**শ্রী পার্থ দে ঃ** হ্যাঁ, এটা ঠিকই। কিন্তু একটা বিশেষজ্ঞ কমিটি করা হয়েছে প্রাথমিক শিক্ষার বইগুলি ঠিক করার জন্য কিন্তু এখন পর্যন্ত তাঁরা তাদের রিপোর্ট শেষ করতে পারেনি। সেইজন্য বইগুলি সরকারি তরফ থেকে ছাপানো যায়নি। সরকার নতুন করে সিলেবাস পুনর্বিবেচনা করে ঠিক করবে। বর্তমানে পাঠ্য পুস্তক ক্রয় করার জন্য যে অনুদানের ব্যবস্থা আছে সেটাই চালু থাকবে।

**রুর‍্যাল লাইব্রেরি**

***১৫০।** (অনুমোদিত প্রশ্ন নং *২৪২।) **শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** শিক্ষা (প্রাথমিক, মাধ্যমিক ও গ্রন্থাগার) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গের গ্রামাঞ্চলে বর্তমানে কতগুলি "রুর‍্যাল লাইব্রেরি" নিয়মিত ভাবে চলছে ; এবং

(খ) জেলা লাইব্রেরিগুলির অনুকরণে উক্ত লাইব্রেরিগুলির সঙ্গে "ফ্রি রিডিং রুম" স্থাপনের কোনও পরিকল্পনা রাজ্য সরকারের আছে কি?

**শ্রী পার্থ দে ঃ**

(ক) ৬৭৮টি।

(খ) উক্ত লাইব্রেরিগুলিতে ফ্রি রিডিং রুমের ব্যবস্থা আছে।

[1.40–1.50 P.M.]

**শ্রী হরিপদ জানা (ভগবানপুর) ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, পশ্চিমবঙ্গে ৬৭৮টি রুরাল লাইব্রেরির কথা বললেন—মাননীয় মন্ত্রী মহাশয় কি বলবেন কতগুলি লাইব্রেরী অনুমোদনের জন্য তার কাছে দরখাস্ত রয়েছে এবং সরকার এইগুলির অ্যাপ্রুভালের জন্য কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**শ্রী পার্থ দে ঃ** সংখ্যা এখন বলতে পারব না। প্রত্যেক জেলাতে এই লাইব্রেরী ব্যবস্থার জন্য একটা সংস্থা আছে। এই সংস্থাটি হচ্ছে সোশ্যাল এডুকেশন অ্যাডভাইসারি কাউন্সিল। এটা প্রত্যেক জেলাতেই আছে। যারা এই সংস্থার কাছে দরখাস্ত করবেন তাদের সেই দরখাস্তটি এরা দেখবেন এবং দেখে যোগ্য বলে বিবেচিত হলে তারা অনুমোদনের ব্যবস্থা করবেন। তারপর এটা ডি. পি. আইয়ের কাছে পাঠালে অনুমোদন দেওয়া হবে।

**শ্রী হরিপদ জানা (ভগবানপুর) ঃ** এই যে ডিস্ট্রিক্ট অ্যাডভাইসারি কমিটি আছে এটা বুঝলাম। কিন্তু একটা কথা এই যে দরখাস্তগুলো যে লাইব্রেরি অথরিটির কথা এখানে আপনারা বলছেন সেখানে লাইব্রেরির জন্য একটা নতুন আইন প্রণয়ন করার ব্যবস্থা যতক্ষণ না হচ্ছে ততক্ষণ কি লাইব্রেরি অথরিটি ডাইরেক্ট সোশ্যাল ওয়েলফেয়ার অফিসারের কাছে দরখাস্ত করবেন?

**শ্রী পার্থ দে ঃ** হ্যাঁ, তাই করবেন।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে, গ্রামীণ পাঠাগারগুলো

সরকারের তরফ থেকে কিভাবে কতটা আর্থিক সাহায্য পাবে?

**শ্রী পার্থ দে :** আমরা আসার পরে লাইব্রেরি বা গ্রন্থাগারগুলিকে গ্রহণ করি, গ্রাম স্তরে, মহকুমা স্তরে, জেলা স্তরে। এর মধ্যে সবগুলিই সমানভাবে অনুদান পেয়েছে, অর্থের পরিমাণটা এখন ঠিক বলতে পারছি না।

**শ্রী অমলেন্দ্র রায় :** এখানে কি সরকারি খরচে কর্মচারী নিয়োগের ব্যবস্থা আছে?

**শ্রী পার্থ দে :** হ্যাঁ, এখানে সকলেই সরকারি কর্মচারী।

*151—Held over

**মিঃ স্পিকার :** এখন প্রশ্নোত্তর শেষ।

## Adjournment Motion

**মিঃ স্পিকার :** আমি আজ সর্বশ্রী সত্যরঞ্জন বাপুলী, শ্রী এ. কে. এম. হাসানুজ্জমান, শ্রী হরিপদ জানা এবং শ্রী রজনীকান্ত দোলুই এঁদের কাছ থেকে চারটি মুলতুবি প্রস্তাবের নোটিশ পেয়েছি।

প্রথম প্রস্তাবে শ্রী বাপুলী পশ্চিমবঙ্গ বিদ্যুৎ ঘাটতি সহ অন্যান্য বিষয়ের সম্পর্কে আলোচনা করতে চেয়েছেন। কোনও মুলতুবি প্রস্তাবে একাধিক বিষয়ের অবতারণা করা যায় না। সম্প্রতি এইরূপ বিষয় একটি মুলতুবি প্রস্তাব আমি অগ্রাহ্য করেছি।

দ্বিতীয় প্রস্তাবে শ্রী হাসানুজ্জমান সংখ্যালঘু সম্প্রদায়ের কোনও ধর্মিয় অনুষ্ঠানে পুলিশি হস্তক্ষেপের কথা আলোচনা করতে চেয়েছেন। ঘটনাটি আইন শৃঙ্খলার প্রশ্নের সহিত জড়িত। প্রচলিত আইনের দ্বারাই এর প্রতিকার করা যায়।

তৃতীয় ও চতুর্থ প্রস্তাবে শ্রী জানা ও শ্রী দোলুই পশ্চিমবঙ্গে কাগজের সংকটজনিত পরিস্থিতির কথা আলোচনা করতে চেয়েছেন। বিষয়টি সাম্প্রতিক নয় কারণ এই পরিস্থিতি কিছুদিন ধরে চলছে এবং ইহা এমন বিষয় নয় যার জন্য সভার কাজ মুলতুবি রাখা যায়।

তাই আমি উক্ত চারটি প্রস্তাবেই আমার অসম্মতি জানাচ্ছি। তবে সদস্যরা ইচ্ছা করলে সংশোধিত অংশগুলো পাঠ করতে পারেন।

**শ্রী সত্যরঞ্জন বাপুলী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তাঁর কাজ মুলতুবি রাখছেন। বিষয়টি হল—

অন্ধকারের সুযোগে ডাকাতি ও খুন এই রাজ্যে বেড়েছে ও বিদ্যুতের অভাবে শিল্প ধ্বংসের মুখে দাঁড়িয়েছে। লোডশেডিং এবং বিদ্যুৎ ঘাটতি একদিকে এই রাজ্যের অর্থনীতিকে বিপদগ্রস্ত করেছে, অপরদিকে সমাজ বিরোধীদের স্বর্গরাজ্যে পরিণত করেছে। ছোট ক্ষুদ্র শিল্পের মালিক একদিকে যেমন ক্ষতিগ্রস্ত হয়েছে অন্যদিকে গরিব শ্রমিক মেহনতি মানুষের দুরাবস্থার সীমা নেই। হাসপাতালে বিদ্যুতের অভাবে লক্ষ লক্ষ রোগী কষ্টের সীমা নেই। কয়েক লক্ষ টাকার দামি দামি ঔষধ নষ্ট হয়েছে। দামি দামি হাসপাতালের যন্ত্রপাতি নষ্ট হয়ে যাচ্ছে।

পূজার বাজারে বেকার যুবক, ছোট ও ক্ষুদ্র দোকানদার ঋণ করে কোনও ক্রমে কিছু রোজগার করে তাদের সংসার চালাতে চেষ্টা করে কিন্তু আজ সেই বেকার যুবকরা মার খাচ্ছে।

এই গুরুত্বপূর্ণ বিষয় আলোচনার জন্য সভার সমুদয় কাজ বন্ধ রাখার প্রস্তাব করছি মুখ্যমন্ত্রী যাতেই হাত দিয়েছেন সেগুলি বরবাদ হয়ে যাচ্ছে। পুলিশ এবং বিদ্যুৎ এই দুই বিভাগই তিনি অপদার্থতার সঙ্গে হ্যান্ডেল করছেন।

**মিঃ স্পিকার ঃ** মুখ্যমন্ত্রীর অক্ষমতা ও অপদার্থতা সেটা আপনাকে অনাস্থা প্রস্তাবের মাধ্যমে আনতে হবে।

**শ্রী সত্যরঞ্জন বাপুলী ঃ** সংখ্যা গরিষ্ঠের অভাব হচ্ছে বলে আমরা একটু অসুবিধায় পড়েছি—না হলে প্রতিটা পদক্ষেপে আমরা মন্ত্রীদের ব্যর্থতা দেখিয়ে দিতাম।

**Shri A.K.M. Hasan Uzzaman :** This Assembly do now Adjourn its business to discuss a definite matter of urgent public importance and of recent occurrence, namely,—

It has been reported in the urdu Daily SHAN-E-MILLAT in its issue of 8th September'79 that one Police Officer posted in Bowbazar Police Station entered the Mosque premised of Lal Masjid at 12, Princep Street, Calcutta, and threatened the Pesh Imam that if he offers prayers in the Mosque, he would be arrested by the Police. This is a clear infringement of the fundamental rights to Freedom of Religion guaranted under Article 25 of the Constitution. The religious sentiments of the minority community have been injured by such action of the Police. The matter warrants immediate discussion in the House. স্যার, সান-ই-মিলাত কাগজটি ১৪ নং মৌলানা মহম্মদ আলি রোড থেকে প্রকাশিত হয়, এই কাগজেই এই ঘটনা প্রকাশিত হয়েছে। অতএব এই ঘটনা অথেনটিসিটি সম্বন্ধে বলতে পারি যে, এর সঙ্গে বাম ফ্রন্টের অনেক নেতাই জড়িত আছেন। সুতরাং এটা সম্বন্ধে আমি আলোচনার দাবি করছি।

**শ্রী হরিপদ জানা (ভগবানপুর) ঃ** জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ের উপর আলোচনার জন্য এই সভা আপাতত তাঁর কাজ মুলতুবি রাখছে। বিষয়টি হল—

কাগজের অভাব দেখা দেওয়ায় বই ছাপা বন্ধ এবং স্কুল কলেজের প্রশ্নপত্র ও উত্তরপত্র তৈরি বন্ধ হয়ে গেছে। গত ১৫ দিনের মধ্যে কাগজের বাজারে এই অবস্থা দেখা দিয়েছে। বহু সন্ধান করলে কাগজের হদিস বাজারে মেলে। প্রশ্নপত্র ও পরীক্ষার খাতার অভাবে বহু বিদ্যালয়ের ষান্মাসিক পরীক্ষা বন্ধ হয়ে আছে। কেন্দ্রের তত্ত্বাবধায়ক সরকার ও পশ্চিমবঙ্গের বর্তমান সরকার এ বিষয়ে সম্পূর্ণ উদাসীন হওয়ায় বই শিল্পের সঙ্গে জড়িত ১০ হাজার পরিবার দুর্দশার সম্মুখীন হয়েছে।

[1-50–2-00 P.M.]

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আপনি আমাকে পড়তে দিয়েছেন

আমি আমার মুলতুবি প্রস্তাবটি পড়ে দিচ্ছি।

কাগজের নজির বিহীন অকালে বই ছাপা বন্ধ, স্কুল কলেজে সমস্যা। বাজারে কাগজ নাই। বহু স্থলে ষান্মাসিক পরীক্ষা বন্ধ রাখা হয়েছে। পশ্চিমবঙ্গে ৩৫ হাজার প্রকাশক রয়েছেন যাদের উপর ১০ হাজার পরিবার নির্ভরশীল। অন্য রাজ্যের সঙ্গে প্রতিযোগিতায় এই রাজ্যের প্রকাশকদের প্রকাশনা বন্ধ করতে বাধ্য হয়েছে। মাত্র ১৫ দিনের মধ্যে কাগজের বাজারে এই অবস্থা হয়েছে। পশ্চিমবঙ্গের এই শিল্পের সঙ্গে যুক্ত শতকরা ৯০ জনই শিক্ষিত মধ্যবিত্ত বাঙালি তাঁদের পুঁজির অভাবে এই ব্যবসা চালাতে হিমসিম খাচ্ছেন।

রাজ্যজুড়ে কাগজের কালো বাজারি চলছে। এই দূরবস্থার পরিপ্রেক্ষিতে সরকারি উদ্যোগ ও সাহায্য কিছুই দেখা যাচ্ছে না। তাই এই মুহূর্তে বই ব্যাঙ্ক বা পেপার ব্যাঙ্ক তৈরি, বুক ফিনান্স কর্পোরেশন গঠন এবং বাংলা বই এর প্রচারের বাজার যাচাইয়ের ব্যবস্থা এবং কাগজের কোটা বিলির জন্য রাজ্য পর্যায়ে কমিটি গঠন ইত্যাদি ব্যাপারে আলোচনা দরকার।

## CALLING ATTENTION TO MATTERS OF URGENT PUBLIC IMPORTANCE

**মিঃ স্পিকার** ঃ আমি নিম্নলিখিত বিষয়ের উপর দৃষ্টি আকর্ষণী নোটিশ পেয়েছি। যথা—

১। পশ্চিম বাংলার রাষ্ট্রীয় ভারী ইঞ্জিনিয়ারিং সংস্থাগুলিকে প্রাইভেট মালিকানায় ফেরত দেওয়ার সংবাদ—শ্রী সুনীল বসু রায়।

২। মেদিনীপুর জেলার পাঁশকুড়া বনমালি কলেজের অধ্যক্ষ নিয়োগ ও কর্তৃপক্ষ কর্তৃক তহবিল তছরূপ—শ্রী মনোরঞ্জন রায়।

৩। ৩.৯.৭৯ তারিখে হলদিয়ায় হাঙ্গামা ও কয়েকজনের মৃত্যু—শ্রী মনোরঞ্জন রায়।

৪। বর্ধমান সদর ব্লকের গ্রাম পঞ্চায়েতগুলির হিসাব পরীক্ষায় গাফিলতি এবং বামফ্রন্ট সরকারের দুর্নীতি—শ্রী অজয়কুমার দে।

৫। বালুরঘাটে নেতাজির আবক্ষ মর্মর মূর্তির মস্তক ছেদনের ফলে বিক্ষোভ—শ্রী অজয়কুমার দে।

৬। জনৈক ভক্তরঞ্জন মোহান্তির প্রহৃত হওয়ার ঘটনা জনমানসে বিক্ষোভের সংবাদ—শ্রী অজয়কুমার দে।

৭। লোডশেডিং এর ভয়াবহতা বৃদ্ধি—শ্রী রজনীকান্ত দোলুই।

৮। ভারত বাংলাদেশ সীমান্তে অবাঙালি মুসলমানদের সম্পর্কে—শ্রী রজনীকান্ত দোলুই।

৯। Acute scarcity of paper and high printing cost—Shri Rajani Kanta Dolui.

১০। আর. জি. কর হাসপাতালে রোগী ভর্তি বন্ধ—শ্রী অজয়কুমার দে।

১১। রবিবার এরিয়ান্স বনাম দক্ষিণ কোরিয়ার খেলায় সাংবাদিক নিগৃহীত হওয়া—শ্রী অজয়কুমার দে।

আমি অ্যাকিউট স্কেয়ারসিটি অব পেপার অ্যান্ড হাই প্রিন্টিং কস্ট বিষয়ের উপর শ্রী রজনীকান্ত দোলুই কর্তৃক আনীত নোটিশ মনোনিত করছি।

সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়, যদি সম্ভব হয় আজকে ঐ বিষয়ের উপর একটি বিবৃতি দিতে পারেন অথবা বিবৃতি দেবার জন্য একটি দিন নিতে পারেন।

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** ১৭ই সেপ্টেম্বর।

**মিঃ স্পিকার ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়কে মুর্শিদাবাদ জেলার জঙ্গীপুর মহকুমার সাম্প্রতিক বন্যা সম্পর্কে একটি বিবৃতি দিতে অনুরোধ করছি।

STATEMENT UNDER RULE 346

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ** গত ১৬ই আগস্ট ১৯৭৯ তারিখে মুর্শিদাবাদ জেলার উত্তরাংশে আচমকা বন্যা দেখা দেয়। মুর্শিদাবাদ জেলা সংলগ্ন বিহারের পার্বত্য অঞ্চলে প্রচুর বৃষ্টিপাত হয়েছিল। তার ফলে কানলই বাগমারি—বাঁশলই এবং পাগলা নদীগুলি ফেঁপে উঠে। মুর্শিদাবাদ জেলার জঙ্গীপুর মহকুমাধীন সূতী, রঘুনাথগঞ্জ ফারাক্কা এবং সামসেরগঞ্জ থানা এলাকার অংশ বিশেষ প্লাবিত করে।

ফরাক্কা ব্যারেজ প্রোজেক্টের ফিডার ক্যানেলের কানলই ইনলেট এর নিকট জলের উচ্চতা ১৬ই আগস্ট রাত ৯টা থেকে বাড়তে শুরু করে এবং রাত ১১টার মধ্যে উচ্চতা প্রায় ৪ ফুট হয়। বিহার রাজ্যের বারহাড়োয়া থেকে বন্যার জল ধেয়ে আসে এবং অচিরে পশ্চিমবঙ্গে প্রান্ত সীমান্ত ফিডাব ক্যানেলের দক্ষিণ পার্শ্বের গ্রামগুলি প্লাবিত করে। ফারাক্কা ব্যারেজ কর্তৃপক্ষ জল প্লাবিত অঞ্চলগুলি থেকে দ্রুত জল নিষ্কাশনের উদ্দেশ্যে ১৭ই আগস্ট সকালে ফিডার ক্যানেলের দক্ষিণ তীরস্থ বাঁধের কয়েক স্থান কেটে দেন। ১৬ই আগস্ট রাত্রি থেকে বাগমারী নদীও ফেঁপে উঠতে থাকে এবং ১৭ই আগস্ট সকালে বাগমারী সাইফনে জলের উচ্চতা প্রায় ৫ ফুট হয়।

১৬ই আগস্ট থেকে পাগলা ও বাঁশলই নদী দুটিও ফেঁপে উঠতে থাকে তবে কানলই ও বাগমারী নদীর মতো অত দ্রুত গতিতে নয়। ঐ সব নদীর জলের উচ্চতা ১৯শে আগস্ট থেকে কমতে শুরু করে।

কানলই—বাগমারী—পাগলা ও বাঁশলই নদীগুলির বেসিন এলাকা মোট ৯০.৫০ বর্গ মাইল স্থান প্লাবিত হয়েছিল। বাগমারী কানলই বেসিনে ২৭টি এবং পাগলা বাঁশলই বেসিনে ২৮টির মতো গ্রাম প্লাবিত হয়েছিল।

প্লাবিত এলাকায় সেচ বিভাগের কোনও বাঁধ বা কোনও স্ট্রাকচার নেই। সুতরাং প্লাবনের জলে সেচ বিভাগের কোনও ক্ষয়ক্ষতি হয়নি। অন্যান্য ক্ষয়ক্ষতির পরিমাণ নিম্নরূপ।

| | | |
|---|---|---|
| ১। | ক্ষতিগ্রস্ত এলাকা | ৯০.৫০ বর্গমাইল |
| ২। | ক্ষতিগ্রস্ত লোকসংখ্যা | ১ লক্ষ ১৯ হাজার ৯৩৫ |

৩। সম্পূর্ণ ক্ষতিগ্রস্ত বা বাড়িঘরের সংখ্যা ১২৮১

৪। আংশিক ক্ষতিগ্রস্ত বাড়িঘরের সংখ্যা ১৬০৩

৫। মৃতের সংখ্যা ১

৬। মৃত গবাদি পশুর সংখ্যা ৫

৬। সম্পূর্ণ ক্ষতিগ্রস্ত শস্য জমির পরিমাণ ২০,১৭৫ একর

৮। আংশিক ক্ষতিগ্রস্ত শস্য জমির পরিমাণ ৬,৮৭৫ একর

৯। শস্য ক্ষতির আনুমানিক আর্থিক মূল্য ১ কোটি ৫৫ লক্ষ ৯৩ হাজার টাকা

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, যদিও এটা স্টেটমেন্টে, এর উপর আলোচনা হয় না, কিন্তু আপনি যদি আমাকে অনুমতি দেন তাহলে আমি একটা সংবাদ ওঁর কাছে জানতে চাই, সেটা কি জানতে পারি?

**মিঃ স্পিকার ঃ** আপনি এমন উপক্রমণিকা দিয়ে আরম্ভ করেছেন যে আপনাকে অনুমতি না দিয়ে পারা যায় না।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** এই এলাকায় ফ্লাড কন্ট্রোলের দায়িত্ব কেন্দ্রীয় সরকারের এবং আমরা শুনেছি কেন্দ্রীয় সরকার লাস্ট বাজেটে এখানকার জল বের করে দেওয়ার জন্য টাকা মঞ্জুরও করেছেন। মাননীয় মন্ত্রী মহাশয় কি বলতে পারবেন সেই টাকা মঞ্জুর হয়ে যাওয়ার পরও সেখানে কাজ আরম্ভ হচ্ছে না কেন?

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ** আপনি যে এলাকার জল নিকাশের কথা বললেন তার জন্য আমরা কেন্দ্রীয় গভর্নমেন্টকে বার বার লিখেছিলাম, তার ফলে কেন্দ্রীয় গভর্নমেন্ট একটা স্কীম মঞ্জুর করেছেন, তার আনুমানিক ব্যয় হবে ৪ কোটি টাকা। কিন্তু কেন্দ্রীয় সরকারের গত বছর সেটা শুরু করার কথা ছিল, করেননি বলে পুনরায় লিখেছি, তাঁরা প্রতিশ্রুতি দিয়েছেন আগামী বর্ষার পরে সেই কাজ শুরু করবেন।

## MENTION CASES

**শ্রী হরিপদ জানা (ভগবানপুর) ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আজকে আনন্দবাজার কাগজে দেখলাম যে প্রাথমিক শিক্ষকরা কিভাবে সি. পি. এম. কর্মীদের দ্বারা নিগৃহীত হয়েছে। আমরা এই হাউসে পশ্চিমবঙ্গে ভেঙ্গে পড়া আইনশৃঙ্খলা সম্বন্ধে আলোচনা করেছি, মুখ্যমন্ত্রী কখনও আমাদের সান্ত্বনা দিয়েছেন, কখনও বলেছেন যে আমরা দেখছি কি করতে পারি। আজকে যাঁরা নিগৃহীত হয়েছেন তাঁদের কথা আমি আপনার মাধ্যমে বলছি, তাঁরা হলেন ভক্তরঞ্জন মহান্তি, পশ্চিমবঙ্গ প্রাথমিক শিক্ষক সমীতির তিনি একজন সদস্য পুরুলিয়া, হরিশচন্দ্র পতি, পুরুলিয়া, অবনীচন্দ্র, বাঁকুড়া, বিশ্বনাথ সিং, হুগলি, অবনীভূষণ মাইতি, কাকদ্বীপ.......।

**মিঃ স্পিকার ঃ** কাগজের সংবাদ এখানে উল্লেখ করা যাবে না। আপনি ৩১৫ ধারায় উল্লেখের পরিধিটা দেখুন। আপনার এলাকায় কোনও সংবাদ যদি থাকে যেটা আপনি মনে

করেন সাধারণ নিয়মানুযায়ী আনতে পারছেন না তাহলে সেটা আপনি উল্লেখ করতে পারেন।

**শ্রী হরিপদ জানা (ভগবানপুর) :** স্যার, পশ্চিমবঙ্গে ভেঙ্গে পড়া আইনশৃঙ্খলা সম্বন্ধে যে আলোচনা হয়েছে তা থেকে পশ্চিমবঙ্গের প্রাথমিক শিক্ষকরাও রেহাই পাননি। তাঁরা সি পি এম কর্মীদের দ্বারা নিগৃহীত হচ্ছেন। আমি শিক্ষা মন্ত্রীকে অনুরোধ করব তিনি যেন এই বিষয়ে দৃষ্টি দিয়ে যারা দোষী ব্যক্তি, যারা এইসব জিনিস করছে, তাদের শাস্তি দিন।

[2-00–2-10 P.M.]

**শ্রী রজনীকান্ত দোলুই :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে দৃষ্টি আকর্ষণ করছি। সূতোর মূল্য অস্বাভাবিকভাবে বৃদ্ধি হওয়ার ফলে শান্তিপুরের তাঁত শিল্প আজ নষ্ট হতে চলেছে। সেখানে ৪৫ হাজার তাঁতি রয়েছে এবং পরোক্ষ ভাবে ৬০ হাজার লোক এই শিল্পের উপর নির্ভরশীল। গত দু মাসে সূতোর দাম শতকরা ৪০ ভাগ বেড়ে গেছে, কিন্তু সেই তুলনায় কাপড়ের দাম বাড়েনি। সূতোর এই দাম বাড়ার ফলে ১০ হাজার তাঁত বন্ধ হয়ে গেছে। গত ৩০শে আগস্ট নদীয়া জেলা শাসকের কাছে সূতোর দাম কমাবার জন্য তন্তুজীবীরা একটা ডেপুটেশন পাঠিয়েছিল এবং সেই ডেপুটেশনে অসমঞ্জ দে ছিলেন। সূতোর দাম বৃদ্ধির প্রতিবাদে শান্তিপুর বন্‌ধ পালন করা হয় এবং তারপর প্রায় ১০ হাজার লোক শান্তিপূর্ণভাবে মিছিল করে যাচ্ছিল তখন পুলিশ অফিসার রঞ্জিত চক্রবর্তী বিরাট এক পুলিশ বাহিনী নিয়ে, লাঠিসোটা নিয়ে সেই শান্তিপূর্ণ মিছিলকে আক্রমণ করে এবং তার ফলে বহু লোক আহত হয় এবং অসমঞ্জ দে সহ আরও লোককে ধরে নিয়ে যায়। পুলিশ যাদের গ্রেপ্তার করে তাদের জল পর্যন্ত খেতে দেয়নি এবং অকথ্য ভাষায় গলাগালি করে। স্যার, শান্তিপূর্ণ মিছিলের উপর পুলিশের এই অত্যাচার নজিরবিহীন। আমি দাবি করছি মুখ্যমন্ত্রী এই ব্যাপারে বিচার বিভাগীয় তদন্ত করুন। আমি পুলিশের এই অন্যায় কাজের বিরুদ্ধে, শান্তিপূর্ণ গণতান্ত্রিক আন্দোলনের ক্ষেত্রে পুলিশের এই লাঠিচার্জের বিরুদ্ধে প্রতিবাদ জানাচ্ছি। আমি আশা করছি মুখ্যমন্ত্রী এই ব্যাপারে তদন্ত করে এখানে একটা বিবৃতি দেবেন।

**শ্রী কাশীনাথ মৈত্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয় যে বিষয়টি আপনার মাধ্যমে এখানে উল্লেখ করতে চাই সেটা হল, গত বিধ্বংসী বন্যার পর কেন্দ্রীয় সরকার বিভিন্ন খাতে পর্যাপ্ত অর্থ দিয়েছিল এবং বিশেষ করে অনুদান হিসেবে বিভিন্ন খাতে অর্থ দিয়েছিল। রাজ্য সরকার বন্যা বিধ্বস্ত বিভিন্ন জেলার পৌরসভাকে এলাকাগুলি বিচার করবার ভার দেন এবং বলে দেন অনুদানের টাকা যেন ক্ষতিগ্রস্ত লোককে দেওয়া হয়। কিন্তু দেখা যায় কৃষ্ণনগর শহরের প্রতি এই ব্যাপারে বিমাতৃসুলভ আচরণ করা হয়। ১৯৭৯ সালের মার্চ মাস পর্যন্ত সমস্ত তদন্ত হয়ে গেছে এবং দেখা গেছে ৪ হাজার লোক দরখাস্ত করে ছিল এবং অফিসার তদন্ত করে রিপোর্টও দিয়ে দিয়েছে। এই ব্যাপারে যখন ডেপুটেশন গেল তখন বলা হল টাকা দেওয়া হবে। কিন্তু আজ পর্যন্ত অনুদানের টাকা একজন লোককেও দেওয়া হয়নি। আমি জানতে চাই সরকার কি নির্দিষ্ট করে এই রকম কথা বলেছেন যে, কৃষ্ণনগর পৌর এলাকাকে বাদ দেওয়া হোক। সরকার টাকা বরাদ্দ করেছে সেই টাকা অফিসাররা দেবেন না কেন? কাজেই আমি ভারপ্রাপ্ত মন্ত্রীকে অনুরোধ করছি তিনি যেন নির্দেশ দেন যাতে ওই টাকা

সঠিকভাবে বন্টন করা হয়।

**মিঃ স্পিকার ঃ** আমি মন্ত্রীকে এই খবর জানিয়ে দিচ্ছি।

**শ্রী দেবী বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, নবদ্বীপ শহরে বড়ালঘাট দল এক অতি কুখ্যাত বাহিনী। এরা ওই এলাকায় বিক্রমপুর হোটেলে মাসিক ৩০ টাকার বিনিময়ে নবদ্বীপ থানার কয়েকজন সাব-ইন্সপেক্টরকে দুবেলা মাছ, ভাত এবং সকালে চা ও থাকার ব্যবস্থা করে আসছেন। এই বড়ালঘাট দল গত মে মাসে নবদ্বীপ টাউন ক্লাবকে বার বার আক্রমণ করে এবং কংগ্রেস (এস)-এর কয়েকজন কর্মীকে গুরুতর ভাবে আহত করে। গত জুন মাসে কংগ্রেস (এস) এর দুজন সমর্থককে গুরুতর রূপে আহত করে এবং একজন রিক্সাওয়ালার কাঁধ বোমা মেরে উড়িয়ে দেয়। গত আগস্ট মাসে কংগ্রেস (এস)-এর সমর্থক রয়্যাল ক্লাবকে বার বার আক্রমণ করে এবং তাদের গুরুতর ভাবে আহত করে এবং তাদের আত্মীয় স্বজনের বাজারের দোকানগুলি বন্ধ করে দেয়। তারা থানায় বার বার জানিয়েও এর কোনও প্রতিকার পায় না, এবং গুন্ডাদেরও পুলিশ গ্রেপ্তার করে না। গত ৫ তারিখে বিনা প্ররোচনায়, বিনা উত্তেজনায় দর্জির দোকান কিরণ টেলার্সের মালিক দুলাল দাসকে এই মাস্তান বাহিনী তাদের অফিস থেকে নিয়ে এসে শহরের কেন্দ্রস্থলে জনাকীর্ণ জায়গায় নৃশংস ভাবে হত্যা করে। পরের দিন সকালে যখন তার মৃতদেহ কৃষ্ণনগর মর্গে ঠেলাগাড়ি করে নিয়ে যাচ্ছিল কয়েকটা লোক তখন তাদের উপর বড়ালঘাট থেকে বোমা বর্ষণ করা হয়। তখনও পর্যন্ত পুলিশ নিষ্ক্রিয় থাকে। তারপর খবর পেয়ে কয়েক হাজার লোক উত্তেজিত হয়ে যখন দাবি করে এই অপরাধীদের, খুনিদের ধরতে হবে এবং তাদের ডেরা সার্চ করতে হবে তখন পুলিশ বাধ্য হয়ে যায় কিন্তু তখন তারা পুলিশের উপর প্রবল ভাবে বোমা বর্ষণ করে এবং গুলি চালায়। পুলিশ হাটে এসে দোকানের বরান্দায় আশ্রয় নেয়। তখন হাজার হাজার লোক চারিদক থেকে ছুটে যায় এবং তাদের সঙ্গে এদের সংঘর্ষ হয় এবং তার ফলে অনেকে আহত হয় এবং দুজন হাসপাতালে মারা যায়। এর পরের ঘটনা হচ্ছে এই বড়ালঘাট বাহিনীর এলাকায় সার্চ করে কোনও জিনিস উদ্ধার করা হয়নি। উল্টে পুলিশ ব্যাপক মর্মাহত হয়ে তাদের বিক্রমপুর হোটেলের সুযোগ থেকে বঞ্চিত হবার ভয়ে মরিয়া হয়ে শহরের বিস্তির্ণ অংশে তারা ব্যাপকভাবে আক্রমণ করে। ১২ বছরের ছেলে থেকে ৬০ বছরের বৃদ্ধকে চুলের মুঠি ধরে নিয়ে যায়। কাউকে ছেড়ে দেয়, কাউকে ধরে রাখে। এই ব্যাপক সন্ত্রাসের পরে লোক যখন ঘরবাড়ি ছেড়ে চলে যাচ্ছে তখন গুন্ডা বাহিনী ওই মোটর বাইকে করে এসে খোলা রিভলভার দেখিয়ে বলে, শেষ করে দেব। ইন্দিরা গান্ধী আসছে, এইবার তোদের শেষ করে দেব। এই কথা বলে তারা সন্ত্রাস সৃষ্টি করে ফিরে চলে যায়। এটা আমার মনে হচ্ছে ১৯৭২, ১৯৭৯ সাল নয়। আমি সেজন্য আপনার মাধ্যমে দুজন মন্ত্রীকে সরেজমিনে আমার কথার সত্যতা এবং নবদ্বীপবাসীর নিরাপত্তা ব্যবস্থা আছে কি না সেটা যাচাই করবার জন্য পাঠাবার অনুরোধ জানাচ্ছি।

**শ্রী কাশীকান্ত মৈত্র ঃ** স্পিকার মহাশয়, মাননীয় সরকার পক্ষের সদস্য দেবীবাবু যে অভিযোগ করলেন এই ধরনের বহু অভিযোগ বিভিন্ন সদস্য বিধানসভা থেকে করে থাকেন। এর সঙ্গে আইনশৃঙ্খলার প্রশ্ন জড়িত এবং আমার মনে হয় না সরকার পক্ষের কোনও প্রবীণ সদস্য এত গুরুত্বপূর্ণ অভিযোগ পুলিশ প্রশাসনের বিরুদ্ধে গত ২ বছরের মধ্যে করেছেন;

যা আজকে মাননীয় সদস্য করলেন। নবদ্বীপে যে ধরনের ঘটনা ঘটছে, এর আগেও আমি একদিন বলেছি ২৩শে আগস্ট তারিখে খেলার মাঠে একটা ঘটনা কেন্দ্র করে ঘন্টার পর ঘন্টা সেখানে বোমাবাজি হয়েছে, পিস্তল. পাইপগানের যে প্রদর্শনি হয়েছে নবদ্বীপ শহরবাসী তা কখনও আগে দেখেনি, সেই দিন আমি এই ঘটনা সম্পর্কে বলেছিলাম। কিন্তু সেদিন দেবী বাবু তার প্রতিবাদ করেননি। উনি যে দাবি করেছেন যে দুই জন অন্তত মন্ত্রী, তাঁরা যান, গিয়ে তদন্ত করে দেখে আসুন। এই রকম একটা অভিযোগ যখন এসেছে তখন বোঝা যাচ্ছে সেখানে পুলিশ প্রশাসন নেই, আইনশৃঙ্খলাও নেই এবং সেখানে ল অব দি জঙ্গল চলেছে। এই ধরনের জিনিসের উপরই তো অ্যাডজোর্নমেন্ট মোশন এসে থাকে। আমি তাঁকে ধন্যবাদ জানাচ্ছি যে, তিনি সাহসের সঙ্গে এখানে বলেছেন, আমি তাঁকে অভিনন্দন জানাচ্ছি। এটা কোনও দলের প্রশ্ন নয়। মানুষকে রক্ষা করা দরকার। যে দলের পক্ষ থেকে গুন্ডাবাজি হবে তাকে নিশ্চিত কড়া হাতে দমন করা দরকার।

**শ্রী সত্যরঞ্জন বাপুলী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, নদীয়া আপনারও কন্সটিটিউয়েন্সি এবং আপনিও জানেন সেখানে অবস্থা অত্যন্ত খারাপ। এই ব্যাপারে অনেকে আপনার দৃষ্টিগোচরে এনেছেন। কাশীবাবু যেটা বললেন যে, মাননীয় বিধানসভার প্রবীণ সদস্য অত্যন্ত দক্ষতার সঙ্গে ঘটনার কথা বললেন। আমাদের খবর আছে যে এখানে এমন একটি অবস্থা হয়েছে নরককুন্ড চলছে। সেখানে আইনশৃঙ্খলা বলে কিছু নেই। আপনি জানেন এটা আপনার জেলা। দয়া করে আপনি স্পিকার হিসাবে মাননীয় মুখ্যমন্ত্রীকে বলুন যে সেখানে এস. পি. থেকে আরম্ভ করে সকলকে সাসপেন্ড যেন তিনি করেন। তা যদি না করা হয় তাহলে সমস্ত প্রশাসনই ব্যর্থতার পরিচয় পাওয়া যাবে এবং এর জন্য কলঙ্ক সমস্ত প্রশাসনের। এটা আপনার মাধ্যমে আমি জানাচ্ছি।

[2-10–2-20 P.M.]

**শ্রী পান্নালাল মাঝি ঃ** স্যার, আমারও আলোচনা করার আছে। কারণ এতদিন ধরে যে সমস্ত অভিযোগ বিরোধী দলেরা করেছিলেন আমাদের মন্ত্রিসভা তার পুঙ্খানুপুঙ্খ তদন্ত করেছেন। সে সবগুলিই ভূয়া এবং সেগুলি যে মিথ্যা সেটা বার বার তাঁরা ঘোষণা করেছেন। এই নির্বাচন ঘোষণা করার পর ইন্দিরা কংগ্রেসের গুন্ডারা পুনরায় গুন্ডামি শুরু করেছে এবং পিস্তল ও বোমাবাজি করছে তার ভুরি ভুরি প্রমাণ পাওয়া গিয়েছে। এমনকি খবরের কাগজ ও চারিদিক থেকে এইসব খবর জানা যাচ্ছে, কাশীবাবুর কাছ থেকেও ঘটনা শুনলেন। উনি জনতা পার্টির লোক হয়েও এই গুন্ডামীর কথা স্বীকার করেছেন। ইন্দিরা কংগ্রেসের গুন্ডামি যাতে আগামী দিনের নির্বাচনকে বিষাক্ত করতে না পারে তার ব্যবস্থা করা হোক।

**শ্রী সুমন্ত কুমার হীরা ঃ** মাননীয় অধ্যক্ষ, স্যার, একটা ভয়ঙ্কর ঘটনার প্রতি এই সরকারের স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের বিরোধী পক্ষের নেতারা এই সভায় বার বার এই বক্তব্য রাখতে চেষ্টা করেছেন যে, বর্তমান বামফ্রন্ট সরকারের আমলে নাকি বামফ্রন্টের একটি শরিক দল, সি. পি. এম অরাজকতা শুরু করেছে। আমার বক্তব্য যে, যে কথা বলতে চাই তা হল একটি সুনির্দিষ্ট ঘটনা এন্টালি থানার ৩ নং কনভেন্ট লেনে ঘটেছে যে ঘটনা আজকে জনসাধারণের জানা দরকার। আগামী নির্বাচনে ইন্দিরা কংগ্রেস এবং

কংগ্রেস মিলিত ভাবে কি করে যাচ্ছে সেটা জানা দরকার আছে। কারণ যে কাজ করছে গত ৭ই তারিখে সেই ষড়যন্ত্রের একটা ঘটনা, তার একটা বহিঃপ্রকাশ ঘটেছে। আমি বলতে চাই যে, ৩ নং কনভেন্ট লেনে যে বাড়িওয়ালা, মহম্মদ মেহেবুব, তিনি তাঁর ভাড়াটেকে গত ৭ তারিখে বললেন যে, তুমি এই বোমাগুলি লুকিয়ে রাখো। যদি লুকিয়ে না রাখো তাহলে তোমাকে বাড়ি থেকে তাড়িয়ে দেব। বাড়িওয়ালার ভয়ে সেই বোমাগুলি তার ঘরে লুকিয়ে রেখে ছিল। তারপর সে হাসপাতালে যায়। এর মধ্যে তার কিছু আত্মীয় সেই বাড়িতে আসে এবং তারা ঘর পরিষ্কার করতে থাকে। তখন তারা তার ছোট মেয়েকে বলল যে, এই নোংরাগুলি ঘরের মধ্যে আছে এইগুলিকে বাইরে ফেলে দিয়ে আয়। মেয়েটি যখন বাইরে ফেলতে গেল এবং বাইরে ছুঁড়ে ফেলল তখন সেটা বার্স্ট করল। ফলে সেই মেয়েটির সমস্ত দেহ পুড়ে গিয়েছে এবং তার পাশে দুটি বাচ্চা ছেলে খেলা করছিল তারাও পুড়ে গিয়েছে। এই ভয়ংকর ঘটনা সেদিন ৭ তারিখে পৌনে বারোটার সময় ঘটেছে। স্থানীয় থানায় এই অভিযোগটা দায়ের করা হয়েছে। আমি আপনার মাধ্যমে সরকারের স্বরাষ্ট্র দপ্তরকে অনুরোধ করব এই ঘটনার একটা পুঙ্খানুপুঙ্খ তদন্ত হওয়া দরকার এবং ঘটনার সঙ্গে যারা যুক্ত তারা হচ্ছে সেখানকার ইন্দিরা কংগ্রেসের নেতা। এই বাড়ির যে মালিক তার এক ভাই চুঁচুড়ার ডাকাতি কেসের সঙ্গে যুক্ত ছিল, তার দু'ভাই তারা প্রত্যেকেই অসামাজিক কাজকর্ম, সাট্টা, জুয়ার সঙ্গে যুক্ত আছে। কাজেই ইন্দিরা কংগ্রেসের এই সব নেতাদের এক্ষুনি গ্রেপ্তার করা উচিত এবং এর পুঙ্খানুপুঙ্খ তদন্ত করে তাদের যে শাস্তি দেওয়া দরকার সেটা দেওয়া হোক।

**শ্রী অজয়কুমার দে :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রী এবং কৃষিমন্ত্রীকে একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। বিগত বন্যায় মাননীয় মুখ্যমন্ত্রী এবং মাননীয় কৃষি মন্ত্রী যখন আমাদের আরামবাগে ধ্বংসলীলা দেখতে গিয়েছিলেন সেই সময় ওখানকার যে সমস্ত চাষীভাইদের ফসল বিনষ্ট হয়েছিল সেই সমস্ত চাষীভাইদের সেচ ও খাজনা আদায় করা না হয়, সেটা যাতে সম্পূর্ণ মুকুব করা হয় সেইজন্য যে স্মারকলিপি দিয়েছিলাম তাতে বিশেষ করে উল্লেখ করেছিলাম এবং আমাকে মাননীয় মুখ্যমন্ত্রী ও কৃষিমন্ত্রী আশ্বাসও দিয়েছিলেন যে এইগুলি মকুব করা হবে। কিন্তু দুঃখের বিষয় যে অদ্যাবধি সেইগুলির কোনও ব্যবস্থা করা হয়নি এবং খাজনার তাগিদ হচ্ছে। একে ফসল নষ্ট হয়েছে তার উপর এই তাগিদ হচ্ছে। আর একটা বিষয় দৃষ্টি আকর্ষণ করে বলছি সেখানে যে সমস্ত নিম্ন ও নিম্ন মধ্যবিত্ত শ্রেণীর লোক আছে তাদের যে সমস্ত ঘরবাড়ি ধূলিস্যাত হয়ে যাওয়ায় তারা যে গৃহহারা হয়েছিল তারজন্য আমি বর্তমান বামফ্রন্ট সরকারের কাছে বহুবার জানিয়েছিলাম যে, তাদের অনুদান দেবার কোনও প্রয়োজন নেই তারা অল্প সুদে দীর্ঘমেয়াদী ঋণ যাতে ব্যাঙ্কের মাধ্যমে পায়, যাতে তারা মাথা গুঁজবার জায়গাটুকু করে নিতে পারে এবং সেই ব্যাপারেও মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় আশ্বাস দিয়েছিলেন কিন্তু অদ্যাবধি সেই রকম কোনও ব্যবস্থা হয়নি। সেইজন্য আমি আপনার মাধ্যমে পুনরায় দৃষ্টি আকর্ষণ করছি যাতে অবিলম্বে সরকার এই ব্যাপারে তৎপর হন এবং সজাগ হন। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী রমজান আলি :** মিঃ স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে কৃষি মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। উত্তরবঙ্গ কৃষি উন্নয়ন প্রকল্প যে হয়েছে তাতে ইসলামপুর সাব

ডিভিসনকে অন্তর্ভুক্ত করার দরকার আছে। কারণ এটা কৃষি প্রধান জায়গা। কিন্তু ওখানে কৃষির উন্নয়নে কোনও কাজ হয়নি। সেই আদিম যুগের যন্ত্রপাতি নিয়ে কৃষিকাজ হচ্ছে। এই এলাকাটা যাতে কৃষি উন্নয়ন পরিকল্পের অন্তর্ভুক্ত করা হয় এই অনুরোধ আমি জানাচ্ছি।

**শ্রী অহিন্দ্র সরকার ঃ** মিঃ স্পিকার স্যার, আমি একটা গুরুত্বপূর্ণ এবং মর্মান্তিক ঘটনা মাননীয় শিক্ষামন্ত্রীর গোচরে আনতে চাইছি। ঘটনাটা বলি, একটা বেকার গ্র্যাজুয়েট ট্রেন্ড যুবক গত মে মাসে গঙ্গারামপুর হাইস্কুলে চাকরি পায় নিয়ম মাফিক। তার পর যে নতুন কমিটি হয় তাতে ইন্দিরা, আর. এস. এস. এবং অন্যান্য দল মিলিতভাবে দু' ভোটে ম্যানেজিং কমিটির ক্ষমতায় আসে এবং সেখানকার সেক্রেটারি এই নতুন অ্যাপয়েন্টমেন্ট পাওয়া শিক্ষক যেহেতু তিনি এ, বি, টি এর সদস্য হয়েছেন এই অভিযোগে সমস্ত নিয়ম কানুন উপেক্ষা করে ম্যানেজিং কমিটির মিটিং না ডেকে, জেলা স্কুল বোর্ডকে না জানিয়ে তার চাকরি খেয়ে নিয়েছে এবং তাকে বলা হয়েছে, তুমি সাত তারিখ থেকে স্কুলে যাবে না—আমার হুকুম। এই ইন্দিরা কংগ্রেস আজকে শিক্ষা ক্ষেত্রে আজকে অরাজক অবস্থা সৃষ্টি করছে। বার বার এই সভায় আমরা দেখি বিরোধী পক্ষ শিক্ষাক্ষেত্রে অরাজকতার কথা বলেন। তারা আজকে চাকরি পাওয়া একজন যুবকের বেআইনিভাবে চাকরি খেয়েছে। এই ঘটনা আমি মাননীয় শিক্ষামন্ত্রীর দৃষ্টিগোচরে আনছি।

**শ্রী তারকবন্ধু রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রী মহোদয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাইছি। উত্তর বাংলার ডুয়ার্স এলাকায় কয়লা মোটেই পাওয়া যাচ্ছে না। ফলে কয়লা ব্যবহারকারিরা খুব অসুবিধায় পড়েছে। চা বাগানের চা শিল্প ব্যহত হচ্ছে। বহু সাধ্য সাধনার ফলে যদি কয়লা পাওয়া যায়, তা ৪০-৫০ টাকা কুইন্টাল দরে নিতে হয়। প্রসঙ্গত আমি ময়নাগুড়ির কথা উল্লেখ করতে পারি। এই অচল অবস্থার সুরাহা করার জন্য আমি আপনার মাধ্যমে দৃষ্টি আকর্ষণ কবছি।

**শ্রী জন্মেজয় ওঝা ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, পশ্চিমবঙ্গ কি ভিয়েতনাম হবে? এখানেও কি লক্ষ লক্ষ মানুষ সেই ভিয়েতনামের মতো, সেই ভিয়েতনামের বোট পিপলদের মতো অকূল পাথারে ভাসবে? অন্তত কাঁথির গ্রামাঞ্চলে গেলে তাই মনে হয়। মেদিনীপুর জেলার ভগবানপুর থানার দক্ষিণ সুকমারি গ্রামে একজন অত্যন্ত দরিদ্র লোক শ্রী মৃত্যুঞ্জয় ভুঁইয়া, মাত্র তার দু বিঘা জমি আছে, দিনমজুরি করে, তার বাড়ি এবং তার ভাইয়ের বাড়ি গত ৩১শে আগস্ট এবং ১লা সেপ্টেম্বর সি. পি. এম. সমর্থকেরা জোর করে ঢুকে লুঠপাট করেছে, মারপিট করেছে। তাদের ঘর থেকে তাড়িয়ে দিয়েছে এবং তাদেরকে আটকে রেখেছিল, আসতে দেয়নি। আহত অবস্থায় তার ভাইপো কোনও প্রকারে যখন ভগবানপুর হাসপাতালে এল তখন তাকে হাসপাতালেই নেওয়া হল না। তারপর সেই মৃত্যুঞ্জয় ভুঁইয়া কোনও রকমে পুকুরে সাঁতরে এসে যখন ভগবানপুর থানায় খবর দেয়, তখন ভগবানপুর থানার পুলিশ ওখানে যায়। সেখানে গিয়ে তারা দেখে, তারা বুঝতে পারে, ঘটনাটি সত্যি তবুও কিছু করতে পারে না। মৃত্যুঞ্জয় ভুঁইয়া এবং তার ভাই তখন কাঁথির এস. ডি. ও.-র কাছে আসেন। এস. ডি. জে. এমের কাছে দরখাস্ত করে, হাকিমের কাছে দরখাস্ত করে এবং তাঁরাও এস. ডি. পি. ও. এবং সি. আই. পুলিশকে তখন অবিলম্বে হস্তক্ষেপ করবার নির্দেশ দেন। কিন্তু সে নির্দেশ এখনও পর্যন্ত পালিত হয়নি। এই পুলিশে খবর দেওয়ার অপরাধে তার বাড়িতে যত

স্ত্রীলোক এবং বুড়ো লোক ছিল তাদেরকেও মারধর করে তাড়িয়ে দিয়েছে। তারা এখন রাস্তায় রাস্তায় ঘুরছে। গত পরশু আমি সেই ভুঁইয়া পরিবারকে নিয়ে কাঁথির এস. ডি. ওর কাছে গিয়েছিলাম। তিনি বললেন, সব কিছু তিনি জানেন, কিন্তু তিনি কিছুই করতে পারবেন না। পুলিশকে বারবার বলা সত্ত্বেও কিছু করতে পারছে না, আমি সেইজন্য বলছি, সেই সর্বহারারা কি পথে পথে ঘুরবে? তাদের কিছু পাট তৈরি হয়েছে, কাটবার কোনও উপায় নেই, কারণ বাড়ি যেতে পারছে না। কিছু ধান হয়েছে, কিন্তু কাটবার উপায় নেই, কারণ বাড়ি যেতে পারছে না। তাদের বাড়ি পৌঁছে দেবার জন্য আমি বারবার অনুরোধ করেছি।

[2-20–2-30 P.M.]

এখনও পর্যন্ত কিছু করেননি। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে বলি, এখানে কৃষ্ণনগরের কথা উঠেছে, আমি বলি ওখানেও কোনও দায়িত্বশীল মন্ত্রী চলুন, দেখে আসবেন, আমি যা বলছি তা সত্য কি না এবং যদি তা সত্য না হয়, তাহলে এখানে মিথ্যা ভাষণের দায়ে দায়ী হতে এবং তার ফল ভোগ করতে রাজি আছি। আপনারা চলুন, দেখে আসবেন সত্য কি না, সব দেখেশুনে নিজেদের বিবেকের কাছে প্রশ্ন করুন, এটাই কি আপনারা চান।

**श्री मनोहर तिरकि** : माननीय अध्यक्ष मदोदय, मैं आपके माध्यम से एक बहुत जरुरि और आवश्यकवस्तु के लिए इस सरकार का ध्यान आकृष्ट करना चाहता हूँ। उत्तर बंगाल में विशेषकर डूअर्स के इलाके के ग्राम-गंजों में किराशन तेल का अभाव दिखलाई पड़ रहा हैं। इसके कारण से वहाँ के जन-जीवन को बड़ी कठिनाइयों का सामना करना पड़ रहा है। इतना ही नहीं उस इलाके के छात्र–छात्री को भी पढ़ने-लिखने में बड़ी कठिनाई हो रही हैं। इसलिए मैं आपके माध्यम से अनुरोध करता हूँ कि किराशन तेल की समूचित व्यवस्था फौरन की जाय। साथ ही साथ किराशन तेल की बंटन नीति भी ठीक तरह से होनी चाहिए।

मैं अलीपुर द्वार सब-डिभिजन में कन्ट्रोलर आफ फूड सप्लाई से मिला था और उनसे किराशन तेल के बंटन नीति के बारे मे अनुरोध किया था किन्तु उन्होने ने हमारा अनुरोध नहीं रखा। घूस लेकर बंटन नीति को अपने हाथ में रखा हैं। इसके फल स्वरूप किराशन तेल का स्टक रहते हुए भी कृत्रिम अभाव दिखलाया जा रहा हैं। इसलिए अध्यक्ष महोदय मैं आपके माध्यम से इसका तदन्त कराने का अनुरोध करता हूँ, साथ ही साथ किराशन तेल का बंटन ठीक ढंग से हो, आवेदन करता हूँ।

**শ্রী জন আর্থার বক্সলা** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি বিশেষ বিষয়ের প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। জুট কর্পোরেশন অব ইন্ডিয়ার গ্রামে গঞ্জে, হাটগুলিতে পাট

চাষীদের পাট কিনবার ব্যবস্থা না থাকায় গরিব চাষীরা মুনাফাখোর পাট চাষীদের শিকারে পরিণত হয়েছে। এ বিষয়ে সত্বর প্রয়োজনীয় ব্যবস্থা অবলম্বন করা দরকার যাতে গরিব পাট চাষীরা তাদের পাটের ন্যায্য। মূল্য পেতে পারে। সেই ব্যবস্থা অবলম্বন করার জন্য আমি সংশ্লিষ্ট দপ্তরের কাছে অনুরোধ করছি।

**শ্রী হাজারি বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিম বাংলার গ্রামাঞ্চলে দীর্ঘদিন যাবত আনলাইসেন্সড হাস্কিং মিল চলে আসছে এবং তার জন্য গ্রামাঞ্চলের মধ্যবিত্ত পরিবার, ক্ষুদ্র চাষী পরিবার উপকৃত হচ্ছে। এই প্রশ্নে বামফ্রন্ট সরকার তাদের লাইসেন্স দেবার সিদ্ধান্ত নিয়েছেন। কিন্তু আজ পর্যন্ত সেই সমস্ত হাস্কিং মিলের মালিকদের লাইসেন্স দেওয়া হয়নি যার জন্য পুলিশ এই সমস্ত মালিকদের উপর জুলুম এবং অবর্ণনীয় অত্যাচার করছে। আমি তাই খাদ্য এবং সরবরাহ দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি যাতে লাইসেন্স এই সমস্ত হাস্কিং মিলের মালিকদের দেন, যাতে গ্রামের সাধারণ মানুষ, মধ্যবিত্ত পরিবারের লোক এবং সাধারণ চাষী উপকৃত হতে পারে।

**শ্রী আতাউর রহমান ঃ** মাননীয় স্পিকার স্যার, মুর্শিদাবাদ জেলার রাইনগর থানার টেকেরাইপুর গ্রামে গত ৫ তারিখে গণ আদালত বসেছিল। আমাদের বিরোধী পক্ষের বন্ধুরা প্রতিদিন বলেন গণ আদালতের কথা, আইন শৃঙ্খলার কথা বলে এখানে চিৎকার করেন, এই গণ আদালত বসিয়েছিল কংগ্রেস (আই), এস. ইউ. সি. এবং জনতার বন্ধুরা, সেই গণ আদালতে এই সিদ্ধান্ত হয়েছিল যে রাত্রি ১২টার সময় সোহাগি বিবি এবং সাজাহান সেখকে নিয়ে এসে এই আদালতের সামনে হাজির করতে হবে। তাদের নিয়ে এসে দুটি থামের সঙ্গে বেঁধে এমন ধোলাই দিতে শুরু করে যে তার ফলে সোহাগি বিবির মৃত্যু হয়। হাসপাতালে যেতে পারলেন না, চিকিৎসারও কোনও ব্যবস্থা হল না। অপর দিকে সাজাহান সেখ এখনও হাসপাতালে মৃত্যুর সঙ্গে লড়াই করছেন। আমি এর প্রতি মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী মাধবেন্দু মহান্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি অত্যন্ত জরুরি বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, নদীয়া জেলার কয়েকটি ব্লকে স্বাস্থ্য বিভাগের সহায়ক শক্তি হিসাবে কিছু ভলেন্টিয়ার বা স্বাস্থ্য কর্মীকে রিক্রুট করা হয় বা গ্রহণ করা হয় এবং তাদের তিন মাস করে ট্রেনিং দেওয়া হয়। সেখানে ট্রেনিং-এর পর তাদের সহায়ক শক্তি বা কর্মী হিসাবে স্বাস্থ্য বিভাগে কাজ করানো হবে এইরকম কথা ছিল। সেই সমস্ত কমিউনিটি হেলথ ওয়ার্কার বা স্বাস্থ্য বিভাগের কর্মী, তারা তাদের কোর্স ফিনিশ করেছে তিন মাস ট্রেনিং নেবার পর কিন্তু সেখানে তাদের যে মাসিক ২০০টাকা করে অ্যালাউন্স পাবার কথা ট্রেনিং পিরিয়ডের জন্য সেই টাকা তারা পাননি। তারপর ট্রেনিং শেষ হবার পর প্রতি মাসে তারা যে কাজ করছেন এবং সেখানে যে মাসিক ৫০ টাকা করে পাবার কথা সেটাও তারা পাচ্ছেন না। স্যার, আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্য বিভাগের মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ, অবিলম্বে তারা যাতে তাদের ট্রেনিং পিরিয়ডের টাকা পান সে ব্যবস্থা করুন এবং মাসে ৫০ টাকা করে যে অ্যালাউন্স দেবার কথা সেটাও যাতে তারা পান তার ব্যবস্থা করুন।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবাংলার পঞ্চায়েতগুলিতে কি ভয়াবহ দুর্নীতি চলছে তারই একটি দৃষ্টান্ত আপনার মাধ্যমে এই সভায় রাখছি। স্যার, আমি জনৈক অঞ্চল প্রধানের চিঠি পড়ে দিচ্ছি। চিনপাই পঞ্চায়েতের প্রধান তার প্যাডে লিখছেন, "ষষ্ঠি মিত্র (চিনপাই) আপনার নিকট আমি নারায়ণপুরের কমঃ সেখ নুরুল এবং সেখ সখাইকে পাঠালাম। আপনি ইহাদের হাতে এক হাজার টাকা দিবেন। দিতে অন্যমত করিবেন না আপনার ভালোর জন্যই। যদি আপনি ঐ টাকা দিতে রাজি না হন তাহা হইলে ভবিষ্যতে খারাপ হইবে। আপনি জানেন যে, আপনার জমির ধান তিন বৎসর আটক রাখিয়াছি। পরবর্তী বৎসরেও আপনি আপনার জমির কোনও ধান পাইবেন না। এমনকি আপনি যে নতুন কয়লা বিক্রয়ের লাইসেন্স পাইয়াছেন তাহাও বাতিল করিবার জন্য সর্বপ্রকার চেষ্টা করিব। আপনি ভালো ভাবে জানেন, আপনার জমির ধান আপনি না পাইলে ও কয়লার লাইসেন্স বাতিল হইলে আপনার সংসারে কি ক্ষতি হইতে পারে। এই সমস্ত বুঝিয়া ব্যবস্থা করিবেন। চিঠিটি পড়িয়া কমঃদের ফেরত দিবেন। পরে দেখা হইবে।" স্যার, এর ফটো স্টাট কপি আছে এবং ঐ অঞ্চলে প্রধান সি. পি. এম.-এর অঞ্চল প্রধান বীরভূম জেলার চিনপাই-এর। স্যার, ফটোস্টাট কপি এবং অ্যাটেস্টেড কপি আপনাকে আমি দেখাচ্ছি।

**শ্রী নীরোদ রায়চৌধুরি ঃ** স্যার, আপনার মাধ্যমে একটি বিষয়ের প্রতি মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত ৮-৯-৭৯ তারিখে হাবড়া রেল স্টেশনে রাত ৯-৯।। টার সময় যখন রিক্সা চালকরা দাঁড়িয়েছিল তখন কংগ্রেস (ই) নাম করা গুন্ডা দিলীপ সিমলাই—তার নাম ঐ এলাকায় টেরর হিসাবে ব্যবহৃত হয় এবং এই দিলীপ সিমলাই প্রাক্তন মন্ত্রী তরুনকান্তি ঘোষের বডিগার্ড ছিলেন। তিনি অনেক কেসের সঙ্গে যুক্ত ছিলেন। এক রিক্সা চালক তার নাম মনসা কুন্ডু, সে যখন দাঁড়িয়েছিল তখন তাকে বেদম প্রহার করে এবং বলে যে আমরা আসছি, আমরা সশস্ত্র ভাবে বেরিয়েছি। তোমরা সি. পি. এম.-এর যে ইউনিয়নের সঙ্গে আছ তা ছেড়ে আমাদের ইউনিয়নের সঙ্গে যোগ দাও অন্যথায় খুন করা হবে। এই পরিচয় তারা আগেই পেয়েছে। এইভাবে তাদের শাসায় এবং বলে তোমাদের বাবাদের কাছে গিয়ে বল, তারা কি করবে আমরা দেখি, তাদের আমরা চিনি, তাদের আমরা দেখে নেব।

[2-30–2-40 P.M ]

ইত্যাদি ঘটনা হাবড়া স্টেশনে ঘটেছে। তারপর সে অচেতন হয়ে যায়। পরে তাকে হাসপাতালে ভর্তি করা হয়। হাবড়া থানার ও. সি.-কে এই ঘটনা জানানো হয় এবং জি. ডি. নং ৯১৯, তারিখ হচ্ছে ৯-৯৭৯। এখনও পর্যন্ত কেউই গ্রেপ্তার হয়নি। কংগ্রেস (আই) যে এই রকম সন্ত্রাসের সৃষ্টি করছে এই বিষয়ে আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, দেবী বোস থেকে আরম্ভ করে সকল সদস্যদের একই কথা হল পশ্চিমবাংলায় আইন শৃঙ্খলার চরম অবনতি ঘটেছে। আমি একটা উদাহরণ দিয়ে আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মুর্শিদাবাদ জেলার ভরতপুর থানার সালার গ্রামে মহম্মদ জহিরুদ্দিন যিনি মুসলিম লীগের জনৈক সদস্য যেখানে ভোটার তালিকা হচ্ছে সেখানে যায় ভোটার তালিকা সংশোধন করবার জন্য। কারণ

এক জনের নাম বাদ গিয়েছিল তার নামটা ইনক্লুড করার জন্য। সেখানে সি. পি. এম. সমর্থকরা মেরে তাকে হাসপাতালে পাঠিয়ে দেয়। উক্ত মহম্মদ জহীরুদ্দিন একজন বিড়ি শ্রমিক। মুসলিম লীগ করার জন্য সি. পি. এম. সদস্য না হবার জন্য সি. পি. এম. প্রভাবিত ইউনিয়ন তাকে এবং তার সহযাত্রী মহম্মদ হানিফকে ছাঁটাই করে দেয়। সি. পি. এম.-দের ভয়ে মালিক সেই সিদ্ধান্ত মেনে নেয়। এই বিষয়ে উপযুক্ত ব্যবস্থা গ্রহণের জন্য আমি আপনার মাধ্যমে মুখ্য অনুরোধ জানাচ্ছি।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবাংলায় গত আড়াই বছর পরে একটা জিনিস লক্ষ করছি যে, এখানে ডাকাতের ভয় লেগে গেছে। ডাকাতরা সন্ত্রাসের ভয়ে ভিত। বামফ্রন্টের পক্ষ থেকে চারিদিকে কি রকম অত্যাচার চালাচ্ছে তার একটা ঘটনা আমি আপনার মাধ্যমে এই সভায় তুলে ধরতে চাই। বোলপুর থানার সংসদ গ্রামের গ্রামবাসীদের ঘেরাও করে সাত ঘন্টা ধরে বোমা বর্ষণ করে বন্দুক থেকে গুলি চালনা করা হয়। তারা বলে তোমরা যদি আমাদের সমর্থন না কর তাহলে আমরা এই অত্যাচার চালিয়ে যাব। তারপর পুলিশকে জানানো হয়। ১৫ ঘন্টা পরে পুলিশ সেখানে যায়। আমি যখন ঘটনাস্থলে যাই তার আগেই সেখানে পুলিশ পৌঁছে গেছে। সি. পি. এম-এর জেলা পরিষদের সদস্যের নেতৃত্বে গত ৮ই সেপ্টেম্বর এই ঘটনা ঘটেছে। স্যার, এই রকম বোমাবাজি হচ্ছে পুলিশ সেখানে নিষ্ক্রিয়। তাদের সামনেই এই সব জিনিস হচ্ছে। সারা গ্রামের লোক আজকে ভয়ে সন্ত্রস্ত। স্যার, আড়াই বছর ধরে এই রকম অত্যাচার চালাচ্ছে। আমি এখনও বলছি আপনারা চিন্তা করবেন এর পরে বুমেরাং হবে? পশ্চিমবাংলায় আইন শৃঙ্খলা ফিরিয়ে আনার চেষ্টা করুন। আমি আপনার মাধ্যমে অনুরোধ করছি তিনি এদিকে একটু লক্ষ্য দিন। সি. পি. এম. যদি এই রকম অত্যাচার চালায় তাহলে পশ্চিমবাংলায় নির্বাচন হতে পারে না।

**মিঃ স্পিকার ঃ** এই সব কথা আপনি চিফ মিনিস্টারের ঘরে গিয়ে বলুন তাতে আরও ভাল হবে। এখানে এই সব কথা বলে কি হবে?

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** স্যার, কোথায় বলব। আমার জনগণ নিপড়িত হচ্ছে। আমি এখানে বলব না। স্যার, এটা আমার প্রিভিলেজ। আপনি মুখ্যমন্ত্রীকে বলুন যাতে তিনি এই সব জিনিস বন্ধ করেন।

## LEGISLATION

### The West Bengal Industrial Infrastructure Development Corporation (Amendment) Bill, 1979.

**Dr. Kanailal Bhattacharya :** Sir, I beg to introduce the West Bengal Industrial Infrastructure Development Corporation (Amendment) Bill, 1979.

(Secretary then read the Title of the Bill)

**Dr. Kanailal Bhattacharya :** Sir, I beg to move that the West Bengal Industrial Infrastructure Development Corporation (Amendment) Bill, 1979, be taken into consideration.

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বিলটি খুব ছোট্ট এবং এর মাধ্যমে আমরা চেয়েছি যে, আইন যেটা আছে সেই আইনের ২৫ ধারাটি সংশোধন করার জন্য এই ২৫ ধারায় ছিল ওয়েস্ট বেঙ্গল গভর্নমেন্ট অর্থাৎ রাজ্য সরকার এই কোম্পানির অ্যাকাউন্ট অডিট করার জন্য অডিটর নিয়োগ করতে পারবেন এবং এই অডিটর নিয়োগ করতে গেলে অডিটার এন্ড কন্ট্রোলার জেনারেল অফ ইন্ডিয়া তাদের সঙ্গে পরামর্শ করে অডিটর নিয়োগ করবেন। আমরা রাজ্য সরকারের পক্ষ থেকে যখন অডিটর এবং কম্পট্রোলার জেনারেলকে বললাম যে আমাদের একজন অডিটর ঠিক করে দেওয়া হোক, তখন তাঁরা বললেন যে তাঁদের এটা ক্ষমতার বাইরে কারণ তাঁরা শুধু কেন্দ্রীয় সরকারের যে সমস্ত সংস্থা আছে অথবা কোম্পানি আইন অনুযায়ী যে সমস্ত সংস্থা আছে তাঁদের ছাড়া তারা কোনও অডিটের কাজ নিতে পারেন না। তবে তাঁরা বলেছিলেন, তারা নিতে পারেন তাঁদের যে আইন আছে কম্পট্রোলার অ্যান্ড অডিটর জেনারেলস' (ডিউটিজ, পাওয়ার অ্যান্ড কনডিশনস অব সার্ভিসেস) অ্যাক্ট ১৯৭১, সেই আইন অনুযায়ী তারা নিতে পারেন যদি স্টেট গভর্নমেন্ট আমাদের এই যে আইনটা আছে সেই আইনটা সংশোধন করেন। সংশোধন করার পর যদি আমরা অনুরোধ করি তাহলে তারা নিতে পারেন। সে জন্য আমরা এই ২৫ নম্বর ধারার ২ নম্বর উপধারাটি সংশোধন করে আমরা তার জায়গায় ২(এ) এবং (বি)—এই দুটি উপধারা যোগ করেছি এবং তার মাধ্যমে আমরা বলেছি যে, স্টেট গভর্নমেন্ট অডিটর অ্যান্ড কম্পট্রোলার জেনারেলকে অনুরোধ করতে পারেন, তাদের আইন অনুযায়ী তারা একজন অডিটরকে নিয়োগ করুন যাতে নাকি এই কোম্পানির যে অ্যাকাউন্ট আছে সেটা পরীক্ষিত হয়। এইটুকু হচ্ছে সংশোধনী। এ ছাড়া আর কিছু সংশোধন করতে চাইনি। এটাকে টেকনিক্যালও বলা যায়। এটা করা হয়েছে আমাদের অডিটর কম্পট্রোলার জেনারেল উপদেশ দিয়েছেন। তাঁর উপদেশ অনুযায়ী আমরা এটা সংশোধন করছি। এটা সংশোধিত হলে কোম্পানির হিসাব নিকাশগুলি অডিটর জেনারেল যাকে ঠিক করে দেবেন তিনি পরীক্ষা করতে পারবেন। আমাদের কাজের সুবিধার জন্য এটা সংশোধন করা হয়েছে।

**শ্রী শশবিন্দু বেরা ঃ** মাননীয় স্পিকার স্যার, মাননীয় শিল্প ও বাণিজ্য মন্ত্রী মহাশয় ভাল মানুষ এবং পণ্ডিত মানুষ। তিনি এই যে আইনটা সংশোধন করার জন্য এনেছেন, এটাকে যতটা সহজ ও সরল বলছেন, আমার তা মনে হচ্ছে না। তিনি এত ভেবে দেখেননি। আইনটা তাঁরই মাধ্যমে বিধানসভায় এসেছে, স্টেটমেন্ট অব অবজেক্টস অ্যান্ড রিজন, এটা তারই স্বাক্ষর নিয়ে আমাদের কাছে এসেছে।

[2-40–2-50 P.M.]

এখানে ইংরাজি ভাষায় স্টেটমেন্ট অব অবজেক্টস অ্যান্ড রিজন্সে দেওয়া হয়েছে—এই ইংরেজি দেখে অবাক লাগে, এইটুকুর মধ্যে গণ্ডাখানেক যদি ভুল থাকে। এখানে দেখুন কম্পট্রোলার অ্যান্ড অডিটর জেনারেল এর বদলে এখানে they লিখলেন। কম্পট্রোলার অ্যান্ড অডিটার জেনারেল কি একাধিক মানুষ নাকি? যে তার বদলে they' বসবে? 'had stated' objection to take up"-এগুলো ভুল কথা হচ্ছে, আপনি পন্ডিত মানুষ, আপনি সই করে দিয়েছেন অন্য মানুষ যা লিখে দিয়েছেন, আপনি তা তলিয়ে দেখেননি। এইটুকু বলতে পারি সাহিত্যে এবং আইনে এইসব ভুল থাকা ঠিক নয়। আমি যে কথা বলছিলাম, সহজ, সরল উদ্দেশ্য নিয়ে এই বিল আনা হয়েছে বলা হয়েছে, কিন্তু আমি যদি বিশ্লেষণ করি তাহলে

দেখব অবজেক্টস্ অ্যান্ড রিজন্‌সে যা দেখানো হয়েছে সেইগুলো ঠিক নয়, বিলটির উদ্দেশ্য অন্য। মন্ত্রী মহাশয় এখানে বলেছেন ২৫(২) ধারায় মূল আইনে এই বিধান আছে The Accounts of the Corporation shall be audited by a person, qualified for appointment as auditor under sub-section (1) of Section 226 of the Companies Act, 1956, to be appointed by the State Government in consultation with the Comptroller and Auditor-General সাব সেকশন টু'তে যা ছিল, সেটা ঠিক আছে। শুধু শেষ অংশটুকু বাদ দিয়ে দেওয়া হয়েছে। বাদ দেওয়া হয়েছে এই কথাগুলো in consultation with the Comptroller and Auditor General of India এবং তার কারণ দেখিয়েছেন এবং উনি বলেছেন, ঐ ২৫/২ এর মূল ধারা অনুযায়ী কম্পট্রোলার and Auditor General of India, তাকে অডিটর নমিনেট করবার জন্য বলা হলে, তিনি নাকি বলেছেন যে They do not usually suggest the names of the auditors, নমিনেট করবার ব্যাপারে তিনি নাকি বলেছেন they did not usually suggest names of auditors excepting the case of Government Companies etc. incorporated under the Companies Act and Act passed by the Parliament আইনগত বাধা তাদের নেই, উনি যে কথা বলেছেন তিনি বলেননি যে সেই রকম আইনগত বাধা আছে। দে ডিড নট সাজেস্ট এই কথা বলেছেন এবং আইনের সংশোধনের সাজেশন তাঁরা করেন এবং শেষ কালে মন্ত্রী মহাশয় যে বক্তব্য রেখেছেন এই পরিবর্তিত বিধানের বলে তাঁরা অডিটরের নামের সাজেশন রাখতে পারবেন। They further mentioned that they had no objection to take up the audit of the Corporation under section 19(3) of the Comptroller and Auditor Generals (Duties, Powers and Conditions of Service) Act, 1971. সেকশন ১৯(৩) অব দি কম্পট্রোলার অ্যান্ড অডিটর Generals (Duties, Powers and Conditions etc. যে অ্যাক্ট, সেই সেকশন অনুযায়ী, তাদের কোনও আপত্তি থাকবে না অডিট করতে। suggesting the names of the auditors. কিন্তু তার জন্য কি করতে হবে। and that the provisions in sub-section (2) of Section 25 of the West Bengal Industrial Infrastructure Development Corporation Act, 1974 would need to be amended suitably as under the provisions of Article 149 of the Constitution. আর্টিক্যাল ১৪৯ অনুযায়ী ওয়েস্ট বেঙ্গল অ্যাক্ট, ১৯৭৪, সেকশন ২৫কে চেঞ্জ করতে হবে। আমি আর্টিকাল ১৪৯টা পড়ে দিচ্ছি আপনার কাছে। তাতে বলছে, Article 149 of the Constitution–Duties and powers of the Comptroller and Auditor-General of India–the Comptroller and Auditor-General shall perform such duties and exercise such powers in relation to the accounts of the Union and of the States and of any other authority or body as may be prescribed by or under any law made by Parliament. দেখুন ইট ইজ হিয়ার এবং এখানে বলছে, they will perform such duties and exercise such powers as may be prescribed by or under any law made by the Parliament. এখানে পরিষ্কার বলা হচ্ছে, ল মেড নট বাই এনি স্টেট লেজিসলেচার, বাট বাই পার্লামেন্ট এবং সেই আর্টিকেল ১৪৯ অনুসারে একটা স্টেট অ্যাক্ট ইজ বিং অ্যামেন্ডেড, এটা একটা অদ্ভুত কথা।

**ডঃ কানাইলাল ভট্টাচার্য :** না, ওটা নেই। আপনি বিলটা ভাল করে পড়ে দেখুন।

**শ্রী শশবিন্দু বেরা :** বিলে খুবই পরিষ্কার আছে এবং আমি বিলটি পড়ে দেখেছি Objects and Reasons এ পরিষ্কার বলেছেন that provision mentioned in sub-section (2) of section 25 of the West Bengal Industrial Infra-structure Development Corporation Act. 1974 would need to be amended suitably as under the provision of Act. 149 of the Constitution. সেন্টেন্সটি দেখুন আপনি বলছেন, that was the observation made by the comptroller and Auditor General. অডিট আপনি যে জন্য করতে পারছেন না বলছেন, সেটা হচ্ছে সেকশন অব দি Comptroller and Auditor General (Duties and Powers Conditions of Services) 1971.

এবং সেই অনুযায়ী আপনি কম্পট্রোলার অ্যান্ড অডিটর জেনারেলকে বললেন যে, আমাদের একজন অডিটর নমিনেট করে দিন। তিনি বললেন যে, তিনি তা করতে পারছেন না এবং বিশেষ কারণের জন্য বলতে পারছেন না, that the provision mentioned in sub-section (2) of Section 25 of the West Bengal Industrial Infra-Structure Development Corporation Act 1974, need to be amended suitably under provisions of article 149 of the Constitution. আপনার কথা মতো এটা হচ্ছে তাদের বক্তব্য। আর অবজেক্টস অ্যান্ড রিজন্সের মধ্যেই আছে, Comptroller and Auditor General made the suggestion that the West Bengal Act had got to be amended under article 149 of the Constitution এবং সেই আর্টিক্যাল ১৪৯ অব দি কন্সটিটিউশনে যা দেখতে পাচ্ছি তাতে এই ব্যাপারে you cannot make any change of any law in your state or make any law The Comptroller and Auditor-General's powers and duties will be performed as may be prescribed by or under any law made by the Parliament. সেই law পরিষ্কার ভাবে এখানে রয়েছে এবং আপনি এর বাইরে যেতে পারেন না। কাজেই দেখতে পাচ্ছি যে, এখানে যে অবজেক্টস অ্যান্ড রিজনস দেওয়া আছে সেই অবজেক্টস অ্যান্ড রিজন্সের সঙ্গে বিলের কোনও সম্পর্ক নেই এবং আরও কি বলা হচ্ছে, না they however mentioned that they had no power to take up audit of the Corporation under section 19(3) of the Comptroller and Auditor-Generals duties, powers, and conditions of Services Act 1971.

[2-50–3-00 P.M.]

এই Section 19(3)-তে কি আছে? The Governor of a State or the Administrator of a Union territory having a Legislative Assembly, may where he is of opinion that it is necessary in the public interest to do so, request the Comptroller and Auditor-General to audit the accounts of a corporation established by law made by the legislature of the State or of the Union Territory as the case may be and where such request has been made the Comptroller and Auditor-General shall audit the

accounts of such corporation and shall have for the purpose of such audit shall have the access to the books of accounts of such corporation.

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** আপনি ভুল করছেন।

**শ্রী শশবিন্দু বেরা ঃ** আমি আদৌ ভুল করছি না। I am confident—Governor of a state may request the comptroller and Auditor General to audit accounts of a corporation established by or made under any law of the state Legislature and where such request has been made the comptroller and auditor General shall audit accounts of the Corporation. This Industrial Infrastructure Development Corporation is established by the State Legislature. যদি Governor, on behalf of the State Government Comptroller and Auditor-General কে রিকোয়েস্ট করেন to audit the accounts of this Corporation, Comptroller and Auditor-General shall audit the accounts of this Corporation. It is bounden on him to audit the accounts of this Corporation. তারজন্য সাবসেকশন ২(বি) আনবার প্রয়োজন নেই। that is already provided in section 19(3) of the Comptroller and Auditor General's (Duties, Powers and Conditions of Service) Act, 1971—because it is a Corporation established by this State Legislature, when a request is made on behalf of the Government to the Comptroller and Auditor-General he is bound to audit the accounts of this Corporation. এরজন্য ২(বি) আনবার প্রয়োজন নেই। কাজেই দেখতে পাচ্ছি, যে উদ্দেশ্যে দিয়েছেন সেই উদ্দেশ্যের কোনওটাই টিকছে না। বিশেষ করে কম্পট্রোলার অ্যান্ড অডিটর জেনারেল তিনি কখনই সরকারকে বলতে পারেন না যে, আপনারা আর্টিক্যাল ১৪৯এ এই আইনের পরিবর্তন করুন, এটা কখনই হতে পারে না, সম্পূর্ণ ভ্রান্ত যুক্তি দিয়ে সংশোধন আনা হচ্ছে। সংশোধন আইনটি আপাতত ইনোসেন্ট বলে মনে হচ্ছে কিন্তু এর মধ্যে দেখা যাচ্ছে নতুন যে বিধান আনা হয়েছে ২(এ) তার মধ্যে কি রয়েছে—দেখা যাচ্ছে যে, মূল ২৫(২)-তে বিধান ছিল in consulation with the comptroller and Auditor-General, অডিটর নিয়োগ হবে সেই অংশটা বাদ দিয়ে বাকিটুকু, যেমন ছিল তেমনি রাখা হয়েছে। সেখানে accounts of the Corporation shall be audited by a person qualified for appointment as auditor under sub-section(1) of section 226 of the Companies Act, 1956, to be appointed by the State Government. সেখানে যে বিধানটা ছিল—সেই অডিটরকে স্টেট গভর্নমেন্ট অ্যাপয়েন্ট করবেন ইন কনসালটেশন with the Comptroller and Auditor-General এইটা বাদ দিয়ে দেওয়া হল। এখন স্টেট গভর্নমেন্ট একছত্র ক্ষমতায় এসে যাচ্ছেন। গভর্নমেন্ট তার মনের মতন ব্যক্তিকে অডিটরে নিয়োগ করতে পারবেন। কারও সঙ্গে কনসালটেশনের প্রয়োজন থাকবে না।

আগের আইনে কম্পট্রোলার অ্যান্ড অডিটর জেনারেল এর পরামর্শ মতো অডিটর নিয়োগ করতে পারতেন। এখানে তাঁদের উপর একটা নিয়ন্ত্রণ ছিল তাঁরা তা করতেন,

অডিটর জেনারেলের পরামর্শ নিয়েই অডিটর নিয়োগ করতেন। এবার নিজেদের খেয়ালখুশি মতো এই অডিটর নিয়োগ করছেন এই আইনের বলে, যে মূল আইন তাতে একটা কর্পোরেশন আছে তার ১৩ জন সদস্য থাকার বিধান আছে, কিন্তু তাদের মধ্যে ৫ জনের বেশি নন অফিসিয়াল হতে পারে না। অফিসিয়ালদের দ্বারা নিয়ন্ত্রিত বডি, সেখানে চিফ একজিকিউটিভ অফিসার, চিফ অ্যাকাউন্টেন্ট অফিসার They are appointed by the State Government এখন কন্ট্রোল অব দি কর্পোরেশন স্টেট গভর্নমেন্টের হাতে এবং অডিট করবার তাদের হাতে যাবে। হিউজ পাবলিক মানি, একদিকে স্টেট গভর্নমেন্টের টাকা দেওয়া হচ্ছে এবং পাবলিক থেকে লোন নেওয়া হচ্ছে। সেই কর্পোরেশন যে উদ্দেশ্যে গঠিত হয়েছিল তাদের দ্বারা দেশের শিল্প বিস্তার হোক আর নাই হোক, শিল্প বিস্তারের ক্ষেত্র তৈরি হোক আর নাই হোক, সেটা চলবে পরিপূর্ণ সরকারি নিয়ন্ত্রণে এবং সেখানে যে অর্থ পাবলিক মানি—সেই পাবলিক মানিকে কাজে লাগানো হবে। তা যদি তাদের হাতে থাকে তাহলে সেটা ব্যয় করবার সুযোগ থেকে যাচ্ছে সরকারি নিয়ন্ত্রণে। এই সমস্ত যাঁরা পরিচালনা করবেন এবং যাঁরা অডিট করবেন তাঁদের হিসাবনিকাশের ভুলচুক, কারচুপি ধরবার যে সুযোগ ছিল সেই সুযোগটাও বন্ধ হয়ে যাচ্ছে এই বিলের মাধ্যমে। এখানেও সরকার নিয়ন্ত্রিত কর্পোরেশনে একমাত্র সরকারি নিয়ন্ত্রণে অডিটর নিয়োগের সুযোগ এসে যাচ্ছে এবং এখানেও যথেচ্ছাচার চলবে। আমরা অর্থের অপচয় এবং সরকারি দুর্নীতির যে বহর চারিদিকে দেখছি, তাতে কম্পট্রোলার অ্যান্ড অডিটর জেনারেল, তার তখন অডিট করবার ব্যবস্থা ছিল, সে পথটা বিরুদ্ধ হয়ে যাওয়ার ফলে পরিপূর্ণ সরকারি কর্মচারিদের নিয়ন্ত্রণে এই দুর্নীতির প্রশ্রয় বাড়বে। পাবলিক মানি—সাধারণের অর্থের বহু অপচয় ঘটবে। আমার মনে হয়, প্রকৃত সৎ উদ্দেশ্যে এই প্রস্তাবের প্রয়োজন নেই। এতে দুর্নীতির পথ খুলে দেওয়া হল। Comptroller and Auditor General powers and conditions of service Act, তার যে ১৯(৩) ধারা, সেখানে পরিষ্কার প্রভিসন রয়েছে যে, তিনি বাধ্য, কম্পট্রোলার অ্যান্ড অডিটর জেনারেল বাধ্য, এই স্টেট গভর্নমেন্টের দ্বারা প্রতিষ্ঠিত কর্পোরেশন, যেটা এস্টাব্লিশড্ তিনি বাই অ্যান অ্যাক্ট অব দিস লেজিসলেচার, তিনি বাধ্য অডিট করতে । তিনি বলতে পারেন না, অডিট করতে বা অডিটর মনোনয়ন করতে পারি না, এমন কথা। তাঁরই দ্বারা অডিট করানো হোক এই ব্যবস্থা থাকা উচিত ছিল। সহজ, সরল, যে যুক্তিগুলি আমি খুঁজে পাচ্ছি, সেই যুক্তি থেকে দেখছি, একটা প্রচ্ছন্ন দৃষ্টিভঙ্গি হতে এই নির্দিষ্ট আইন নিয়ে এসেছেন তার মধ্যে একটা উদ্দেশ্য নিহিত আছে। সে উদ্দেশ্য সৎ নয় এবং আমরা মনে করব—আমি যে কথা বলছি মাননীয় মন্ত্রী মহাশয়কে ভাল মানুষ পেয়ে এটি পাশ করিয়ে নেবার চেষ্টা করা হচ্ছে। উনি বললেন আমি ভুল করছি। এটা অবান্তর। এখানে অবজেক্টস অ্যান্ড রিজন্সের মধ্যে দিয়ে কারণ দেখানো হয়েছে, আমি কনফার্মড, প্রসিডিং পাবলিশড্ হলে ড্রাফট দেখবেন একটি কথাও আমি ভুল বলিনি। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** মাননীয় স্পিকার মহাশয়, শশবিন্দু বেরা মহাশয় যে যুক্তিটা রাখলেন এবং তিনি বলেছেন যেখানে ওটা আমরা 'দে' বলেছি কেন? ইয়েস ওটা 'বি' বলা উচিত ছিল। এখানে আমি এখন বলতে চাই কম্পট্রোলার অ্যান্ড অডিটর জেনারেল যে চিঠিখানি আমাদের লিখেছেন সেখানে লিখেছেন উই এবং সাধারণত উই বলে তিনি লিখেছেন

গভর্নমেন্ট এটা কম্পট্রোলার অ্যান্ড অডিটর জেনারেলের একজন পার্সোনের কথা এখানে বলা হচ্ছে না। তিনি একা অডিট করবেন না, অডিট একটা সংস্থা করবে এবং সেজন্য লিখেছেন উই।

[3-00–3-10 P.M.]

সেই জন্য আমি সেখানে হি না বলে দে বলেছি। এখানে কিন্তু কোনও ভুল নেই, গ্রামার ভুলের কিছু নেই। উনি যে কনফিউশনের কথা বলেছেন এখানে কনফিউশনের কিছু নেই। কম্পট্রোলার অ্যান্ড অডিটার কিভাবে অডিট করবেন। আমরা এখানে নতুন কিছু বলছি না ও আমরা আইন প্রণয়ন করতে যাচ্ছি না। অডিটর অ্যান্ড কম্পট্রোলার জেনারেল একটা সংস্থা হিসাবে তৈরি হয়েছে। There may be one Comptroller and Auditor-General of India. কিন্তু তার সংস্থা অডিট করেন—অডিট অডিটর অ্যান্ড কম্পট্রোলার জেনারেল একা করেন না। সেখানে সেই জন্যই হি-র জায়গায় দে করা হয়েছে। দ্বিতীয় কথা হচ্ছে কন্সটিটিউশন আছে কম্পট্রোলার অ্যান্ড অডিটর জেনারেল কি ভাবে অডিট করবেন—বিভিন্ন স্টেটের সংস্থাগুলিকে। এই সম্পর্কে আইন প্রণয়ন করবেন পার্লামেন্ট—তাঁরা সেই আইন করেছেন। সেই আইন প্রণয়ন করতে যাইনি। অতএব তিনি এখানেই ভুল করেছেন। ১৪৯ অব দি কন্সটিটিউশন অনুযায়ী পার্লামেন্ট আইন করবেন এবং পার্লামেন্ট আইন করেছেন। সেই আইনে অডিটর অ্যান্ড কম্পট্রোলার জেনারেল এর ডিউটিজ পাওয়ার অ্যান্ড অ্যাক্ট প্রভৃতি বিশেষ ধারায় বলে দেওয়া আছে। স্টেট লেজিসলেচার আইন করলে তবে আমরা সেটা আইন বলে ধরে নিতে পারব। সেকশন ১৯(৩) of the Comptroller and Auditor-General (Duties, Powers and Conditions of Service) Act, 1971, প্রথম কথা হচ্ছে যে, কন্সটিটিউশনে ১৪৯ ধারায় বলা আছে অডিটর অ্যান্ড কম্পট্রোলার জেনারেল কি ভাবে অডিট করবেন। এই সম্পর্কে পার্লামেন্ট আইন করেছে। সেই আইনে ঐ সি. এ. জি. ডিউটিজ পাওয়ার অ্যান্ড কন্ডিশন্স অব সার্ভিস অ্যাক্ট ১৯৭১ বলা আছে। সেই আইনের ১৯(৯) ধারা দেখিয়ে তাঁরা বলছেন স্টেট লেজিসলেচার সম্বন্ধে যে, The Governor of a state having a Legislative Assembly may where it is in his opinion necessary in public interest so to do request the Comptroller and Auditor-General to audit accounts of corporations established by law made by the Legislature of the State. আমাদের যে আইন তৈরি করা হয়েছে সে আইনের মধ্যে ঐ ধারা নেই বলে তাঁরা এটা যোগ করতে বলেছেন এবং আমরা সেটা যোগ করছি। তারপর গভর্নর ক্যান রিকোয়েস্ট আমরা সেই অনুসারে সেই অনুরোধ রক্ষা করব। তাঁরা বলেছেন কি ভাবে অ্যামেন্ডমেন্ট করতে হবে আমরা সেই ভাবেই করেছি। তবে আমরা সেকশন ২(এ)-তে এইটুকু ক্ষমতা রেখে দিয়েছি যে, স্টেট গভঃ অডিটর নিয়োগ করে অডিট করতে পারেন। শুধু এই আইনেই নয় স্টেট গভঃ এর প্রত্যেক আইনেই এই ধারা আছে। আমরা মনে করি যে, এটা ভাল অডিট ফার্মকে দিয়ে করানো উচিত। এটা আমরা উপরন্তু করছি, না করলে নয়। আমরা ভার্ন অডিটারকে দিয়ে করাতে পারতাম কিন্তু আমরা চাচ্ছি সি. এ. জি. অডিট করবে ; সেইজন্য এই আইনের সংশোধন করা হচ্ছে এবং তাদের পরামর্শ অনুসারে এটাকে আইন সঙ্গত করা হচ্ছে। আপনি যদি এর মধ্যে ভুল দেখেন তাহলে কিছু করার নেই। কাজেই এর মধ্যে কিছু ভুল নেই ঠিকই করা হয়েছে এবং তাঁরা

যে ভাবে অনুরোধ করেছেন সেই ভাবে আইন সংশোধন করছি।

The motion of Dr. Kanailal Bhattacharya that the West Bengal Industrial Infrastructure Development Corporation (Amendment) Bill, 1979, be taken into consideration, was then put and agreed to.

### Clauses 1 and 2 and Preamble

The question that Clauses 1 and 2 and Premable do stand part of the Bill was then put and agreed to.

**Dr. Kanailal Bhattacharya** : Sir, I beg to move that the West Bengal Industrial Infrastructure Development Corporation (Amendment) Bill, 1979, as settled in the Assembly, be passed.

**শ্রী শশবিন্দু বেরা ঃ** আমি বলছি যে আইনে ভুল থাকা উচিত নয়। একবার ওয়াজ ভার্ব ইউজ করেছেন—তার সঙ্গে আবার দে ব্যবহার করছেন। আগের দিনে ডিক্সনারি দেখানো হয়েছিল কিন্তু সেখানে আমরা ভুল দেখেছিলাম। যাই হোক আমার বক্তব্য হল ভুল ইন্টারপ্রেট করছেন। যেখানে সেকশন ১৯(৩) of comptroller and Auditor-General (Duties, Powers and Conditions of Services) Act. 1971 আছে There is no necessity of the newly introduced sub-Clauses 2(a), no necessity of that at all. এই কম্পট্রোলার অ্যান্ড অডিটর জেনারেল অব ইন্ডিয়া কখনও স্টেট গভর্নমেন্টকে একথা বলতে পারেন না যে, আমরা পারি না তোমাদের অডিটর নোমিনেট করতে, তোমরা তোমাদের আইনকে সংশোধন করে নিয়ে এস আন্ডার সেকশন ১৪৯ অব দি কন্সটিটিউশন অব ইন্ডিয়া। তাঁরা একথা বলতে পারেন না। দ্বিতীয় কথা হচ্ছে সেকশন ১৪৯ অব দি কন্সটিটিউশন অব ইন্ডিয়া দ্বারা এটাকে সংশোধন করা যায় না, সেই সেকশনে এই রকম কোনও প্রভিসন নেই দ্যাট লিডস টু অ্যাক্টস অব দি পার্লামেন্ট। দ্যাট ইজ অল, এর বেশি বক্তব্য নেই।

• **ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** মাননীয় স্পিকার মহাশয়, শশবিন্দু বাবু আবার সেই ভুল করছেন। আমি কখনও বলিনি আর্টিকেল ১৪৯ অব দি কনস্টিটিউশন অনুযায়ী এটা সংশোধিত হচ্ছে। আর্টিকেল ১৪৯ অব দি কনস্টিটিউশন অনুযায়ী ঐ অডিটর অ্যান্ড কম্পট্রোলার জেনারেলের ক্ষমতা এবং কি তাঁর ডিউটি সে সম্পর্কে যে আইন প্রণিত হয়েছে সেই আইনের ১৯(৩) ধারা অনুযায়ী যেখানে প্রণিত আছে যে, তাঁরা কিভাবে স্টেট আন্ডারটেকিংস অডিট করতে পারে সেখানে অত্যন্ত পরিষ্কার ভাবে বলা আছে স্টেট লেজিসলেচারের ল অনুসারে, সেই ল'র ওঁরা মেনশন করেছেন, তার থেকে ওঁরা বলেছেন যে, ওটা সুটেবলি অ্যামেন্ড করতে পারি। আমরা সেই অ্যামেন্ডমেন্ট করছি। এটা অত্যন্ত সহজ এবং সরল। আমি আশা করি মাননীয় সদস্যবৃন্দ এটা গ্রহণ করবেন।

The motion of Dr. Kanailal Bhattacharya that the West Bengal Industrial Infrastructure Development Corporation (Amendment) Bill, 1979, as settled in the Assembly, be passed, was then put and agreed to.

[10th September, 1979]

(At this stage the House was Adjourned till 3-45 P.M.)

(After Adjournment)

[3-50—4-00 P.M.]

**The Paschim Banga Unani System of Medicine, Bill, 1979.**

**Shri Nani Bhattacharya** : Sir, I beg to introduce the Paschim Banga Unani System of Medicine, Bill, 1979.

(Secretary then read the Title of the Bill)

**Shri Nani Bhattacharya** : Sir, I beg to move that the Paschim Banga Unani System of Medicine, Bill, 1979, be taken into consideration.

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই ব্যাপারে খুব বেশি কিছু বলার নিশ্চয়ই দরকার হবে না। এই বিল বিবেচনা করবার জন্য যখন অনুরোধ করতে উঠেছিলাম তখনই আমি বলেছিলাম এই ধরনের আইন ৩০ বছরের মধ্যে কেন, যদি ইংরেজ আমল থেকেও ধরি তাহলেও দেখব পশ্চিমবাংলার ক্ষেত্রে এই প্রথম আমরা ইউনানি চিকিৎসা যেমন, ঠিক তেমনি ইউনানি চিকিৎসা পদ্ধতি, তার শিক্ষা এবং শিক্ষণের প্রতিও আমরা গুরুত্ব অনুভব করছি। আমরা এই গুরুত্ব অনুভব করে বিভিন্ন কমিটির রিপোর্ট, সুপারিশ দেখেছি এবং কেন্দ্রীয় সরকারের রিপোর্টগুলিও আমরা দেখেছি এবং সেইসব দেখে বিচার বিবেচনা করে আমরা এই বিল হাউসের সামনে উপস্থিত করছি হাউসের সুবিবেচনার জন্য মাননীয় স্পিকার মহাশয়, আমি আগেই বলেছি যে, ইউনানি চিকিৎসা এবং ইউনানি চিকিৎসা সংক্রান্ত এই আইন আমাদের এই সরকারেই প্রথম প্রবর্তন করতে চলেছেন। কাজেই আমি আশা করি এবং মাননীয় সদস্যদের অনুরোধ করি তাঁরা এর গুরুত্ব অনুভব করে এর প্রতি সুবিবেচনা করবেন এবং এটা গ্রহণ করবেন।

**মিঃ স্পিকার :** সিলেক্ট কমিটিতে দেবার যে প্রস্তাব এসেছে সেটা বিধি সম্মত হয়নি। মেম্বার কে, কে এর সদস্য হবেন সেকথা বলা হয়নি, বা মেম্বার্স নমিনেটেড অর প্রোপোজড্ বাই হিম অর চিফ হুইপ এটা হবে সেকথাও বলা হয়নি। কাজেই বিধি সম্মত হয়নি বলে এটা বাতিল হয়েছে তবে তাঁর যদি কিছু বক্তব্য থাকে তাহলে তিনি তা বলতে পারেন। তারপর, মাননীয় সদস্য ইমাজুদ্দিন বলেছেন জনমত সংগ্রহের জন্য এটা প্রচার করা হোক। আমি সেই অ্যামেন্ডমেন্ট গ্রহণ করেছি এবং এখন সামগ্রিকভাবে আলোচনা করবার জন্য আহ্বান জানাচ্ছি।

**শ্রী রাসবিহারি পাল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের স্বাস্থ্যমন্ত্রী মহাশয় যে আইন এখানে উপস্থিত করেছেন তাতে মন্ত্রী মহাশয় নিজেই বলেছেন, গত ৩০ বছরের মধ্যে বা তার আগে এরকম কোনও আইন পশ্চিমবাংলাতে বা বাংলাদেশে হয়নি, তিনি নতুন এই আইন এনেছেন। কাজেই এর গুরুত্ব অনুভব করে আমি এই ব্যাপারে আলোচনা করব। আমি স্বীকার করছি এর গুরুত্ব নিশ্চয়ই আছে। কিছুদিন ধরে আমরা অনুভব করছি সারা ভারতবর্ষে

এবং বিশেষ করে আমাদের পশ্চিম বাংলার গ্রামাঞ্চলে জনস্বাস্থ্যের উন্নতির যে সমস্ত ব্যবস্থা করা দরকার সেটা বর্তমানে যে পাশ্চাত্য চিকিৎসা পদ্ধতি রয়েছে তার দ্বারা সম্ভব নয়। আমরা লাইসেন্সিয়েট কোর্স প্রবর্তন করে গ্রামে ডাক্তার নিয়োগের যে পরিকল্পনা করেছি তার দ্বারা চিকিৎসা সমস্যার সমাধান করবার চেষ্টা করছি। গ্রামের মানুষের নিকট চিকিৎসা এবং স্বাস্থ্যের সুযোগ পৌঁছে দেবার কথা বলা হয়েছে। সম্প্রতি বিশ্ব স্বাস্থ্য সম্মেলনেও এই বিষয় নিয়ে আলোচনা করা হয়েছে যে, এই যে বিপুল সংখ্যক চিকিৎসকের প্রয়োজন হবে সেই চিকিৎসক তৈরি করতে গেলে অনেক সময় লেগে যাবে। আমরা জানি বর্তমান পাশ্চাত্য চিকিৎসা পদ্ধতির মূলত গ্রামের অধিবাসীদের নিকট পৌঁছে দেওয়া সম্ভব হয়নি। আমাদের ভারতবর্ষে প্রাচ্য চিকিৎসা পদ্ধতি যেটা রয়েছে অর্থাৎ আয়ুর্বেদ এবং ইউনানি তার সাহায্যে কোটি কোটি ভারতবাসী তাদের স্বাস্থ্য রক্ষা করেছে। একথা ঠিক আমাদের এখানে ইংরেজ শাসনের প্রবর্তনের সঙ্গে সঙ্গে এবং পাশ্চাত্য চিকিৎসা পদ্ধতি প্রবর্তনের সঙ্গে সঙ্গে এই জিনিসের উপর থেকে আমাদের দৃষ্টি চলে গেছে। রাজশক্তি এবং সমাজ তার দিকে দৃষ্টি না দেওয়ায় তার অবনতি হয়েছে। তবে বর্তমানে আশার কথা ভারত সরকার এবং বিভিন্ন রাজ্য সরকার আয়ুর্বেদ এবং ইউনানি চিকিৎসা পদ্ধতি প্রবর্তন করার চেষ্টা করছেন।

[4-00–4-10 P.M.]

তারই কিছু কিছু জিনিস বাদ দেওয়া হচ্ছে। কাজেই এর মধ্য দিয়ে কার্যকর ব্যবস্থা সহজে করা যাবে কি না এই বিষয়ে সন্দেহ আছে। সেই কথা চিন্তা করার জন্য আমি মন্ত্রী মহোদয়কে অনুরোধ জানাচ্ছি। এই সঙ্গে কয়েকটি কথা বলব। পশ্চিমবঙ্গ Ayurvedic Council, Unani Council এগুলো ছিল। এ পর্যন্ত এইসব কিছু হয়েছে বলে তো আমার মনে হয় না। এগুলো যদি না হয় তাহলে প্রাচ্যের চিকিৎসা পদ্ধতি—আয়ুর্বেদই হোক বা ইউনানি হোক—এর কোনও উন্নতি হবে বলে মনে করি না। আর একটা জিনিস দেখতে পাচ্ছি, নতুন করে ইউনানি চিকিৎসার জন্য বিদ্যালয় সৃষ্টি করার কথা আছে। কিন্তু তফসিলে দেখতে পাচ্ছি, অনেকগুলো রাজ্যে আয়ুর্বেদ এবং ইউনানি চিকিৎসা একই পর্ষদের আওতারে, একই কলেজে—দুটো বিষয়ে চিকিৎসার ব্যবস্থা আছে। এই বিষয়ে চিন্তা করে দেখা দরকার বলে আমি মনে করি। সর্বোপরি, কত সংখ্যক ইউনানি চিকিৎসক রেজিস্ট্রেশনে অন্তর্ভুক্ত করার ব্যবস্থা আছে। তার মধ্যে দেখা যাচ্ছে দু বছর সময় সীমার মধ্যে তাদের প্রমাণপত্র সহ দরখাস্ত করতে হবে এবং প্রমাণ করতে হবে যে এর পূর্বে অন্তত পাঁচ বছর চিকিৎসা করে আসছে। এই রকম কত সংখ্যক চিকিৎসক আছেন, সে হিসাব তাঁর দপ্তরে আছে কি না, জানতে পারছি না। এটা জানা দরকার এবং এখানে একটা ইউনানি মহাবিদ্যালয় এবং হাসপাতাল প্রতিষ্ঠার কথা আছে, অনেকগুলো ভেষজ শিল্প এবং চিকিৎসালয় প্রতিষ্ঠার কথা আছে। কিন্তু এদের কম্পাউন্ডার বা সাহায্যকারি তৈরি করার ব্যবস্থা আছে কি না এবং কি ব্যবস্থা সত্বর হতে পারে সে কথা এখানে নেই। এই কথা বলছি এই কারণে যে পশ্চিমবঙ্গে আজকে যে হাসপাতালগুলোতে অচল অবস্থার সৃষ্টি হয়েছে এইটা তার একটা প্রধান কারণ। কারণ ডাক্তারদের চিকিৎসার সঙ্গে তাদের যে সাহায্যকারি দরকার, সে সম্বন্ধে মনোযোগ যথেষ্ট দেওয়া হয়নি বা দেওয়া হচ্ছে না। যেমন আমি যতদূর জানি স্বাস্থ্যমন্ত্রী নিশ্চয় জানেন যে, যারা ফার্মাসিস্ট তাদের যে আইন ছিল, পশ্চিমবাংলায় সেই আইনের বর্তমান অবস্থা

কি। অবস্থা আমি যতদূর জানি, সেই আইন অনুসারে যেসব ব্যবস্থা ছিল, তার মধ্যে রেজিস্ট্রেশন ব্যবস্থা প্রায় অচল হয়ে গিয়েছে। এখন মাত্র অল্প কয়েকটি স্থানে সেখানে শিক্ষাদানের ব্যবস্থা আছে। এই যে ব্যবস্থা, তার দ্বারা যথেষ্ট সংখ্যক কম্পাউন্ডার বা ফার্মাসিস্ট তৈরি হচ্ছে না। সারা পশ্চিমবাংলায় যেখানে বহু চিকিৎসালয় গড়ে উঠেছে, বহু ডাক্তার পাশ করছেন, সেখানে পাশ করা কম্পাউন্ডারের সংখ্যা কম এবং যথেষ্ট পরিমাণে শিক্ষা দেওয়ার বা রেজিস্ট্রেশন ব্যবস্থা নেই—এই কথা আপনি জানেন। কাজেই এইসব জিনিস যাতে খুব সঠিকভাবে কার্যে পরিণত করা যায় এই আইনে সেই সব জিনিস লিপিবদ্ধ করা দরকার। এই কয়েকটি কথা বলেই আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমাদের মাননীয় স্বাস্থ্যমন্ত্রী পশ্চিমবঙ্গ ইউনানি চিকিৎসা পদ্ধতি বিধেয়ক ১৯৭৯ যেটা নিয়ে এসেছেন, আমি সেটাকে সমর্থন করছি। কারণ আমি গত বাজেট অধিবেশনে ইউনানি সিস্টেম সম্পর্কে বলেছিলাম এবং মাননীয় মন্ত্রী মহাশয় বলেছিলেন, শীঘ্রই তিনি একটা বিল আনবেন। এই পরিপ্রেক্ষিতে এই যে বিলটা তিনি এনেছেন, তার জন্য আমি তাঁকে ধন্যবাদ জানাচ্ছি। তবে নীতিগত ভাবে বিলটা সমর্থন করলেও নমিনেশনের ব্যাপারে যে কাউন্সিল মাননীয় মন্ত্রী মহাশয় করছেন, সেখানে এত বেশি নমিনেশনের ব্যবস্থা করেছেন, যে বোর্ড বা কাউন্সিল তৈরি করবেন তার অটোনমাস ক্যারেক্টার খুব বেশি থাকছে না। আজকাল বাজারে অ্যালোপ্যাথি সিস্টেম অব চিকিৎসা যেভাবে বেড়ে গিয়েছে, তাতে আমাদের দেশের সাধারণ মানুষ গরিব হতে আরও গরিবতর হতে শুরু করেছে। এখানে অ্যালোপ্যাথি ছাড়াও অন্য যেসব জিনিস আছে যেমন হোমিওপ্যাথি, আয়ুর্বেদ, ইউনানি এদিকে মানুষ ক্রমাগত ঝুঁকে যাচ্ছে। যেখানে স্বাস্থ্যমন্ত্রী বেয়ার ফুটেড ডাক্তার দিয়ে চিকিৎসা করার কথা চিন্তা করছেন, সামাল দেবার কথা ভাবছেন সেখানে গ্রামাঞ্চলে এই অন্যান্য যে সমস্ত চিকিৎসা, ইউনানি সিস্টেমের গুরুত্ব অত্যন্ত বেড়ে গেছে। সেই পরিপ্রেক্ষিতে এই বিলটা আনার জন্য মাননীয় মন্ত্রীকে স্বাগত জানাবার সাথে সাথে একটা জিনিসের প্রতি বিশেষ করে শিডিউলের প্রতি তাঁর দৃষ্টি আকর্ষণ করছি। সেই শিডিউলে তিনি কোনও কোনও আয়ুর্বেদ শিক্ষাপ্রতিষ্ঠানকে তিনি রিকগনিশন দেবেন সেকথা বলেছেন। এর আগে গভর্নমেন্ট অব ইন্ডিয়ার দি ইন্ডিয়ান মেডিসিন সেন্ট্রাল কাউন্সিল অ্যাক্ট নাইন্টিন সেভেন্টি, সেই বিলের শিডিউলে আয়ুর্বেদ যারা ডাক্তার তাদের কোয়ালিফিকেশন রিকগনিশন দেওয়া সম্পর্কে বোর্ডের রেজিস্ট্রেশন সম্পর্কে, তাদের প্র্যাক্টিস সম্পর্কে দেখছি—ভারতবর্ষের বাইরে থেকে যারা আয়ুর্বেদ পাশ করেছেন তাদের ডিগ্রি রিকগনিশন দেওয়া হচ্ছে যেমন ইন্ডিয়ান মেডিসিন সেন্ট্রাল কাউন্সিল অ্যাক্টের থার্ড শিডিউলে দেখবেন, সেখানে আছে, দয়ানন্দ আয়ুর্বেদ কলেজ, লাহোর, সনাতন ধর্ম প্রেমগিরি আয়ুর্বেদিক কলেজ, লাহোর, মনোমোহন চতুষ্পাঠি, ঢাকা, দি ইসলামিক কলেজ, লাহোর, টিবিবিয়া কলেজ লাহোর, এমনকি শ্রীলঙ্কার ডিগ্রি পর্যন্ত রিকগনিশন দিচ্ছেন, এই অবস্থায় এখানে বাংলা দেশের ঢাকা থেকে যারা ইউনানি পাশ করেছে, যারা প্র্যাক্টিস করছে তাদের রিকগনিশন দেওয়া হবে কি না সেটা উল্লেখ নাই। অবশ্য তিনি পার্ট বি এবং সি'তে প্রভিসন কিছু লিখে দিয়েছেন পার্টিকুলার কোনও কলেজ বা ইনস্টিটিউশনের ডিগ্রি রিকগনাইজড করা হবে সেটা মেনশন করা নাই।

গভর্নমেন্ট অব ইন্ডিয়ার ইন্ডিয়ান মেডিসিন সেন্ট্রাল কাউন্সিল অ্যাক্ট নাইন্টিন সেভেন্টি'তে

অন্যান্য কলেজের মধ্যে। ভারতবর্ষের বাইরের কলেজের ডিগ্রিরও রিকগনিশন দিয়েছেন, এই যেখানে অবস্থা সেখানে বাংলাদেশের ঢাকা থেকে যারা পাশ করেছে ১৯৩৬ সালের সেই পুরানো কলেজ থেকে, যারা কলকাতায় আছে এবং প্র্যাক্টিস করছে, তাদের মধ্যে আশঙ্কা দেখা দিয়েছে, তারা রিকগনিশন পাবে কি না।

[4-10–4-20 P.M.]

অনুরূপ ভাবে গভর্নমেন্ট তিব্বতিয়া কলেজ সিলেট, চিটাগাং ইউনানি অ্যান্ড আয়ুর্বেদিক তিব্বতিয়া কলেজ। অর্থাৎ যাঁরা বাইরে থেকে পাশ করেছেন ১৯৪৭ সালের আগে এবং এখন কলকাতায় আছেন তাঁদের সম্পর্কে কি হবে সেটা মাননীয় মন্ত্রী মহাশয়কে ভেবে দেখতে অনুরোধ করছি। আর কতকগুলি স্টেটে যেমন কলেজকে রেকগনিশন দেওয়া হয়েছে তেমনি আবার কতকগুলি স্টেটে বোর্ডকে রেগকনিশন দেওয়া হয়েছে। ইউ. পি. তে এলাহাবাদ কলেজ অব ইউনানি হ্যাজ বিন এক্সক্লুডেড এই রেকগনিশন থেকে বলে আমাদের কাছে রিপোর্ট এসেছে। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে বলব, এর আগে অনেক কলেজ ছিল যেগুলি ডিফাঙ্কট কলেজ, যেগুলি থেকে অনেকে পাশ করে এসেছেন এবং প্র্যাক্টিস করছেন দীর্ঘদিন ধরে তাদের রেজিস্ট্রেশন সম্পর্কে একটু ভাববেন। যেমন লক্ষ্ণৌতে একটা কলেজ ছিল মামবাউটিব কলেজ, সে সম্বন্ধে মাননীয় মন্ত্রী মহাশয়কে একটু ভেবে দেখতে অনুরোধ করছি। মাননীয় মন্ত্রী মহাশয় শিডিউলে প্রত্যেকটি স্টেটে যে তিব্বতিয়া কলেজ আছে সেগুলির উল্লেখ করেছেন যেমন—অন্ধ্র, বিহার, দিল্লি, জম্মু অ্যান্ড কাশ্মির, উত্তর প্রদেশ, মধ্য প্রদেশ, মহিশূর, তামিলনাড়ু, পাঞ্জাব, রাজস্থান ইত্যাদি, কিন্তু দুঃখের বিষয় পশ্চিমবঙ্গে একটিও তিব্বতিয়া কলেজ নেই যার জন্য মাননীয় মন্ত্রী মহাশয় উল্লেখ করতে পারেন নি। ভবিষ্যতে যাতে পশ্চিমবঙ্গে একটি সুস্থ তিব্বতিয়া কলেজ হয় তারজন্য মাননীয় মন্ত্রী মহাশয় সচেষ্ট হবেন এই অনুরোধ রাখছি।

**শ্রী সেখ ইমাজুদ্দিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয়, এই সভায় যে বিল এনেছেন সেই বিল সম্পর্কে সামান্য কিছু বক্তব্য আপনার মাধ্যমে এই সভায় রাখছি। স্যার, আমরা জানি, দি পশ্চিমবঙ্গ ইউনানি সিস্টেম অব মেডিসিন বিল, ১৯৭৯, এটা একটা নতুন বিল। পশ্চিমবঙ্গে এর আগে এ সম্পর্কে কোনও বিল ছিল না। এখানে এর কোনও বোর্ডও ছিল না, কাউন্সিলও ছিল না, নতুন করে তিনি এটা করছেন সেইজন্য তাঁকে অবশ্যই ধন্যবাদ জানাব। পশ্চিমবাংলায় অ্যালোপ্যাথি সম্বন্ধে বিল আছে, হোমিওপ্যাথি সম্বন্ধেও বিল আছে, আয়ুর্বেদ সম্পর্কেও হয়েছে ১৯৬১ সালে কিন্তু এই ইউনানি সিস্টেম অব মেডিসিন সম্পর্কে কোনও আইন ছিল না, এটা যে তিনি করেছেন তার জন্য তাঁকে ধন্যবাদ দিচ্ছি। স্যার, এখানে এর কোনও কলেজও নেই, চিকিৎসারও বিশেষ ব্যবস্থা ছিল না, হয়ত ডাক্তাররা চিকিৎসা করতেন কিন্তু সরকারি অনুমোদন সেখানে ছিল না। মাননীয় মন্ত্রী মহাশয় এই বিল এনে মানুষের দীর্ঘ দিনের চাহিদা মেটাচ্ছেন এর জন্য আমি তাঁকে ধন্যবাদ দিচ্ছি। স্যার, আমরা দেখেছি এই বিলটি খুব বিশেষ ত্রুটিবিচ্যুতি খুঁজে পাইনি! এই বিলটি সম্বন্ধে দু-একটি বিষয় যা আমার মনে হয়েছে আমি শুধু সে সম্বন্ধেই কয়েকটি কথা বলব। এখানে ক্লজ ফোরে কম্পোজিশন অব দি কাউন্সিলের কথা বলা হয়েছে এবং সেখানে আমরা দেখছি অধিকাংশই টু বি নমিনেটেড বাই দি গভর্নমেন্ট। এর আগে হাসানুজ্জামান সাহেবও বলে"

আমরাও দেখছি পুরো কাউন্সিলটা সরকারের ইচ্ছামত হবে, সরকারের ডাইরেক্ট কন্ট্রোলে চলবে। সেখানে নির্বাচিত প্রতিনিধির স্কোপ কম। তারপর মাননীয় মন্ত্রী মহাশয় সেকশন ৪(ই)'তে যেটা বলেছেন সে সম্পর্কে তাঁর সঙ্গে আমি দ্বিমত পোষণ করি। সেখানে তিনি বলেছেন ৮ জন মেম্বার থাকবেন এবং তার মধ্যে ৪ জন আসবেন Among practitioners having registred under Presidency Division আর বর্ধমান ডিভিসন থেকে ২ জন ও জলপাইগুড়ি ডিভিসন থেকে ২ জন। আমি বলছি, এটা একটা বৈষম্যমূলক ব্যাপার হচ্ছে বলে আমরা মনে করছি। এটাকে সমান করা যায় কি না সেটা তিনি একটু ভেবে দেখবেন। সেখানে সব ডিভিসনের সমান রিপ্রেজেন্টেশন থাকবে এটাই স্বাভাবিক। আমি বিলটি ভাল করে পড়ে দেখেছি। কম্পোজিশন অব কাউন্সিল এবং তার ফাংশন সম্বন্ধে বলেছেন। কিন্তু কত জন সদস্য উপস্থিত হলে কোরাম হবে এ কথা এই বিলের কোথাও পাইনি। এইটা স্পষ্ট করে বলে দেওয়া ভাল। আয়ুর্বেদিক সিস্টেম অব মেডিসিন, ১৯৬১ সালে যেটা হয়েছে তাতেও এই কোরামের কথা লেখা আছে। এই যে ইউনানি সিস্টেম অব মেডিসিন বিলটি এনেছেন এখানে অবশ্য কোরামের কথাটা লেখা নেই। এটা হয়ত অমিট হতে পারে। এটা স্পষ্ট করে বলে দেওয়া ভাল। তাহলে মিটিংয়ে ঠিকমতো মেম্বার থাকতে পারবে। আর একটা কথা ৪ নং ক্লজের সাবক্লজে যে টার্মসের কথা আছে whether he is eligible for re-election or Re-nomination. এ কথাটা বিলে লেখা নাই। এটা লিখে দেওয়া উচিত যে টার্মসটা কি হবে এক বছর থাকবে কি ৪ বছর থাকবে রি-নমিনেশন হবে কি রি-ইলেকশন হবে এলিজেবল ফর রি-ইলেকশনের রি-নমিনেশন সেটা বলে দেওয়া উচিত। আমার মতে চার বছর থাকাই ভাল তাহলে ভাল পরামর্শ দিতে পারবে। আমি বিলটি ভাল করে পড়েছি বিলে এটা আমি খুঁজে পাইনি। আর একটা কথা এখানে বলেছেন disqualification for nomination or election ২৫ বছরের কথা বলেছেন। এতে আমাদের আপত্তি নাই। কারণ যুবক হলে হয়ত ভাল হবে। আর ২৩ বছর হলে যখন তার ভোটাধিকার হয় তখন এটা হয়েছে ঠিক হয়েছে। বয়স যেটা লিখেছেন ২৫ বছর হলে he is eligible for election or nomination. এখানে কাউন্সিলের কাজকর্ম তদারক করার জন্য। একটা একজিকিউটিভ কমিটির কথা বলেছেন। কার্যনির্বাহক সমিতি বলে একটা কমিটি করেছেন ক্লজ ১৪ সাবক্লজ ৬-তে বলেছেন The Council may also, subject to the approval of the State government from time to time appoint one and more Commiittee. এখানে একটা স্কোপ থেকে যাচ্ছে। এ কমিটির মেম্বারদের দিয়ে করলেন না কেন? আবার আউট সাইডের কথা কেন এল? consisting of members of the Council or outsiders. এটা কেন করলেন বুঝতে পারলাম না। যাই হোক কেন এটা করলেন বলবেন। হয়ত হতে পারে মেম্বারদের বাইরে এক্সপার্ট পেতে পারেন। কিন্তু আমার মনে হয় মেম্বারদের দিয়ে কমিটি করতে পারতেন। তার জন্য আপনি মেম্বারশিপ বাড়াতে পারতেন। আপনি কলেজ হাসপাতাল করবেন নিশ্চয় এক্সপার্টদের মতামত প্রয়োজন। তারপর ক্লজ ২১-এর সেকশন টু-তে বলছেন every person who, within a period of two years from the date on which this Act comes into force, produces proof that he has been in regular practice for a period of not less than five year preceding such date shall be entitled to have his entered in the Register on payment of the prescribed fee.

[4-20–4-30 P.M.]

এখানে আমার মনে হচ্ছে আপনারা জানেন যে, হোমিওপ্যাথিতে এবং আদার আদার এই রকম একটা রেজিস্ট্রেশনের ব্যাপার ছিল। পশ্চিমবাংলার হাজার হাজার মানুষ এই রেজিসস্ট্রেশনের সুযোগ নিয়ে তাঁরা ইঞ্জেকশন, টনিক ইত্যাদি চালাচ্ছেন। একজন দলিল লেখক দুঃখ করে বলেছেন যে আমার যে কোনও একটা সরকারি লাইসেন্স পেলে হল। আমি তাই দিয়ে মদের ব্যবসা করতে পারি কারণ অনুমতি তো একটা পেয়েছি। যাই হোক এই বিষয়ে আমি ওনাকে সতর্ক থাকার জন্য বলছি। অনেকে হয়ত হোমিওপ্যাথি রেজিস্ট্রেশন পায়নি, আয়ুর্বেদিয় রেজিস্ট্রেশন পাননি, তাঁরা এখন এই ইউনানির সুযোগ নিয়ে একটা রেজিস্ট্রেশন আদায় করে নেবেন এবং আদায় করে নিয়ে বেআইনি ভাবে অ্যালোপ্যাথি ড্রাগ ব্যবহার করবেন, ইঞ্জেকশন ব্যবহার করবেন। কেন না, ইউনানি, হোমিওপ্যাথি প্র্যাক্টিসে বেশি পয়সা আসে না এটা তাঁরা জানেন, এই সমস্ত গাছ গাছড়ার ঔষধে বেশি পয়সা কেউ দেবে না। কাজেই এই সব অ্যালোপ্যাথিক ভাল মেডিসিন তাঁরা ব্যবহার করবেন এবং তাঁরা প্র্যাক্টিস চালাবেন। তাঁদের লাইসেন্স থাকল ইউনানি কিন্তু তাঁরা প্র্যাক্টিস চালাবেন অ্যালোপ্যাথিক, হোমিওপ্যাথিক। এই জিনিস ঘটবে। কাজেই আমি আপনাকে সতর্ক হওয়ার জন্য। বলব এবং এর মধ্যে কোনও কন্ডিশন জুড়ে দিতে পারেন কি না সেটা দেখার জন্য অনুরোধ করব। আর তিনি বলেছেন যে একটা কলেজ করবেন। তিনি ভাল কথা বলেছেন। তিনি আরও বলেছেন যে, একটা স্টেট হারবেরিয়াম করবেন। এটা নিশ্চয়ই খুবই আশার কথা তিনি বলেছেন এবং এর দ্বারা আমরা নিশ্চয়ই উপকৃত হব। এটা আপনি করুন কিন্তু কলেজ হওয়া দরকার—আগামী মার্চ, এপ্রিল মাসের মধ্যে কলেজ হওয়া দরকার। যাই হোক, সবই করবেন বলেছেন। আপনার উদ্দেশ্য ভাল। আমরা বিরোধী পক্ষ হলেও শুধু যে বিরোধিতা করি তা নয়, ভাল কাজের আমরা সমর্থনও করি। আমি প্রথমেই বলেছি যে যথেষ্ট মুন্সিয়ানা নিয়ে বিলটি আনা হয়েছে। এই বিলে খুব বেশি ডিফেক্ট নেই বলে মনে হচ্ছে। তবে দুটো জিনিস আমি বলেছি দেয়ার ইজ নো প্রোভিশন ফর রি-ইলেকশন অর রি-নোমিনেশন এটা হবে কি না বলা নেই। আর কোরাম কি হবে অর্থাৎ কাউন্সিলের মিটিংয়ে কত জনের উপস্থিতিতে কোরাম হবে সেটা বলা দরকার। আমাদের বিধানসভায় মাঝে মাঝে কোরাম থাকা শক্ত হয়ে পড়ে। আজকেও প্রথমে হাউস আরম্ভ হওয়ার সময়ে অফিসের লোকেরা গুনতি করে দেখছিলেন। সুতরাং কোরাম কি ভাবে হবে এই ব্যাপারে নিশ্চয়ই তিনি কিছু বলবেন বলে আশা করি। এই কথা বলে এই বিলকে আন্তরিক ভাবে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী মীর আবদুস সৈয়দ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই যে বিল আমাদের মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয় এনেছেন, ইউনানি মেডিসিন অর্থাৎ যাকে চলতি ভাষায় ঐ হেকিমি চিকিৎসা বলে। আজকে এই রকম ইউনানি মেডিসিন সম্পর্কে একটা ঐতিহাসিক বিল পশ্চিমবাংলার এই বিধানসভায় প্রথম এল এতদিন পরে। ৩০ বছর আগেও ফ্যাকাল্টি ছিল কিন্তু ৩০ বছর ধরে কংগ্রেস আমলে কোনও চেষ্টা হয়নি, বরঞ্চ বিরোধিতা হয়েছে। আমাদের বামফ্রন্ট সরকারের স্বাস্থ্যমন্ত্রীর এই বিলটা আনার উদ্দেশ্য হচ্ছে বৈজ্ঞানিক দৃষ্টিভঙ্গিতে সমস্ত ঔষধ, ডাক্তার চিকিৎসা ইত্যাদি ব্যাপারগুলি যাতে বিস্তার লাভ করতে পারে। যেমন, হোমিওপ্যাথির ব্যাপারে কলেজ আছে, কাউন্সিল আছে, তার রিসার্চের ব্যবস্থা আছে, অ্যালোপ্যাথির ব্যাপারে

কলেজ আছে, রিসার্চের ব্যবস্থা আছে, কাউন্সিল আছে, আয়ুর্বেদের ব্যাপারে অবশ্য রাসবিহারি মহাশয়, মাননীয় সদস্য কি বললেন আমি জানি না, তবুও আয়ুর্বেদ সম্পর্কেও আছে। এতদিন পর্যন্ত ইউনানি চিকিৎসা, যেটা সবচেয়ে পুরানো চিকিৎসা এবং মাননীয় স্পিকার মহাশয়, আপনি জানেন যে, এই চিকিৎসা হচ্ছে ২।। হাজার বছর আগের চিকিৎসা এবং এটা গ্রীসের নাম ইউনানি অনুসারেই হয়েছে। গ্রীস দেশ, যে দেশ সব চেয়ে বেশি বড় বড় পন্ডিতের জন্ম দিয়েছিল, ফিলজফারের জন্ম দিয়েছিল, প্লেটোর মতো দার্শনিকের জন্ম দিয়েছিল, যাঁর লেখা বই বুক অব রিপাবলিক। সেখানে ২।। হাজার বছর আগে এই ইউনানি মেডিসিনের প্রতিষ্ঠা হয়। দেশের মধ্যেকার গাছ গাছড়া, জড়ি-বুটি দিয়ে কি করে মানুষের চিকিৎসা করা যায়, সেখান থেকেই এর উৎপত্তি। সেই জন্য যেহেতু গ্রীসের নাম ইউনান ছিল সেই জন্য ইউনানি মেডিসিন বলা হয়। এবং ইউনান থেকে এই অসাধু দেশে যায়, আরব দেশের মানুষ এটাকে গ্রহণ করে এবং আরও উন্নত করার চেষ্টা করে। তারপর ১৩০০ খৃষ্টাব্দে মুঘল সাম্রাজ্যবাদ আসার আগে যখন ব্যবসা বাণিজ্য করার জন্য কিছু ডেলিগেশন আসা যাওয়া করতে আরম্ভ করল আরব থেকে ভারতবর্ষের মধ্যে তখন সেই প্রতিনিধিরা, যার মধ্যে কিছু হেকিমি চিকিৎসক ছিলেন, তাঁরা দেখেছিলেন যে এখানে আয়ুর্বেদিক সিস্টেম অব মেডিসিন অত্যন্ত মূল্যবান মেডিসিন। সেই আয়ুর্বেদ মেডিসিন থেকে তাঁরা যতগুলো ভাল ভাল জিনিস ছিল, অরিজিন্যাল ইন্ডিজেনাস চিকিৎসা ব্যবস্থা ছিল, সেটা অ্যাডপ্ট করার ব্যবস্থা করেছিলেন। তার জন্য আরব দেশের বাগদাদে ১৩০০ খৃষ্টাব্দে ভারতবর্ষের বিখ্যাত আয়ুর্বেদ চিকিৎসকদের ডেকে নিয়ে যাওয়া হল এবং তখন আয়ুর্বেদ শাস্ত্রের বই ছিল সংস্কৃত ভাষায়। তাকে সংস্কৃত থেকে আরবি ভাষায় ট্রান্সলেট করা হল। ট্রান্সলেট করে তার মধ্যে থেকে ইউনানি চিকিৎসাটাকে আরও কি ভাবে উন্নত করা যায় তার চেষ্টা করা হল। সেই সময় ভারতবর্ষে যে ডেলিগেশন এসেছিল তার মধ্যে অলবিরুনি এসেছিলেন, যিনি ছিলেন একজন বিখ্যাত ঐতিহাসিক, তাঁরও এই ব্যাপারে বিশেষ অবদান ছিল। তারপর মোগল সাম্রাজ্য চলা কালে এই ইউনানি চিকিৎসা চলেছিল। এর সঙ্গে আয়ুর্বেদিক সিস্টেম অব মেডিসিনকে নিয়ে কি করে আরও উন্নত করা যায় তার চেষ্টা করা হল এবং তার পরবর্তিকালে ব্রিটিশ যখন এলো তখন তারা আয়ুর্বেদিক সিস্টেম অব মেডিসিন এবং ইউনানি সিস্টেম দুটোকে বাতিল করে দিয়ে কি করে অ্যালোপ্যাথি চালু করা যায় তার জন্য তারা চেষ্টা চালালেন। এই অ্যালোপ্যাথি সিস্টেম চালু করা সত্ত্বেও ইউনানি সিস্টেম অব মেডিসিন এবং আয়ুর্বেদিক সিস্টেম অব মেডিসিন সব সময় থেকেছে গ্রামেগঞ্জে, হাটে বাজারে। সমস্ত জায়গায় এই চিকিৎসা ব্যাপক ভাবে থেকেছে। এখানে যেটা বলতে চাই যে, ভারতবর্ষে যখন স্বাধীনতার লড়াই হচ্ছিল, সেই সময় যাঁরা এসেছিলেন বাইরে থেকে, তার মধ্যে আপনি জানেন প্রখ্যাত হেকিম আজমল খানও ছিলেন। তিনি হেকিম ছিলেন এবং জাতীয় আন্দোলনের একজন বিশিষ্ট নেতা ছিলেন, ফ্রিডম ফাইটার ছিলেন।

[4-30–4-40 P.M.]

আয়ুর্বেদের বৈশিষ্টগুলি নিয়ে কি করে এখানে হেকিমি চিকিৎসার প্রসার করা যায় তার চেষ্টা তিনি করেছিলেন এবং সেই সময় আরবি ভাষা থেকে ইউনানিকে উর্দু ভাষায় ট্রান্সলেট করা হয়। স্যার, আপনি জানেন উর্দু ভাষার অরিজিনালিটি কিছু নেই, আরবি, ফার্সি, হিন্দি

প্রভৃতির ভেতর দিয়েই উর্দু ভাষা তৈরি হয়েছে। সেই উর্দু ভাষায় ট্রান্সলেট করে ইউনানি চিকিৎসা পদ্ধতির বই প্রকাশ করা হয়েছিল। হেকিম আজমল খাঁ মহাশয় ১৯২০ সালে নাগপুর কংগ্রেস অধিবেশনে মহাত্মা গান্ধীর কাছে দাবি করেছিলেন যে, ভারতবর্ষ স্বাধীন হলে ইউনানি চিকিৎসার প্রসারের ব্যবস্থা করতে হবে। এবং মহাত্মা গান্ধী এ বিষয়ে তাঁকে কথা দিয়েছিলেন যে, হ্যাঁ ভারতবর্ষ স্বাধীন হওয়ার পর আমরা নিশ্চয়ই ইউনানি চিকিৎসা ব্যবস্থার প্রসারের চেষ্টা করব। কিন্তু দুঃখের বিষয় ভারতবর্ষ স্বাধীন হওয়ার পর ঐ হাকিম আজমল খাঁ সাহেবের দিল্লিতে একটা ইউনানি মেডিসিনের কলেজ ছিল এবং যার ভিত্তি প্রস্তর স্থাপন করেছিলেন মহাত্মা গান্ধী নিজে, সেই কলেজটি ভেঙেচুরে বন্ধ হয়ে গেল। কংগ্রেস ৩০ বছরের মধ্যে এ বিষয়ে কোনও কিছু করার সময় পায়নি। সেই সময় তাঁরা অ্যালোপ্যাথি এবং আরও অনেক কিছু ব্যাপার নিয়ে ব্যস্ত ছিলেন। আজকে আনন্দের বিষয় যে, এটা নিয়ে আবার চিন্তা ভাবনা করা হচ্ছে। আমার আজকে আরও আনন্দ হল যে, আমাদের বন্ধুদের হাসানুজ্জামান সাহেব এই প্রথম আমাদেব লেফ্ট ফ্রন্ট গভর্নমেন্টের একটা বিলের বিরোধিতা করেছেন এবং তাই নিয়ে তিন দিন ধরে "পয়গম"-এ লেখা হচ্ছে, গো হত্যা শেষ হয়ে গেল, মুসলমানদের সব শেষ হয়ে গেল, সংখ্যালঘুরা শেষ হয়ে গেল। কংগ্রেস আইনশৃঙ্খলার প্রশ্ন তোলে, আমরা জানি কেন তোলে। কিন্তু তাঁরা যে দৃষ্টিভঙ্গিতে আইনশৃঙ্খলার ব্যাপারটা দেখেন, আমরা সেই দৃষ্টিভঙ্গি দিয়ে দেখি না। আমরা জানি আজকে প্রশাসন ওঁদের নিজেদের শ্রেণী স্বার্থে ব্যবহৃত হচ্ছে না বলেই ওঁরা চেঁচাচ্ছেন। আজকে এখানে আমাদের হিরো নেই, মাননীয় সুনীতি চট্টরাজ, তিনি নেই। সত্য বাপুলী মহাশয়ও নেই। তাঁরা এখানে প্রত্যেক দিন আইনশৃঙ্খলার বিষয়ে নানা রকম কথাবার্তা বলেন। কারণ আজকে গণতান্ত্রিক আন্দোলন, খেটে খাওয়া মানুষের আন্দোলন, শ্রমিক, কৃষক, মেহনতি মানুষের আন্দোলন ইত্যাদি আন্দোলনের অগ্রগতি দেখে ওঁরা আতঙ্কিত হয়ে পড়েছেন এবং ওঁদের মাস্তান বাহিনীও আতঙ্কিত হয়ে উঠেছে। কিন্তু মাননীয় হাসানুজ্জামান সাহেব যে কথা বললেন তাতে মাননীয় স্পিকার, স্যার, আমি আপনার পারমিশন নিয়ে বলতে চাই যে, গো হত্যার ব্যাপারে উনি যে কথা বলেছেন সে কথা উনি যদি বিলটি একটু ভাল করে পড়তেন তাহলে বলতেন না। তাতে এমন কিছু ছিল না। সেখানে শুধু লেখা ছিল যে, যেমন কলকাতায় থানা থেকে পারমিশন নিতে হয়, মিউনিসিপ্যাল এরিয়ায় মিউনিসিপ্যালিটির পারমিশন নিতে হয় তেমন গ্রামে পঞ্চায়েত সমিতির পারমিশন নিতে হবে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই হেকিম চিকিৎসার ব্যাপারে সারা ভারতবর্ষের মধ্যে যদি কোথাও প্রসার হয়ে থাকে তবে সেই প্রসার হয়েছে এই পশ্চিমবাংলার মধ্যে। এই সম্পর্কে আমি বলতে চাই, হুগলি জেলার হেকিম মজলু রহমান এই হেকিমি চিকিৎসার ব্যাপারে উর্দু থেকে বাংলায় তর্জমা করেছিলেন। আমাদের এই পশ্চিমবাংলায় বহু হেকিমি চিকিৎসক, বহু হেকিমি পন্ডিত তাঁরা বই লিখেছেন এবং এই বই লিখে পুরস্কৃত হয়েছেন ভারতবর্ষের ভেতরে এবং বাইরে। তাই আজকে এই বিলকে সমর্থন করার মধ্য দিয়ে আমি এই কথা বলতে চাই, ১৯৪৭ সালের আগে—আমাদের বন্ধুবর রাসবিহারি পাল মহাশয় জানেন কি না জানি না—একটা ফ্যাকালটি ছিল, ইউনানি মেডিসিন ফ্যাকালটি যার চেয়ারম্যান ছিলেন স্যার আব্দুল হালিম আজনবী। পার্টিশনের পর সেই ফ্যাকালটি উঠে গেল। ডাঃ বিধানচন্দ্র

রায় মুখ্যমন্ত্রী হবার পর তার সঙ্গে এই হেকিমি চিকিৎসকের দেখা করার জন্য বারে বারে চেষ্টা করেছে, ডেপুটেশনে যাওয়ার জন্য চেষ্টা করেছে কিন্তু তিনি দেখা তো করেন নি বরঞ্চ দেশ ভাগ হয়ে যাওয়ার পর এই ইউনানি ফ্যাকালটি কাগজপত্র খোঁজ নেবার জন্য রাইটার্স বিল্ডিংসে যান কিন্তু তার কাগজপত্র পাওয়া যায়নি। আমাদের প্রতিনিধি, হেকিমি চিকিৎসক, বিভিন্ন অরগানাইজেশন এবং বিভিন্ন সংগঠন থেকে আমাদের স্বাস্থ্য মন্ত্রীর সাথে এই ব্যাপারে দেখা করেন তখন তিনি বলেছিলেন কোথায় কাগজপত্র আছে। প্রতিনিধিরা বলেছিলেন রাইটার্স বিল্ডিংসে আছে। কিন্তু সেই কাগজপত্র আজও খুঁজে পাওয়া যায়নি। যাই হোক, আজকে এই বিল ঐতিহাসিক বিল। ঐতিহাসিক এই কারণে বলছি সারা ভারতবর্ষের মধ্যে পশ্চিমবাংলায় বিশেষ করে এই বিল আমাদের স্বাস্থ্য মন্ত্রী মহাশয় এনেছেন এবং এইজন্য তাঁকে অভিনন্দন জানাচ্ছি। কাউন্সিল সম্পর্কে কেউ কেউ প্রশ্ন করেছেন—হাসানুজ্জামান সাহেব বলেছেন যারা ভারতবর্ষের বাইরে প্র্যাক্টিস করেন তাদেরকে এখানে পারমিশন দেওয়ার ব্যাপারে প্রশ্ন রেখেছেন—আমার কথা হচ্ছে, আপত্তি নেই কিন্তু তার আগে আইন পাশ হোক, কাউন্সিল তৈরি হোক, কলেজ হোক, ফ্যাকাল্টি হোক, রিসার্চের ব্যবস্থা হোক, তার পরে হবে। আমি শুধু মাননীয় স্বাস্থ্যমন্ত্রীকে এইটুকু অনুরোধ করব—দারুল উলুম দেওবন্দ নামে একটি কলেজ ছিল, ১৮৭৮ সাল থেকে ৬০ সাল পর্যন্ত। সেখানে যেরকম আলিম, ফাজিল পড়ানো হত তেমনি তার মধ্যে হেকিমি কোর্সও ছিল। কিন্তু সেটা রেকগনাইজড হয়নি। ৬০ সালের পর আলাদা যে কলেজগুলি সেখানে ডিগ্রি কোর্স চালু হয়। ৬০ সালের আগে যারা ডিগ্রি পেলেন তারা প্র্যাক্টিস করছেন কিন্তু রেকগনাইজড পেতে পারছেন না। আজকে আপনার এখানে যেভাবে এ. বি. সি. এনেছেন শিডিউলের মধ্যে—আমি অনুরোধ করব এটা বিবেচনা করার জন্য যে, আইনের মধ্যে রুল করার সময়ে এই ব্যাপারটা দেখবেন।

[4-40–4-50 P.M.]

সেই হিসাবে আজকে আর একবার মাননীয় স্পিকার মহাশয় আপনার মাধ্যমে আমি এই বিলকে শুধু সমর্থন জানাচ্ছি না, অভিনন্দন জানাচ্ছি। আমাদের স্বাস্থ্য মন্ত্রীকে আমাদের লেফ্‌ট ফ্রন্ট সরকারকে যাঁরা একটা ঐতিহাসিক বিল এই হাকিমি চিকিৎসার উন্নতির জন্য সারা ভারতবর্ষের মানুষের কাছে একটা ঐতিহাসিক নজির সৃষ্টি করার জন্য বৈজ্ঞানিক ব্যবস্থা এবং পদ্ধতিতে কিভাবে চিকিৎসার উন্নতি করা হবে তার জন্য আর একবার এই বিলকে সমর্থন করে এবং অভিনন্দন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী রমজান আলি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই ইউনানি সিস্টেম অব মেডিসিন বিল আনার ফলে একটা বিরাট কাজ হয়েছে। অনেক দিন ধরে এইসব পাবলিক ডিমান্ড ছিল আমাদের দেশের মধ্যে আগে যে বিভিন্ন চিকিৎসা পদ্ধতি চালু ছিল তা এখন ডেড হয়ে গেছে। আয়ুর্বেদিক, হোমিওপ্যাথি, অ্যালোপ্যাথি প্রসার লাভ করেছিল, তাদের উন্নতি ঘটেছিল সর্বপ্রকারে। ল্যাবোরেটারি, রিসার্চ প্রভৃতি সর্ব প্রকারের সাহায্যের ব্যবস্থাই অ্যালোপ্যাথি মেডিসিনেই সীমিত ছিল। আর কোনও ক্ষেত্রেই ছিল না, বিশেষ করে ইউনানি সিস্টেম অব মেডিসিনের মধ্যেও ছিল না। আগের সরকার কোনও দিন চিন্তাও করেন নি। আমরা এখন যেটা বলতে চাই অনেক বছর লোকে এই সিস্টেমে চিকিৎসা লাভ করেছেন। তাদের ভাল হয়েছে। এর হিস্ট্রি ইউনানি সিস্টেম অব মেডিসিন মোটামুটি আমাদের এখানে রেখেছেন সেই হিসট্রি জানতে

চাই না, কোথা থেকে এই সায়েন্সটা শুরু হল আর কিভাবে ডেভেলপমেন্ট হল আমাদের দেশের মধ্যে। কিভাবে এল গেল কিভাবে কিছু লাভ হল কি না, কিন্তু আমি এটা বলছি যে, এই বিলটা এনে লেফট ফ্রন্ট একটা বড় কাজ করেছেন, জনগণের চিকিৎসা হচ্ছে, তাদের যে স্কোপ ছিল সরকারি রেকগনিশন না থাকার জন্য সরকারি ব্যবস্থা না থাকার জন্য, রিসার্চের সুবিধা ছিল না, সেই নতুন আজকে যে রিসার্চ করতে হয় একটা নিউ চ্যাপ্টার খোলা হলে উন্নতির দিকে এগিয়ে যাবেন। সরকার তার জন্য যতটা টাকার দরকার, সে টাকা দিতে পারছেন না, এর পরে আরও বেশি টাকা নিশ্চয় রাখতে হবে। একটা কলেজ করার কথা বা তাতে শিক্ষা লাভ করাব ব্যবস্থা যাতে হয়, জনগণের সুবিধা করবেন। আজকাল গ্রামাঞ্চলে চিকিৎসার যা অবস্থা হয়েছে আমাদের মন্ত্রী মহাশয় তা ভালভাবে জানেন। অনেক ডাক্তার গ্রামে যেতে চান না। সেইজন্য গ্রামের লোক চিকিৎসা পাচ্ছে না। কো-অর্ডিনেট করা হয়েছে, এই হেলথ সার্ভিসে ইউনানি, আয়ুর্বেদিক, হোমিওপ্যাথি সিস্টেমে করাটা ভাল, এই জন্য তাঁকে ধন্যবাদ জানাচ্ছি। এই বিলটি যেভাবে আনা হয়েছে এবং বিশেষ করে এই প্রথম, এতে ক্রিটিসিজম করার কিছু নেই। বিরোধী পক্ষের বন্ধুরা কিছুটা করেছেন, তাঁরা কাউন্সিল ফর্ম কমপজিশন অব দি কাউন্সিল কিভাবে কে নমিনেটেড, কে ইলেক্টেড, কে সিলেক্টেড ইত্যাদির কথা বলেছেন, কিন্তু আমি বলতে চাই একটা নতুন জিনিস আনা হয়েছে। কাজেই কি ডিফিকাল্টি অ্যারাইজ করবে বা পরে সেটার কতদূর কি সংশোধন করতে হবে আগে কার্যকর হতে দিন, দেখুন। হাকিমি চিকিৎসাতে কতদূর মঙ্গল হবে সেটা দেখুন। এদের অনেক বাধা আছে, কোনও কলেজ নেই, ইনস্টিটিউট, ল্যাবোরেটারি কিছুই নেই। এই রকম ব্যবস্থা প্রাইভেট সেক্টরে কি হয়? কোনও ভাল ব্যবস্থা কোনও মেটেরিয়ালস এদের নেই, সরকারি তরফ থেকে যদি এদের উন্নতি করা হয় তাহলে দেশের মঙ্গল হবে। এই বলে আমি এই ইন্ডিজেনাস হার্বাল মেডিসিন বিলকে অভিনন্দন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী মতীশ রায় ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আমাদের স্বাস্থ্যমন্ত্রী যে বিল এখানে উত্থাপন করেছেন সেটা খুব গুরুত্বপূর্ণ—কারণ আমরা উপলব্ধি করছি যে, চিকিৎসা ব্যবস্থার মধ্যে যদি সমন্বয় আনতে হয়, গ্রাম ও শহরে যদি চিকিৎসার সুযোগ সুবিধা বৃদ্ধি করতে হয় তাহলে ইউনানি চিকিৎসার উন্নতি করতে হয়, কারণ আমাদের মনে রাখতে হবে এই চিকিৎসা ব্যবস্থা আমাদের দেশের নিজস্ব ব্যবস্থা। ইংরাজ শাসনের আগে আমাদের দেশের যারা ইউনানি চিকিৎসক ছিলেন তাঁরা দেশের রোগগ্রস্ত মানুষকে এই চিকিৎসা ব্যবস্থার দ্বারা রোগমুক্ত করাতেন। এই পুরানো ইতিহাস ভারতবর্ষের মানুষ হারিয়ে ফেলেছিলেন। বামফ্রন্ট সরকার এই চিকিৎসা ব্যবস্থাকে আবার নতুন ভাবে গড়ে তুলেছেন বলে এই বিলের গুরুত্ব অনেক। ৩০-৪০ বছর আগে যখন অ্যালোপ্যাথ চিকিৎসার উন্নতি ছিল না তখন গ্রাম বাংলার মানুষ হোমিওপ্যাথ ও আয়ুর্বেদ চিকিৎসা করাতেন। এমনকি গ্রামের অশিক্ষিত মানুষ তারা ইউনানি ও আয়ুর্বেদ চিকিৎসা পদ্ধতি শিখে নিয়েছিল। সেইজন্য আমরা দেখেছি যে ঘরে কর্তা বা গৃহিনীর ইউনানি ও আয়ুর্বেদ চিকিৎসা সম্বন্ধে জ্ঞান থাকার ফলে প্রাথমিক স্তরে তাঁরা নিজেরাই চিকিৎসার ব্যবস্থা করতেন। সেই দিক থেকে এই বিলেব দ্বারা এই চিকিৎসা ব্যবস্থাকে আমরা বাস্তব ভাবে রূপায়িত করতে পারব এবং গ্রামের মানুষের মধ্যে এই চিকিৎসা ব্যবস্থা পৌঁছে দিতে পারব। অ্যালোপ্যাথি চিকিৎসায় খুব ব্যয় সাধ্য বলে সকলের

পক্ষে এটা গ্রহণ করা সম্ভব নয়। আয়ুর্বেদ ও হোমিওপ্যাথির পাশাপাশি যদি ইউনানি চিকিৎসা ব্যবস্থাকে গ্রামের মানুষের মধ্যে পৌঁছে দিতে পারি তাহলে অনেক মানুষকে আমরা বাঁচাতে পারব। বিরোধী পক্ষ এই বিলকে সমর্থন করেছেন ও কমিটি গঠনের কথা বলেছেন। ত্রুটিবিচ্যুতি থাকতে পারে তবে অভিজ্ঞতার মধ্য দিয়ে আমরা আগামী দিনে এর প্রয়োজনীয়তা উপলব্ধি করে বিলের সংশোধন করতে পারব। তবে আমি স্বাস্থ্য মন্ত্রীকে অনুরোধ করছি যে, এই চিকিৎসা ব্যবস্থার সঙ্গে যে সমস্ত ফার্মাসিস্ট ও কম্পাউন্ডার যুক্ত থাকবেন তাঁদের জন্য কোনও বিধান আছে বলে মনে করি না। আশা করি তিনি এ বিষয়টা চিন্তা করে ব্যবস্থা গ্রহণ করবেন। স্বাধীনতা প্রাপ্তির আগে থেকেই ভারতবর্ষের অন্যান্য প্রদেশ ইউনানি চিকিৎসার ক্ষেত্রে যে গুরুত্ব দিয়েছেন পশ্চিমবঙ্গ সেদিক থেকে অনেকটা পিছিয়ে ছিল। আজকে বামফ্রন্ট সরকার যে উদ্যোগ নিয়েছেন এই চিকিৎসার উন্নতির জন্য তাকে যদি সুষ্ঠুভাবে কার্যকর করতে হয় তাহলে এই রকম ধরনের বিলের প্রয়োজনীয়তা আছে। সেদিক থেকে তিনি যে বিল এনেছেন তাকে সমর্থন করে আমি মনে করি গ্রাম বাংলার সাধারণ মানুষ যাদের ইউনানি চিকিৎসার প্রতি আস্থা আছে তাঁরা লাভবান হবেন। ব্যারাকপুর এর চটকল এলাকার মধ্যে যাঁরা চটকল শ্রমিক আছেন তাঁদের জন্য ই. এস. আই. ব্যবস্থা থাকা সত্ত্বেও ইউনানি চিকিৎসায় যাঁরা অভিজ্ঞ তাঁদের কাছে তাঁরা চিকিৎসার জন্য যান। সেজন্য স্বাস্থ্যমন্ত্রী মহাশয় ইউনানি চিকিৎসা প্রসারের জন্য যে বিল এনেছেন তাকে সমর্থন করছি।

[4-50–5-00 P.M.]

**Shri Satya Ranjan Bapuli :** I want a small clarification regarding this Bill. Now a days when people are going to moon, when it is a Sputnik age, I want to know whether this sort of treatment is at all necessary, whether this Bill is at all necessary.

**Shri Birendra Kumar Maitra :** Sir, I beg to move that the Bill be referred to a Select Committee consisting of the following Members with instructions to submit their report by 30th January, 1980.

1. Shri Nani Bhattacharyya–Chairman.

2. Members nominated or proposed by him or Chief Whip.

I also move that the Bill be circulated for the purpose of eliciting opinion thereon by the 30th September, 1979.

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** স্বাস্থ্য মন্ত্রী যখন উত্তর দেবেন তখন আপনারটা বলবেন।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, যে বিল এখানে আনা হয়েছে নীতিগত ভাবে আপত্তি না থাকলেও আমি এই বিলের বিরোধিতা করি কারণ মন্ত্রী মহাশয় পশ্চিমবাংলার লোকের উপকারের জন্য এই বিল আনেন নি। আগামী লোকসভার নির্বাচনে কি ভাবে ভোট পাওয়া যায় তারজন্য এখানে এই বিল এনেছেন তাড়াহুড়া করে আয়ুর্বেদ বিলের কপি করে এখানে এই বিল এনেছেন। সঈদ সাহেব যা বললেন তাতে দি ক্যাট ইজ আউট অব দি ব্যাগ—অর্থাৎ গো হত্যার ব্যবস্থা করে সংখ্যা লঘুদের মনে যে দুঃখ এনে

দিয়েছেন তাকে ঢাকার জন্য তাঁরা এই বিল এনেছেন। তিনি বলেছিলেন এল. এম. এফ কোর্স চালু করবেন। কিন্তু সেটা এখনও কেন যে পারলেন না তা জানি না। তিনি বলেছেন এই বিল আরও অনেক আগে আসা উচিত ছিল—অনেক দেরি হয়ে গেছে কারণ আগের মন্ত্রিসভা এটা করেননি। এটা ঠিক যে তাঁরা এটা করতে পারবেন না বলে করেননি। লোক দেখানোর উদ্দেশ্যে, ভোট পাবার জন্য আজকে এই বিল এনেছেন। তাড়াহুড়ো করে এই বিল আনার উদ্দেশ্য এই যাতে লোকসভার নির্বাচনের আগে লোককে বলতে পারেন যে, আমরা এই ইউনানি চিকিৎসার ব্যবস্থা করছি। মন্ত্রী মহাশয়ের উচিত ছিল এতবড় একটা বিলকে সিলেক্ট কমিটিতে পাঠান। আয়ুর্বেদ বিল যখন এসেছিল তখন তার অন্যান্য ব্যবস্থা ছিল। এই বিলের মধ্যে অনেক জিনিস আছে যেগুলি সম্বন্ধে এক সঙ্গে বসে আলোচনা করলে ভাল হত। ইউনানি কোথা থেকে এসেছে, সেটা বাংলা ভাষা নিশ্চয়ই নয়, তাকে যোগ্য মূল্য দিতে হয় তাহলে যে কার্য নির্বাহক সমিতির কথা বলেছেন, সেখানে যেসব লোকের নাম দিয়েছেন, কলেজ থেকে যেসব লোক আসবে তাঁদের মধ্যে খুব কম লোক বাংলা ভাষায় কথা বলবে, সবাই উর্দুতে বলবে, সেজন্য সিলেক্ট কমিটিতে যদি বিলটা পাঠাতেন তাহলে আমরা সকলে মিলে আলোচনা করে বিলটার উন্নতি করতে পারতাম, সেজন্য আমরা বলেছিলাম বিলটা সিলেক্ট কমিটিতে যাক কিংবা পাবলিক ওপিনিয়নে যাক। পশ্চিমবাংলায় কতজন রেজিস্টার্ড প্র্যাক্টিশনার প্র্যাক্টিস করছেন? মন্ত্রী মহাশয় বলেছেন ইউনানি কয়টি দাবাখানায় ওষুধ তৈরি হচ্ছে বলতে পারবেন কি? পারবেন না। তাহলে কি করে বলছেন এটা করতে হবে? আজও এল. এম. এফ কোর্স চালু করতে পারলেন না। আজকে মেডিক্যাল কলেজে যারা পড়ছে তাদের ডেড বডি সাপ্লাই করতে পারছেন না ডিসেকশনের জন্য। উত্তরবঙ্গ মেডিক্যাল কলেজ, বর্ধমান মেডিক্যাল কলেজে ডেড বডি সাপ্লাই করতে পারছেন না। তাহলে ইউনানি হসপিটালে কি করে ডিসেকশনের সুযোগ পাবে? বিলে আছে সরকারি ব্যবস্থায় এর জন্য ৫০ হাজার টাকা ব্যয় করবেন। উনি কলেজ স্থাপন করতে পারবেন মেডিক্যাল বোর্ড কাউন্সিল তৈরি করার দরকার ছিল না। উনি বলতে পারতেন যে, আগে আমরা কিছু কাজ করি। কোথায় কলেজ হবে, কোথায় কি করা হবে সেসব কিছু না করে যে বিল আনলেন সেই বিল চালু করতে পারবেন না। দ্বিতীয় কথা হচ্ছে, অ্যালোপ্যাথি যে চিকিৎসা ব্যবস্থা আছে তার জন্য বেঙ্গল মেডিক্যাল অ্যাক্ট, ড্রাগ অ্যাক্ট দুটো জগাখিচুড়ি করে দিয়েছেন। মন্ত্রী মহাশয়কে যেভাবে ড্রাফট করে দিয়েছে সেইভাবে উনি বিলটা এনেছেন। আজকে যেসব গরিব লোক হাটে বাজারে ওষুধ বিক্রি করে দুটো পয়সা রোজগার করে তাদের লাইসেন্স নিতে আসতে হবে কাউন্সিলের কাছে। আমাদের উত্তরবঙ্গে মালদহ জেলায় যারা মেডিক্যাল ওষুধের দোকান করত তাদের লাইসেন্স আগে সি. এম. ও. এইচ. অফিসে হত, এখন বহরমপুরে লাইসেন্স হয়। আমার বক্তব্য হচ্ছে এই বিলটাকে সিলেক্ট কমিটিতে পাঠিয়ে সেখানে ভাল করে আলোচনা করে বিলটা গ্রহণ করলে ভাল হত। আজকে স্বাস্থ্য বিভাগের ব্যর্থতা ঢাকবার জন্য মন্ত্রী মহাশয় এই ব্যবস্থা করেছেন। বিভিন্ন হাসপাতালে যেখানে ডাক্তার, ওষুধ, নার্স দিতে পারছেন না। সেখানে কি করে এই বিলকে কার্যকর করতে পারবেন? হোমিওপ্যাথি কাউন্সিল হয়েছে, সেখানে সময় বাড়াচ্ছেন, ইলেকশন হচ্ছে না। সুতরাং স্বাস্থ্য বিভাগের ব্যর্থতা ঢাকবার জন্য দলের লোকেদের কাছ থেকে সার্টিফিকেট নিয়ে বলছেন এটা একটা যুগান্তকারী ঐতিহাসিক বিল।

তারপর আমার বক্তব্য হচ্ছে, সিলেক্ট কমিটির ব্যাপারটা নাকি আইন মতো হয়নি। স্যার, আমি আইনের কথা বুঝি না। আমি মেম্বারদের নাম দিতে পারতাম, কিন্তু রুলিং পার্টি যদি অ্যাকসেপ্ট না করেন সেইজন্য আমি ওপেন রেখেছি এবং বলেছি, মেম্বার্স নমিনেটেড বাই দি চেয়ারম্যান অর দি চিপ হুইপ। আমি তো মনে করি এটা আমার সদিচ্ছার লক্ষণ। কাজেই মন্ত্রী মহাশয় যদি এটা সিলেক্ট কমিটিতে পাঠাতেন তাহলে আমরা ভালভাবে আলোচনা করতে পারতাম। মাননীয় সদস্য সত্য বাপুলী মহাশয় বলেছেন, বর্তমানে যে চিকিৎসা ব্যবস্থা আমাদের রয়েছে সেটারই যখন উন্নতি হচ্ছে না তখন যে জিনিস নেই তার পেছনে এত টাকা কেন খরচ করছেন? আপনারা বলেন আমাদের সীমিত অর্থ ক্ষমতা। তা যদি হয় তাহলে এই ৫০ হাজার টাকা খরচ করে লোক দেখানো জিনিস করছেন কেন? আপনাদের উচিত হচ্ছে যে সমস্ত প্রাইমারি হেলথ্ সেন্টার আছে, সেখানে যে সমস্ত অসুবিধা হয়েছে, এক্সরে মেশিনের অসুবিধা রয়েছে সেগুলোর ব্যবস্থা করে বিভিন্ন প্রকার চিকিৎসার সুযোগ সুবিধা দানের ব্যবস্থা করা। আপনাদের যখন অর্থ নেই বলছেন, তখন এই যে অর্থ ব্যয় করতে যাচ্ছেন তাতে আপনারা কি এর মাধ্যমে ভোট ক্যাচিং-এর ব্যবস্থা করছেন, না লোকের চিকিৎসার ব্যবস্থা করতে যাচ্ছেন? এটা তো একজিকিউটিভ অর্ডারে করা যায়। এর জন্য এই ইউনানি বিল আনার প্রয়োজন কি? আপনারা যা করছেন তার উদ্দেশ্য হচ্ছে কিছু লোকের একটা প্রভিসন করে দেওয়া। আপনারা স্কুলে হাত দিয়েছেন, হোমিওপ্যাথিক কাউন্সিলে হাত দিয়েছেন, ডিস্ট্রিক্ট লাইব্রেরিতে হাত দিয়েছেন। এতে রয়েছে সভাপতি কে হবেন, না সরকার কর্তৃক মনোনীত। তারপর আছে সরকার আরও ৭ জন মনোনীত করবেন এবং তার মধ্যে ৩ জন হবেন নিবন্ধভুক্ত ইউনানি চিকিৎসা ব্যবসায়ী। তারপর কলকাতা বিশ্ববিদ্যালয়ের ভাইস-চান্সেলর একজন সদস্য নিয়োগ করবেন এবং ৮ জন নির্বাচিত হবেন। এই যে ৮ জন নির্বাচিত হবেন তার মধ্যে ৪ জন প্রেসিডেন্সি বিভাগ থেকে, বর্ধমান বিভাগ থেকে ২ জন এবং জলপাইগুড়ি বিভাগ থেকে ২ জন। একথা বলেই পরে আবার বললেন, এঁরা যদি নির্বাচিত করতে না পারেন তাহলে সরকার মনোনীত করবেন। তাহলে এত ঢাকঢোল বাজানো হচ্ছে কেন? তারপর, ১৭ ধারায় বলেছেন, Subject to the provisions of any law for the time being in force relating to drugs and poisons, the State Government shall have power to establish and maintain a state Unani College with hospitals attached to it.

[5-00–5-10 P.M.]

হসপিটাল করছেন to establish and maintain Unani hospitals, dispensaries, asylums or infirmaries in West Bengal. তার মানে কি হচ্ছে? এখন সমস্ত হাসপাতাল গভর্নমেন্ট করে তাহলে কাউন্সিল কি করবে? হাসপাতার তৈরি করবেন গ্রামে গ্রামে ৫০ হাজার টাকার মধ্যে কিন্তু to establish an Unani Pharmaceutical Department for supply of Unani medicines to the Unani hospitals, dispensaries, asylums and infirmaries and also to registered Unani Practitioner. এটা কি হবে? এটা করতে পারবেন না। করা সম্ভব নয়। তারপর to provide for the grant of licences to manufacturers stockists or sellers of Unani drugs and medicines and for the conditions for the grant of such licences

including conditions regarding strength potency, composition or other particulars of such drugs or medicines being marked on the containers, covers or srappings thereof.' এটা মেডিক্যাল অ্যাক্টে নেই। কিন্তু এখানে কাউন্সিলকে লাইসেন্সিং অথরিটি করে দিলেন, অর্থাৎ এরা লাইসেন্স দেবেন, লাইসেন্সের ভার তাদের কাছে চলে গেল to provide for the grant of Licences to manufacturers, stockists or sellers of Unani drugs and medicines কিন্তু কোথাও লেখা থাকল না যে, এই ইউনানি চিকিৎসা কে রিসার্চ করবে, কি রিসার্চ হবে, পোস্ট গ্র্যাজুয়েটে কি হবে, এটা উদ্দেশ্যের মধ্যে কোথাও লেখা থাকল না। রিসার্চের জন্য এক পয়সা কোথাও খরচ করবার ব্যবস্থা থাকল না। এই বিল আপনি এনেছেন, সিলেক্ট কমিটিতে গেলে আমরা সকলে মিলে এগুলি ঠিক করতাম। বিনয়বাবুর মতো লোক যিনি ল্যান্ড সম্বন্ধে এক্সপার্ট, তিনি তার বিল যেভাবে নিয়ে এসেছিলেন, সিলেক্ট কমিটি থেকে ফিরে আসার পর সেই বিল কিন্তু অন্যভাবে প্রেজেন্ট হল। আপনিও অতীতে অনেক সিলেক্ট কমিটিতে ছিলেন। আপনি জানেন সিলেক্ট কমিটিতে বিল আলোচনায় কত উন্নত হতে পারে। কাজেই আমার এখনো প্রস্তাব হচ্ছে যে বিলটা পুনর্বিবেচনা করে দেখুন, তাড়াহুড়ো করবেন না। কাগজে তো আপনার পাবলিসিটি হয়ে গেছে। আপনি বলেছেন নতুন যুগান্তকারী বিল এনেছেন। সেই জন্য বলছি এটা সিলেক্ট কমিটিতে যাক, সেখানে ভালভাবে আলোচনা হয়ে আসুক, এটাই আমার বক্তব্য। আপনাকে আমি ব্যক্তিগতভাবে শ্রদ্ধা করি। আমার ধারণা ছিল আপনি সি. পি. এম.-এর থেকে একটু আলাদা। আপনি গণতন্ত্রের উপর বিশ্বাস রাখেন। কিন্তু এই বিলের মধ্যে গণতন্ত্রের কোনও গন্ধ নাই, সব জায়গায় বলেছেন অ্যাপয়েন্টমেন্ট করবে মন্ত্রী। তারপর আর একটা জায়গায় বলেছেন to appoint with the previous sanction of the State Government, inspectors for the inspection of Unani dispensaries or institutions teaching the Unani system of medicine. কি কাউন্সিল করলেন—গুরুত্বপূর্ণ কাউন্সিল করলেন বললেন—তার কি ক্ষমতা? একটা ইন্সপেক্টর অ্যাপয়েন্ট করতে গেলে স্টেট গভর্নমেন্টের ডেপুটি সেক্রেটারি কিম্বা অ্যাসিস্টেন্ট সেক্রেটারি, তাকে দরখাস্ত করতে হবে চেয়ারম্যান অব দি কাউন্সিলকে—বলতে হবে আমি ইন্সপেক্টর অ্যাপোয়েন্ট করব, দয়া করে আপনি অনুমতি দিন। যে কাউন্সিলের একজন ইন্সপেক্টরকে অ্যাপয়েন্ট করার ক্ষমতা নাই সেখানে বলছেন যুগান্তকারী বিল। দ্বিতীয় কথা কাউন্সিলের কি পাওয়ার আছে, to recommend to the State Government for sanction of a grant to an affiliated institution teaching the Unani system of medicine, or to any Unani dispensary or the withdrawal or suspension তার মানে রেকমেন্ড করবে—তাদের হাতে এক পয়সাও দেবে না, খালি রেকমেন্ডিং অথরিটি—একজন সেকেন্ডারি স্কুল বোর্ডের সাব ইন্সপেক্টর যা করে এখানে কাউন্সিলের সেই ক্ষমতা—চেয়ারম্যান রেকমেন্ড করবে। কাউন্সিলের আর কি ক্ষমতা আছে? টু রিসিভ গ্রান্ট, ডোনেশন অ্যান্ড to perform such other functions as the State Government may direct for carrying out the provisions of this Act. আর খরচ করবেন কে? ডেপুটি সেক্রেটারি সমস্ত খরচ করবেন। আর কি করবেন? কত বড় পাওয়ার, কত বড় ক্ষমতা দিচ্ছেন, ক্ষমতা হচ্ছে to perform such other functions as the State Government may direct for carrying out the provisions of this Act. মানে গভর্নমেন্ট যে হুকুম করবেন সেই হুকুম তালিম করতে

হবে, এই এত বড় ক্ষমতা কাউন্সিলকে দিলেন। যদি গভর্নমেন্ট এটা সিলেক্ট কমিটিতে না পাঠান তাহলে আমরা ক্লজে বক্তব্য রাখব না, বা অ্যামেন্ডমেন্ট দেব না। আমরা মনে করি এইটি সিলেক্ট কমিটিতে দেওয়া উচিত ছিল। ৪২ ধারার মধ্যে এই বিলের মধ্যে কোনওখানে ইউনানি সিস্টেমের উন্নতির জন্য কোনও স্টাইপেন্ড দিয়ে কাউকে পাঠানো হবে কোথায় এই ব্যবস্থা নেই। রিসার্চ সেন্টারের কোনও ব্যবস্থা নেই, খালি স্টেট গভর্নমেন্ট চৌকিদারি করবেন এইটি লেখা আছে। আর কি লেখা আছে? A registered Unani practioner shall be entitled to grant a death certificate required by any law or rule, to grant a medical or physical fitness certificate required by any law or rule, to give evidence at any inquest or in any court of law as an expert under section 45 of the Indian Evidence Act, 1872 প্র্যাক্টিশনার হিসাবে স্বীকার করলেন। স্বীকার করতে গিয়ে কি বলছেন? খালি এইগুলিকে যারা পাশ করেছিল তারা পাবে। ভারতবর্ষের বহু নাগরিক এখানে আছে যারা ১৯৪৭ সালে পার্টিশনের পর এখানে এসে নাগরিক অধিকার অর্জন করেছেন এবং প্র্যাক্টিস করছেন তাদের কথা চিন্তা করা হয়নি। দ্বিতীয় কথা, ক্ষমতা দিচ্ছেন যারা ছয় বৎসর মেডিক্যাল কলেজে পড়ে যে ক্ষমতা পেয়েছেন সেই ক্ষমতা দিচ্ছেন। শিডিউলের মধ্যে কি বলছেন, degree or diploma or certificate granted or conferred by the council which is declared by the Council to be a sufficient qualification for registration as a registered Unani Practitioners. এটা উনি দিলেন। আমি দেখেছি, স্যার, হোমিওপ্যাথিক কাউন্সিলে এটা হয়েছিল, প্রথমে লোক পাওয়া যাচ্ছিল না তখন যারা ক্লাস সিক্সও পাশ করেনি তারা ৫ হাজার টাকা ঘুস দিয়ে বি ডি. এম. এস. ও ডি. এম. এস. বলে রেজিস্ট্রেশন নিয়েছে, এখানে এই রকম করলে for registration as registered Unani practioner তার কি কোয়ালিফিকেশন আছে তা না দেখে যদি কাউন্সিলের কোনও সেক্রেটারি মনে করে তাহলে যে কোনও লোককে রেজিস্ট্রেশন দিতে পারে। এই রকম ফলস্ সার্টিফিকেট গয়াতে পাওয়া যায় এই সব সার্টিফিকেট নিয়ে এসে রেজিস্ট্রেশন নেবে। এই সব লোকের পার্সোনাল কোয়ালিফিকেশন আছে কি না সেটা দেখা হয় না। এই জিনিসগুলি আপনাকে বিবেচনা করতে বলছি। তারপর আর একটা কথা বলেই শেষ করব। সেকশন ৪২-তে কাউন্সিল করে দিলেন, তারপর কি করলেন If at any time it appears to the State Government that the Council has failed to excercise or has exceeded or abused a power সঙ্গে সঙ্গে তাকে ভেঙ্গে দিলেন।

[5-10–5-20 P.M.]

স্যার, আমি অত্যন্ত সবিনয়ে বলব, চিরদিন সংগ্রামী স্বাস্থ্যমন্ত্রীর উপর শ্রদ্ধা ছিল, তিনি গণতন্ত্রের উপর বিশ্বাসী বলে মনে করেছিলাম। কিন্তু এই বিল অগণতান্ত্রিক বিল এবং এই বিলে পশ্চিমবঙ্গের কোনও উপকার হবে না। আমি মনে করি এতে ওদের ভোট পাওয়ারও কোনও সুবিধা হবে না। আমি অনুরোধ করব স্বাস্থ্যমন্ত্রীকে যে যদি পশ্চিমবাংলার সত্যিকার উপকার করতে চান তাহলে এই বিল সিলেক্ট কমিটিতে দিয়ে ভাল অর্থবহ করে আনুন। এইটা আমার প্রার্থনা এবং আমি বিশ্বাস করেছিলাম যে, আমাদের মন্ত্রী মহাশয় বিরোধী দলের একটি কথা শুনবেন। কিন্তু তিনি তা শুনছেন না দেখে অর্থাৎ সিলেক্ট কমিটিতে

পাঠাতে রাজি হচ্ছেন না বলে আমি এর বিরোধিতা করছি। এর দ্বারা কোনও উপকার হবে না বলেও আমি বিরোধিতা করছি।

**শ্রী ননী ভট্টাচার্য** : মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, Unani system of medicine Bill, যা এখানে বিবেচনা করার জন্য উপস্থাপিত করা হয়েছে তার সম্বন্ধে মোটামুটি সবাই 'ভাল বিল, অভিনন্দনযোগ্য বিল'—এই রকম ধরনের মত প্রকাশ করেছেন—অবশ্য দু একজন বাদ দিয়ে। একজন নিজের মত বলেননি, ক্লারিফিকেশন চেয়েছেন। আর একজন গায়ে পড়ে ঝগড়া করেছেন। ইউনানি চিকিৎসা চলছে এবং এই পশ্চিমবাংলায় আমি আনুমানিক হিসাব দিতে পারি যে, অনেকে এতে আছেন এবং এটা শুধু একটা বিশেষ কমিউনিটির মধ্যে সীমাবদ্ধ নয়, এমনকি হিন্দু-মুসলমান, গরিব নির্বিশেষে অনেকেই ইউনানি বা হাকিমি চিকিৎসা করান বা করেন। মাননীয় সদস্যরা নিশ্চয় এই বিষয়ে জানেন। বিশেষ করে যাঁরা ক্লারিফিকেশন চেয়েছেন, তাঁদের এটা আমি বলতে পারি নানা কারণ হাকিমি চিকিৎসা দুর্বল হয়ে পড়েছে। কোনও চিকিৎসা পদ্ধতিই ভাল জায়গায় দাঁড়ায় না যদি না স্টেট বা সরকারের পৃষ্ঠপোষকতা তার পিছনে থাকে এবং এই পৃষ্ঠপোষকতার অভাব যেমন আয়ুর্বেদ চিকিৎসার ক্ষেত্রে তেমন ইউনানি চিকিৎসার ক্ষেত্রেও ঘটেছে, বারবার ঘটেছে। মডার্ন মেডিসিন বলতে যা বোঝায় তারই আধিপত্য ছিল। এমনকি সরকারি পৃষ্ঠপোষকতা তারাই বারবার পেয়ে এসেছে। ফলে আমাদের ইন্ডিয়ান সিস্টেম অব মেডিসিন—আয়ুর্বেদ এবং ইউনানি বার বার বাধা পেয়েছে, নিজের পায়ে দাঁড়াতে পারেনি, এমনকি খুঁড়িয়ে খুঁড়িয়ে হাঁটতে পারেনি। এই অবস্থা যে আজকে চলছে তা নয়। এইটা ইংরাজ আমল থেকে চলছে। এইটা মাননীয় সদস্যদের নিশ্চয় জানা আছে। সুতরাং আজকে এক লক্ষ লোক ইউনানি চিকিৎসা করান, আর এক কোটি লোক মডার্ন চিকিৎসার সুযোগ গ্রহণ করেন—এই হিসেব ইউনানি চিকিৎসাকে অবজ্ঞা করার কোনও অধিকার কাউকে দেওয়া যায় না। এই কথাটা যে মাননীয় সদস্য অবজ্ঞা ভাব ইউনানি চিকিৎসা সম্বন্ধে প্রকাশ করেছেন তাঁকে বিবেচনা করে দেখার জন্য অনুরোধ করছি। দ্বিতীয় নম্বর, গায়ে পড়ে ঝগড়ার কথা বলব না। মাননীয় সদস্য বিল কি করে তৈয়ারি হয়, আইন কি করে পাশ হয় জানেন না—একথা বললে অবমাননার দায়ে পড়ব। যে কোনও বিল, যেমন ১৯৫৬ সালে আয়ুর্বেদ সংক্রান্ত বিল কিভাবে পাশ হয়, তা তিনি জানেন। কারণ যতদূর মনে পড়ে তখন তিনি আইনসভার সদস্য ছিলেন।

[5-20–5-30 P.M.]

এখানে একবার তিনি সে সম্বন্ধে নিজেই উল্লেখ করেছেন, আয়ুর্বেদ আইন এনে জগাখিচুড়ি পাকিয়ে টাকিয়ে নিয়ে ইত্যাদি। এই বিলটা যদি পড়তেন, এতে যে সমস্ত ধারা উপধারা আছে, সে সম্বন্ধে তিনি নানা কথা যা বলেছেন যেমন, গভর্নমেন্টের হুকুমে কাউন্সিল চলে, কাউন্সিলের উপর গভর্নমেন্টের চৌকিদারির কথা বলেছেন, এই সব কথা তিনি বলতেন না। পাওয়ারস অ্যান্ড ফাংশন্স কাউন্সিলে যেগুলি আরোপিত আছে সেগুলি সম্বন্ধে এ ধরনের সমালোচনা করতেন না। সেখানে পাওয়ারস অ্যান্ড ফাংশনের মধ্যে কতকগুলি রিকমেন্ডটরি পাওয়ার আছে যেগুলি নিজের ক্ষমতার মধ্যে পড়ে, সেগুলি আমি রিপিট করতে চাইনা। একথা বলতে চাই—আয়ুর্বেদ আইন যা পাশ হয়েছে, সেখানে যে কাউন্সিল আছে যে সর্বময় কর্তৃত্বের অধিকারি করা হয়েছে, বা হোমিওপ্যাথি যে আইন হয়েছে, এমন কি মডার্ন মেডিসিন

সংক্রান্ত যে আইন, ইন্ডিয়ান মেডিক্যাল অ্যাক্ট, তাতে যে মেডিক্যাল কাউন্সিল অব ইন্ডিয়া তৈরি করেছেন, সেখানেও তাদের সর্বময় কর্তৃত্বের অধিকার দেওয়া হয়েছে তা নয়। তা সেন্ট্রাল অ্যাক্ট আছে, তাতে কেন্দ্রীয় সরকারকে বহুভাবে রিকমেন্ড করতে হয় বহু ব্যাপারে এবং প্রায় সব ক্ষেত্রেই কেন্দ্রীয় সরকারের নির্দেশ সেই কাউন্সিলকে মেনে চলতে হয়, এই হল রীতি এবং এটাকে গণতন্ত্রই বলুন আর যে তন্ত্রই বলুন আমার মনে হয় এ পর্যন্ত তাই চলে এসেছে, এটা মাননীয় সদস্যের জানার কথা, তিনি তো দীর্ঘ দিন ধরে সদস্য আছেন। তাঁর এগুলি নিশ্চয়ই ভুলে যাওয়া উচিত নয়। তিনি গোড়াতেই বলেছেন এটা রাজনীতির ব্যাপার। আমরা এখানে যারা আছি, তারা বিভিন্ন ধরনের রাজনৈতিক দল থেকে এসেছি, এটা অস্বীকার করার উপায় নাই। কিন্তু তিনি যে মোটিভ আরোপ করেছেন এই বিল আনা সম্পর্কে, সে সম্পর্কে বলতে হয়। তখন তো মধ্যবর্তি নির্বাচনের ডঙ্কা বাজেনি, সার্কুলেশনও একদিনে হয় না, বিল তৈরি করতে সময় লাগে। মাননীয় সদস্যদের কেউ কেউ বলেছেন, অন্তত একজন বলেছেন— গত বাজেট অধিবেশনে যখন ইউনানি চিকিৎসা সম্বন্ধে কথা উঠে তখন একথা আমি বলেছিলাম যে, এই ধরনের বিল শিঘ্রই আইনসভায় আনছি। তাহলে তখন তো মধ্যবর্তি নির্বাচনের ডঙ্কা বাজেনি, তখনও তো দিল্লিতে ক্ষমতা নিয়ে ভাঙাভাঙি খেলা, হয়নি, নানা ধরনের অপর্চুনিস্টিক অ্যান্ড রিঅ্যাপ্লিকেশনারি অ্যালায়েন্স, কম্বিনেশন আমরা পরে লক্ষ্য করেছি যার ফলে মধ্যবর্তি নির্বাচনের আহ্বান এসেছে, কিন্তু তখন তো এই নির্বাচনের ডাক শোনা যায়নি? তখন জনতা পার্টি কত ভাল। এই কথা বীরেন বাবুর মুখ থেকে শুনেছি, তখন যদি বলার সময় দিল্লির গায়ে ফেলে কিছু বলা হত, তখন তাঁরা বলতেন নিজেদের অপদার্থতা ঢাকবার জন্য দিল্লির ঘাড়ে চাপিয়ে দিচ্ছি। তখন তাঁদের গায়ে কি জ্বালাই না জলত। আজকে তাঁদের কি ধরনের জ্বালা সে জানি। এই জনতা পার্টির ক্ষমতাকে চরণ জগজীবন মোরারজি মারামারি কাড়াকাড়িতে কোনও রসাতলে ডুবিয়ে দিয়েছে, সেকথা একটু বীরেনবাবুকে ভাবতে হচ্ছে। আমি প্রসঙ্গত মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, একথা বলছি এজন্য যে অন্ততপক্ষে সস্তার হাততালি নেওয়ার মনোভাব নিয়ে আমি এই বিল নিয়ে আসিনি এবং নির্বাচনে এই নিয়ে কোমর বেঁধে নামার কথাও ভাবছি না, গোহত্যা সংক্রান্ত মনোভাবের ব্যাপারটা তা দেবার জন্য যুগান্তকারি বিল এইটি এনে নির্বাচনের কাজে লাগাব, এই দৃষ্টিভঙ্গি থেকে বিলটা আনা হয়নি। কারণ এই বিল আনার যে প্রস্তুতিপর্ব সেই প্রস্তুতিপর্ব অনেক দিন ধরেই আরম্ভ হয়েছে। যখন প্রতিশ্রুতি আমি দিয়েছিলাম গত বাজেট অধিবেশনে এই বিল আনার, তখন নির্বাচনের ডঙ্কাও বাজেনি, নির্বাচনের কোনও আশঙ্কা বা সম্ভাবনা তখন ছিল না। তারপর মাননীয় সদস্য বীরেনবাবু এবং অন্যান্য কয়েকজন কিছু কিছু প্রশ্ন তুলেছেন, আমি সেগুলির উত্তর একটু দিয়ে দিই। প্রথম কথা, এখানে বলা হয়েছে এত নমিনেশন কেন? এই তো যে কাউন্সিল হবে তা শুধু নমিনেটেড মেম্বার দিয়েই ভর্তি—এটা কেন? আমি এর উত্তরে বলি, প্রথম প্রথম তাই হয়। আমি তো আগেই বলেছি যে, ইউনানি চিকিৎসা পদ্ধতি আজকে পশ্চিমবাংলায় যে জায়গায় আছে সেখানে এ ছাড়া কোনও উপায় নেই। এমনকি হোমিওপ্যাথি চিকিৎসা এবং শিক্ষা এখনও তাই আছে, তখনও তাই ছিল যখন হোমিওপ্যাথি বিল পাশ হয়। তখন এছাড়া উপায় ছিল না। কাজেই এই অবস্থায় প্রথম দিকে যে কমিটি হয় বা কাউন্সিল হয় সেটা অনেকখানি সরকারের নমিনির দ্বারা করতে হয়, এ ছাড়া উপায় থাকে না। তারপর নমিনেশন সম্পর্কে বলতে গিয়ে ৪(ই)-তে কোনও কোনও

সদস্য বললেন, এটা কি রকম হল—প্রেসিডেন্সি ডিভিসনে ৪ জন আর অন্য ডিভিসনে দুজন করে কেন? আমি মাননীয় সদস্যদের অবগতির জন্য জানাচ্ছি, প্রেসিডেন্সি ডিভিসনে ইউনানি প্র্যাক্টিশনারদের সংখ্যা বেশি আছে বলে আমাদের সংবাদ। এই জন্যই আমরা দুজনের জায়গায় সেখানে ৪ জন করেছি। বর্ধমান ডিভিসনে কম আছে, উত্তরবঙ্গে আরও কম আছে সেইজন্য সেখানে দুজন করে রাখা হয়েছে। মাননীয় সদস্যদের অবগতির জন্য জানাচ্ছি, পুরো হিসাব বা পাকাপোক্ত হিসাব আমাদের কাছে নেই, আনুমানিক হিসাব দিচ্ছি, গোটা পশ্চিমবাংলায় ৫ হাজারের মতন ইউনানি চিকিৎসক আছেন। তারপর একজন প্রশ্ন করলেন, রেজিস্টার্ড চিকিৎসক কতজন আছেন। রেজিস্টার্ড চিকিৎসক কতজন আছেন তা আমি বলতে পারব না তবে এইটুকু বলতে পারি আনুমানিক ৫ হাজারের মতন ইউনানি চিকিৎসক পশ্চিমবাংলায় আছেন। দু নং কথা হচ্ছে, কোয়ালিফায়েড ইউনানি চিকিৎসক—ডিগ্রিধারি বা ডিপ্লোমাধারি এই রকম চিকিৎসকের সংখ্যা এক হাজারেরও কম, এটা হচ্ছে আমাদের আনুমানিক হিসাব। এখানে ইউনানি চিকিৎসকের সংখ্যা কত তা আমরা জানতে চাই এবং তাদের নাম যাতে রেজিস্ট্রি তালিকাভুক্ত হয় সেই ধরনের ব্যবস্থা আমরা করতে চাচ্ছি। তারপর অনেক সময় দেখা যায় রেজিস্ট্রি তালিকাভুক্ত চিকিৎসকরাও শেষ পর্যন্ত চিকিৎসা করেন না। সেখানে মাঝে মাঝে রিভিউ করার প্রশ্ন আছে যে সত্যি কোনও চিকিৎসার ক্ষেত্রে কত চিকিৎসক রেজিস্ট্রি তালিকাভুক্ত। গভর্নমেন্ট চালাতে গেলে এটাও আমাদের জানা দরকার, কাজেই এটাও একটা উদ্দেশ্য যার জন্য এই ধরনের একটা আইন এখানে করতে হচ্ছে। তারপর কয়েকজন মাননীয় সদস্য জিজ্ঞাসা করেছেন, যাঁরা নির্বাচিত হলেন বা মনোনীত হলেন, যার মেয়াদ ৪ বছর, সেখানে তাঁরা কি পুনর্নির্বাচিত হতে পারবেন না?

[5-30–5-40 P.M.]

কে পুনর্মোনোনীত হতে পারবে চার বছর পরে এই রকম আইনে কোনও বাধা নেই। সুতরাং নিশ্চয় আইনে যখন বাধা নেই তখন পুনর্নির্বাচিত বা পুনর্মোনোনীত হতে পারবেন। এর পর বাংলা দেশে এমন কিছু ইউনানি চিকিৎসা শিক্ষা ব্যবস্থা আছে যেমন ঢাকায় আছে। চট্টগ্রামে আছে কি না বলতে পারব না বোধ হয় থাকতে পারে। সব খবর আমাদের কাছে নেই। পশ্চিম পাকিস্তানে কি কি আছে না আছে এই খবর আমাদের কাছে নাই। খবর অবশ্য ছিল—কিন্তু তার কোনও রেকর্ডপত্র নেই। শিডিউলে যেটা আছে একেবারে একজিকিউটিভ সিডিউল এটা ধরে নিলে ভুল হবে। সেইজন্য শিডিউলে সংশোধন করবার অধিকার সরকার হাতে রেখেছেন। এর জন্য নতুন করে সংশোধনি আনার দরকার হবে না। আমি ২২ নং ধারার দিকে মাননীয় সদস্যদের দৃষ্টি আকর্ষণ করছি। ২২ নং ধারায় বলছে Power to amend the Schedule : The State Government may, by order published in the Official Gazete, add or, amend or after the Schedule by order Published সুতরাং শিডিউলে কোনও ইউনানি শিক্ষা প্রতিষ্ঠানের নাম নাই এই রকম ধরনের যদি হয় তাহলে সেটা সংযোজন পরিবর্ধন পরিবর্তন করার সুযোগ আছে। এ বিষয়ে মাননীয় সদস্যদের সংশয়ের কোনও কারণ নেই। দেওবন্দে তারুল উলুম একটা ইউনানি শিক্ষা প্রতিষ্ঠান ১৯১৮ সাল থেকে ১৯৬০ সাল পর্যন্ত ছিল। এখন ১৯৬০ সাল পর্যন্ত এখান থেকে যারা শিক্ষিত হয়ে এসেছে যদি দেখা যায় যে আমাদের শিডিউলে যেভাবে বলা আছে

তাতে যদি অসুবিধা হয় তাহলে শিডিউল সংশোধন করার সুযোগ রাখা আছে। এখানে ধরেই নেওয়া হয়েছে যে, পশ্চিমবঙ্গ সরকার এখনও এর কলেজ ও হাসপাতাল খুলতে যাচ্ছেন। এখানে সেই ধরনের অধিকার কতকগুলি রাখা হয়েছে। কিছু কিছু সদস্য বিশেষ করে বীরেনবাবু বলেছেন যে এখানে এমনভাবেই এটা আনা হয়েছে যে, এখনই ঘোষণা করা হচ্ছে যে এখনই একটা ইউনানি হাসপাতাল খুলে দেওয়ার ব্যবস্থা করা হচ্ছে তার জন্য ঐ ৫০ হাজার টাকায় কি হবে? স্টেট গভর্নমেন্টের তরফ থেকে এ বছরের জন্য ৫০ হাজার টাকা ধরা হয়েছে। কিন্তু এই ৫০ হাজার টাকা বাড়িয়ে ১ লক্ষ করা যাবে না এই রকম কোনও হার্ড অ্যান্ড ফার্স্ট রুল নাই। সরকার তো চান যে একটা ডিগ্রি কোর্সের হাসপাতালের যদি দরকার হয় করবেন সেইজন্য এই ধরনের অধিকার আইনে আছে। সেখানে তো রেজিস্টার্ড প্র্যাক্টিশনার ছাড়া প্র্যাক্টিস করতে পারবে না। সেখানে রেকগনাইজড্ টিচার ছাড়া সুযোগ পাবেন না। এই কারণে এই আইন করার দরকার আছে এবং সেইজন্য মাননীয় সদস্যদের এ সম্বন্ধে বলছি যে, এই রকম আইন আনার অত্যন্ত কারণ আছে। আজকে তো কিছুই নাই যেটুকু আছে তা অত্যন্ত নগণ্য, অত্যন্ত আংশিক বলার কথাই নয়।

সুতরাং যদি আমাদের স্টার্ট করতে হয়, সেটা স্টার্ট করতে হলে প্রথমেই এই ধরনের একটা আইন দরকার। তা না হলে আরম্ভ করা কঠিন হচ্ছে। মাননীয় সদস্যদের ওয়াকিবহাল করতে পারলে ভাল হত কিন্তু এটা আমার পক্ষে উচিত হবে না। আমরা যখন একটা অ্যাডহক কাউন্সিল করব ঠিক করলাম, সরকার যখন একটা শর্ট অব অ্যাডহক কাউন্সিল করবেন ঠিক করলেন সেই ভাবে এগিয়ে যাবার চেষ্টা করেছি। সেই সময় ইউনানি এবং আরও অন্যান্য অ্যাশোসিয়েশনের সঙ্গে বসবার চেষ্টা করেছি। আমরা দেখেছি যে, আমরা ঠিক একমত হতে পারিনি এবং তারাও এক মত হতে পারেননি। পরে একজন বিশিষ্ট একটা কমিটি করেছি কিন্তু তাতেও দেখলাম যে, আমরা কাজ চালাতে পারিনি। তখন ভাবলাম যে ঐ রাস্তাটা বাদ দিয়ে আমরা একটা পরিষ্কার আইন তৈরি করি। যদি পশ্চিমবাংলায় ঐ রকম শিক্ষকের অভাব ঘটে তাহলে তাকে বাইরে থেকে আমরা আনতে পারি, বাইরে থেকে ব্যবস্থা করতে পারি। যদি এই ধরনের আমাদের ডেসপারেটলি করতেও হয় তাহলেও এই ধরনের আইনের প্রয়োজন আছে। মাননীয় সদস্যদের আমি এই কথা বলছি যে, এই দেশে ইউনানি চিকিৎসার বিদ্যালয়, মহাবিদ্যালয় দেখিনি। লক্ষ্ণৌতে ইউনানি ঔষধের যে কারখানা আছে সেটা আমি দেখেছি। সেখানকার ডাক্তার, আধিকারিক যাঁরা আছেন, তাদের সঙ্গে আমার কথাবার্তা হয়েছে এবং ইউনানি শিক্ষার সঙ্গে যুক্ত যাঁরা তাঁদের সঙ্গেও আলাপ আলোচনা হয়েছে। পার্লামেন্ট থেকে যে সমস্ত ডেলিগেটস, যাঁরা এসেছিলেন ইউনানি চিকিৎসা এবং তার প্রসারের জন্য কি করা উচিত সেই বিষয়ে অনুসন্ধান এবং পরামর্শ দেবার জন্য তাঁদের সঙ্গে বিস্তৃত আলোচনা করেছি। কিছু রাজ্য—সব রাজ্য বলছি না, কিছু রাজ্য এমন কি এই ইউনানি চিকিৎসার ক্ষেত্রে এগিয়ে গেছে। বিগত এই ৩০ বছরের মধ্যে অনেক এগিয়ে গেছে অথচ আমরা পশ্চিমবাংলাতে, অবিভক্ত বাংলাতে যেমন তেমনি এই ৩০ বছরে পশ্চিমবাংলাতেও এগিয়ে যাওয়া দূরের কথা অনেক পিছিয়ে গেছি। তার কারণ হচ্ছে, মাননীয় সদস্যরা ঠিক বলেছেন যে পার্টিশনের আগে সেখানে কমিটি হয়েছিল, সেখানে এমনকি স্টেট ফ্যাকাল্টি অব ইউনানি মেডিসিন হয়েছিল। তারপর পার্টিশনের পর সেগুলি পাওয়া যাচ্ছে না, কোনও

রেকর্ড পাওয়া যাচ্ছে না, এই রকম অবস্থার মধ্যে পড়েছি। তারপর আর কোনও রকমের উদ্বেগ, কোনও রকম চিন্তা বা ইউনানি চিকিৎসা পদ্ধতির প্রসার, ইউনানি চিকিৎসার প্রসারের ক্ষেত্রে শিক্ষা ব্যবস্থা গড়ে তোলা যে দরকার সেগুলি সম্পর্কে কোনও রকম দুশ্চিন্তা লক্ষ্য করিনি। এটা লক্ষ্য করিনি আমার মুখ থেকে শুধু নয়, যদি আপনারা নিজেরা বিচার করে দেখেন তাহলে দেখবেন যে, কিছু ছিল না, আমরা শুরু করেছি। ৩০ বছরের মধ্যে ২টি ডিসপেন্সারি প্র্যাক্টিক্যালি ছিল ইউনানি চিকিৎসার জন্য—একটা কর্পোরেশন পরিচালিত, আর একটা প্রাইভেট পরিচালিত রেজিস্টার্ড ভলান্টিয়ার সংগঠনের দ্বারা পরিচালিত। সরকার দুই থেকে আড়াই হাজার টাকার মতো অনুদান দেন এই হচ্ছে ব্যাপার। এর থেকে আর কিছু ছিল না। আমরা নতুন করে এগুলি করতে চাই। কেন করতে চাচ্ছি তার প্রয়োজনের কথা কেউ কেউ বলেছেন এবং বিশেষ ভাবে বীরেনবাবু খুব উচ্চ কণ্ঠে বলেছেন যে নার্স নেই, ডাক্তার পাচ্ছে না, কম্পাউন্ডার নেই। এখন এই যে নাই নাই এটা আমরা জানি। কারণ এই নাই, নাইতো আমরা উত্তরাধিকারসূত্রে পেয়েছি। ডাক্তারের ক্ষেত্রে কয়েক হাজার ডাক্তার প্রয়োজনের থেকে কম যদি বিবেচনা করা যায়। নার্সদের ক্ষেত্রে সেটাও কয়েক হাজার ঘাটতি, ফার্মাসি সিস্টেমের ক্ষেত্রেও ঘার্টতি, টেকনিক্যাল সিস্টেমেও ঘাটতি, সব জায়গায় ঘার্টতি। সুতরাং এই ঘার্টতি আমরা উত্তরাধিকার সূত্রে পেয়েছি এবং ঘাটতি পূরণের জন্য আমরা নানা কায়দায়, নানা ভাবে এগিয়ে যাবার চেষ্টা করছি, কিছু আমরা পদক্ষেপ নিয়েছি এবং ব্যবস্থা গ্রহণ করছি সেটা মাননীয় সদস্যরা সকলেই জানেন।

[5-40–5-50 P.M.]

সেই ক্ষেত্রে যদি এই রকম ধরনের ব্যবস্থা হয়, ইউনানির যে ওষুধ, সেই ওষুধ, অন্তত আমি খুব একটা এক্সপার্ট হিসাবে বলছি না, কিন্তু কিছু ওষুধ আছে ইউনানিতে, যা সুলভে পাওয়া যায়। এখানে কি অবস্থা আছে জানি না, তা কম্পেয়ার করার চেষ্টা করছি। ইউ. পি.'র ওষুধের সঙ্গে এখানকার ওষুধ, সেখানকার ওষুধ সস্তা বলে আমার মনে হয়। সেই রকম সস্তার ওষুধ যেগুলো পাওয়া যায়, তার দ্বারা অনেক দুরারোগ্য ব্যাধি সেরে যায়, সেই রকম রিপোর্ট বাস্তব ভাবে আমার কাছে আছে। সেখানকার প্রচলিত চিকিৎসা পদ্ধতিতে এই ইউনানি স্থান পেয়েছে। সুতরাং এখানে কেন করব না? আমাদের অ্যালোপ্যাথিক চিকিৎসা কি স্যাচুরেটেড হয়ে গেছে? আয়ুর্বেদিক চিকিৎসার কি কোনও সুযোগ এখানে নেই, হোমিওপ্যাথির কি কোনও সুযোগ নেই? মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আমি এইটুকু বলতে চাই, অ্যাডমিনিস্ট্রেটার হিসাবে আমার কাছে সব প্যাথিই সমান এবং গুরুত্বপূর্ণ। বিশেষ করে সেই সব প্যাথি আমার কাছে নিশ্চয়ই গুরুত্ব পাবে, যে চিকিৎসা পদ্ধতিতে গরিব মানুষ বেশি করে উপকৃত হতে পারে। সেই ধরনের চিকিৎসা পদ্ধতি আমাদের চালু করতে হবে। মাননীয় সদস্যদের অবগতির জন্য বলছি, একজন বলেছেন—

**শ্রী সত্যরঞ্জন বাপুলী ঃ** আপনি অত্যন্ত ইমোশনাল হয়ে গেছেন। গরিব লোকের চিকিৎসার জন্য সব পদ্ধতিকেই সুযোগ দিতে চাইছেন। যে পদ্ধতিটার সম্বন্ধে ওয়েস্ট বেঙ্গলের কোনও এক্সপিরিয়ান্স নেই, you are introducing that Bill in the Assembly. It is most unfortunate.

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** জ্ঞান বিজ্ঞানের সাহায্য নিশ্চয়ই আমাদের নিতে হবে। আমি বলছি

না যে, মডার্ন সায়েন্সে ইউনানির সুযোগ নেই, আমি বলছি না যে, মডার্ন সায়েন্সে হোমিওপ্যাথির সুযোগ নেই, আমি বলছি না যে, মডার্ন সায়েন্সে আয়ুর্বেদের সুযোগ নেই। নিশ্চয়ই আমাদের সুযোগ নেই।

**শ্রী সত্যরঞ্জন বাপুলী ঃ** কোনওটাই করতে পারেননি। ১০টাতে হাত দিচ্ছেন কিন্তু কোনওটারই কাজ হচ্ছে না।

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** এটাও হবে ওটাও হবে। মাননীয় সদস্যের অবগতির জন্য জানাই, গত ৩০ বছরে যে নরক কুন্ড তৈরি করে গেছেন প্রতিটি জায়গায়, যে আবর্জনা জমা করে গেছেন, এই দু বছরের মধ্যে তা পরিষ্কার করা সম্ভব নয়।

**শ্রী সত্যরঞ্জন বাপুলী ঃ** গত ২ বছরে আপনারা আরও জঞ্জাল জমা করেছেন।

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আপনি জানেন সেই জন্য এমন কি শর্ট কোর্স ফর মেডিক্যাল প্র্যাক্টিশনার্স, কমিউনিটি মেডিক্যাল প্র্যাক্টিশনার্স কোর্স চালু করার জন্য চেষ্টা চলছে। আমি জানি এই ব্যাপারে অনেকের আপত্তি থাকতে পারে, কিন্তু গ্রামীণ সাধারণ মানুষ যাতে চিকিৎসার সুযোগ পেতে পারে, তার দিকে চিন্তা করেই চেষ্টা চলছে।

সুতরাং মাননীয় সদস্য বীরেন্দ্র বাবুকে আমি জানিয়ে দিতে চাই যে, আমরা ছেড়ে দিই না। যদিও আমরা যাতে ছেড়ে দিই তার জন্য আজকে বিভিন্ন মহল থেকে ষড়যন্ত্র করা হচ্ছে, সফিস্টিকেটেড সোকল্ড ডক্টররা করছেন। বীরেনবাবু এ বিষয়ে প্রশ্ন করেছিলেন বলেই তার জবাবে আমাকে এসব কথা বলতে হল। সাধারণ মানুষ যাতে সহজে চিকিৎসার সুযোগ পায় তার জন্যই আমরা চেষ্টা করছি। এখনো অনেক এলাকায় সাধারণ মানুষের চিকিৎসার কোনও সুযোগ নেই। এমনকি সাধারণ মানুষ কমন এলিমেন্টারি চিকিৎসার সুযোগ পর্যন্ত পায় না। সুতরাং বিভিন্ন জায়গায় যে গ্যাপ রয়েছে সেই সমস্ত ক্ষেত্রে যাতে চিকিৎসার প্রসার হয় তার জন্য আমরা চেষ্টা করছি এবং এটা চাইছি। অন্তত কিছু কিছু করতে পারলেও আমরা মনে করব যে, আমরা ঠিক জায়গায় এগিয়েছি, ঠিক পদক্ষেপ নিয়েছি। মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, এক্ষেত্রে যা বলা হয়েছে যে, আমরা অন্য সব কাজ স্থগিত রেখে এই সমস্ত করছি, সেটা যদিও অপ্রাসঙ্গিক তবুও যেহেতু মাননীয় সদস্য বলেছেন সেহেতু আমি উত্তর দিচ্ছি। আমরা সব কাজের সঙ্গে এদিকেও সমানভাবে নজর দিচ্ছি। এছাড়া আমার আর বিশেষ কিছু বলবার নেই। মোটামুটি ভাবে আজকে এই হাউসে এই বিলকে সবাই অভিনন্দন এবং সমর্থন জানিয়েছেন। সুতরাং আর নতুন কিছু বলার নেই বলেই আমি মনে করি। তবে এই প্রসঙ্গে আর একটি কথা বলার আছে যে, সিলেক্ট কমিটির প্রস্তাব আইন অনুযায়ী কি দাঁড়াবে তা আমি জানি না, তবে আমি এই সব প্রস্তাব বর্জন করছি, এগুলি নিচ্ছি না।

The motion of Shri Birendra Kumar Moitra that the Bill be circulated for the purpose of eliciting opinion thereon by 30th September, 1979 was then put and lost.

The motion of Shri Nani Bhattacharya that the Paschim Banga Unani system of Medicine Bill, 1979, be taken into consideration, was

then put and agreed to.

**Clauses 1 to 42, Schedule and preamble.**

The question that Clauses 1 to 42, schedule and preamble do stand part of the Bill, was then put and agreed to.

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আমি কেবল একটা কথা বলব যে, আমি ইনঅ্যাডভার্টেন্টলি একটা কথা বলিনি, ভেবেছিলাম তার উল্লেখ নেই। কিন্তু ঐ কোরাম সম্পর্কে এখানে বলা হয়েছে Unless a quarum of seven members be present.

[5-50–6-00 P.M.]

১৫(২)-তে কাউন্সিলের কোরাম সম্পর্কে বলা হচ্ছে সেভেন মেম্বার বি প্রেজেন্ট—এটা বলা হয়েছে। অতএব Sir, I beg to move that the Paschim banga Unani System of medicine Bill, 1979, as settled in the Assembly be passed.

**শ্রী সেখ ইমাজুদ্দিন ঃ** ক্লজ ১৪, সাব-সেকশন ৬-তে মাননীয় মন্ত্রী মহাশয়কে ক্লারিফিকেশন করতে বলছি যে, কার্য নির্বাহক সমিতি একটা আছে এবং প্রয়োজন বোধে কাউনসিল অন্যান্য আরও কমিটি তৈরি করতে পারেন—এটা তিনি বলেছেন এবং আরও বলেছেন আউটসাইডারস মে বি ইনক্লুডেড। কিন্তু আমার কথা হচ্ছে হোয়াই আউট সাইডারস উইল বি ইনক্লুডেড? এই একটা কথা আর একটা কথা হচ্ছে ক্লজ ২১, সাবসেকশন ২তে বলেছেন every person who, within a period of two years from the date on which this Act comes into force, produces proof. এটা করবে কে? এই সম্পর্কে উল্লেখ নেই। তারপর বলেছেন That he has been in regular practice for a period of not less than five years preceding such date shall be entitled to have his name entered in the Register on payment of the prescribed fee. এটা কিভাবে প্রমাণিত হবে? এই দুটি ক্লজ এবং সাবসেকশন সম্পর্কে যদি কিছু বলেন তাহলে ভাল হয়।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার বিশ্বাস ছিল যে, মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয় গণতান্ত্রিক লোক এবং এটা সিলেক্ট কমিটিতে দেবেন। কিন্তু তিনি যে, এটা ভাববেন না সেটা আমি ভাবিনি, তাহলে ক্লজের উপর অনেক অ্যামেন্ডমেন্ট দিতাম, কিন্তু এখন অ্যামেন্ডমেন্ট দেওয়ার আর স্কোপ নেই। যাইহোক, ওনাকে আমি একটি কথা স্মরণ করিয়ে দিতে চাই—উনি বললেন যে, এল. এম. এফ. কোর্সের বাধা দিচ্ছেন সফিস্টিকেটেড লোকেরা—আমি আশ্বাস দিতে পারি—আমরা যারা বিরোধী পক্ষে আছি তাঁরা বিরোধিতা করবে না—আপনি এল. এম. এফ. কোর্স চালু করুন, আমরা পূর্ণ সমর্থন করব এবং এটা চালু করা ইমিডিয়েট দরকার। দ্বিতীয় কথা হচ্ছে, আপনি এই বিলে রিসার্চের কোনও ব্যবস্থা রাখেননি। তৃতীয় কথা হচ্ছে, ওনারা যখন বিরোধী দলে ছিলেন তখন আয়ুর্বেদ বিল পাশ হয়েছিল। তাতে বলা হয়েছে—৫ নম্বর ধারায় ছিল কেমন করে পরিষদ হবে—members nominated by the State Government of whom three shall be registered

Ayurvediic practitioners. One member nominated by the Vice-Chancellor of the Calcutta University. এইটার একেবারে হুবহু কপি এখানে করেছেন। তখন ওনারা তো মাইনোরিটি ছিলেন তখন কেন ভাবেননি যে, ট্রেজারি বেঞ্চে বসতে হবে?

ওঁরা তখন ভাবেননি যে, ওঁরা ওখানে বসবেন এবং ঐ ট্রেজারি বেঞ্চে বসে জবাব দিতে হবে। তখন ওঁদের দলের একজন মন্ত্রী যতীনবাবু একটা কথা বলেছিলেন, সবচেয়ে মারাত্মক হচ্ছে এই বিলের ৫ নং ধারা এই ধারার মধ্যে দিয়ে সংস্থা গড়ে তুলে তার কর্তৃত্ব নিজেদের হাতে কুক্ষিগত করে রাখাই হচ্ছে সরকারের উদ্দেশ্য এবং এই মনোভাব এই বিলের মধ্যে দিয়ে ফুটে উঠেছে। আমি সেই কথাই বলতে চেয়ে ছিলাম যখন ৫ নং ধারায় অ্যামেন্ডমেন্ট এসেছিল তখন আবার যতীন বাবু বলেছেন "এরমধ্যে দিয়ে একটা স্বেচ্ছাচারি মনোভাব, একটা অগণতান্ত্রিক মনোভাব ফুটে উঠেছে। সেইজন্য অনেকগুলি সংশোধনি প্রস্তাব এই ক্লজের উপর দিয়েছি। আমি ১৪ নম্বরে যেটা বলেছি সেটা হচ্ছে ইউনিভার্সিটি অব ক্যালকাটার পরিবর্তে ভাইস চান্সেলর যেটা নমিনেশন করবেন সেটা যেন ফ্যাকাল্টি অব মেডিসিনের কাউকে করা হয়।" এটা হচ্ছে ১৯৬১ সালের কথা, এটা ১৯৭৯ সাল, ১৮ বছর হয়ে গেছে, এই ক'বছরে দেশ অনেক এগিয়ে গেছে। কিন্তু ওঁরা বলছেন যে, আমরা প্রোগ্রেসিভ অথচ দেখতে পাচ্ছি যে, একেবারে কপি করে এনেছেন, কিছুদিন আগে যেটা বলেছেন এখনও বলছেন সেটা হচ্ছে না। কাজেই আমি এই বিলটি আবার বিবেচনা করতে অনুরোধ করছি এবং এই বিলের বিরোধিতা করছি।

**শ্রী ননী ভট্টাচার্য** ঃ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি দুএকটি কথা বলছি, কেন এই বিলটিতে বাইরের লোক নেওয়া হয়, বাইরের লোক নেওয়ার দরকার নানা কারণে হতে পারে। এক্সপার্ট ওপিনিয়ন নিতে হলে কমিটিতে বাইরের লোক নেওয়া দরকার। যাঁরা ইউনানি শিক্ষানুরাগী রয়েছেন সেই রকম ধারায় যাঁরা কাউন্সিল রিপ্রেজেন্ট করবেন তাঁদের নেওয়া হয় কিম্বা যাঁরা এখানে এসে পড়েছেন তাঁদের নিতে হয়। সুতরাং যাঁরা কাউন্সিলে নির্বাচিত বা মনোনীত হবার সুযোগ পান না সেই সমস্ত ক্ষেত্রে নিশ্চয় বাইরের লোক নেওয়া দরকার পড়তে পারে। সুতরাং সেই প্রভিসনটুকু রাখা হয়েছে। ২ নম্বর ব্যাপার যেটা প্রুফ দিলে বোঝানো যাবে, ৫ বছর ধরে যে প্র্যাক্টিস করছে সে প্র্যাক্টিসের কথা অবশ্য আইনে নেই, তবে সেটা নিশ্চয় প্রেসক্রাইব করা হবে। আইনের রুলসেও সেই কথা থাকবে। সুতরাং এই আমার বক্তব্য।

The Motion of Shri Nani Bhattacharyya that the Paschim Banga Unani System of Medicine Bill, 1979, as settled in the Assembly, be passed, was then put and agreed to.

**Mr. Deputy Speaker** : The House stands adjourned till 1 P.M. on Tuesday the 11th September, 1979.

## Adjournment

The House was accordingly adjourned at 5.58 P.M. till 1 P.M. on the Tuesday the 11th September, 1979 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Tuesday, the 11th September, 1979 at 1.00 p.m.

### PRESENT

Mr. Speaker (Shri Syed Abul Mansur Habibullah) in the Chair, 12 Ministers, 2 Ministers of State and 184 Members.

### Held over Starred Questions (to which oral answers were given)

**উত্তরবঙ্গ রাষ্ট্রীয় পরিবহনের বাসের সংখ্যা**

*২। (অনুমোদিত প্রশ্ন নং *৪৯।) **শ্রীজন্মেজয় ওঝা ঃ** স্বরাষ্ট্র (পরিবহন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, বর্তমানে উত্তরবঙ্গ রাষ্ট্রীয় পরিবহনের বাসের সংখ্যা কত?

**শ্রী শিবেন্দ্রনারায়ণ চৌধুরি ঃ**

বর্তমানে উত্তরবঙ্গ রাষ্ট্রীয় পরিবহনের চালু বাসের সংখ্যা—৩১৩।

[1-00 — 1-10 P.M.]

**শ্রী জন্মেজয় ওঝা**—মোট কত বাস আছে?

**শ্রী শিবেন্দ্রনারায়ণ চৌধুরি**—৩২৩।

**শ্রী জন্মেজয় ওঝা**—মোট কতগুলি চালু?

**শ্রী শিবেন্দ্রনারায়ণ চৌধুরি**—৩১৩।

**শ্রী জন্মেজয় ওঝা**—কতগুলি রুটে বাস চালাবার পারমিট আছে?

**শ্রী শিবেন্দ্রনারায়ণ চৌধুরি**—নোটিশ চাই।

**শ্রী জন্মেজয় ওঝা**—পারমিট থাকা সত্ত্বেও বাস না চলার জন্য যাত্রিদের অসুবিধা হয় এটা কি জানেন?

**শ্রী শিবেন্দ্রনারায়ণ চৌধুরি**—এ প্রশ্ন ওঠে না।

**খরায় শস্যের ক্ষতির পরিমাণ**

*৭। (অনুমোদিত প্রশ্ন নং * ১৬১।) **ডাঃ গোলাম ইয়াজদানী ঃ** কৃষি বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বিগত খরায় শস্যের ক্ষতির পরিমাণ কত; এবং

(খ) এই খরার সময় কি কি ধরনের সাহায্য কৃষকদের দেওয়া হইয়াছিল?

**শ্রী কমলকান্তি গুহ ঃ**

(ক) এ বৎসর খরায় শস্যের মোট ক্ষতির পরিমাণ ১৮৯ কোটি ১৮ লক্ষ টাকা।

(খ) ঠিক খরার সময় চাষের ব্যাপারে কৃষককে বিশেষ কিছুই করা সম্ভব হয় না। যদি না প্রচুর জলের ব্যবস্থা করা যায়। এ বৎসর খরার সময় নিচের ব্যবস্থাগুলি নেওয়া হয় ঃ—

১। মোট ২ কোটি টাকার স্বল্পমেয়াদী কৃষি উপকরণ ক্রয় ঋণ দেওয়ার ব্যবস্থা করা হয়েছে।

২। ৭½ হাজার একরে ৩০ লক্ষ টাকা ব্যয়ে যৌথ বীজতলা তৈরি করে ধানের চারা বিতরণের ব্যবস্থা করা হয়েছে।

৩। পাটের ফলন বাড়াতে এবং চারাগুলিকে বাঁচাতে ৮০ হাজার হেক্টর জমিতে ৩৫ লক্ষ টাকার ইউরিয়া সার বিনামূল্যে চাষীদের মধ্যে বিতরণ করা হয়েছে।

**শ্রী গোলাম ইয়াজদানী ঃ** ক্ষয়ক্ষতির পরিমাণ কি ভাবে ঠিক করলেন?

**শ্রী কমলকান্তি গুহ ঃ** জমির পরিমাণ দেখে এবং গত বছরের ফসলের মূল্য ধরে নিয়ে এটা ঠিক করা হয়।

**ডাঃ গোলাম ইয়াজদানী ঃ** সাহায্যের পরিমাণ এখন কি সীমিত থাকবে, না যতদিন পর্যন্ত খরা চলবে ততদিন পর্যন্ত দেওয়া হবে?

**শ্রী কমলকান্তি গুহ ঃ** সাহায্য দু-রকমের হয়—ত্রাণ দপ্তর থেকে করা হয় আর কৃষিদপ্তর থেকে যে সাহায্যের ব্যবস্থা করা হয় সেটা মরশুম অনুসারে করা হয়। আমরা রবি শস্যে সাহায্য করব যাতে কৃষক ক্ষতি এড়াতে পারে।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** আপনার কাছে এরূপ তথ্য আছে কি যে কোন জেলায় কি পরিমাণ জমিতে এ পর্যন্ত আমন চাষ হয় নি?

**শ্রী কমলকান্তি গুহ ঃ** অ্যাভারেজ হয়েছে, আর এ পর্যন্ত বোরো যা হয়েছে তা প্রায় শতকরা ৭৫ ভাগ জমিতে। বৃষ্টির স্বল্পতা যদি এই রকমই থাকে তাহলে আরও বেশি ক্ষতি হবে যদি আশ্বিন মাস পর্যন্ত বৃষ্টি না হয়।

* 57 - Held over

**বহরমপুর হইতে বর্ধমান, বোলপুর, আসানসোল ও দীঘা পর্যন্ত সরাসরি বাস রুট খোলার পরিকল্পনা**

***৫৯।** (অনুমোদিত প্রশ্ন নং *১০৪।) **শ্রীঅমলেন্দ্র রায় ঃ** স্বরাষ্ট্র (পরিবহন) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বহরমপুর হইতে বর্ধমান, বোলপুর, আসানসোল ও দীঘা পর্যন্ত সরাসরি সরকারি অথবা বেসরকারি বাস চালাইবার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(খ) থাকিলে, কবে নাগাত তাহা কার্যকর হইবে বলিয়া আশা করা যায়?

**শ্রী মহঃ আমিন ঃ**

(ক) বহরমপুর হইতে আসানসোল এবং বহরমপুর হইতে বোলপুর পর্যন্ত সরাসরি বেসরকারি বাস চালাইবার একটি পরিকল্পনা বিবেচনাধীন আছে;

(খ) এ সম্বন্ধে কোনও নির্দিষ্ট সময়সীমা নির্ধারণ করা সম্ভব নয়।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** পশ্চিম অঞ্চলের সঙ্গে বর্ধমান বোলপুর ইত্যাদি পূর্বাঞ্চলের যে যোগসূত্র আছে তাতে নদীয়া মুর্শিদাবাদ বা মালদহ জেলার সঙ্গে এর যোগাযোগের জন্য যে পরিমাণ বাস থাকা দরকার সেটা করতে কি অসুবিধা হচ্ছে?

**শ্রী মহঃ আমিন ঃ** অসুবিধা কিছু নেই, তবে এটা তিনটা জেলার আর, টি, এর কনসার্ন। সেইজন্য এস, টি, এ থেকে প্রস্তাব গ্রহণ করে আর টি এর কাছে পাঠানো হয়েছে তাদের মতামত পাবার পর আর টি এর কাছে প্লেস করা হবে। এ ছাড়া আর কিছু থাকলে বিবেচনা করা হবে।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** এই সমস্ত জেলার সদর দপ্তর থেকে স্টেট ট্রান্সপোর্টের বাস যাতায়াত করছে। বহরমপুরে আগে সি. এস, টি, সি ও ডি, এস, টি, সির বাস যাতায়াত করে। এই বাসগুলি ফ্রিটস্ট্রেংথ বাড়ানো দরকার বলে মনে করেন কি?

**শ্রী মহঃ আমিন ঃ** তিনটি ট্রান্সপোর্টে এ বছরে গাড়ি বাড়ানো হবে।

**মালদহ জেলার আর টি এ কর্তৃক বাস, মিনিবাস ও ট্যাক্সির পারমিট প্রদান**

***৬১।** (অনুমোদিত প্রশ্ন নং *১৪৮।) **ডাঃ গোলাম ইয়াজদানী ঃ** স্বরাষ্ট্র (পরিবহন) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭৭ সালের ১লা জুন হইতে ১৯৭৯ সালের ৩১এ জুলাই পর্যন্ত মালদহ জেলার আর টি এ কতগুলি বাসের, মিনিবাসের ও ট্যাক্সির পারমিট (পৃথকভাবে) দিয়াছেন;

(খ) কি কি ধরনের পরিবহনের জন্য কতগুলি পারমিটের দরখাস্ত পাওয়া গিয়াছিল ও তন্মধ্যে কতগুলি সংখ্যালঘু সম্প্রদায়ের; এবং

(গ) প্রদত্ত পারমিটগুলির প্রাপকদের মধ্যে কতজন সংখ্যা লঘু সম্প্রদায়ের লোক আছেন?

**শ্রী মহঃ আমিন ঃ**

(ক) সাতটি আবেদনকারির গ্রুপকে সাতটি মিনিবাসের পারমিট প্রদান করা হইয়াছে। বাস বা ট্যাক্সির জন্য কোনও পারমিট প্রদান করা হয় নাই।

(খ) মিনিবাস পারমিটের জন্য ৩২৩টি দরখাস্ত পাওয়া গিয়াছিল। তন্মধ্যে ৩৩টি দরখাস্ত সংখ্যালঘু সম্প্রদায়ভুক্তদের নিকট হইতে পাওয়া গিয়াছিল। বাস বা ট্যাক্সির পারমিটের জন্য কোনও দরখাস্ত পাওয়া যায় নাই।

৩ জন সংখ্যালঘু সম্প্রদায়ের একটা গ্রুপকে পারমিট প্রদান করা হইয়াছে।

**ডাঃ গোলাম ইয়াজদানী ঃ** বাস ও ট্যাক্সির জন্য কি দরখাস্ত পাওয়া গিয়েছিল?

**শ্রী মহঃ আমিন ঃ** না।

**ডাঃ গোলাম ইয়াজদানী ঃ** মালদহ জেলায় বছরে কটা করে পারমিট দেওয়া হবে বলে ঠিক করেছেন?

[1-10 — 1-20 P.M.]

**শ্রী মহঃ আমিন ঃ** মালদহ জেলার আর. টি. এ. এটা ঠিক করেন।

**ডাঃ গোলাম ইয়াজদানী ঃ** এই যে ৭টি মিনিবাসের পারমিট দেওয়া হয়েছে, এবিষয়ে আপনাদের কি নীতি আছে, এর পরে আবার কত দিন পরে পারমিট দেওয়া হবে?

**শ্রী মহঃ আমিন ঃ** আর. টি. এ. যখনই প্রয়োজন মনে করবে তখনই দিতে পারবে, আইনে কোনও বাধা নেই।

*62 - Held over

## Starred Questions
## (to which oral answers were given)

### মেদিনীপুর জেলার পটাশপুর থানায় শিলাবৃষ্টিতে ফসলের ক্ষতি

***১৫২।** (অনুমোদিত প্রশ্ন নং *৬৩।) **শ্রীজন্মেজয় ওঝা ঃ** কৃষি বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার পটাশপুর থানায় এই বৎসর শিলাবৃষ্টিতে কত টাকার বোরো ধান ও অন্যান্য ফসলের ক্ষতি হইয়াছে; এবং

(খ) ক্ষতিগ্রস্ত কৃষকদের সাহায্যের জন্য সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন?

**শ্রী কমলকান্তি গুহ ঃ**

(ক) বোরোধান ও অন্যান্য ফসলের মোট ক্ষতির পরিমাণ প্রায় ৭৩ লক্ষ টাকা।

(খ) ক্ষতিগ্রস্ত কৃষকদের সাহায্যের জন্য সরকার নিম্নলিখিত ব্যবস্থাগুলি গ্রহণ করিয়াছেন ঃ—

১। খরিফ ধান মিনিকিট ১৫০০টি বিনামূল্যে বিতরণ ঃ

২। যৌথ বীজতলা স্থাপন ১২৪ একর।

৩। স্বল্পমেয়াদী কৃষিঋণ ২ লক্ষ ৫ হাজার টাকা বিতরণ করার ব্যবস্থা হইয়াছে।

**শ্রী জন্মেজয় ওঝা ঃ** মাননীয় মন্ত্রী যে সমস্ত সুযোগ-সুবিধা দেওয়া হয়েছে বললেন সেগুলি কি কেবলমাত্র শিলাবৃষ্টিতে ক্ষতিগ্রস্ত কৃষকদেরই দেওয়া হয়েছে বা আপনি কি সেইভাবে নির্দেশ দিয়েছিলেন?

**শ্রী কমলকান্তি গুহ ঃ** আমি সেইভাবে কোনও নির্দেশ দিইনি। ঐ সময়ে বিভিন্ন ভাবে যারা অসুবিধায় পড়েছিল তাদের পঞ্চায়েত সমিতির মাধ্যমে দেওয়ার ব্যবস্থা করা হয়েছে।

**শ্রী জন্মেজয় ওঝা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি অবগত আছেন যে, এই সাহায্য যে সমস্ত কৃষকরা শিলাবৃষ্টিতে ক্ষতিগ্রস্ত হয়নি তাদেরও সমানভাবে বিতরণ করা হয়েছে?

**শ্রী কমলকান্তি গুহ ঃ** আপনি এবিষয়ে আলাদা নোটিশ দেবেন, খোঁজ নিয়ে জানিয়ে দেব।

**শ্রী জন্মেজয় ওঝা ঃ** আপনি কি অবগত আছেন যে, কৃষি-ঋণ কেবল তাদেরই দেওয়া হয় যারা কোনও ঋণ-দান সমিতি অথবা ব্যাঙ্ক থেকে টাকা নেয়নি, এই শর্ত নাকি দেওয়া আছে?

**শ্রী কমলকান্তি গুহ ঃ** হ্যাঁ, এই রকম শর্ত দেওয়া আছে।

**শ্রী জন্মেজয় ওঝা ঃ** তাহলে মাননীয় মন্ত্রী মহাশয়ের জানা উচিত যে, যারা বোরো ধান চাষ করে তারা দুটি ক্ষেত্র থেকেই ঋণ নিয়েছে, অথচ এই ঋণ পায়নি এটা জানেন কি?

**শ্রী কমলকান্তি গুহ ঃ** আমাদের যে ঋণ দেওয়ার ব্যবস্থা আছে তার বাইরেও ডি. এম.-এর পক্ষ থেকেও ঋণ দেওয়ার ব্যবস্থা আছে। সুতরাং সমস্ত ঋণই তারা পেয়েছে বলে আমরা ধরে নিতে পারি।

**শ্রী জন্মেজয় ওঝা ঃ** একটি থানায় শিলাবৃষ্টিতে সব কিছু নষ্ট হয়ে গেছে, সেখানে সেই সমস্ত সর্বহারা কৃষকদের ক্ষতিপূরণের জন্য আর অন্য কোনও ব্যবস্থা করতে পারেন কি?

**শ্রী কমলকান্তি গুহ ঃ** এ সম্বন্ধে আমাদের আর অন্য কোনও ব্যবস্থা নেই।

### ন্যায় পঞ্চায়েতের মাধ্যমে গ্রাম্য মামলার নিষ্পত্তি

***১৫৩।** (অনুমোদিত প্রশ্ন নং *৮৮।) **শ্রীঅমলেন্দ্র রায় ঃ** পঞ্চায়েত ও সমষ্টি-উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, পশ্চিমবঙ্গে ন্যায় পঞ্চায়েতের মাধ্যমে গ্রাম্য মামলাগুলির নিষ্পত্তি করিবার কোনও পরিকল্পনা সরকারের আছে কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ**

হ্যাঁ, আছে।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে, এই ন্যায় পঞ্চায়েত গঠনের যদি আপনাদের কোনও পরিকল্পনা থাকে তাহলে সেটা কবে নাগাদ চালু করা যাবে?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** ন্যায় পঞ্চায়েত গঠনের নিয়মাবলি ইতিমধ্যেই রচনা করা হচ্ছে; এটা তৈরি হলেই ৩/৪ মাসের মধ্যে আমরা এটা চালু করতে পারব।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** এই সমস্ত ন্যায় পঞ্চায়েতে কারা প্রতিনিধিত্ব করবে বলে ঠিক করা হয়েছে?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** পঞ্চায়েত আইন বলছে ইলেকটোরাল কলেজ হবে গ্রাম পঞ্চায়েত। তবে এবিষয়ে একটা বিস্তারিত নিয়মাবলি রচিত হচ্ছে। মাননীয় সদস্য অবগত আছেন যে, ইতিমধ্যে ভারতবর্ষের উচ্চ ক্ষমতাসম্পন্ন কমিটি, অশোক মেটা কমিটির সামনে

রাজ্য সরকার তাঁর বক্তব্য রেখেছেন। সমস্ত কিছু খতিয়ে দেখে আমরা এটা ৪/৫ মাসের মধ্যে চালু করতে পারব বলে মনে করছি।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি দয়া করে জানাবেন, এই ন্যায় পঞ্চায়েতের ফ্যাংশন কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** পঞ্চায়েত আইনের ৫১ থেকে ৮২ এই ৪২-টি ধারায় এদের ক্রিমিনাল অ্যান্ড সিভিল জুরিসডিকশন সম্বন্ধে বিস্তারিতভাবে উল্লেখ আছে। আপনি আইনটি পড়ে নিলে জানতে পারবেন।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি যে, এই ন্যায় পঞ্চায়েতকে কি গণ-আদালতের রায় মানতে হবে?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** এটা অপ্রাসঙ্গিক প্রশ্ন।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি বিভিন্ন গ্রামপঞ্চায়েতের সদস্যরা বিভিন্ন মানুষকে ধরে নিয়ে গিয়ে বিচার করছে, জরিমানা করছে, এগুলি কি তারা আপনার ডিপার্টমেন্টের নির্দেশ অনুসারে করছে?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** ন্যায় পঞ্চায়েতের প্রশ্নের সঙ্গে এই প্রশ্নের কোনও সম্পর্ক নেই।

### দমদম সেন্ট্রাল জেলে মানসিক রোগাক্রান্ত বন্দীর মৃত্যু

***১৫৪।** (অনুমোদিত প্রশ্ন নং *২৩৬।) **শ্রীজয়ন্তকুমার বিশ্বাস ঃ** স্বরাষ্ট্র (কারা) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, ইহা কি সত্য যে, সম্প্রতি দমদম সেন্ট্রাল জেলে মানসিক রোগাক্রান্ত এক বন্দীর অস্বাভাবিক মৃত্যু ঘটেছে?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ**

গত ১৯৭৮ এবং ১৯৭৯ সালের মধ্যে দমদম সেন্ট্রাল জেলে কোনও অস্বাভাবিক মৃত্যুর ঘটনা ঘটে নাই।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানেন যে, দমদম সেন্ট্রাল জেলে তাপস দাশগুপ্ত নামে একজন সম্প্রতি মারা গেছে এবং সঙ্গে সঙ্গে এটাও কি জানেন যে, মুখ্যমন্ত্রী আপনার কাছে তাপস দাশগুপ্তের এনকোয়ারি রিপোর্ট চেয়ে পাঠিয়েছেন?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** মুখ্যমন্ত্রী আমার কাছে জানতে চেয়েছিলেন এবং সেভাবে আমি উত্তর দিয়েছি। তাপস দাশগুপ্তের মা মুখ্যমন্ত্রীর কাছে চিঠি দিয়েছিলেন এবং সেটা তিনি আমার কাছে পাঠিয়েছিলেন, আমি তার যথাযথ উত্তর দিয়েছি, কিভাবে মৃত্যু হয়েছিল ইত্যাদি।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানেন তাপস দাশগুপ্ত বেলা ১১টার সময়ে মারা গিয়েছিল আর তাপস দাশগুপ্তর বিধবা মা জানতে পেরেছিলেন দুটোর সময়?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** জেলে তাপস দাশগুপ্তের কোনও ঠিকানা ছিল না। তিনি

তালতলা থেকে এসেছিলেন। তিনি মেডিক্যাল কলেজ হসপিটালে মারা যান এবং সেই খবর পাওয়ার সঙ্গে সঙ্গে তালতলা পুলিশ স্টেশনে জানিয়ে দেওয়া হয়েছিল।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি বামফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত হবার পর জেলে মানসিক রোগীদের চিকিৎসার জন্য কি কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** বামফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত হবার পর জেলে ক্রিমিনাল লুনাটিক্স এবং নন্‌ক্রিমিনাল লুনাটিক্স মিলিয়ে মোট প্রায় ১২০০ প্রিজনার ছিলেন এবং এর আগে কংগ্রেসি রাজত্বে প্রতি বছর প্রায় ১০ থেকে ১৫ জন প্রচন্ড শীতে অথবা অন্যান্য কারণে মারা যেতেন। আমাদের রাজত্বে এখন পর্যন্ত একজনও মারা যাননি। তবে আমি একথা বলছি না যে, আমরা এখন পর্যন্ত কোনও ভাল চিকিৎসার বন্দোবস্ত করতে পেরেছি। তবে আমাদের সরকার আলিপুর প্রেসিডেন্সি জেলে একটা সেপারেট ব্লক তৈরি করেছে মেন্টাল পেসেন্টদের জন্য এবং সেখানে ১০টি শয্যার ব্যবস্থা করা হয়েছে এবং সেখানে একজন মেডিক্যাল অফিসারকে নিয়োগ করা হয়েছে। এ ছাড়া যেখানে সব চেয়ে বেশি প্রিজনার থাকে সেই দমদম সেন্ট্রাল জেলে, যেখানে অত্যন্ত অমানুষিক অবস্থা আছে সেখানে ৬৭১ জন পেসেন্ট আছে সেখানেও একজন মেডিক্যাল অফিসার নিয়োগ করা হয়েছে, ডাঃ আঢ্যকে। এছাড়া আন্তর্জাতিক খ্যাতি-সম্পন্ন মানসিক রোগের চিকিৎসক ডাঃ ডি. নন্দী সপ্তাহে দুবার তদারকি করেন। এ ছাড়াও বহরমপুরে নকশালদের জন্য যে স্পেশ্যাল জেল হয়েছিল সেটাকে আমরা স্বাস্থ্য দফতরের হাতে হ্যান্ড-ওভার করে দিয়েছি এবং আমাদের পরিকল্পনা মতো সেখানে ৩০০/৩৫০ রোগীব চিকিৎসার ব্যবস্থা করা হচ্ছে।

**শ্রী সন্দীপ দাস ঃ** মানসিক রোগাক্রান্ত রোগীদের সাধারণ জেল থেকে সরিয়ে নিয়ে অন্য জায়গায় আলাদা চিকিৎসার জন্য রাখবার পরিকল্পনা কি আপনাদের আছে?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** আমি আগের প্রশ্নের উত্তরেই সেকথা বলেছি যে বহরমপুর জেলে সরিয়ে নিয়ে যাবার পরিকল্পনা আছে।

**সুন্দরবন এলাকায় ব্যাপক নারকেল চাষের পরিকল্পনা**

***১৫৫।** (অনুমোদিত প্রশ্ন নং *৩৫২।) **শ্রীনানুরাম রায় ঃ** কৃষি বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ২৪-পরগনা জেলার সুন্দরবন এলাকায় ব্যাপক নারকেল চাষের পরিকল্পনা সরকারের আছে কি;

(খ) থাকিলে, কোথায় কোথায় এই পরিকল্পনা গ্রহণ করা হয়েছে বা হবে; এবং

(গ) কবে নাগাদ ঐ কাজ শেষ হবে বলে আশা করা যায়?

**শ্রী কমলকান্তি গুহ ঃ**

(ক) সুন্দরবন এলাকার জন্য ব্যাপক নারিকেল চাষের কোনও পরিকল্পনা বা বর্তমানে কোনও বিশেষ প্রকল্প কৃষি বিভাগের নাই।

(খ) প্রশ্ন ওঠে না।

[1-20 — 1-30 P.M.]

(গ) প্রশ্ন ওঠে না।

**শ্রী নানুরাম রায় :** মাননীয় মন্ত্রী জানাবেন কি সুন্দরবন এলাকায় যে পতিত জমি পড়ে আছে সেইসব এলাকায় নারকেল চারা কালচার করার কোনও ব্যবস্থা সরকার করেছে কি?

**শ্রী কমলকান্তি গুহ :** আমরা দক্ষিণ ২৪-পরগনা জেলার বারুইপুর ব্লকে, বিষ্ণুপুর ব্লক কৃষি খামার, কাকদ্বীপ কৃষি খামার, জয়নগর কৃষি খামার, সাগর কৃষি খামার, এবং উত্তর ২৪ পরগনার মন্মথ নগর কৃষি খামার, দে-গঙ্গা ব্লকের কৃষি খামার, নিরাখা ব্লক কৃষি খামার ২৫ বিঘা জমিতে ১০ হাজার নারকেলের বীজ আমরা এইসব জায়গায় বসাই এবং প্রতিবছর ৭-৮ হাজার চারা বিনা লাভে আমরা কৃষকদের মধ্যে বিতরণ করি।

## Government assistance to the unemployed youths for purchasing transport vehicles.

***156.** (Admitted question No. *390.) **Shri Rajani Kanta Doloi :** Will the Minister-in-charge of the Home (Transport) Department be pleased to state the amount disbursed as loans/seed money or assistance by the State Government to the educated unemployed youths for purchase of transport vehicles during the periods mentioned below :

(i) from 1st April 1975 to 31st May, 1977 ; and

(ii) from 1st June, 1977 to 31st July, 1979.

**Shri Md. Amin :**

(i) Rs. 1,67,98,199.19

(ii) Rs. 42,31,392.37

**শ্রী রজনীকান্ত দোলুই :** আপনি যে হিসাব দিলেন মার্চ ১৯৭৫ থেকে ৭৭ সাল এই দুই বছরে এক কোটি ৬৭ লক্ষ ৯৮ হাজার ১৯৯ টাকা ২০ পয়সা দেওয়া হয়েছিল আন-এমপ্লয়মেন্ট ইউথদের, তাদের বিভিন্ন ধরনের ট্রান্সপোর্টের জন্য। কিন্তু আমি দেখতে পাচ্ছি ১লা জুন ৭৭ সাল থেকে ৭৯ সাল পর্যন্ত ৪২ লক্ষ ৩১ হাজার ৩৯২ টাকা ৩৭ পয়সা দিয়েছেন। এই যে দেড় কোটি টাকা কম কেন দিলেন তার কারণ কি?

**শ্রী মহম্মদ আমিন :** এর কারণ হচ্ছে আপনাদের সময়ে মিনিবাসের পারমিট যাঁদের দিয়েছিলেন তাঁরা ব্যাঙ্কের টাকা ফেরত দেননি। সেই কারণে ব্যাঙ্ক আর উৎসাহিত নয়।

**শ্রী রজনীকান্ত দোলুই :** মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি এখন যে টাকা রিলিজ করছেন সেটা লরি, চেসিস, বাসের জন্য বা অন্য কোনও ব্যাপারের জন্য।

**শ্রী মহম্মদ আমিন :** এটা প্রধানত লরির জন্য দেওয়া হয়েছিল। কিন্তু বাসের জন্য কেউ যদি নিতে চায় তা হলেও দেওয়া হবে।

**শ্রী রজনীকান্ত দোলুই :** চেসিস-এর জন্য অনেক কালো টাকা দিতে হচ্ছে সেটা আপনি

জানেন।

**মিঃ স্পিকার ঃ** এ কোয়েশ্চেন আপনার হবে না।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** না স্যার আমি জিজ্ঞাসা করছি লরি কেনার জন্য টাকা দিচ্ছেন কিন্তু লরির চেসিস পাওয়া যাচ্ছে না। বাজারে ব্ল্যাক দিয়ে কিনতে হচ্ছে। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করছি চেসিস কি পদ্ধতিতে পাওয়া যাবে।

**শ্রী মহম্মদ আমিন ঃ** আগের যে নিয়ম ঠিক করা আছে সেই নিয়মেই পাওয়া যাবে। যদি কেউ দরখাস্ত করে আর টি এ চিঠি দেয় এবং ব্যাঙ্ক যদি ফাইনান্স করতে রাজি হয় তাহলে তাদের মার্জিন মানি দেওয়া হবে এবং ব্যাঙ্কের চিঠি প্রডিউস করলে পর গভর্নমেন্ট এই টাকা স্যাংশান করে দেয়। তারপরে তাকে কোম্পানিতে গিয়ে অ্যাপলাই করতে হবে চেসিস-এর জন্য।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** আপনি কি এই খবর রেখেছেন যে, আর, টি, এ, থেকে যেসব রেকমেন্ডেশন যাচ্ছে তারা সবাই সি, পি, এম, এর লোক?

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** I will not allow this question.

### রামনগর সাব-রেজিস্ট্রি অফিসে রেজিস্ট্রিকৃত অ-প্রত্যর্পিত দলিলসমূহ

*১৫৭। (অনুমোদিত প্রশ্ন নং *৪০১।) **শ্রী বলাইলাল দাস মহাপাত্র ঃ** বিচার বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, মেদিনীপুর জেলার অন্তর্গত রামনগর থানার এলাকাধীন রামনগর সাব-রেজিস্ট্রি অফিসে রেজিস্ট্রিকৃত ১৯৭৫-৭৬ সালের কয়েক শত দলিল ফেরত দেওয়া হচ্ছে না;

(খ) সত্য হইলে, কারণ কি ; এবং

(গ) এ বিষয়ে সরকার কি ব্যবস্থা অবলম্বন করিতেছেন?

**শ্রী হাসিম আবদুল হালিম ঃ**

ক) বিষয়টি সত্য।

খ) বর্তমানে অবসরপ্রাপ্ত সংশ্লিষ্ট সাব-রেজিস্ট্রি অফিসারের স্বাক্ষরের অভাবের জন্য দলিলগুলি ফেরত দেওয়া যাইতেছে না।

গ) বিষয়টি সরকারের বিবেচনাধীন আছে এবং শীঘ্রই যথাবিহিত ব্যবস্থা অবলম্বন করা হইবে।

**শ্রী বলাইলাল দাসমহাপাত্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, এই দলিলের সংখ্যা কত?

**শ্রী হাসিম আবদুল হালিম ঃ** সেটা নোটিশ দিলে বলতে পারব। আপনি তো জিজ্ঞাসা করেননি।

**শ্রী বলাইলাল দাসমহাপাত্র ঃ** আমি তো শত শত দলিল বলেছি।

**শ্রী হাসিম আবদুল হালিম ঃ** আপনি তো দলিলের সংখ্যা জানতে চান, আপনি নোটিশ দিলে বলব।

**শ্রী বলাইলাল দাসমহাপাত্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানেন যে শত শত দলিল সার্ভ হয়নি?

**শ্রী হাসিম আবদুল হালিম ঃ** হতে পারে, আমি জানিনা। আপনি নোটিশ দিলে জানিয়ে দেব।

**শ্রী বলাইলাল দাসমহাপাত্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি বলবেন, এই সাব রেজিস্ট্রারের নামটা কি এবং কেন তিনি তা ফেরত দেননি?

**শ্রী হাসিম আবদুল হালিম ঃ** উনি রিটায়ার করে গিয়েছেন এবং রিটায়ার করে যাবার জন্য দস্তখত করতে পারেননি সেইজন্য আমরা অন্য একটা ব্যবস্থা করছি। ১৯৭৯ সালে আমাকে জানানো হয়, আমি ডিস্ট্রিক্ট রেজিস্ট্রারকে প্রশ্ন জিজ্ঞাসা করেছি, উত্তর এলেই আমরা ব্যবস্থা করে দেব।

**শ্রী বলাইলাল দাসমহাপাত্র ঃ** ১৯৭৫-৭৬ সাল থেকে এই দলিল ফেরত না দেবার জন্য সাধারণ মানুষ দীর্ঘদিন হয়রাণ হচ্ছে তা অবিলম্বে প্রতিকার করবেন কি?

**শ্রী হাসিম আবদুল হালিম ঃ** ১৯৭৫-৭৬ সালে আমরা গভর্নমেন্টে ছিলাম না। এটা তাদের সময়কার গোলমাল, আমরা এটা শুধরে দেবার চেষ্টা করছি।

**শ্রী বলাইলাল দাসমহাপাত্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানেন এই সাব রেজিস্ট্রি অফিসে দলিল ফেরত নেবার জন্য যে টাকা নেওয়া হয় তার রশিদ নেই এবং তাগাদা করেও তারা রশিদ পাচ্ছে না?

**শ্রী হাসিম আবদুল হালিম ঃ** এটা আমার জানা নেই। আপনি জানতে চাইলে জানাব।

**শ্রী বলাইলাল দাসমহাপাত্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি বলবেন, রেজিস্ট্রি হবার সময় পক্ষগনকে নোটিশ দেওয়া হয়, সেই নোটিশ পর্যন্ত সাব রেজিস্ট্রি অফিসে দীর্ঘকাল নেই?

**শ্রী হাসিম আবদুল হালিম ঃ** এটা এই প্রশ্নের সঙ্গে ওঠে না। আপনি নোটিশ দিলে উত্তর দেব।

**শ্রী হরিপদ জানা (ভগবানপুর) ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি উত্তর দেবেন আমাদের কনটাই সাব ডিভিসনে বিভিন্ন সাব রেজিস্ট্রি অফিসে সাব-রেজিস্ট্রার নেই এবং আপনি কি পার্টিকুলারলি জানেন যে ভগবানপুর সাব-ডিভিসনে সাব-রেজিস্ট্রার নেই?

**শ্রী হাসিম আবদুল হালিম ঃ** আপনি নোটিশ দিলে উত্তর দেব।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে এটা ১৯৭৫ সালের ব্যাপার তখন অন্য গভর্নমেন্ট ছিল। আপনি তো আড়াই-তিন বৎসর হল গদীতে বসে আছেন আপনার আর কত বৎসর লাগবে যাতে সাধারণ মানুষ রিলিফ পাবে?

**শ্রী হাসিম আবদুল হালিম ঃ** আমাদের ১৯৭৯ সালের ফেব্রুয়ারি মাসে জানানো হয়,

তখন থেকে আমরা তদন্ত করছি এবং তার ব্যবস্থা আমরা করছি।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** তাহলে কি আরও আড়াই বৎসর লাগবে?

**শ্রী হাসিম আবদুল হালিম ঃ** আপনাদের তো ৩০ বৎসর লেগেছে, আমাদের আড়াই বৎসর দেন না?

**ফুটবল খেলার শেষে প্রাইভেট বাসহীন এসপ্ল্যানেড এলাকা**

***১৫৮। (অনুমোদিত প্রশ্ন নং *৪৭০।) শ্রী সন্দীপ দাস ঃ** স্বরাষ্ট্র (পরিবহন) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(খ) ইহা কি সত্য যে, ফুটবল খেলার শেষে ভাড়া না পাওয়ার ভয়ে অধিকাংশ প্রাইভেট বাস এসপ্ল্যানেড এলাকায় আসে না; এবং

(খ) সত্য হলে, সরকার এ বিষয়ে কি চিন্তা করছেন?

**শ্রী মহম্মদ আমিন ঃ**

(ক) হ্যাঁ।

(খ) ক্রীড়ামোদী ব্যক্তিদের নিকট আবেদন করা হইয়াছে তাঁহারা যেন সাধারণের অসুবিধার সৃষ্টি না করেন। নির্ধারিত স্থান হইতে যাহাতে বাস ছাড়ে তাহার জন্যে যথাযথ ব্যবস্থা অবলম্বন করিতে ট্রাফিক পুলিশ কর্তৃপক্ষকে অনুরোধ করা হইয়াছে। বাস মালিকদেরও এই মর্মে নির্দেশ দেওয়া হইয়াছে।

[1-30 — 1-40 P.M.]

**শ্রী সন্দীপ দাস ঃ** মন্ত্রী মহাশয় জানেন কি যে অফিসের শেষে অফিস ফেরত যাত্রীরা বাস পান না এবং কোনও বাস জায়গা মত থাকে না? এই ব্যাপারে বাস যাতে জায়গা মতো থাকে এই রকম ব্যবস্থার ব্যাপারে বাস মালিকদের ক্ষেত্রে সুনির্দিষ্টভাবে ব্যবস্থা অবলম্বন করবেন কি এবং ভাড়া যাতে পায় সে ব্যাপারে সরকার কি ব্যবস্থা নিচ্ছেন আবেদন করা ছাড়া?

**শ্রী মহম্মদ আমিন ঃ** এই প্রশ্নে এই সাপলিমেন্টারি আসে না। তাহলেও বলছি, বাস টারমিনাস থেকে ছাড়ে না—আমাদের কাছে এই রকম কোনও স্পেসিফিক অভিযোগ নেই। আসলে সে ব্যাপারে তদন্ত করে দেখব। ভাড়ার ব্যাপারে নিশ্চয় আপনার সাথে একমত। ভাড়া যাতে পায় সেটা দেখতে হবে।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** মন্ত্রী মহাশয় বললেন নির্দেশ দিয়েছেন। আপনার নির্দেশ দেওয়ার পর সব জায়গায় বাস ঠিকমতো চলছে বা সব জায়গায় ঠিকমতো ভাড়া দেওয়া হচ্ছে কি?

**শ্রী মহম্মদ আমিন ঃ** সব ঠিকমতো চলছে না। আর আপনাদের লোকেরাই তো ভাড়া দেয় না।

*159, 160 Held over

***১৬১।** (অনুমোদিত প্রশ্ন নং *৬৪২।) **শ্রীসরল দেব ঃ** বিচার বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বিচারকগণের বেতন বৃদ্ধির কোনও প্রস্তাব সরকারের আছে কি; এবং

(খ) থাকিলে, কবে নাগাত তাহা বাস্তবায়িত হইবে বলিয়া আশা করা যায়?

**শ্রী হাসিম আবদুল হালিম ঃ**

ক) ওয়েস্ট বেঙ্গল সিভিল সার্ভিস (জুডিসিয়াল)-এর অন্তর্ভুক্ত সভ্যদের (অর্থাৎ যাঁহারা মুন্সেফ, জুডিসিয়াল ম্যাজিস্ট্রেট ও সাবজাজ তাহাদের) বেতন কাঠামো পরিবর্তনের বিষয়টি সরকারের বেতন কমিশনের বিবেচনাধীন রয়েছে। তবে ওয়েস্ট বেঙ্গল হায়ার জুডিসিয়াল সার্ভিসের অন্তর্ভুক্ত সভ্যদের (যথা জেলা জজ, অতিরিক্ত জেলা জজ, চিফ জুডিসিয়াল ম্যাজিস্ট্রেট) বেতন বৃদ্ধির কোনও প্রস্তাব বর্তমানে সরকারের বিবেচনাধীন নেই। তাহাদের বেতন বৃদ্ধির প্রস্তাব রাজ্য সরকারের বেতন কমিশনের আওতায় পড়ে না। তাহাদের বেতন বৃদ্ধি সংক্রান্ত বিষয়টি আই.এ.এস (পে) রুল, ১৯৫৪ দ্বারা নির্দ্ধারিত হয়।

খ) বেতন কমিশনের সিদ্ধান্ত না পাওয়া পর্যন্ত কিছু বলা সম্ভব নহে।

**শ্রী সরল দেব ঃ** বেতন কমিশনের রিপোর্ট পেতে কত দেরি হবে জানাবেন কি?

**শ্রী হাসিম আবদুল হালিম ঃ** সে উত্তর তো আমি দিতে পারব না, আপনাকে চিফ মিনিস্টারকে জিজ্ঞাসা করতে হবে।

**শ্রী সরল দেব ঃ** এদের জন্য কোনও ইনটারিম রিলিফ দেবার ব্যবস্থা করবেন কি?

**শ্রী হাসিম আবদুল হালিম ঃ** ইনটারিম রিলিফ দেওয়ার কোনও প্রশ্ন ওঠে না।

### পটাশপুর ব্লকে রিভার পাম্প

***১৬২।** (অনুমোদিত প্রশ্ন নং *৬৪।) **শ্রীজন্মেজয় ওঝা ঃ** কৃষি বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পটাশপুর ব্লকে কয়টি রিভার পাম্প আছে;

(খ) ঐ পাম্প কোথায় কোথায় বসানো আছে; এবং

(গ) এই সকল পাম্পের দ্বারা কত পরিমাণ জমিতে জলসেচ হয়?

**শ্রী কমলকান্তি গুহ ঃ**

(ক) ছয়টি নদী সেচ প্রকল্প আছে এবং সবকটি চালু অবস্থায় আছে;

(খ) এ প্রকল্পগুলি পটাশপুর ব্লকের (১) তালদিহা (২) বলবপুর (৩) গোকুলপুর এবং (৪) আয়সা বড়বড়িয়া মৌজাতে অবস্থিত। ইহার মধ্যে তালদিহা ও গোকুলপুর মৌজায় ২টি করিয়া প্রকল্প আছে;

(গ) **এই ছয়টি প্রকল্পের দ্বারা ১৯৭৮-৭৯ সালে ৩৭৩ একর জমিতে জলসেচ করা হয়।**

**শ্রী জন্মেজয় ওঝা ঃ** এই কয়েকটি মৌজা যেমন সেলমাবাঁধ এবং পূর্ব তালডিহাতে কয়েকশো একর জমিতে ভাল চাষ হতে পারে, তাই সেখানে কি রিভার পাম্প বসাবার ব্যবস্থা করবেন?

**শ্রী কমলকান্তি গুহ ঃ** হ্যাঁ, এই সম্পর্কে আমরা বিবেচনা করছি।

**শ্রী জন্মেজয় ওঝা ঃ** মন্ত্রী মহাশয় বললেন ৩৭৩ একর জমিতে চাষ হয়েছে। মন্ত্রী মহাশয় কি এই সম্পর্কে অভিযোগ পেয়েছেন যে কম চাষ দেখিয়ে বেশি চাষ করা হয় এবং এই জন্য অসৎ উপায় অবলম্বন করা হয় এবং তারজন্য অনেক ফসল নষ্ট করা হয়েছে—এই রকম অভিযোগ পেয়েছেন কি?

**শ্রী কমলকান্তি গুহ ঃ** না, এই ধরনের অভিযোগ আমার কাছে আসেনি।

**পঞ্চায়েত সংস্থাগুলিতে মহিলা, তফসিলি জাতি ও তফসিলি উপজাতিভুক্ত সদস্য মনোনয়ন**

***১৬৩।** (অনুমোদিত প্রশ্ন নং *২৪৫।) **শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** পঞ্চায়েত ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, জেলাপরিষদ, পঞ্চায়েত সমিতি ও গ্রামপঞ্চায়েতগুলিতে দুজন মহিলা ও দুজন তফসিলি জাতি বা তফসিলি উপজাতিভুক্ত সদস্য মনোনয়নের যে বিধান ছিল তা আজ পর্যন্ত কার্যকর হয় নি; এবং

(খ) সত্য হইলে, কারণ কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ**

(ক) ও (খ) পাঁচটি জেলা পরিষদ যথা কুচবিহার, দার্জিলিং, মালদহ, মেদিনীপুর ও জলপাইগুড়ির ক্ষেত্রে ইতিমধ্যে মহিলা, তফসিলি জাতি ও তফসিলি উপজাতিভুক্ত সম্প্রদায় হতে প্রয়োজনীয় সংখ্যক সদস্য নিয়োগ করা হয়েছে। অবশিষ্ট জেলা পরিষদ এবং রাজ্যের সকল পঞ্চায়েত সমিতি ও গ্রাম পঞ্চায়েতের ক্ষেত্রে অনুরূপ মনোনয়নের বিষয়টি বর্তমানে সরকারের বিবেচনাধীন আছে।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মন্ত্রী মহাশয় বললেন পাঁচটি জেলা পরিষদে তফসিলি এবং মহিলা সদস্যদের মনোনীত করে পাঠানো হয়েছে। অন্যান্য ক্ষেত্রে ব্যতিক্রম হচ্ছে কেন?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** ২৪-পরগনা, হাওড়া, হুগলি, পুরুলিয়া, বর্ধমান, বীরভূম জেলা পরিষদ থেকে প্রস্তাব এসেছিল এবং সেগুলো হয়েছে। বাঁকুড়া, নদীয়া, মুর্শিদাবাদ এবং পশ্চিম দিনাজপুর থেকে আসেনি। গ্রাম পঞ্চায়েত থেকে খুব কম প্রস্তাব এসেছে। তবে বিভিন্ন গ্রাম পঞ্চায়েত যেখান থেকে আসছে সেখানে মনোনীত করার ব্যবস্থা তাড়াতাড়ি করা হচ্ছে। যেখান থেকে আসছে, সেখানেই পাঠিয়ে দেওয়ার ব্যবস্থা আমরা করছি।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি এটা জানেন যে মুর্শিদাবাদ জেলায়

গ্রাম পঞ্চায়েত এবং পঞ্চায়েত সমিতি থেকে তফসিলি এবং মহিলা সদস্যদের যে নাম প্রস্তাব করা হয়েছে তা হতে এত বিলম্ব কেন হচ্ছে?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** কয়েকটি আইনঘটিত প্রশ্ন ছিল যেজন্য লিগেল রিমেমব্রারেন্সের কাছে পাঠানো হয়েছিল, সম্প্রতি উত্তর পাওয়া গেছে এবং পাবার পরে প্রয়োজনীয় কাগজপত্র আমরা পাঠিয়ে দিচ্ছি।

**শ্রী মহম্মদ সোহরাব ঃ** গ্রাম-পঞ্চায়েত থেকে যে নাম আজকে প্রস্তাব করা হয়েছে, সে সম্বন্ধে পরবর্তীকালে যদি নো কনফিডেন্স আসে তখন সেই নাম পরিবর্তনের জন্য কি ব্যবস্থা নেবেন?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** আপনি প্রকৃত ঘটনা দেবেন, তার উপর মতামত দেব।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** কয়েকটি জেলা থেকে নাম এবং প্রস্তাব এসেছে বলেছেন, সব জেলা থেকে আসেনি। এই সমস্ত জেলা থেকে যে মহিলা সদস্য এবং তফসিলি সদস্যদের নাম বা প্রস্তাব আসেনি তার কারণ কি এই যে আর এস পি, ফরওয়ার্ড ব্লক এবং সি পি এম সদস্যরা একমত না হওয়ার জন্য?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** আমার জানা নাই।

**শ্রী হবিবুর রহমান ঃ** এই মহিলা এবং তফসিলি সদস্য করার ব্যাপারে যদি কোনও গ্রাম পঞ্চায়েত থেকে কোনও দলবাজি বা দুর্নীতির অভিযোগ এসে থাকে তাহলে আপনি সে সম্বন্ধে কোনও ব্যবস্থা করবেন কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** আমি সমস্ত অভিযোগই তদন্ত করে থাকি, আপনি ইতিমধ্যে যে অভিযোগ পাঠিয়েছেন, সেই সমস্তই তদন্ত করেছি।

**শ্রী কৃষ্ণধন হালদার ঃ** গ্রাম পঞ্চায়েত থেকে উপযুক্ত কাগজপত্র না দেবার ফলেই কি দেরি হল?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** আমি আগেই বলেছি যে সব জায়গা থেকে কাগজপত্র না আসার জন্য এবং এ ছাড়া আইনঘটিত কিছু প্রশ্ন ছিল তার জন্য বিলম্ব হয়েছে, তবে এখন মীমাংসা হয়ে গেছে, তাই আমরা তাড়াতাড়ি পাঠিয়ে দেবার ব্যবস্থা করছি।

**শ্রী কৃষ্ণধন হালদার ঃ** কোনও পঞ্চায়েতের ক্ষেত্রে দেখা গেছে নাম অনুমোদিত না হলেও তাদের সভাতে ডাকা হচ্ছে, এটা কি ঠিক?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** না, এটা বিধিবহির্ভূত।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি মুর্শিদাবাদের গ্রামপঞ্চায়েত এবং পঞ্চায়েত সমিতি থেকে নোটিশ পাবার সঙ্গে সঙ্গে এগুলি কি জেলাপরিষদ হয়ে আসছে না সরাসরি আপনার দপ্তর থেকে?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** সরাসরি।

## রেগুলেটেড মার্কেট স্থাপন

***১৬৪।** (অনুমোদিত প্রশ্ন নং *৪৩৯।) **শ্রী নীহারকুমার বসু ঃ** কৃষি বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, উৎপন্ন ফসল বিপণন ব্যবস্থার জন্য "রেগুলেটেড মার্কেট" (রেগুলেটেড মার্কেট) স্থাপনের পরিকল্পনা গ্রহণ করা হয়েছে;

(খ) সত্য হ'লে, ঐ পরিকল্পনা অনুযায়ী আজ পর্যন্ত কতগুলি বাজার তৈরি হয়েছে; এবং

(গ) সরকার আজ পর্যন্ত কত টাকা উক্ত কাজে ব্যয় করেছেন?

**শ্রী কমলকান্তি গুহ ঃ**

(ক) হ্যাঁ, অদ্যাবধি রাজ্যের ৩৫টি পাইকারি বাজারকে পশ্চিমবঙ্গ কৃষি পণ্য বিপণন (নিয়ন্ত্রণ) আইনের আওতায় আনয়ন করে প্রয়োজনীয় সরকারি প্রজ্ঞাপন প্রকাশ করা হয়েছে।

(খ) উক্ত ৩৫টি নিয়ন্ত্রিত বাজারের মধ্যে এখন পর্যন্ত ৪টি বাজারের নির্মাণ কার্য শুরু হয়েছে। যথা সামসি, কালিয়াগঞ্জ, দিনহাটা এবং কাটোয়া।

(গ) নিয়ন্ত্রিত বাজার বাবদ অদ্যবধি রাজ্য সরকার এবং কেন্দ্রীয় সরকারের ব্যয় হয়েছে যথাক্রমে ২০,৫০,৭১২ টাকা এবং ৩৫,০৬,০০০ টাকা।

**শ্রী সরল দেব ঃ** উত্তর ২৪ পরগনায় এই ধরনের বাজার স্থাপনের কোনও পরিকল্পনা আপনার আছে কি?

**শ্রী কমলকান্তি গুহ ঃ** আমরা আসতে আসতে সারা রাজ্যেই এই ধরনের বাজার করার পরিকল্পনা নিয়েছি।

**শ্রী সরল দেব ঃ** ২৪ পরগনাতে ইমিডিয়েটলি বাজার স্থাপনের ব্যবস্থা করবেন কি, এই বছরেই কিছু করতে পারবেন কি না বলতে পারেন কি?

**শ্রী কমলকান্তি গুহ ঃ** আমাদের ২৪ পরগনা জেলায় কিছু করার আপাতত কোনও পরিকল্পনা নাই, তবে আমরা সব জেলাতেই করব।

**শ্রী বলাইলাল দাসমহাপাত্র ঃ** রামনগরে রেগুলেটেড মার্কেটের কাজ কবে শুরু হবে এবং তার জন্য কত টাকা বরাদ্দ করা হয়েছে?

[1-40 — 1-50 P.M.]

**শ্রী কমলকান্তি গুহ ঃ** আমরা এই বাজারগুলির কাজ শীঘ্রই শুরু করে দেব। তবে কোনটা আগে এবং কতখানি এর পরিধির মধ্যে নিয়ে আসা হবে এ সম্বন্ধে কোনও সুস্পষ্ট সিদ্ধান্ত আমরা এখনও গ্রহণ করিনি। কোথায় কোনও এলাকায় বাজার করা হবে সে সম্বন্ধে আমরা নূতন নোটিশ জারি করেছি। একটু দেরি হচ্ছে। আপনার রামনগরের কাজও শুরু হয়ে যাবে।

**শ্রী বলাইলাল দাসমহাপাত্র ঃ** কোন জায়গা নির্ধারিত হয়েছে সেটা বলবেন কি?

**শ্রী কমলকান্তি গুহ ঃ** নোটিশ দিলে আপনাকে আমি পরে বলে দেব যে কোন জায়গায় হবে।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** এই যে চারটি বাজার হয়ে গেছে এবং তাতে ২০ লক্ষ ৫৬ হাজার টাকা খরচ হয়েছে। এই চারটি রেগুলেটেড মার্কেট হবার পর কি ধরনের লাভ বা কি ধরনের উন্নয়ন সম্ভব হয়েছে?

**শ্রী কমলকান্তি গুহ ঃ** আপাতত আমরা লাভের দিকটা দেখছি না। কৃষকদের মহাজনদের শোষণের হাত থেকে বাঁচানোই হচ্ছে এর আসল উদ্দেশ্য। যে জায়গায় কৃষক যারা জিনিসপত্র বিক্রি করবে এবং ক্রেতা যারা কিনবে সেই পরিবেশ আমরা ভাল করার চেষ্টা করছি এবং বাজারের সাথে লিঙ্ক রোডগুলি তৈরি করে দিচ্ছি।

**গরিব চাষী ও বর্গাদারদের চাষের কল্যানে সরকারি ব্যবস্থা**

***১৬৬।** (অনুমোদিত প্রশ্ন নং *৫২৮।) **শ্রী রজনীকান্ত দোলুই ঃ** কৃষি বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গের গরিব চাষী ও বর্গাদারদের চাষের কল্যাণে বর্তমান আর্থিক বৎসরে বামফ্রন্ট সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন; এবং

(খ) বর্তমান বর্ষে পশ্চিমবঙ্গের চাষের অবস্থা কিরূপ?

**শ্রী কমলকান্তি গুহ ঃ**

(ক) পশ্চিমবঙ্গের গরিব চাষী ও বর্গাদারদের চাষের কল্যাণে সরকার বর্তমান আর্থিক বৎসরে নিম্নলিখিত ব্যবস্থা গ্রহণ করেছেন—

(১) ৩ কোটি ৮ লক্ষ টাকার বিভিন্ন বীজ, সার প্রভৃতির মিনিকিট স্বল্পমেয়াদী ব্যবস্থা হিসাবে বিনামূল্যে বিতরণের ব্যবস্থা করা হয়েছে ;

(২) কমিউনিটি নার্শারি প্রকল্পে ৭ হাজার ৫০০ একর জমিতে বীজতলা তৈরির জন্য ৩০ লক্ষ টাকা অনুদান দেওয়া হয়েছে;

(৩) পাট চাষের উন্নতির জন্য মোট ৩৫ লক্ষ টাকার ইউরিয়া সার বিনামূল্যে বিতরণ করা হয়েছে;

(৪) ক্ষুদ্র সেচের জন্য ৩৯ লক্ষ টাকা অনুদান হিসাবে বরাদ্দ করা হয়েছে;

(৫) উপরন্তু সেচের জন্য কূপ খনন বাবদ ২২ লক্ষ টাকা অনুদান হিসাবে দেবার প্রস্তাব আছে।

(৬) জলপাইগুড়ি ও কুচবিহার জেলার গরিব চাষীদের জন্য ৫০০ টাকা ব্যয়ে ৮ শতটা বাঁশের নলকূপ বিনা পয়সায় করে দেওয়া হবে।

(৭) স্বল্পমেয়াদী কৃষি ঋণ বাবদ এ পর্যন্ত ৭ কোটি টাকা বিতরণের ব্যবস্থা করা

হয়েছে: ডিফলটাররা ঋণ পাবেন না বলে যে নিয়ম ছিল তাও শিথিল করা হয়েছে।

(৮) গম, ডাল ও তৈল বীজের চাষের জন্য ব্যাপকভাবে মিনিকিট ও লোন দেবার প্রস্তাব বিবেচনাধীন আছে।

(খ) এ বৎসর কম বৃষ্টিপাতের ফলে আউশ ধান, পাট ও আমন ধান চাষের যথেষ্ট ক্ষতি হয়েছে। পাটের উৎপাদন গত বৎসরের ৫০ শতাংশ হতে পারে। যেখানে আউশ ধানের লক্ষ্য মাত্রা ৮ লক্ষ হেক্টর ছিল সেখানে মাত্র ৬ লক্ষ হেক্টর জমিতে চাষ করা সম্ভব হয়েছে। যেখানে ইতিমধ্যেই ৯৫ শতাংশ আমন ধানের রোয়া শেষ হওয়ার কথা সেখানে মাত্র ৭৫ শতাংশ জমিতে আগস্টের শেষ পর্যন্ত রোয়ার কাজ সম্পন্ন হয়েছে। উপযুক্ত বৃষ্টিপাতের অভাবে ধানের ফলনও আশানুরূপ না হওয়ার সম্ভাবনা। এখানে আমি একটি কথা মাননীয় সদস্যদের জানাতে চাই যে আগামীকাল এ সম্বন্ধে একটা কলিং অ্যাটেনশন আছে কোয়েশ্চেনও আছে আমি তাতে অনুমতি দিয়েছি। আমি কালই ভালভাবে বিস্তারিতভাবে দেব। তবে এই প্রসঙ্গে আমি জানাতে চাই যে আমরা ৩ কোটি ৮ লক্ষ টাকার মিনিকিট বিলি করছি। কিন্তু সারের ব্যাপারে পশ্চিমবাংলা একটা ভয়াবহ অবস্থায় এসে দাঁড়িয়েছে। সেই অবস্থা হচ্ছে ওয়াগানের অভাবে ঠিকমতো সার সরবরাহ আসছে না। এবং কেন্দ্রীয় সরকারের গোডাউনে যে সার স্টক আছে এখানে অর্ডার এসেছে যে সেগুলি উত্তর প্রদেশে পাঠাতে হবে। এখন এ যদি হয় তাহলে রবি মরশুমে চাষের খুব সংকট হবে।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** এই যে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে নির্দেশ এসেছে তাকে বাধা দেবার জন্য আপনি কি ব্যবস্থা নিয়েছেন?

**শ্রী কমলকান্তি গুহ ঃ** এ সম্বন্ধে বিস্তারিতভাবে আমি কালকে বলব।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** বিভিন্নভাবে ৫ কোটি টাকা অনুদান দেওয়া হয়েছে। ইউরিয়া মিনিকিট ইত্যাদি দিয়েছেন। আপনি এই সব ডিস্ট্রিবিউশনের ক্ষেত্রে কি ব্যবস্থা নিয়েছেন?

**শ্রী কমলকান্তি গুহ ঃ** ডিস্ট্রিবিউশনের ব্যবস্থা আমরা গতবার বন্যার পরে যেভাবে করেছিলাম সেইভাবেই চলছে। আমাদের বামফ্রন্ট সরকারের নীতি হচ্ছে পঞ্চায়েতি ব্যবস্থার মাধ্যমে এগুলি বিতরণ করা হবে। এই ব্যবস্থা এখনও পর্যন্ত বলবৎ রেখেছি।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** মাননীয় মন্ত্রী কি জানাবেন, এই যে ডিস্ট্রিবিউশনের ক্ষেত্রে বিভিন্ন ধরনের দলবাজি, দুর্নীতির অভিযোগ এসেছে, এই ব্যাপারে আপনি কি ব্যবস্থা নিয়েছেন?

**শ্রী কমলকান্তি গুহ ঃ** আমার কাছে কোনও অভিযোগ আসেনি। অভিযোগ এলে সেগুলি কঠোরভাবে ব্যবস্থা গ্রহণ করা হবে।

**শ্রী নানুরাম রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, এই যে মিনিকিট দেওয়া হয়েছে, চাষী নয় এমন ব্যক্তিকেও দেওয়া হয়েছে। এই ব্যাপারে আপনি কি ব্যবস্থা নিচ্ছেন?

**শ্রী কমলকান্তি গুহ ঃ** চাষী ছাড়া সার বা মিনিকিট নিয়ে অন্য কারও লাভ নেই। এই ধরনের অভিযোগ আমার কাছে আসেনি।

**শ্রী দীপক সেনগুপ্ত ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি বলেছেন যে পশ্চিমবাংলাতে সারের যে বাফার স্টক ছিল সেটা কেন্দ্রীয় সরকার উত্তর প্রদেশে নিয়ে যাবার চেষ্টা করছেন। এই বছর পশ্চিমবাংলায় যে খরা পরিস্থিতি চলছে তার পরিপ্রেক্ষিতে এই সার চলে গেলে পশ্চিমবাংলার কৃষি ব্যবস্থা একেবারে ভেঙ্গে যাবে—এই রকম সম্ভাবনা আছে কি না জানাবেন কি?

**শ্রী কমলকান্তি গুহ ঃ** আমরা সেই আশঙ্কা করছি। আগামী রবিতে আমাদের চাষের ব্যপকভাবে বাধার সৃষ্টি হবে। আমরা দেখছি এই বিষয়ে কি করা যায়।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন কারণ আপনারা তো চরণ সিংয়ের বন্ধু সরকার, আপনারা সমর্থন করেছেন। আপনারা কি চরণ সিংকে জানিয়েছেন এটা উত্তর প্রদেশে না পাঠাবার জন্য?

**শ্রী কমলকান্তি গুহ ঃ** আমরা কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করেছি। এখন চরণের চরণ ধরে যাঁরা নাচানাচি করেছিলেন সেটা আপনারা জানেন। তা না হলে মোরারজী হয়ত থাকতেন। সেই সম্পর্কে আমি আর কি বলব।

### সামান্য বৃষ্টিতে ফ্রীস্কুল স্ট্রিট, কলিন স্ট্রিট প্রভৃতি এলাকা জলমগ্ন

***১৬৮।** (অনুমোদিত প্রশ্ন নং *৪৮৩।) **শ্রী সন্দীপ দাস ঃ** স্থানীয় প্রসাসন ও নগর উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে, সামান্যতম বৃষ্টিতে ফ্রীস্কুল স্ট্রিট, কলিন লেন, কলিন স্ট্রিট প্রভৃতি এলাকা জলমগ্ন হয়ে যায়; এবং

(খ) অবগত থাকলে, এর প্রতিকারের জন্য সরকার থেকে কি কি ব্যবস্থা অবলম্বন করা হয়েছে বা হবে?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ**

(ক) হ্যাঁ।

(খ) ফ্রিস্কুল স্ট্রিট পারিপার্শ্বিক এলাকা থেকে কিছুটা নিচু থাকায় বর্ষার জল ওখানে গিয়ে জমা হয়। তবে বর্ষার কিছু পরেই ওখানকার জলটা নেমে য়ায়। এ অবস্থার আরও কিছুটা উন্নতি হবে যখন পার্ক স্ট্রিটের বর্ষার জল নামবার জন্য নুতন পয়ঃপ্রণালীর কাজ সম্পূর্ণ হবে।

কলিনস্ স্ট্রিট ও কলিনস্ লেন—এই এলাকায় যে পয়ঃপ্রণালী আছে তাহা বর্ষার জল নেবার জন্য সম্পূর্ণ উপযুক্ত নয়। এ অবস্থার উন্নতির জন্য সি. এম. ডি. এ ইতিমধ্যেই একটা নুতন পয়ঃপ্রণালী মার্কেট স্ট্রিটের দিকে বসিয়েছে। আর একটা পয়ঃপ্রণালী রফি আহমেদ কিদোয়াই রোডের দিকে বসাবার পরিকল্পনা

নেওয়া হয়েছে। এই পয়ঃপ্রণালী বসানো সম্পূর্ণ হলে অবস্থার অনেকটা উন্নতি হবে।

**শ্রী সন্দীপ দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানেন যে ঐ বস্তী এলাকায় অনেকগুলি রোড আছে যেগুলি প্রাইভেট রোড। কর্পোরেশনের ওখানে পয়ঃ-প্রনালীর কাজ করা আইনত বাধা আছে, কাজ করতে পারছে না। সেই বাধাগুলি দুর করার জন্য, বস্তীর কাজ করার জন্য এগুলি অধিগ্রহণ করার জন্য কি ব্যবস্থা অবলম্বন করছেন?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** যদি এটা বস্তী হয় তাহলে সি.এম.ডি.এ কাজ করতে পারবে।

**শ্রী সন্দীপ দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে এ' বস্তীগুলি সি.এম.ডি.এর বস্তী ইম্প্রুভমেন্টের মধ্যে গেছে কি?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** আপনি আমার সঙ্গে দেখা করলে আমি বিস্তারিতভাবে জানিয়ে দেব।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, একটা জিনিস লক্ষ্য করছি যে একটু বৃষ্টি হলে কলকাতার চারিদিকে জল জমে যাচ্ছে। আপনি তো অনেক রকম অ্যাডভেনচার দেখিয়েছেন—এই পরিস্থিতি মোকাবিলা করার জন্য আপনি কি দেখাচ্ছেন?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** মাননীয় সদস্য কাকে অ্যাডভেঞ্চার বলছেন আমি জানি না। আমরা মানুষের সেবা করতে চাই। তাঁরা অতীতে যা করে এসেছেন সেই রকম অ্যাডভেঞ্চার দেখাতে চাইনা! তবে কলকাতায় জল নিষ্কাশনের ব্যবস্থা আগে যা ছিল, সেই সময় দিনের পর দিন, ঘন্টার পর ঘন্টা জল জমে থাকত। আজকে সেটা কমে এসেছে এবং ধীরে ধীরে আরও উন্নতি হবে এইটুকু বলতে পারি।

**শ্রী অনিল মুখার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি দয়া করে জানাবেন যে অতীতে এই রকম জল কত জমে থাকত এবং এর জন্য প্রাক্তন সরকার কি ব্যবস্থা করেছেন।

[1-50 — 2-00 P.M.]

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** আমি এই কথা বলতে পারি এবং আপনাদেরও অভিজ্ঞতা আছে, আগে একদিন, দুদিন, তিনদিন পর্যন্ত জল জমে থাকত। তবে আমরা আসার পর লক্ষ লক্ষ টাকা ব্যয় হয়েছে, এমন কি কোটি টাকা ব্যয়ও হয়েছে। এই ব্যয় করে যেখানে আমাদের ওয়াটার লগিং পকেট আছে, সেইগুলো সার্ভে করেছি। যেখানে বড় বড় নর্দমা করা দরকার যেমন গড়িয়াহাটে নর্দমার কাজ শেষ হয়েছে। পার্ক স্ট্রিটের কাজ আগামী বছর শেষ হয়ে যাবে। পার্ক স্ট্রিট থেকে আচার্য্য জগদীশচন্দ্র বোস রোড পর্যন্ত এই নর্দমা হবে। এইভাবে অনেক বড় বড় সুয়রেজ করে, বড় বড় নর্দমা করার ব্যবস্থা করেছি যাতে কলকাতার জল জমা বন্ধ হয়।

## Starred Questions
## (to which written answer was laid on the Table)

### ব্যারাকপুর সাব-জেলে বন্দীদের জন্য চিকিৎসাকেন্দ্র

***১৬৭।** (অনুমোদিত প্রশ্ন নং *৪৪৪।) **শ্রী নীহারকুমার বসু ঃ** স্বরাষ্ট্র (কারা) বিভাগের

**মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—**

(ক) সরকার কি অবগত আছেন যে, ব্যারাকপুর সাব-জেলে বন্দীদের চিকিৎসার জন্য কোনও চিকিৎসাকেন্দ্র নাই; এবং

(খ) অবগত থাকিলে, এ বিষয়ে সরকার কি ব্যবস্থা অবলম্বন করিয়াছেন?

**স্বরাষ্ট্র (কারা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) এখনও এ বিষয়ে কোনও ব্যবস্থা অবলম্বন করা হয় নাই।

**শ্রীমতী ছায়া ঘোষ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি হাউসের দৃষ্টি আকর্ষণ করছি এবং মুখ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। গতকাল ৯।।-১০টার সময় আমি লাল বাগ থেকে রিক্সায় করে বহরমপুর যাচ্ছিলাম। কার্জন ব্রিজ পার হয়ে যাবার পর হঠাৎ কিছু সমাজবিরোধী তার মধ্যে অনেক কংগ্রেস আই এর লোকও ছিল, তারা পাইপ গান ড্যাগার নিয়ে হঠাৎ আমার উপর আক্রমণ চালায়। আমি ছুটে গিয়ে পাশের গ্রামে আশ্রয় নিই। গ্রামের লোকেরা যখন ছুটে আসে তখন তারা পালিয়ে যায় এবং একজনকে ড্যাগার সমেত ধরে ফেলে। তাকে থানায় দেওয়া হয়েছে। তারপর সেই গ্রামের লোকেরা দুষ্কৃতকারীদের ধাওয়া করে এবং আর একজনকে ধরে, সেই দুষ্কৃতকারী বর্তমানে হাসপাতালে আছে। যাই হোক, এ এলাকায় আমার প্রতি আক্রমণ হতে পারে এবং আমাদের পার্টির বিশু (রায়) ঘোষের উপর আক্রমণ হতে পারে এই আশঙ্কা করে গত দেড় বছর আগে আমি আমার নিরাপত্তার অনুরোধ জানিয়েছিলাম, কিন্তু আজ পর্যন্ত এ এলাকায় কোনও রকম ব্যবস্থা নেওয়া হয়নি। আজকে সভার কাছে বিচার চাই, রাস্তা ঘাটে যদি এই রকমভাবে আক্রমণ চলে তাহলে আমরা কাজ করব কি করে?

(অ্যাট দিস স্টেজ সেভারেল মেম্বার্স রোজ টু স্পিক)

**শ্রী সরল দেব ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, এইভাবে যদি একজন এম.এল.এ.'র নিরাপত্তা বিঘ্নিত হয় তাহলে যে পুলিশ এর জন্য দায়ী, সেই পুলিশের বিরুদ্ধে শাস্তিমূলক ব্যবস্থা গ্রহণ করা হোক। কংগ্রেস আই এর নেতৃত্বে যে সব সমাজ বিরোধি আক্রমণ চালিয়েছিল, তাদের গ্রেফতার করার ব্যবস্থা করা হোক। ঐ এলাকায় শান্তি বিঘ্নিত হচ্ছে। কংগ্রেস আই সমাজ বিরোধীদের গ্রেফতার করতে হবে। এইভাবে সভা চলতে পারে না।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** উপাধ্যক্ষ মহাশয়, দেশে যদি আইন শৃঙ্খলা না থাকে, এই দেশের সরকার থাক আর নাই থাক, আমাদের কিছু করার নেই। আপনি চিফ মিনিস্টারকে বলুন, তিনি যেন দেশে আইন শৃঙ্খলা ফিরিয়ে আনেন। একজন সদস্যের উপর এই রকম ভাবে আক্রমণ হতে যাচ্ছিল—

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** Order, Order. The question hour is over.

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য শ্রীমতী ছায়া ঘোষ খুব একটা গুরুত্বপূর্ণ কথা বলেছেন। তিনি আমাদের বিধানসভার সদস্য হিসাবে যদি ঘোরা

ফেরা না করতে পারেন তাহলে—

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** উনি আপনাদের দলের কথা বলেছেন। আপনাদের দলকে আপনি এই ব্যাপারে বুঝিয়ে দিন।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** নো কোয়েশ্চেন অব দল, This is a question of law and order, There is no law and order in the State. একজন অনারেবল মেম্বারের নিরাপত্তা নেই। আপনি চিফ মিনিস্টারকে ডাকুন।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি যেটা বলছিলাম, বিষয়টা অত্যন্ত বেদনাদায়ক এই বিষয়ে কোনও সন্দেহ নেই। কিন্তু মাননীয় সদস্যা যেটা বললেন, উনি অনুভব করছেন যে কোনও আইন-শৃঙ্খলা নেই। আইন-শৃঙ্খলা যদি না থাকে তাহলে পুলিশ মন্ত্রী এর জন্য পদত্যাগ করুন।

(গোলমাল)

**শ্রী দীপক সেনগুপ্ত ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, এই বিষয়টিকে রাজনৈতিক দিক থেকে বিবেচনা করা উচিত নয়। আমি এই প্রসঙ্গে বলতে চাই যে, উনি ওঁর ফিলিংস বলেছেন, এর সঙ্গে পশ্চিমবাংলার ল' অ্যান্ড অর্ডারের কোনও প্রশ্ন জড়িত নেই, যা জড়িত আছে, সেটা হচ্ছে হাউসের এক জন মহিলা সদস্যের উপর আক্রমণের প্রশ্ন।

(গোলমাল)

## ADJOURNMENT MOTION

**Mr. Deputy Speaker :** I have received to-day two notices of Adjournment Motions from Shri Haripada Jana (Bhagabanpur) and Shri Rajani Kanta Doloi. In the first motion Shri Jana wants to discuss about alleged transfer of J.L.R.O. from Midnapur to Purulia. In the second motion Shri Doloi wants to discuss about alleged infiltration from Bangladesh border areas. The subject-matter of both the Adjournment Motions relates to day-to-day administration and is, therefore, not admissible. I, thereforce, refuse consent to both the Adjournment Motions. The members, may however, read the notices of motions.

**শ্রী হরিপদ জানা (ভগবানপুর) ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তাঁর কাজ মুলতুবি রাখছেন। বিষয়টি হ'ল—

কাঁথি ২ নং ব্লক, ভগবানপুর ১ নং ও ২ নং ব্লকের জে, এল, আর, ওদের বিশেষ রাজনৈতিক কারণে ট্রান্সফার করে সরকারি বদলির স্বাভাবিক নিয়মের ও রীতিনীতির অবমাননা করা হয়েছে। স্বাভাবিক নিয়ম হচ্ছে আগে ট্রান্সফার অর্ডার ইস্যু হয় পরে রিলিভার যোগদান করে চার্জ দেওয়া নেওয়া করে, কিন্তু এক্ষেত্রে রিলিভার-এর মারফত অর্ডার দিয়ে বদলিকৃত জে.এল.আর.ও-দের চার্জ দিতে নির্দেশ দেওয়া হয়েছে এবং কাঁথি মহকুমাতে এগরা ২ নং

ব্লকে কাঁথি ৩ নং ব্লকে ও কাঁথিতে একটি করে মোট ৩টি জে. এল. আর. ও-র পদ খালি থাকা সত্ত্বেও উক্ত জে. এল. আর. ও-দের পুরুলিয়াতে জয়েন অর্ডার কমিউনিকেট করা হয়েছে।

ইতিমধ্যে সরকার থেকে ঘোষণা করা হয়েছিল যে, লোকসভার নির্বাচনের পরিপ্রেক্ষিতে আগামী সেপ্টেম্বর মাস থেকে কোনও সরকারি অফিসারকে আর আপাতত ট্রান্সফার করা হবে না। কিন্তু সেপ্টেম্বর মাসে তাদের ট্রান্সফার করে সরকারি সেই আদেশ মানা হচ্ছে না। এটা অত্যন্ত অন্যায় কাজ করা হচ্ছে। এটা যাতে না হয় তার জন্য নির্দেশ দেবার জন্য আমি অনুরোধ জানাচ্ছি।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** মাননীয় ডেপুটি স্পিকার, স্যার, জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তাঁর কাজ মুলতুবি রাখছেন। বিষয়টি হ'ল—

বাংলাদেশের অবাঙালি মুসলমানদের লংমার্চ প্রকাশ্যে প্রত্যাহিত হয়েছে বলে বলা হলেও কার্যত অঘোষিত অভিযান চলছে। কৃষ্ণনগর শহরে অনেক অবাঞ্ছিত ব্যক্তি ধরা পড়েছে। সম্প্রতি বাংলাদেশ থেকে একদল সশস্ত্র লোক নদীয়া সীমান্তে রাত্রিবেলা ঢুকলে ভারতীয় রক্ষী বাহিনীর সাথে গুলি বিনিময়ে তাদের দুজন মারা যায়। ব্যাপারটি খুবই গুরুত্বপূর্ণ, নদীয়ায় এখনও সাম্প্রদায়িকতার আগুন জ্বলছে। সীমান্তে ক্রমবর্ধমান অনুপ্রবেশ একটা দীর্ঘস্থায়ী সমস্যা হয়ে দাঁড়িয়েছে।

## Calling Attention to Matters of Urgent Public Importance

**Mr. Deputy Speaker :** I have received 9 notices of Calling Attention on the following subjects, namely :-

1. Closure of Hewlett Pharma Agency by Shri Santasri Chattopadhyay and Shri Saral Deb.

2. Hunger Strike by Doctors and employees of Dhubulia T.B. Hospital by Shri Shaikh Imajuddin.

3. Alleged lathi charge by police on rickshaw pullers at Chowringhee Road on 10.9.1979 by Sk. Imajuddin, Shri Rajani Kanta Doloi and Shri Birendra Kumar Maitra.

4. Alleged collection of surcharge by Calcutta Corporation for Puja pandals by Shri Sk. Imajuddin and Shri Kazi Hafizur Rahman.

5. Transfer of J.L.R.Os of Contai and Bhagwanpur Blocks, Midnapore by Shri Haripada Jana (Bhagwanpur).

6. Refugees from Bangladesh by Shri Rajani Kanta Doloi.

7. Looting of Rs.10,000 at the gate of a bank in Bowbazar by Shri Rajani Kanta Doloi.

8. Stike of five unions of State Electricity Board by Shri Rajani Kanta Doloi.

9. Death of one Kuldip Mishra from an attack by some miscreants at Malda by Shri Birendra Kumar Maitra.

I have selected the notice of Shri Santasri Chattapadhyay and Shri Saral Deb on the subject of Closure of Hewlett Pharma Agency.

The Minister concerned may make a statement on the subject to-day. if possible or give a date for making the statement.

[2-00 — 2-10 P.M.]

**শ্রী হাসিম আবদুল হালিম ঃ** ১৩ তারিখে।

## MENTION CASES

**শ্রী দীপক সেনগুপ্ত ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আপনি দাঁড়িয়েছিলেন বলে আমি কিছু বলতে পারিনি, আমাকে এখন দয়া করে সময় দেবেন। মাননীয় সদস্যা শ্রীমতী ছায়া ঘোষ গতকাল তার নিজের কনস্টিটুয়েনসিতে আসবার সময়ে আক্রান্ত হয়েছিলেন। তিনি যাদের দ্বারা আক্রান্ত হয়েছেন তারা হলেন কংগ্রেস (আই) দলের লোক—একথা তিনি তাঁর বক্তব্যে বলেছেন। এই ঘটনায় পশ্চিমবাংলায় আইন-শৃঙ্খলা চলে গেছে—একথা বলে আসল জিনিস থেকে সরে যাওয়া ঠিক নয়। আমার বক্তব্য হচ্ছে, একজন মহিলা বিধানসভার সদস্যার উপর আক্রমণ করাটা—যেই করে থাকুক না কেন—কংগ্রেসের শুভবুদ্ধি থাকা দরকার এই আক্রমনকারিদের বিরুদ্ধে কঠোরভাবে সমালোচনা করা প্রয়োজন। তারা বলছেন সি. পি. এম আক্রমণ করেছে, বামফ্রন্ট সরকারের অন্তর্গত দল আক্রমণ করেছে। আমি বলছি, যারাই করে থাকুক না কেন—এটা পুরোপুরি কনডেম করা দরকার। আমি মনে করি এই হাউস থেকে একটা প্রস্তাব আসা দরকার এবং সেটা সরকারের কাছে যাওয়া দরকার—বিশেষ করে একজন মহিলা সদস্যার প্রতি আক্রমণ—এটা সকলে মিলে প্রতিবাদ করা উচিত, কনডেম করা উচিত এবং এইটুকু শুভবুদ্ধি বিরোধী দলের সদস্যদের কাছে আশা করব।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় সদস্য দীপক সেনগুপ্ত মহাশয় যা বলেছেন তা আমরা পূর্ণ সমর্থন করছি। কিন্তু আমি যেটা বলতে চাচ্ছি সেটা হচ্ছে একজন মাননীয়া সদস্যার উপর আক্রমণের সময়ে পুলিশ কি করছিল? অ্যাডমিনিস্ট্রেশন কোথায় যাচ্ছে, নিশ্চয়ই কিছু নেই। এতেই প্রমাণিত হচ্ছে দেশ উচ্ছন্নে গেছে। নো অ্যাডমিনিস্ট্রেশন, নো ল্ অ্যান্ড অর্ডার।

(গোলমাল)

(সেভারেল মেম্বার রোজ্ টু স্পিক)

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আপনারা বসুন, এ সম্বন্ধে আমি ব্যবস্থা নেব, সরলবাবু আপনি বসুন, আপনার বক্তব্য আপনি মেনশনে বলবেন। I will have a talk with the Government in this matter. Now please take your seat.

(গোলমাল)

আমার দায়িত্ব আছে, মেম্বারকে প্রোটেকশন দেবার। আমি চিফ মিনিস্টারকে বলব, এই ম্যাটার নিয়ে হাউসে ডিবেট আমি করতে দেব না।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, যে ঘটনার কথা দীপকবাবু বললেন এই সভার কাছে, যে মাননীয় সদস্যা যে ভাবে আক্রান্ত হয়েছেন নিশ্চয় এটা অত্যন্ত বেদনাদায়ক ঘটনা এবং একে কনডেম করা উচিত। স্যার, এরকম ঘটনা এর আগে বহুবার হয়েছে। আমাদের এখানে শ্রী বীরেন মৈত্র এরকম অনেকের উপর আক্রমণের ঘটনা বলেছিলেন, কিন্তু তখন কোনও ব্যবস্থা নেওয়া হয়নি। উনি বললেন যে কংগ্রেস (আইয়েব) লোকেরা করেছে এটা ঠিক নয়, সি পি এমের গুন্ডারা আক্রমণ করেছে পশ্চিমবঙ্গের আইন-শৃঙ্খলা নিয়ে যারা ছিনিমিনি খেলছে তাদের নাম করছেন না। আমি বলছি এটার তদন্ত হোক।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আমি আপনাকে বলছি এই ঘটনা সম্বন্ধে মেম্বার কনসার্ড হাউসের মধ্যে ব্যাপারটা নিয়ে আলোচনা করেছেন আমার নোটিশে এসেছে। আমি চিফ মিনিস্টারকে বলব ঘটনাটা এনকোয়ারি করে তিনি হাউসে একটা স্টেটমেন্ট দেবেন। I shall convey the feeling of the members to the Chief Minister. He may make a statement in this matter.

**শ্রীমতী অপরাজিতা গোপ্পী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ ঘটনার প্রতি আমি মাননীয় শ্রমমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। হিউলেট ফার্মা এজেন্সিতে প্রায় ৪০ জন কর্মচারী কাজ করেন। কিছুদিন আগে এই ফার্মা এজেন্সির ১১জনকে বিনা নোটিশে ছাঁটাই করা হয়। ১১জন কর্মচারীকে নিয়ে ইউনিয়নের পক্ষ থেকে মালিকের সঙ্গে দেখা করে একটা ডেমনস্ট্রেশন দেওয়া হয়। মালিকপক্ষ তাদের সঙ্গে একটা মধ্যস্থতা করবার চেষ্টা করেন কিন্তু দেখা যাচ্ছে হঠাৎ এই ফার্মেসি বন্ধ করে দেওয়া হয়। আজকে আমাদের দেশে অর্থনৈতিক অবস্থা কোন পর্যায়ে এবং দেশের লক্ষ লক্ষ লোক বেকার এবং সামনে আমাদের জাতীয় উৎসব পূজা। কাজেই এই সময় এইরকম একটা ফার্মেসি বিনা নোটিশে বন্ধ করে দিয়ে ৫০ জন মানুষকে পথে বসানর চেষ্টা করছে। সেইজন্য আমি মাননীয় শ্রমমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি যাতে এটা খোলার ব্যবস্থা করা হয় এবং একটা ফটোস্টাট [illegible] এর কাছে রাখছি।

**শ্রী সেখ ইমাজুদ্দিন ঃ** মাননীয় উপাধ্যক্ষ, আমি একটা গুরুত্বপূর্ণ বিষয়ে এখানে আলোচনা করছি। আমাদের মুর্শিদাবাদ জেলার হরিহরপুর থানার অন্তর্গত চুঁয়াগ্রাম ৫/৬/৭৯ তারিখে [illegible] ঘটনা ঘটে। সেখানে কয়েকজন লোক একজনের জমির উপর জোর করে ঘর তোলবার [illegible] করে এবং সেটা উপলক্ষ্য করে সামান্য একটা ঘটনা ঘটে। পরে জে এল. আর. ও অফিসে দরখাস্ত করা হয় এবং তারা জানতে চান যে জমির মালিক কে? যাইহোক পরে অফিস থেকে আমীন এসে জমির মাপ করেন, দুই পক্ষই তখন সেখানে উপস্থিত ছিলেন। তাদের মধ্যে কথা কাটাকাটি হয় এবং তাতে সামান্য একটু উত্তেজনার সৃষ্টি হয় তখন পাশেই থানা ছিল সেখানে খবর দেওয়া হয়। থানা থেকে লোক এল এবং তারা কয়েকবার গুলি চালাল এর ফলে ১ জন আহত হয় সে ব্যক্তি ঘরের মধ্যে ছিল। দরজা ফুটো হয়ে গুলি

[2-10 — 2-20 P.M.]

তার গায়ে লাগে। সেখানকার লোকজন বলে যে এমন অবস্থা ছিল না যে পুলিশের গুলি চালানোর দরকার ছিল। উইদাউট এনি প্রভোকেশন পুলিশ সেখানে গুলি চালিয়েছে। এ বিষয়ে আমি পুলিশ সুপারকে বলায় তিনি আমায় বলেন কেন গুলি করল তা তদন্ত করে দেখা হবে। কিন্তু আজ অবধি কিছু হয়নি। সেইজন্য স্বরাষ্ট্রমন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি যাতে এ বিষয় অবিলম্বে তদন্ত করা হয় এবং জনসাধারণের মধ্যে শান্তি ফিরে আসে তার ব্যবস্থা গ্রহণ করুন।

**শ্রী সত্যরঞ্জন বাপুলী :** স্যার, রেলের এমন অবস্থা যে টিকিট নেই। স্টেশন মাস্টার সাদা কাগজে সিল মেরে টিকিট দিচ্ছে। আমার কাছে চার পাঁচখানা একপ আছে তা আমি আপনাকে দিচ্ছি। একটা টিকিট দেখছি ২ চাম্পাহাটি টু বারুইপুর, কেন্দ্রীয় সরকারের এটা সবচেয়ে বড় ব্যবসা। টিকিট নেই বলে কাগজের উপর সিল মেরে টিকিট দিচ্ছে যাতে দাম লেখা আছে ১ আনা। চাম্পাহাটি বারুইপুর সোনারপুর এই সব জায়গার প্লাটফর্ম টিকিটও নেই, স্টেশন মাস্টার সিল মেরে পয়সা নিচ্ছেন এর অথেনটিসিটি কি আছে জানিনা। স্টেশন মাস্টার পয়সা আত্মসাৎ করছেন কি না কে জানে। ১ আনা দামের টিকিট লর্ড ক্লাইভের আমলে ছিল। কাগজের সিল মারা টিকিট গুলো আপনাকে দিচ্ছি আপনি কেন্দ্রীয় সরকারের কাছে পাঠিয়ে দেবেন।

**শ্রী সুনীতি চট্টরাজ :** স্যার, আইন শৃঙ্খলা নেই তা আমরা দেখতে পাচ্ছি, আমাদের মাননীয় সদস্যা ছায়া ঘোষ যে ভাবে আক্রান্ত হয়েছেন সেই ঘটনার তীব্র প্রতিবাদ জানাচ্ছি আমার বক্তব্য রাখবার আগে। অনিত চট্টোপাধ্যায় সম্পাদক ওরিয়েন্টাল মেশিনারি—সিভিল কনস্ট্রাকশন ইউনিয়ন এর সম্পাদক যেটা এন এল সি সির আফিলিয়েটেড তাঁর একটা বক্তব্য আমি এখানে তুলে ধরছি এবং তাঁর বক্তব্যের কপি আপনার কাছে জমা দিচ্ছি। বিধান সভার সদস্য সাধারণ মানুষ, শ্রমিক ইত্যাদি কারও কোনও নিরাপত্তা নেই। এই কোম্পানির শ্রমিকরা ১১ মাস ধরে ধর্মঘট করে থাকা সত্ত্বেও এই সরকারের মালিকদের সঙ্গে আঁতাত করে ইলেকশন ফাণ্ডে তহবিল করার জন্য শ্রমিকদের বিরুদ্ধে কাজ করছেন। এখানের প্রায় ১৬ শত'র উপর কর্মচারী অনাহারে অর্ধাহারে দিন কাটাচ্ছে। এই সরকারের মধ্যে শুভ বুদ্ধি আসুক এটা আমি চাই।

**শ্রী দেবনারায়ণ চক্রবর্তী :** স্যার, বিগত কয়েকদিন ধরে বিরোধী দলের কিছু কিছু বন্ধু বলছেন যে আগামী মধ্যবর্তী নির্বাচন সুষ্ঠু হবে না—রিগিং হবে। এ যেন ঠাকুর ঘরে কে রে আমি তো কলা খাইনি। আমার পাণ্ডুয়া কেন্দ্রে নির্বাচন উপলক্ষে ব্লক অফিসে কংগ্রেস ই-র ব্লক নেতা গোপনে বসে কেন্দ্রারেশনের সদস্যদের নিয়ে ভোটার তালিকা তৈরি করছিলেন। তাঁকে এই ব্যাপারে বলায় তিনি বললেন চুপ করে বসে লক্ষ করছিলাম। ভোটার তালিকা তৈরির যিনি দায়িত্ব পেয়েছেন তিনি ১৯৭২ সালে আমার কেন্দ্রের ৪টা অঞ্চলে আমায় ঢুকতে দেন নি। এই ভোটার তালিকায় দেখা যাচ্ছে তাঁর পরিবারের একজন নাবালক কর্মী আর একজন নাবালক কর্মীর হয়ে স্বাক্ষর করিয়ে নিয়েছে। এ বিষয়ে স্থানীয় প্রশাসনের দৃষ্টি আকর্ষণ করা হয়েছে তবুও নির্বাচন কমিশনের দৃষ্টি আকর্ষণ করে বলছি যে রিগিং করবার কথা যারা

বলেন তাঁদের দিকে যেন লক্ষ্য রাখা হয়।

**শ্রী সুনীল বসু রায়ঃ** স্যার, আসানসোল মহকুমা একটা কয়লাখনি অঞ্চল সেখানে বিভিন্ন এলাকা বাসস্থানের পক্ষে নিরাপদ নয় বলে ঘোষণা করা হয়েছে। সম্প্রতি দিসেরগড় অঞ্চল বিপদজনক বলে ঘোষিত হয়েছে। কিন্তু তা সত্ত্বেও এখানে কোনও রকম পরিবর্তন লক্ষ করা যাচ্ছে না। প্রায় ১০ হাজার বাড়ি বিপন্ন হয়ে পড়েছে। সরকার যদি এই সম্পর্কে ব্যবস্থা অবলম্বন না করেন তাহলে মানুষের জীবন ও ব্যবসা বাণিজ্য বিপন্ন হবে। এই সম্পর্কে অবিলম্বে যেন ব্যবস্থা গ্রহণ করা হয়।

**শ্রী হরিপদ জানা (ভগবানপুর)ঃ** স্যার, আমার এলাকায় রাধাকৃষ্ণ দাস নামে একজন ভাগচাষী কি ভাবে সি পি এম এর দ্বারা অত্যাচারিত হচ্ছে সেই কথা বলছি। ২।৩ বছর আগে এই বিষয় ভূমি রাজস্ব মন্ত্রীর নিকট একবার ২৭.৯.৭৭ তারিখে দরখাস্ত করেছিল। তাকে যোগেন্দ্র প্রধান উচ্ছেদ করবার চেষ্টা করছে। সে আমার কনটেসটিং ক্যানডিডেট প্রশান্ত প্রধানের বাবা। সি পি এম এই কেসটাকে কায়দা করে কাঁথি জে, এল, আর ও অফিসে নিয়ে যায়। আমি এস, ডি ও কে বলায় তিনি আবার হেড়িয়া জে এল আর ও অফিসে পাঠিয়ে দিলেন। এই ভাবে এই কেসটা এদিক ওদিক করে দীর্ঘ দিন ঝুলিয়ে রাখা হয়েছে। এই গরিব চাষীকে সরকার থেকে অ্যাডমিনিস্ট্রেটিভ শেড দেওয়া উচিত ছিল তা তারা দিচ্ছেন না। মন্ত্রী মহাশয়কে বলছি এটা আপনি ব্যক্তিগত ব্যাপার হিসাবে দেখুন। জোতদার কিছুতেই উপস্থিত হচ্ছে না এবং জে এল আর ওর সঙ্গে সি পি এম লিডাররা যোগাযোগ করে তাকে হয়রানি করছে। মন্ত্রী মহাশয় যেন এ দিকে লক্ষ্য রাখেন এবং সেই রাধাকৃষ্ণ দাসকে অ্যাডমিনিস্ট্রেটিভ শেড দেওয়া হয় তার ব্যবস্থা গ্রহণ করা হয়।

[2-20—2-30 P.M.]

**শ্রী সরল দেবঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মারফত আমাদের মন্ত্রিসভার একটা গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করতে চাই এই কারণে যে বামফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত হওয়ার পর যাদের রেশন কার্ড নেই তারা সহজে যাতে রেশন কার্ড পেতে পারে তার জন্য সিদ্ধান্ত ছিল এই যে এম এল এরা যদি ইন্ডিয়ান সিটিজেন বলে লিখে দেন তাহলে তারা অস্থায়ী রেশন কার্ড পাবে, তারপর ২ মাস পরে তদন্ত করবার পর তিনি ভারতীয় নাগরিক বলে প্রমাণিত হলে স্থায়ী রেশন কার্ড পাবেন। কিন্তু খাদ্য দপ্তরের অবিমৃষ্যকারিতার ফলে এম এল এ-রা লিখে দেবার পরও তারা অস্থায়ী রেশন কার্ড পাচ্ছে না, তাদের আবার ইন্ডিয়ান সিটিজেন সার্টিফিকেট তৈরি করতে হবে ১০০ টাকা বা ৫০ টাকা খরচ করে, তবে তারা স্থায়ী রেশন কার্ড পাবে। তাই গরিব লোকের দুঃখ-দুর্দশা দূব করবার জন্য তারা যাতে রেশন কার্ড পায় তার জন্য বামফ্রন্ট সরকার যে সিদ্ধান্ত গ্রহণ করলেন কিছু আমলাদের অবিমৃষ্যকারিতার ফলে প্রকৃত গরিব লোকেরা রেশন কার্ড পাচ্ছে না। আমি এই অব্যবস্থা দূর করবার জন্য আমাদের মন্ত্রিসভার বিশেষ করে খাদ্য দপ্তরের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী বলাইলাল দাস মহাপাত্রঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। মৎস্য সংকটের ফলে আজ বাংলাদেশের

সর্বস্তরের মানুষ বিপর্যস্ত। অথচ আমরা দেখতে পাচ্ছি পশ্চিমবাংলায় নদী-নালা, পুকুর, বিল, লক্ষ লক্ষ একর এমন জায়গা রয়েছে যেগুলি মৎস্য চাষের উপযোগী। পাশে বিরাট সমুদ্র যেখানে মাছের অফুরন্ত ভান্ডার। অথচ দেখা যাচ্ছে সরকার যে সকল পরিকল্পনা করছেন সেগুলির ব্যর্থতার জন্য আজকে মাছের সংকট সৃষ্টি হয়েছে। এতদিন বিহার, উড়িষ্যা, মহারাষ্ট্র, অন্ধ্র থেকে মাছ আনতেন, এখন সংবাদপত্রে দেখতে পাচ্ছি তাঁরা বিদেশ থেকে মাছের গুঁড়ো এনে অথবা আমেরিকা থেকে ১০০ টন মাছ এনে কলকাতা তথা পশ্চিমবাংলার মানুষকে খাওয়াবার চেষ্টা করছেন। তাঁরা যেসব প্রতিশ্রুতি দেন তার ব্যর্থতার জন্য এই সকল ঘটনা ঘটছে। এখানে একটা ঘটনার কথা উল্লেখ করছি সেটা হচ্ছে দিঘার সমুদ্রোপকুলে ১৫/১৬ই আগস্ট প্রচুর পরিমাণে ইলিশ মাছ ধরা পড়ে। কিন্তু দিঘা রোড থেকে দিঘা মোহনা পর্যন্ত একটা সংযোগকারী পথ যেটা তৈরি করে দেওয়ার জন্য বহুদিন থেকে প্রতিশ্রুতি দিয়ে এসেছেন সেই রাস্তা না থাকার ফলে ৫০০ মন মাছ নষ্ট হয়ে গেছে। সরকার প্রতিশ্রুতি দিয়েছিলেন দিঘা মোহনা সংস্কার করবেন, দিঘা রোড থেকে মোহনা পর্যন্ত একটা রাস্তা তৈরি করে দেবেন এবং দিঘা ও ব্যাংকশাল ঘাটে দুটো জে.টি করে দেবেন। সেজন্য মৎস্যমন্ত্রীকে এই পরিকল্পনা কার্যকর করবার জন্য বিশেষভাবে অনুরোধ করছি।

**শ্রী প্রদ্যোতকুমার মহান্তি** ঃ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি খাদ্য সরবরাহ বিভাগের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই একটা বিষয়ে সেটা হচ্ছে মেদিনীপুর জেলার সদর দক্ষিণ, উত্তর এবং ঝাড়গ্রাম এই তিনটি মহকুমাতে বিশেষ করে কেরোসিন তেলের বন্টন ব্যবস্থায় একটা অব্যবস্থা চলে আসছে ১৯৭৬ সালের শেষ দিক থেকে। আমাদের জানা আছে যে মেদিনীপুর জেলায় ১৯৭৬ সালের অক্টোবর মাস পর্যন্ত কেরোসিন তেল বিতরণ করা হত এজেন্ট, বিগ ডিলার্স এবং রিটেলার্সদের মাধ্যমে এবং তেল আসত মৌড়িগ্রাম ডিপো থেকে সরাসরি খড়্গাপুর এজেন্টের কাছে। হঠাৎ খড়্গাপুরে টি.কে.ডি. তৈরি করা হল যারা মেদিনীপুর উত্তর, মেদিনীপুর দক্ষিণ এবং ঝাড়গ্রাম মহকুমায় তেল বিতরণের দায়িত্ব নিল। মেদিনীপুর জেলার অন্য মহকুমায়—কাঁথি, তমলুক এবং ঘাটাল এই তিনটি মহকুমায় পূর্বের অবস্থা বজায় থাকল। টি.কে.ডি. যা ব্যবস্থা করলেন তাতে বিগ ডিলারের কোনও রোল রইল না অথচ বিগ ডিলারসের লাইসেন্স থাকল। মেদিনীপুর ও ঝাড়গ্রাম মহকুমার এজেন্টরা সরাসরি মৌড়িগ্রাম ডিপো থেকে তেল আনতে পারল না। ফল দাঁড়াল কাঁথি এবং তমলুক মহকুমায় সরবরাহ ঠিক থাকল, এই দুটি মহকুমার অধিবাসীরা অপেক্ষাকৃত কম দামে তেল পেল, আর অপরপক্ষে মেদিনীপুর উত্তর ও দক্ষিণ এবং ঝাড়গ্রাম মহকুমার অধিবাসীরা টি.কে.ডি. দালালির জন্য ঠিক সময়ে তেল পেল না এবং যেটুকু তেল পেল তাও কাঁথি ও তমলুকের তুলনায় বেশি দামে।

আমি মাননীয় অধ্যক্ষ মহোদয়, আপনার মাধ্যমে সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী এবং এসেনসিয়াল কমোডিটিজ কর্পোরেশনের এই বিষয়ে দৃষ্টি আকর্ষণ করতে চাই এবং অনুরোধ করি অবিলম্বে টি.কে.ডি. তুলে দেওয়া হোক এবং কাঁথি, তমলুক ও ঘাটাল মহকুমায় যেভাবে তেল বিতরণের ব্যবস্থা আছে সেরূপ ব্যবস্থা মেদিনীপুর উত্তর ও দক্ষিণ এবং ঝাড়গ্রাম মহকুমাতে করা হোক।

**শ্রী ধীরেন সেন ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি স্বরাষ্ট্র মন্ত্রী তথা মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। সম্প্রতি বীরভূম জেলার মালডিহা গ্রামে মজুরি বৃদ্ধি আন্দোলন চলছে এবং তার ফলে মজুররা ধর্মঘট করায় কাজকর্ম ব্যাহত হয়। এর ফলে জোতদাররা ক্ষিপ্ত হয়ে সংঘবদ্ধভাবে মজুরদের উপর আক্রমণ চালায় এবং তার ফলে দুজন হত্যা হয় এবং তার মধ্যে একজন যুবতী মহিলা রয়েছেন। হত্যাকারীদের ধরা হয়নি বলে মজুরদের মধ্যে একটা ভীতির সঞ্চার হয়েছে। এরা হচ্ছে কংগ্রেস দলভুক্ত। আমি এই ব্যাপারে মুখ্যমন্ত্রীর হস্তক্ষেপ প্রার্থনা করছি।

**শ্রী হরিপদ ভারতী ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে পুর মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কলকাতা মহানগরীর উত্তর দিকে যে মহাশশ্মান আছে তার একদিকে ভুতেশ্বরের মন্দির এবং মহাশশ্মান এবং পদতলে প্রবাহিত পুণ্যসলিলা ভাগীরথী। এখানে দীর্ঘকাল ধরে ছোট ছোট স্টলে হকাররা মহাশশ্মানের এবং মন্দিরের নিত্য প্রয়োজনীয় জিনিস বিক্রয় করে আসছে। কিন্তু মন্ত্রী মহাশয় হকার উচ্ছেদের নোটিশ দেবার ফলে এই হকারদের কাছেও উচ্ছেদের নোটিশ এসেছে, পুলিশ আসছে এবং মনে হয় তাদের অনতিবিলম্বে উচ্ছেদ করা হবে। এই সমস্ত হকাররা কিন্তু মামুলি হকার নয়। এদের সঙ্গে শ্মশান এবং মন্দিরের অপরিহার্য সম্পর্ক রয়েছে এবং বংশানুক্রমে তারা এই কাজ করে আসছে। এখানে ফুটপাথ জাতীয় কোনও বস্তু নেই কাজেই ফুটপাথ তৈরি করবার প্রতিবন্ধকতাও নেই। আমার বক্তব্য হচ্ছে এই সমস্ত হকারদের এখনই উঠিয়ে না দিয়ে মন্দির এবং শ্মশানের নিত্য প্রয়োজনীয় জিনিসের ব্যবস্থা করে তারপর তাদের উঠিয়ে দিতে পারেন। মন্দির এবং শ্মশানের নিত্যপ্রয়োজনীয় জিনিসপত্রের জন্য বিকল্প ব্যবস্থা না করে হকার উঠিয়ে দিয়ে মন্দির এবং শ্মশানের কাজকর্ম ব্যাহত করবেন না এই অনুরোধ আমি রাখছি।

**শ্রী সমরকুমার রুদ্র ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। মালদহতে কুলদীপ মিশ্র নামে একজন হকার নেতা গত ৮ই সেপ্টেম্বর যখন কাজকর্ম করে বাড়ি ফিরছিল তখন কংগ্রেস (আই)-র লোকেরা তাকে আক্রমণ করে এবং ৯ তারিখে তিনি মারা যান। হকার্স কোঅর্ডিনেশন কমিটির কয়েক হাজার সদস্য মালদহ থেকে মিছিল করে এখানে এসেছে এবং তাঁরা মুখ্যমন্ত্রীর সঙ্গে দেখা করতে চান। তাঁরা বলছেন, হত্যাকারীকে খুজে বার করতে হবে এবং তাকে শাস্তি দিতে হবে। কংগ্রেস (আই)-র লোকেরা এরকম অত্যাচার করেছে এবং একজন হকার্স নেতাকে এইভাবে খুন করেছে।

[2-30—2-40 P.M.]

**শ্রী ক্ষুদিরাম সিং ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি জরুরি বিষয়ের প্রতি খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। মেদিনীপুর জেলায় নারায়ণগড় থানা ও কেশোয়াবি থানায় প্রচন্ড কেরোসিনের অভাব দেখা দিয়েছে। ৭৬ সালে কংগ্রেস সরকারের আমলে সরবরাহের যে অব্যবস্থা ছিল তা আজও চলেছে। গত দুই সপ্তাহ ধরে সেখানকার মানুষ কেরোসিন পাচ্ছে না। খাদ্যমন্ত্রী হস্তক্ষেপ করে যাতে সেখানে সাধারণ মানুষ কেরোসিন পায় তার জন্য আমি তার দৃষ্টি আকর্ষণ করছি। ওখানকার কিছু

কিছু অসাধু ব্যবসায়ী এবং অফিসার মিলে বামফ্রন্ট সরকারের কেরোসিন বন্টনের যে নীতি তাকে পর্যদুস্ত করার চেষ্টা করছে। সেজন্য আমি মাননীয় খাদ্য ও সরবরাহ মন্ত্রী মহাশয়কে অনুরোধ করি যেন তিনি অবিলম্বে এই ব্যাপারে হস্তক্ষেপ করেন।

**শ্রী সুনীলকুমার মজুমদার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয় আমি আপনার মাধ্যমে একটা জরুরি বিষয়ের প্রতি মাননীয় পঞ্চায়েত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। বোলপুর পঞ্চায়েত সমিতির অন্তর্গত সিমি গ্রাম পঞ্চায়েত কংগ্রেসের অধীন, সেখানে কংগ্রেসের দুটো পক্ষ আছে। কংগ্রেসের এক পক্ষ প্রধান এবং কংগ্রেসের আরেকপক্ষ উপপ্রধান। প্রধান পঞ্চায়েত সমিতির কাছে মিনিকিট কলাই নিয়ে আসে এবং সংসদ নামক গ্রামে রেখে দেয় এবং গ্রাম পঞ্চায়েতের জনৈক সদস্যকে বিলি করতে দেয়—অপর পক্ষ যে উপপ্রধান সেটা বাধা দেয়। ৮ই সেপ্টেম্বর উপপ্রধান বন্দুক বের করে গুলি চালায় এবং দুইজনকে আহত করে এবং আরও তিনজন গুরুতর আহত হয়। তারপর পুলিশ আসে পঞ্চায়েতের উপপ্রধানকে গ্রেপ্তার করে এবং কংগ্রেসের অপর পক্ষকেও গ্রেপ্তার করে এবং ওখানে যত জোতদার ছিল তাদের বন্দুক সীজ করে। সাধারণ মানুষের ধারণা নির্বাচনের আগে—ঐ যে ওরা চিৎকার করছেন আইন ও শৃঙ্খলা নাই আমি বলি স্যার চোরের মায়ের বড় গলা। স্যার পুলিশ এসে তৎপরতার সঙ্গে তাদের গ্রেপ্তার করেছে এবং সেখানে আইন ও শৃঙ্খলা প্রতিষ্ঠিত করেছে। কিন্তু স্যার, সাধারণ মানুষের ধারণা নির্বাচনের আগে এরা পরস্পর মারামারি করে নির্বাচনকে ভন্ডুল করবার চেষ্টা করছে। এই বিষয়ে আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী মলিন ঘোষ ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয় আমি আপনার মাধ্যমে একটি জরুরি বিষয়ের প্রতি মাননীয় স্বাস্থ্য মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। চন্ডীতলা থানায় অষ্টপুর এবং বেগমপুর-এ স্বাস্থ্য কেন্দ্র বন্ধ হয়ে গেছে, আজও সেখানে ডাক্তার যাচ্ছে না। আমাদের সরকারের নীতি হচ্ছে গ্রামের গরিব মানুষের উইকার সেকশানে যাতে চিকিৎসা পায় তার ব্যবস্থা করা। কিন্তু সেখানে কোনও ডাক্তার নেই, সেজন্য আমি দাবি করছি অবিলম্বে সেখানে ডাক্তার দেবার ব্যবস্থা যেন করা হয়। স্যার, ওদের রাজত্বকালে ঐ গোপাল দাস নাগের সময় তাদের চেলাদের ঢুকিয়েছেন কম্পাউন্ডার করে তার ফলে ইনজেকশন দিয়ে একটি রুগী মেরে ফেলে যার জন্য বেগমপুর-এর হাজার হাজার মানুষ ঐ হাসপাতাল অবরোধ করে রাখে- আমি আশা করি মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয় অনুরোধ করব যেন এই দুইটি স্বাস্থ্য কেন্দ্র চালু হয় তার ব্যবস্থা করবেন।

**শ্রী কাশীকান্ত মৈত্র ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয় আমি যে বিষয়টি এখানে উল্লেখ করতে চাই মাননীয় শিক্ষা দপ্তরের মন্ত্রী পার্থ দে এখানে উপস্থিত নেই সেজন্য আমি অনুরোধ করব পরিষদীয় মন্ত্রী মহাশয়কে যেন তিনি শিক্ষা মন্ত্রীকে এই ব্যাপারে জানান এবং তিনি যেন তদন্ত করে এই হাউসকে জানান—কারণ বিষয়টি অত্যন্ত গুরুত্বপূর্ণ। আমি মনে করি বামফ্রন্ট সরকারের যে ঘোষিত নীতি চাকরিতে নিয়োগ সম্পর্কে তার পরীপন্থী করা হয়েছে। নদীয়া জেলার একটি ঘটনার কথা জানাচ্ছি। আমার বিশ্বাস ফ্রন্টের শরিক দলের অন্ততঃ যারা সিনিয়ার মেম্বার আছেন তারাও নিন্দা করবেন যদি তারা জানতে পারেন যে ঘটনাটা সত্য। ঘটনা হল, এই সরকার আসার পর প্রত্যেকটি জেলায় জেলা স্কুল বোর্ড আডভাইসারি কমিটি

নিযুক্ত করেন, এবং নদীয়া জেলায় যে উপদেষ্টা কমিটি হয়েছে তার শিক্ষক আন্দোলনের মার্কসবাদী নেতা তিনি তার সভাপতি। অন্য দলের সদস্যদের সেসব কমিটিতে নেওয়া হয়নি সেই কমিটি হবার পর ২৯শে এপ্রিল তারিখে নোটিশ বোর্ডে নোটিশ টাঙানো হল যে জেলা স্কুল বোর্ডের অ্যাডভাইসরি বোর্ডের সভাপতি ৩০ জন কর্মচারী নিয়োগ করবেন তার জন্য দরখাস্ত চাওয়া হচ্ছে। যারা যারা চাকরি পেতে চান তারা যেন দরখাস্ত করেন। ২৯শে এপ্রিল নোটিশ দেওয়া হল দুপুর বেলায় ৩০ তারিখ রবিবার এবং ১লা মে ছুটির দিন সমস্ত অফিস বন্ধ, ২রা তারিখে সমস্ত অফিসে নোটিশ বোর্ডে টাঙিয়ে দেওয়া হল যে বহু দরখাস্ত পড়ে গিয়েছে আর কোনও দরখাস্ত নেওয়া হবে না এবং ৩০ জনের চাকরি হয়ে গেল। জানতে চাই এইভাবে কি তারা লোক নিয়োগ করবেন। আমি চ্যালেঞ্জ করে বলছি যে শিক্ষামন্ত্রী মহাশয় তদন্ত করুন যে এই ঘটনা সত্য কি না এবং এই রকম হলে নিশ্চয়ই সরকারের ঘোষিত নীতিকে কটাক্ষ করা হচ্ছে, অবমাননা করা হচ্ছে। এটা অন্তত বামফ্রন্ট সরকারের কোনও শরিক দলের যারাই চিৎকার করুক আজ যদি এই ঘটনা সত্য হয় তাহলে কখনই সমর্থন করবেন না। আপনাদের দলের লোক যদি নিতে চান তাহলে আপনারা এমনিতেই নিতে পারেন। অ্যাডভাইসরি কমিটি থেকে। কিন্তু আপনারা বলুন ২৯ তারিখে ঘোষণা করেছিলেন যে দরখাস্ত করা হোক, ৩০ তারিখ রবিবার ছুটি, ১লা মে মে দিবসের ছুটি, আর ২রা তারিখে সাড়ে দশটায় নোটিশ বোর্ডে টাঙিয়ে দেওয়া হল যে আর কোনও দরখাস্ত নেওয়া হবে না, প্রচুর দরখাস্ত পড়ে গিয়েছে। এইভাবে যদি করা হয় তাহলে সরকারের ঘোষিত নীতিকে বৃদ্ধাঙ্গুষ্ঠি দেখানো হবে। আমি মনে করি শিক্ষামন্ত্রী মাননীয় পার্থ দে এই সম্পর্কে তদন্ত করুন। আমার অভিযোগটা সত্য কি না তদন্ত করে যদি মনে করেন তাহলে এই সম্বন্ধে হাউসে রিপোর্ট রাখুন।

**শ্রী অনিল মুখার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি একটা বিষয় উল্লেখ করতে চাই। বাঁকুড়া জেলায় সাউথ ইস্টার্ন রেলের সেখানে যাতায়াত নিয়মিত হচ্ছে না এবং অনেক ট্রেন বাতিল হয়ে যাচ্ছে এবং নানা কারণে ট্রেন মাত্র চারটি, যার ফলে সাউথ ইস্টার্ন রেলওয়েতে মানুষ যাতায়াত করতে পারছে না। ফলে বাঁকুড়া জেলার অধিকাংশ লোকই দুর্গাপুর হয়ে কলকাতা বা অন্যান্য জায়গায় যাতায়াত করে। প্রতিদিন বাঁকুড়া সদর এবং বাঁকুড়া জেলা থেকে হাজার হাজার মানুষ তারা দুর্গাপুর রেলওয়ে স্টেশন হয়ে ইস্টার্ন রেলওয়েতে যায়। কিন্তু বাঁকুড়া শহরের মধ্যে ইস্টার্ন রেলওয়ের কোনও বুকিং কাউন্টার নেই। তাই, মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি এই অনুরোধ রাখতে চাই যে এই বিষয়টি কেন্দ্রের কাছে নিয়ে গিয়ে বা প্রস্তাবিত করে যাতে বাঁকুড়ায় একটা ইস্টার্ন রেলওয়ের বুকিং কাউন্টার খোলা হয় যাতে করে হাজার হাজার মানুষের দুর্গতির অবসান ঘটবে। এই আবেদন জানিয়ে আমি আমার আবেদন শেষ করছি।

**শ্রী রামচন্দ্র সতপথি ঃ** মাননীয় ডেপুটি স্পিকার, স্যার, মেদিনীপুর জেলার ঝাড়গ্রাম মহকুমায় কেরোসিন তেলের তীব্র সংকট দেখা দিয়েছে। একদিকে ঝাড়গ্রামে খরা চলছে, অপরদিকে কেরোসিন তেলের সংকট। এই উভয় সংকটে ঝাড়গ্রামের অধিবাসীদের খুব অসুবিধা হচ্ছে। কারণ কেরোসিন তেল না থাকায় সাধারণ গরিব ঘরে কেরোসিন তেলের কুপিটুপি জ্বালায় তাও বন্ধ হয়ে গিয়েছে। এই সময়ে তাদের মোমবাতি কেনারও পয়সা নেই। এই

অবস্থায় ঝাড়গ্রাম মহকুমায় যাতে কেরোসিন তেলের সরবরাহ সঠিক হয় তার জন্য সরবরাহ মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ রাখছি।

**শ্রী সত্য রঞ্জন মাহাতো ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি আমার পুরুলিয়া জেলার একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি সরকারের দৃষ্টি আকর্ষণ করতে চাই। গত শুক্রবার আমি পুরুলিয়ায় গিয়েছিলাম এবং আমি যখন আমার নিজের কনস্টিটিউয়েন্সিতে যাই তখন চারদিকে দেখতে পেলাম যে পথ, ঘাট, মাঠ সব শুকনো হয়ে গিয়েছে এবং চাষীদের ধান শুকিয়ে মরে যাচ্ছে। খবর নিয়ে জানতে পারলাম যে যত লিফট ইরিগেশন রয়েছে, যত রিভার লিফট ইরিগেশনের পাম্পগুলি রয়েছে সেই পুরানো পাম্পগুলি অকেজো অবস্থায় পড়ে আছে, কোনও মেরামতের ব্যবস্থা হচ্ছে না। কোথাও কোথাও পুকুরগুলিতে জল খানিকটা রয়েছে, সাধারণ চাষীরা তাদের নিজের হাতে কায়িক পরিশ্রম দিয়ে সেচ করে কিছু ধান কয়েকটি মাঠে বাঁচাবার চেষ্টা করছে। কিন্তু সরকার পক্ষের চরম অব্যবস্থার জন্য এই খরা অঞ্চলে রিভার লিফট ইরিগেশন বসাবার কথা ভাবছেন না। কিভাবে এই জেলাকে বাঁচানো যায়, এই চরম দুরবস্থা থেকে তাদের ফিরিয়ে আনতে পারা যায়, গরিব জনসাধারণকে কিভাবে বাঁচিয়ে আনতে পারা যায়, তাদের অন্ন দিতে পারা যায় সেইদিকে সরকারের দৃষ্টি আকর্ষণ করে আমার বক্তব্য শেষ করছি।

[2-40—2-50 P.M.]

**শ্রী সন্তোষকুমার দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, হাওড়া জেলার গ্রামাঞ্চলে সম্প্রতি এফ, সি, আই রেশনের মাধ্যমে যে চাল সরবরাহ করছে তা পচা এবং নিকৃষ্ট ধরনের। এই চাল খাওয়ার অযোগ্য। এই অবস্থায় এফ, সি, আই যাতে ভাল চাল সরবরাহ করে তার জন্য ডি, এম এবং এস, ডি, ওকে অনুরোধ করে কোনও ফল হয় নি। তাঁরা বলেছেন, তারা অনুরোধ করেছেন এফ, সি, আইকে, কিন্তু এতে সাড়া পাওয়া যায় নি। ডিলারদের তারা এই পচা এবং দুর্গন্ধ চাল জোর করে সরবরাহ করতে চাইছে এবং না নিলে বলছে তারা বেরিয়ে যেতে পারে। আজকে গ্রামের লোকেরা ওই চাল না কিনে যে ভাল চাল কিনবে সে ক্রয় ক্ষমতা তাদের নেই। এই অবস্থায় আমার অনুরোধ মাননীয় খাদ্যমন্ত্রী মহাশয় এফ, সি, আইকে যেন নির্দেশ দেন ভালো চাল সরবরাহ করবার জন্য গ্রামাঞ্চলের মানুষের জন্য।

**শ্রী জন আরথার ব্যাক্সলা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি একটা গুরুত্বপূর্ণ বিষয়ে উল্লেখ করতে চাই। জলপাইগুড়ির ডুয়ার্স এলাকায় সাদা কাগজ পাওয়া যাচ্ছে না। ফলে লেখাপড়ার কাজ প্রায় বন্ধ হবার উপক্রম। অপরদিকে এই অভাবের সুযোগে এক শ্রেণীর কাগজ ব্যবসায়ী অবাধে ফাটকাবাজি চালাচ্ছে। এখন নিম্ন মানের এক দিস্তা কাগজ আড়াই টাকায় বিক্রি হচ্ছে। জনস্বার্থে এই অব্যবস্থার প্রতিকার কাম্য। জনস্বার্থে সাদা কাগজ সরবরাহ অব্যাহত রাখার জন্য, এই ফাটকাবাজি বন্ধ করার জন্য এবং মূল্য নির্ধারণ করার জন্য—সরকারের কাছে আবেদন রাখছি।

**শ্রী তারকবন্ধু রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে এই হাউসের কাছে তথা সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের কাছে একটা জিনিস জানাচ্ছি। ২ নম্বর কিড স্ট্রিটে এম,

এল, এ হোস্টেলের যাতায়াতের রাস্তা সন্ধ্যের পর বিপদজনক হয়েছে। রাস্তায় আলো নেই। রাস্তায় ছিনতাইকারী, সমাজ বিরোধীদের দৌরাত্ম বেড়েই চলেছে। ৮/৯/১০ তারিখে ক্রমান্বয়ে এখানে ছিনতাই চলে। ওত পেতে থাকে ছিনতাইকারীরা। রাস্তায় গাড়ি, পেন—এইসব যা পারে তা নিয়ে যায়। আমরা গ্রামাঞ্চলের নির্বাচিত প্রতিনিধিরা সেখানে থাকি। গ্রামাঞ্চল থেকে লোকজন স্বভাবতই আমাদের কাছে আসবে, এম, এল, এ হোস্টেলে আসবে। কিন্তু যা অবস্থা সেখানে চলছে, ওখানে যদি আলো না থাকে এবং অন্ধকারে যে অবস্থা ঘটছে, তিন দিনের মধ্যে যা ঘটছে, তাতে নিরাপত্তার অভাব বোধ হচ্ছে এবং ওই এলাকায় পথচারী যারা তারা নিরাপত্তার অভাব বোধ করছে। সংশ্লিষ্ট পুলিশকে বলা হয়েছে, কার্যকর ব্যবস্থা কি হয়েছে আমার তা জানা নেই। আমি যা দেখছি, তাতে কিছুই হয় নি। অতএব আপনার মাধ্যমে অনুরোধ রাখছি, অতি শীঘ্র যাতে ব্যবস্থা হয়।

**শ্রী সন্দীপ দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, Birla Industrial and Technological Museum. ১৯৫৯ সাল থেকে সি, এস, আই, আরের একটি সংস্থা। বেশ কিছুদিন ধরে এই প্রতিষ্ঠান খেয়াল খুশিমতো অনেক কর্মচারীর উপর নিপীড়ণ চালিয়ে যাচ্ছে। নানারকম অব্যবস্থা চলে আসছে। এই নিয়ে কর্মচারীদের পক্ষ থেকে অনেক মেমোরেন্ডাম দেওয়া হয়েছে, অনেক বক্তব্য রাখা হয়েছে। গত ৩১শে আগস্ট তারিখে বিনা নোটিশে একজন ওয়াচম্যান শ্রী ডি. মুখিয়াকে টারমিশন নোটিশ সার্ভে করা হয়। তারপর আমাদের রাজ্যের শ্রমমন্ত্রী শ্রী কৃষ্ণপদ ঘোষকে তারা এক মেমোরেন্ডামে তাদের দীর্ঘদিনের দাবি জানায়। অব্যবস্থা আজ চরম পর্যায়ে চলছে। জরুরি অবস্থার সময় কর্মচারিদের নিপীড়ন অনেকভাবেই হয়েছে। কিন্তু সে তো পুরানো ইতিহাস। বর্তমানে কর্ম সমিতি অর্থাৎ এম্পলয়িজ অ্যাশোসিয়েশন ওয়াচ ম্যানের টারমিনেশন নোটিশ প্রত্যাহারের দাবি জানাচ্ছে। তারা বলেছিল, কর্তৃপক্ষ আমাদেব সঙ্গে দাবি-দাওয়া নিয়ে আলোচনায় বসুক। কর্তৃপক্ষ প্রতিশ্রুতি দেন যে তারা আলোচনায় বসবেন। তারা বলেছিলেন ৩-৯ তারিখে আলোচনায় বসবেন। কিন্তু ৩-৯ তারিখে আলোচনায় বসেন নি। ৫-৯ তারিখে মুখ্যমন্ত্রীকে তারা একটা চিঠিও দিয়েছেন। কিন্তু মুখ্যমন্ত্রী এখনও বোধ হয় দৃষ্টি দিতে পারেন নি। ৭-৯ তারিখে অ্যাশোসিয়েশনের সমস্ত অফিস বিয়ারার—মোট ৯ জন অফিস বিয়ারারকে সাসপেন্ড করা হয়েছে। অ্যাশোসিয়েশনের পক্ষ থেকে ৫-৯ তারিখে মুখ্যমন্ত্রীকে লেখা হয়েছে, আর ৭-৯ তারিখে সাসপেন্ড করা হয়েছে। মাননীয় মুখ্যমন্ত্রী সভায় উপস্থিত আছেন আমি তাঁকে অনুরোধ করছি, যদিও এটা সি, এস, আই, আরের একটি সংস্থা, যদিও এটা কেন্দ্রীয় সরকারের একটি সংস্থা এবং প্রধানমন্ত্রী তার সভাপতি, তাহলেও তিনি এবং শ্রমমন্ত্রী যদি ব্যক্তিগতভাবে উদ্যোগ নেন, এই কর্মচারী নিপীড়ন বন্ধ করতে এবং সেজন্য কেন্দ্রীয় সরকারের উপর চাপ সৃষ্টি করেন এবং ন্যায়সংগত দাবি-দাওয়া মেটানোর জন্য অগ্রণী ভূমিকা নেন তাহলে কর্মচারিদের পক্ষ থেকে তাঁকে ধন্যবাদ জানাব।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী এবং মাননীয় বিচার বিভাগীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। এই হাউসে বার বার মুখ্যমন্ত্রী বলেছেন—বিচার ব্যবস্থা ঠিকমতো চলেছে এবং চলবে। আমি এখানে একটা চিঠির অংশবিশেষ পড়ে শোনাতে চাই, কিভাবে চলছে দেখুন। শ্রী এ এন মুখার্জি, চিফ জুডিশিয়াল ম্যাজিস্ট্রেট, মালদা, তিনি একটা চিঠি লিখেছেন টু শ্রী এ এম পাল, রেজিস্ট্রার অনারেবল

হাইকোর্ট-এর অ্যাপিলেট সাইডের কাছে। তা হচ্ছে এই—

From Shri A. N. Mookherjee,
Chief Judicial Magistrate, Malda.

To Shri A. M. Pal, Registrar,
Hon'ble High Court, Appellate Side,
Calcutta - 1.

Sub : Interference with the course of justice and preventing a public servant from carrying out lawful orders passed by the court.

Dated, Malda 7th June, 1979.

Sir,

Enclosed herewith a true copy of Chanchal P.S. G.D. Entry No. 954, dated 31.5.79 which will speak for itself. The contents of the G.D., to my mind, amply establishes how helpless the law enforcing machinery is under the present set up. A case being No. GR 1018-C/79 was filed in the court of learned SDJM, Malda, by one Shri Monilal Ghosh against Rabbul Hossain and 14 others. The court was pleased to issue process against all the accuseds under sections 379/323/148 IPC and warrant of arrests was ordered to be issued on 21.4.79. The warrants of arrest had duly been sent to O.C Chanchal P.S. for execution. After repeated tagids the court received not the E/R or W/A issued, but the above G.D. Entry from the O.C Chanchal P.S. A clear threat has been expressed as would be evident from the contents of the said G.D. and I am afraid that on the face of the threat it will be difficult for the court to function normally. I would therefore request you to be so good as to place before their Lordships of the Hon'ble Court the relevant G.D. Entry and this report for issuance of necessary orders as their Lordships would deem fit and proper. আমি যেকথা বলতে চাই সেটা হচ্ছে—এই হাউসে প্রায়ই বলা হয় সমস্ত ব্যবস্থা ঠিকমতো চলছে, বিচার ব্যবস্থা ঠিকমতো চলছে। আজকে যদি একজন চিফ জুডিশিয়াল ম্যাজিস্ট্রেট এইরকম অসহায় বোধ করেন, তাহলে সাধারণ লোক কোথায় দাঁড়াবে, এটাই আপনার কাছে এবং মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে আমি নিবেদন করতে চাই। এ বিষয়ে আমি তদন্ত করতে বলছি।

**শ্রী দীপক সেনগুপ্ত ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি যে বিষয়টা উল্লেখ করতে

চাইছিলাম সেটা হচ্ছে সাংবাদিকদের নিগৃহীত করার ব্যাপার, সাংবাদিক নিগৃহীত হয়েছে, এই ব্যাপারে শুনলাম মাননীয় স্পিকার মহোদয় কিছু ব্যবস্থা অবলম্বন করেছেন, যার জন্য এই বিষয়টা হাউসে আর আমি উল্লেখ করতে চাই না।

**শ্রী শুভেন্দুকুমার চৌধুরি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি যে বিষয়টা উল্লেখ করতে চাই, তার কিছু অংশ উল্লিখিত হয়েছে, তথাপি আমি সম্পূর্ণটা উল্লেখ করতে চাইছি। গত ৮/৯/৭৯ তারিখে গভীর রাত্রে আমার পার্টির বিখ্যাত ট্রেড ইউনিয়ন নেতা এবং সমাজসেবী কুলদীপ মিশ্র কংগ্রেস (আই) এর পোষা গুন্ডাদের দ্বারা নৃশংসভাবে নিহত হয়েছে, এবং এই যে ঘটনা এটাই শুধুমাত্র ঘটনা নয়, এর আগে বরকত সাহেব যিনি কিছু কিছু লোকের কাছে ছোট আল্লা বলে পরিচিত, তিনি পার্লামেন্টে মালদা থেকে দাঁড়াচ্ছেন এবং দাঁড়াবার জন্য সেখানে তিনি সন্ত্রাস সৃষ্টি করছেন, উনি জানেন ওখান থেকে উনি জিততে পারবেন না, তাই তিনি সন্ত্রাস সৃষ্টি করে চলেছেন। মালদার মানিকচক, রতুয়া এবং বিভিন্ন জায়গাতে সন্ত্রাস সৃষ্টি করেছেন এবং এরই ফলে কুলদীপ মিশ্র নৃশংসভাবে নিহত হয়েছে। তারপরে সারা মালদাতে হরতাল পালিত হয়েছে। এখন পর্যন্ত পুলিশ কাউকে গ্রেপ্তার করতে পারেনি। আমার দাবি হচ্ছে মুখ্যমন্ত্রী তথা পুলিশ মন্ত্রী মহাশয়ের কাছে—তিনি যেন এই সমস্ত হত্যাকারীকে অবিলম্বে গ্রেপ্তার করেন এবং এর পেছনে যার কালো হাত আছে সেই চক্রান্তকারীকে সবার সামনে উদঘাটিত করেন।

[2-50—3-30 P.M.] (including adjournment)

**শ্রী কুমুদরঞ্জন বিশ্বাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ২৪ পরগনার সন্দেশখালি থানার অন্তর্গত স্বাস্থ্য কেন্দ্রে কমিউনিটি হেলথ সেন্টার গত দু বছর আগে খোলা হয় এবং সেই হেলথ সেন্টারে স্বাস্থ্য কর্মীদের শিক্ষা দেবার ব্যবস্থা হয়। তাদের মজুরি দেবারও ব্যবস্থা হয় এবং শিক্ষা অন্তে তাদের হাত খরচ দেবারও ব্যবস্থা হয়। কিন্তু তিনটি ব্যাচের শিক্ষাসমাপনান্তে চতুর্থ ব্যাচকে শিক্ষা দেওয়া হবে এই সময় দেখা যাচ্ছে সেখানে স্বাস্থ্য বিভাগ থেকে কোনও টাকা না যাওয়ায় স্বাস্থ্য কর্মীদের ট্রেনিং বন্ধ হয়ে আছে। এ বিষয়ে আমি স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে সেখানে ঠিকমতো টাকা পাঠানো হয়।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই বিধানসভার প্রত্যেকেই বলছেন যে আসন্ন নির্বাচনের ক্ষেত্রে ইতিমধ্যেই রিগিং শুরু হয়ে গেছে। স্যার আমি বলছি চার মাস আগে থেকে এটা শুরু হয়ে গেছে। আমি স্যার, একটি স্পেসিফিক ঘটনা আপনার সামনে তুলে ধরছি। হাওড়া জেলায় লোকসভা নির্বাচনের জন্য সি.পি.এম-এর ৩০০ কর্মীকে ইতিমধ্যেই ভোটার তালিকা সংশোধন করবার জন্য নিয়োগ করা হয়েছে। তারা স্যার, পার্টি অফিসে বসেই সব জাল ভুতুড়ে নাম ভোটার লিস্টের মধ্যে ঢুকিয়ে দিচ্ছে। অনেক সময় দেখা যাচ্ছে সব ফিকটিসাস ভোটার, অপ্রাপ্ত বয়স্ক ভোটার তাদের নাম ভোটার লিস্টে ঢুকিয়ে দিচ্ছে। সেখানে কো-অর্ডিনেশন কমিটি ঠিক করেছে যে সেখানে নাকি ১ লক্ষ এই রকম ভোটারের নাম ভোটার লিস্টে দেবেন। এবং রিগিংয়ের কাজ অলরেডি শুরু হয়ে গেছে। এখানে যে সমস্ত কর্মী সংখ্যালঘু এবং অনুন্নত ব্যক্তি অন্য ভাষী তাদের ভোটারের নাম থেকে বাদ দেওয়া হচ্ছে। এই প্রসঙ্গে স্যার, আমি আর একটা কথা বলছি যে মালদায় যে হত্যাকান্ড

ঘটেছে কেউ কেউ ওঁদের তরফ থেকে বললেন যে কংগ্রেস (ই) নাকি তার সঙ্গে জড়িত। আমি এই মাত্র খবর নিয়ে জানলাম ওঁদের মধ্যে যে উপদল রয়েছে তাদের পরস্পরের ঝগড়া-ঝাঁটির জন্য এই খুন হয়েছে। তার ডাইং স্টেটমেন্টে তিনি নিজে বলেছেন যে ঐ দুই উপদলই হচ্ছে ওয়াগান ব্রেকার। এবং এদের মধ্যে ঝগড়া হয়েছিল এবং সেই ঝগড়ার ফলে এই অবস্থা হয়েছে। কংগ্রেস আই এর মধ্যে ছিল না। ঐ ওঁদের দুটি উপদলের সংঘর্ষের ফলে ঐ হত্যাকান্ড সংঘটিত হয়েছে।

## LEGISLATION

### The West Bengal Panchayat (Second Amendment) Bill, 1979

**Shri Debabrata Bandyopadhyay :** Sir I beg to introduce the West Bengal Panchayat (Second Amendment) Bill, 1979, and to place a statement as required under rule 72(1) of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly.

There was an ambiguity in clause (iii) of sub-section (2) of section 94 of the West Bengal Panchayat Act, 1973 whether members of the House of the People and the Legislative Assembly of the State, not being Ministers and members of the Council of States, not being Ministers should have a place of residence in the Block for being a member of the Panchayat Samiti concerned. It was required to be clarified that only the members of the Council of States, not being Ministers should have a residence in the Block for the purpose.

It was felt necessary that there should be a Secretary for every Panchayat Samiti to cope with the increasing load of work and also to make necessary provision for the appointment of different Secretaries for different Sthayee Samitis of the Panchayat Samitis.

As the matters were every urgent and the Legislature was not in session, in the West Bengal Panchayat Act, 1973 clause (iii) of sub-section (2) of section 94 was amended, a new sub-section, i.e., 119(1A) was inserted and sub-section (3) of section 125 was substituted by the West Bengal Panchayat (amendment) Ordinance, 1979

(Secretary then read the Title of the Bill)

**Shri Debabrata Bandyopadhyay :** Sir, I beg to move that the West Bengal Panchayat (Second Amendment) Bill, 1979 be taken into consideration.

মাননীয় ডেপুটি স্পিকার মহোদয়, মাননীয় সদস্যবৃন্দ ১৯৭৮ সালের ৪ঠা জুন পঞ্চায়েত নির্বাচন হবার পরে ত্রিস্তর পঞ্চায়েত সংগঠনগুলি গঠিত হওয়ার পক্ষে কিছু কিছু সমস্যা দেখা দিয়েছিল এবং এই এক বছর কাজের পর মূল্যায়ন করতে গিয়ে কতকগুলি সমস্যার সম্মুখীন হয়েছি। যে সমস্ত সমস্যার সম্মুখীন হয়েছি তা নিয়ে আমাদের সরকার আলোচনা করতেন এবং একটা কমপ্রিহেনসিভ আকারে সামগ্রীকভাবে একটা অ্যামেন্ডমেন্ট আনার কথা আমরা চিন্তা করছি। আজকে যেমন প্রশ্নোত্তরের সময়ে ন্যায় পঞ্চায়েতের একটা প্রশ্ন উঠেছিল এবং সেখানেও আইন সংশোধনের প্রশ্ন উঠেছে। আজকে যে সংশোধনী বিল এখানে আনবার প্রস্তাব করেছি সেটা অবশ্য অতি সামান্য ব্যাপারে। পঞ্চায়েত সমিতি গঠনের ব্যাপারে পঞ্চায়েত আইনে রয়েছে যে পঞ্চায়েত সমিতিতে লোকসভার সদস্য থাকবেন, অ্যাসেম্বলি মেম্বার থাকবেন সংশ্লিষ্ট ব্লকের সঙ্গে জড়িত রয়েছেন এবং কাউন্সিল অব স্টেটস-এর মেম্বার থাকবেন। এখন ভাষাগত একটু গোলমাল হয়েছিল তার বাড়ি কোথায় হবে। অর্থাৎ কাউন্সিল অব স্টেটস-এর মেম্বারের বাড়িটা কোথায় হবে, বাড়িটা সেই ব্লকে হওয়া দরকার কি না? এই ব্যাপারটা একটু পরিষ্কার হওয়া দরকার ছিল। সেই বিষয়টা পরিষ্কার করার জন্য, সেই অ্যামবিগিউটি দূর করার জন্য এখানে পরিষ্কারভাবে বলা হয়েছে যে কেবলমাত্র কাউন্সিল অব স্টেটস-এর মেম্বার যিনি থাকবেন তাঁর সেই ব্লকে পঞ্চায়েত সমিতি নির্বাচিত হবেন সেখানে তাঁর বাসস্থান থাকা দরকার। দ্বিতীয়টা একটা গুরুত্বপূর্ণ জিনিস যেটা টেকনিক্যালি ভুল ছিল, ভাষাগত কিছু ভুল ছিল সেটা সংশোধন করে নেওয়া হচ্ছে। দ্বিতীয় বিষয়টা হচ্ছে আজকে ত্রিস্তর পঞ্চায়েত নানা রকম কাজের মধ্যে কর্মমুখর হয়ে উঠেছে। এক বছরব্যাপী কর্মযোগ্য ত্রিস্তরের মধ্যে চলেছে এবং স্বভাবতঃই মাঝামাঝি যে স্তর পঞ্চায়েত সমিতি এই বিশাল কর্মযোগ্যের মধ্যে এসে পড়েছে এবং পঞ্চায়েত সমিতিতে কতকগুলি স্থায়ী সমিতি আছে, প্রায় ছয়-এর অধিক স্থায়ী সমিতি আছে। পঞ্চায়েত আইনে এই বিধি ছিল যে এক্সটেনশন অফিসার, পঞ্চায়েত তিনি সমস্ত স্থায়ী সমিতিগুলির সম্পাদক, সেক্রেটারি থাকবেন। এখন এক্সটেনশন অফিসার, পঞ্চায়েত, পঞ্চায়েত সম্প্রসারণ আধিকারীক তাঁর উপর বামফ্রন্টের এত কাজের চাপ পড়েছে যে তাঁকে সমস্ত স্থায়ী সমিতি সেক্রেটারি করলে কাজের প্রচণ্ড অসুবিধা দেখা দেবে এবং বিভিন্ন জায়গায় সেই কাজের অসুবিধা দেখা দিয়েছিল। সে জন্য এই আইনটা সংশোধন করা হচ্ছে এবং ১২৫ নম্বর ধারাটি সংশোধন করে আমরা কেবলমাত্র অর্থ সংস্থানের স্থায়ী সমিতির সম্পাদক রেখেছি এবং স্বভাবতই প্রশ্ন আসে ভূমি সংস্কার, জনস্বাস্থ্য, কৃষি সেচ, শিক্ষা, ক্ষুদ্রশিল্প ইত্যাদি স্থায়ী সমিতিগুলি সম্পাদক হয়ে থাকবেন। স্বভাবতই সরকার মনোনীত যে সমস্ত অফিসার থাকবেন তাঁদের মধ্যে থেকে একজন যার উর্দ্ধসীমা তিনের মধ্যে তার মধ্যে একজন স্থায়ী সমিতির সম্পাদক হবেন। এই কথা বলে আমি আপনাদের সামনে এই সংশোধনী প্রস্তাব রাখছি এবং অনুমোদনের জন্য প্রস্তাব করছি।

At this stage the House was adjourned till—3.30 P.M

(After adjournment)

[3-30 — 3-40 P.M ]

**Shri Balailal Das Mahapatra :** Sir, I beg to move that the West Bengal Panchayat (Second Amendment), Bill, 1979, be circulated for the

purpose of eliciting opinion thereon by the next session of the Assembly.

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় পঞ্চায়েত আইন ছিল, তার উপর আবার একটা সংশোধনী এনেছেন, ১৯৭৮ সালেও একটা এনেছিলেন, বারবার এইভাবে টুকরো সংশোধনী আনছেন, তার মানে এখানে বহুবার আলোচনা হয়েছে, বিরোধী পক্ষ থেকে বহু অভিযোগ করা হয়েছে এবং এমন কি বৈধতার ব্যাপারে হাইকোর্টের রুলিং সম্পর্কেও এখানে আলোচনা হয়েছে। আমি আশা করেছিলাম মাননীয় পঞ্চায়েত মন্ত্রী মহাশয়, দীর্ঘ সময় পেয়েছেন, তিনি এবারে একটা সর্বাত্মক বিল এই বিধানসভায় পেশ করবেন। কিন্তু তিনি তা আনতে পারলেন না। অবশ্য আজকে তিনি বলেছেন যে একটা সর্বাত্মক বিল তিনি আনবেন। যদি তিনি আনতে পারেন তাহলে একটা ভাল কাজ হবে। কারণ বর্তমানে যে ভাবে পঞ্চায়েতগুলো চলছে, নানা দিকে তার ফাক রয়েছে, সেই জন্য আমাদের দাবি ছিল মন্ত্রী মহাশয় এমন একটা সর্বাত্মক বিল আনবেন যাতে সেটা সর্বজন গ্রাহ্য হয় কিন্তু দুঃখের বিষয় তিনি ক্ষুদ্র ক্ষুদ্র কতকগুলো বিল আনছেন, এতে বিধানসভার সময় নষ্ট হচ্ছে এবং বহু সরকারি অর্থ ব্যয় হচ্ছে। সেই জন্য আমি বলব এই বিষয়ে তিনি একটু চিন্তা করে দেখবেন যাতে অবিলম্বে একটা সর্বাত্মক বিল আনতে পারেন। আমাদের যে সব অভিযোগ আছে, বিরোধী পক্ষ থেকে বহু অভিযোগ করা হয়েছে, পক্ষপাতিত্বের অভিযোগ রয়েছে, বৈধতার অভিযোগ রয়েছে, দুর্নীতির অভিযোগ রয়েছে, পঞ্চায়েত পরিচালনার ব্যাপারে নিয়ন্ত্রণের যে ব্যবস্থা, সেই বিষয়ে আমরা অভিযোগ করেছি। কিন্তু দুবছর আড়াই বছর হয়ে গেল, মন্ত্রী মহাশয় অনেক অভিজ্ঞতা সঞ্চয় করেছেন, সারা পশ্চিম বাংলায় পঞ্চায়েতগুলো কি ভাবে চলছে, তা তিনি জানেন সেই জন্যই আমি জনমত সংগ্রহের কথা উল্লেখ করেছি। কিন্তু বর্তমানে বিলের উপর যে সংশোধনী এনেছেন, তার বিরোধিতা করছি না। বরং আমি বলব পঞ্চায়েত আইনের যে দ্বিতীয় ধারা রয়েছে, তাতে বলা রয়েছে বিধানসভার সদস্য বা লোকসভার সদস্য, তাঁরা কাউন্সিল অব স্টেটসে সদস্য, এতদিন ছিল যে তাদের সমস্ত পঞ্চায়েতের সভাতে উপস্থিত থাকতে হবে আমি যে সংশোধনী এনেছি তাতে বিধানসভার সদস্য লোকসভার সদস্য, তিনি যদি উপস্থিত না হতে পারেন তাহলে তাঁর রিপ্রেজেন্টেটিভ সভাতে যোগ দিতে পারবেন, মন্ত্রী মহাশয় এই ব্যাপারটা বিশেষভাবে বিবেচনা করে দেখবেন। তৃতীয় ধারায় সেক্রেটারি সম্বন্ধে যেটা বলেছেন সেটাও আমি সমর্থন করছি। কিন্তু একথা ঠিকই, আমিও মনে করি পঞ্চায়েত এক্সটেনশন অফিসারের উপর কাজের চাপ রয়েছে, কাজেই পঞ্চায়েত সেক্রেটারি যিনি হবেন তিনি স্থায়ী সমিতির সেক্রেটারি হবেন, এতে অসুবিধা হবে। আগে এক্সটেনশন অফিসার সমস্ত জায়গায় সুপারভাইজ করতেন, এখন তাঁকে সেক্রেটারি করে কোনও ক্ষমতা দেননি, তিনি কেরানির কাজ করবেন, অন্য কোনও দায়িত্ব নেই। তিনি সুপারভাইজ করতে পারবেন কি না তিনি কিছু বলেননি। বহু জায়গায় দুর্নীতির অভিযোগ উঠেছে, ত্রুটি-বিচ্যুতির কথা নানা জায়গায় উঠেছে, তিনি সেটা উল্লেখ করেছেন। এমন অনেক অভিযোগ এসেছে যে যেখানে বিরোধী দলের সদস্যরা থাকেন সেখানে প্রোসিডিংস রাখা হয় না, এই রকম ১০ ১২ টা অভিযোগের কথা তিনি বলেছেন। আমরা বলছি এই রকম হাজার হাজার অভিযোগ আছে। পঞ্চায়েত সমিতিগুলি ইরেগুলার এই অভিযোগও এসেছে। কেউ কেউ অভিযোগ করেছেন পঞ্চায়েত সমিতি এক একটা ক্ষুদে ডিকটেটর হয়েছে, কারোর কথা শোনেনা, পঞ্চায়েতে সদস্য

যাঁরা নির্বাচিত হয়েছেন তাঁদের কথা শোনেনা, সেখানে কি স্কীম নেওয়া হয়েছে, কিভাবে টাকা-পয়সা খরচ হচ্ছে কিছুই জানতে পারা যায় না। সেজন্য সেক্রেটারিকে ক্ষমতা দেওয়া দরকার যাতে সুপারভাইজ করে সরকারের কাছে রিপোর্ট দিতে পারে। তা না হলে পঞ্চায়েত সমিতি যেভাবে চলছে তাতে দেখা যাবে পঞ্চায়েত রাজ্যের পরিবর্তে সেখানে সন্ত্রাসের রাজত্বের সৃষ্টি হয়েছে দীর্ঘদিনের যে আসা তাকে যদি সফল করতে হয় তাহলে পঞ্চায়েত সমিতির পুনর্গঠন করা দরকার। স্থায়ী পঞ্চায়েত সমিতি সম্বন্ধে আমার বক্তব্য হচ্ছে এই যে সংশোধন আপাতত আনা হয়েছে এতে আমি প্রস্তাব রাখছি স্থায়ী পঞ্চায়েত সমিতিগুলিতে বিধানসভা এবং লোকসভার সদস্যদের যেন এক্স-অফিসিও মেম্বার রাখা হয়। পঞ্চায়েত সমিতিতে গ্রাম পঞ্চায়েতের প্রধান এক্স-অফিসিও মেম্বার, পঞ্চায়েত সমিতিতে লোকসভার বিধানসভার সদস্য আছেন, কিন্তু স্থায়ী সমিতি যেগুলি সেখানে পঞ্চায়েত সমিতির যিনি সভাপতি তিনি যখন এক্স-অফিসিও মেম্বার তখন সেখানে বিধানসভার সদস্য এবং লোকসভার সদস্য এক্স-অফিসিও মেম্বার হতে পারেন, তার ব্যবস্থা করা যায় কি না সেটা চিন্তা করে দেখবেন। স্বাভাবিকভাবে প্রশ্ন আসছে তাঁরা যদি এক্স-অফিসিও মেম্বার হন তাহলে তাঁদের প্রতিনিধিরা যাতে সেখানে যেতে পারেন তার ব্যবস্থা করবেন। অর্থ সম্বন্ধে, রাস্তা-ঘাট সম্বন্ধে, জনস্বাস্থ্য, কৃষি ইত্যাদি বিষয়ে যে প্রস্তাব আছে, তাঁর এলাকায় যে সর্বাঙ্গীন কাজকর্ম হয় বিধানসভার সদস্য যদি সেই স্থায়ী সমিতিতে থাকেন তাহলে তাঁর অভিমত তিনি সেখানে প্রকাশ করতে পারবেন, তিনি সেখানে পরামর্শ দিতে পারবেন। সেজন্য আমার প্রস্তাব হচ্ছে স্থায়ী সমিতিতে যাতে বিধানসভা এবং লোকসভার সদস্যদের প্রতিনিধিরা থাকেন তার ব্যবস্থা করবেন। তারপর আর একটা কথা তিনি নিজে স্বীকার করেছেন, কয়েকদিন আগে প্রশ্নোত্তরের সময় বলেছেন, গ্রাম পঞ্চায়েতে লক্ষ লক্ষ টাকা ব্যয় হচ্ছে, বহু স্কীম হচ্ছে, ফুড ফর ওয়ার্ক এর জন্য লক্ষ লক্ষ টাকা খরচ করা হচ্ছে, বিধানসভার সদস্য তাঁর এলাকার মধ্যে কনস্টিটিউয়েন্সির মধ্যে কিছুই জানতে পারলেন না যে কি স্কীম করা হল, কত টাকা এল কোন স্কীমের জন্য। সেজন্য বহুদিন থেকে আমাদের দাবি ছিল এবং আমি আবার দাবি করছি গ্রাম পঞ্চায়েতগুলিতে যাতে বিধান সভার সদস্যদের প্রতিনিধিবা থাকতে পারেন, বিধানসভার সদস্যরা যাতে তাঁদের অভিমত প্রকাশ করতে পারেন সে সম্বন্ধে বিবেচনা করবেন। সেখানে বিধানসভার সদস্যদের উপস্থিত থাকা সম্ভব হবে না, কেননা, এক একটা কনস্টিটিউয়েন্সি ১৪/১৫টা গ্রাম পঞ্চায়েত নিয়ে গঠিত, সেজন্য তাঁদের পক্ষে উপস্থিত থাকা সম্ভব হবে না, সেখানে যাতে তাঁদের প্রতিনিধিরা থাকতে পারেন সেটা বিবেচনা করবেন।

[3-40 — 3-50 P.M.]

এটা একটা ছোট্ট বিল—আমি আর বেশি কিছু বলব না, দু-একটি কথা বলছি পঞ্চায়েত সম্বন্ধে। যেভাবে পঞ্চায়েত রাজ হয়েছে তাতে মানুষের নাভিশ্বাস উঠছে। আমাদের অভিজ্ঞতায় বলতে পারি অধিকাংশ জায়গায় টাকা-পয়সার হিসাব পাওয়া যাচ্ছে না। এই অভিযোগ আমাদের কাছে বহু এসেছে। বহু জায়গায় সাধারণ মানুষেরা নিগৃহীত হচ্ছে। ফুড ফর ওয়ার্কের জন্য পঞ্চায়েত ৫ হাজার টাকা পর্যন্ত নিতে পারে—এই প্রভিসন্স আছে কিন্তু তারা যা ইচ্ছা তাই করছে। অনেক জায়গায় রাস্তা হয়েছে কিন্তু তার হিসাব দিতে পারছে না, অডিট করার কোনও ব্যবস্থা নেই, তাদের নিয়ন্ত্রণ করবার কোনও ব্যবস্থা নেই। এই যে

হাজার হাজার টাকা রাস্তার নামে যাচ্ছে তার হিসাব কোথায়? ঘর-ভাঙ্গার টাকা দেওয়ার ব্যাপারে বহু অভিযোগ আমাদের কাছে এসেছে। ৫০ পারসেন্ট টাকা পঞ্চায়েত সমিতির সদস্যরা রেখে দিচ্ছে। যারা পাওয়ার কথা তারা পাচ্ছে না। অনেক জায়গায় পঞ্চায়েত প্রধানরা রাস্তার নামে টাকা নিয়ে নিজের ব্যাঙ্ক ব্যালান্স করে ফেলছে। এই রকম নানান অভিযোগ আমাদের কাছে আসছে। সেইজন্য আমি আপনাকে বলব তদন্তের ব্যবস্থা করবেন, পঞ্চায়েত কিভাবে চলছে তা দেখবার জন্য আপনি তদন্তের ব্যবস্থা করুন এবং সর্বদলীয় কমিটি গঠন করুন। মেহেতো কমিটির রিপোর্ট ভালভাবে কাজে লাগান। সারা ভারতবর্ষে কিভাবে পঞ্চায়েত চলছে সেটা একবার দেখুন যাতে পশ্চিমবাংলার পঞ্চায়েত রাজ ভাল হয়। বিধানসভার সদস্যদের নিয়ে একটা সর্বদলীয় কমিটি তৈরি করুন এবং আমাদের কথা যদি সত্যি বলে মনে করেন—কেননা আমরা যেটা বলি সেটা দায়িত্ব নিয়েই বলি—তাহলে আমাদের অভিযোগের ভিত্তিতে তদন্ত করুন। এতে গভর্নমেন্টের সাহায্য হবে এবং পঞ্চায়েত ভালভাবে চলবে। আমাদের কাছে অভিযোগ আছে, বহু জায়গায় দাঙ্গা হচ্ছে, জখম হচ্ছে বর্গাদারদের কেন্দ্র করে এবং সেখানে এই পঞ্চায়েত প্রধানরা নেতৃত্ব দিচ্ছেন। আমি কয়েকদিন আগে শূরপতি গিরির উপর আক্রমণের কথা উল্লেখ করেছিলাম—আপনি কি ব্যবস্থা নিয়েছেন জানি না। পঞ্চায়েতের সদস্যরা সেখানে কার্ফু অর্ডার জারি করেছেন, সন্ধ্যা ৭টার পর ঘর থেকে বেরুতে পারবে না। কত বড় ধৃষ্টতা, কত বড় ডিক্টেটরশিপ সেখানে হয়েছে—সেটা একবার ভাবুন। সেখানে ডিকক্টেটরশিপ চালু কবে দিল এবং তাঁকে বাড়িতে বন্দী করে রেখে দিয়েছে। আপনি যদি মনে করেন যে আমরা মিথ্যা কথা বলছি সে কথা আলাদা কিন্তু বিধানসভার সদস্য হিসাবে আমি দায়িত্ব নিয়ে বলতে পারি এ ব্যাপারে তদন্ত হওয়া দরকার। আপনি একাই পঞ্চায়েতকে ভালভাবে চালাতে চাইলেই তো হবে না, আপনাকে বিধানসভার সদস্যদের বহু অভিযোগ আপনাকে শুনতে হবে, দেখতে হবে। সেইজন্য আমি চাচ্ছি, এই পঞ্চায়েত প্রথা যাতে জনসাধারণের সমর্থন লাভ করে তার ব্যবস্থার জন্য পঞ্চায়েত যেসব ত্রুটি-বিচ্যুতি আছে তা দূর করবার জন্য আপনি সর্বদলীয় কমিটি গঠন করবেন এবং অবিলম্বে সারা পশ্চিমবাংলায় পঞ্চায়েত রাজ কিভাবে চলছে তার তদন্তের ব্যবস্থা করবেন। আমি যে প্রস্তাবগুলি রেখেছি সেগুলি যদি গ্রহণ করেন তাহলে আমি খুব আনন্দিত হব এবং এই সম্পর্কে যে অ্যামেন্ডমেন্ট এসেছে সেগুলি করছি এবং সঙ্গে সঙ্গে আমার যে প্রস্তাবগুলি আছে সেইগুলিও সমর্থন করছি। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় পঞ্চায়েত মন্ত্রী ছোট একটা অ্যামেন্ডমেন্ট এনেছেন, আজকের এই অ্যামেন্ডমেন্টের উপর বক্তৃতা দিতে গিয়ে আমার একটা বড় কথা মনে পড়ছে যে পঞ্চায়েতের এই পঞ্চু কমিউনিস্টদের পাল্লায় পড়ে সি. পি. এম-এর পঞ্চু কমিউনিস্টরা পঞ্চায়েত ডিপার্টমেন্টকে ডোবাতে বসেছে।

(**শ্রী দীপক সেনগুপ্ত ঃ** পঞ্চু কমিউনিস্ট মানে কি?)

বলছি, বলছি। কারণ পঞ্চায়েত মন্ত্রী এই অ্যামেন্ডমেন্টের আলোচনার মধ্যে স্বীকার করেছেন বহু অ্যামেন্ডমেন্ট আনতে হবে, কমপ্রিহেনসিভ বিল আনতে হবে। সবচেয়ে বড় কথা পঞ্চায়েত রাজ মহাত্মা গান্ধীর স্বপ্ন ছিল, সেটাকে সার্থক রূপ দেবার জন্য পঞ্চায়েত রাজ

প্রতিষ্ঠিত হবে। পঞ্চায়েত অ্যাক্টে ১৯৭২ সালে নির্বাচন হয়ে গেল এখন পঞ্চায়েতের হাতে ক্ষমতা দেওয়া হয়েছে, সেটা বিকেন্দ্রীকরণ করা দরকার। সব সময় আমরা বলি এবং বামফ্রন্ট সরকার ক্ষমতা বিকেন্দ্রীকরণ করে পঞ্চায়েতের হাতে দিয়েছেন। ক্ষমতাটা বিকেন্দ্রীকরণ করে দাঁড়াল কোথায়? কোন জায়গায় গিয়ে পৌঁছেছে জানা দরকার। বিকেন্দ্রীকরণ করতে গিয়ে কি হল? পশ্চিমবঙ্গের জনগণের অর্থনৈতিক অবস্থা সংকটময়। পঞ্চায়েত প্রধান যাঁরা আছেন তাঁরা প্রত্যেকে এক একটি শিবলিঙ্গ, তাঁদের কাছে গিয়ে কারও পৌঁছাবার ক্ষমতা নেই তাঁদের নন্দী ভৃঙ্গীদের জন্য। আমরা জানি পঞ্চায়েত রাজ প্রতিষ্ঠিত করতে গিয়ে সেখানে গমের রাজ প্রতিষ্ঠিত হয়েছে, সেখানে প্রতিষ্ঠিত হয়েছে দুর্নীতিরাজ। সেখানে রন্ধ্রে রন্ধ্রে দুর্নীতি, পঞ্চায়েতের মধ্যে পৌঁছে গেছে। আজকে আমরা জানি ফরওয়ার্ড ব্লক, আর. এস. পি. বলবেন না, আপনারা আপনাদের অবস্থা জানেন, যেখানে প্রধান আছেন, সেখানে মেম্বার ২/৩ জন, যেখানে সি. পি. এম প্রধান নয়, ২/৩ জন মেম্বার মিলে কাজ করছেন অন্য পার্টি প্রধান, সেখানে আপনাদের কাজ করা উচিত। বাস্তব চিত্র এটা না বললে—এটা অপ্রাসঙ্গিক নয়, এটা প্রাসঙ্গিক, কারণ আমরা দেবমূর্ত্তি তৈরি করতে গিয়ে বাঁদর তৈরি করেছি। সত্যিই এটা দুর্ভাগ্য। দেখা গেছে আমাদের জনসাধারনের দেশের কাজ করার কোনও সুযোগ নেই, কাজ করতে গেলে কি চরম অবস্থার মধ্যে পড়তে হয় আর কি চরম দুর্নীতি এই আড়াই বছরের মধ্যে এসেছে। আমার মনে হয় মন্ত্রী মহাশয়, যিনি এই পঞ্চায়েত ডিপার্টমেন্টে আছেন তিনি অত্যন্ত নিষ্ঠাবান, কিন্তু তিনি কোনও কাজ করতে পারছে না। তার নমুনা বলে দিচ্ছি। উনি বি. ডি. ও. কে নিয়ে এলেন আন্ডার সেকশন ৯০এ। এক্স অফিসিও মেম্বার অ্যামেন্ডমেন্ট করছে (১এ) এনেছেন, এক্সটেনশন অফিসার কে হবেন? এক্সটেনশন অফিসার হবেন পঞ্চায়েত থেকে, কারণ দেবব্রতবাবুর কর্মনিষ্ঠার সৎ প্রচেষ্টা বি. ডি. ও'রা শুনছেন না, কারণ বি. ডি. ও'রা অফিসার, ভাল অফিসার, কিন্তু অনেক বাজে কাজে তাঁদের সমর্থন করতে হচ্ছে। উনি এখানে কি করলেন, পঞ্চায়েত এক্সটেনশন অফিসার, আবার এখানে পরে বলেছেন—আপনাদের ভিতরে অনেকে অসম্মত। বি. ডি. ওরা সরে এলেন কিন্তু আপনার পঞ্চায়েতের সেক্রেটারিদের নিয়ে এলেন কেন? বি. ডি. ওরা মোর অ্যাসারটিভ। তাদের কাজ করার ক্ষমতা অনেক বেশি। কিন্তু তাদের কন্ট্রোল করতে পারছেন না বলে এনেছে? পঞ্চায়েত এক্সটেনশন অফিসারের উপর সব দায়িত্বগুলি দেওয়া যায় না। আমরা জানি যে পশ্চিমবঙ্গ এই পঞ্চায়েত নির্বাচনের পরে দেশের লোকের কাছে যে রূপরেখা এই বামফ্রন্ট সরকার রেখেছেন সেই রূপ রেখা বর্তমানে নেই।

[3-50 — 4-00 P.M.]

কারণ রূপরেখা যেটা ছিল তাতে দেখা গেছে যে পঞ্চায়েত প্রধান কারুর সঙ্গে পরামর্শ না করে লক্ষ লক্ষ টাকা নিজের ইচ্ছা মতো খরচ করছেন। বারবার বলা সত্ত্বেও কেন্দ্রীয় সরকারের টাকার হিসাব দিতে পাচ্ছেন না। ঘরে বসে হিসাব নিকাশ করছেন—অডিটের কোনও ব্যবস্থা নেই। কোটি কোটি টাকা খরচ করা হচ্ছে একটা ব্লকের মাধ্যমে কিন্তু সেই টাকা পঞ্চায়েতের কাজ করতে গিয়ে নিজেরাই নিজেদের পকেট ভরাচ্ছেন। সমস্ত পঞ্চায়েতকে কুক্ষিগত করেছে একটি মাত্র পার্টি তা হলো সি পি এম। ফরোয়ার্ড ব্লক, আর এস পি যেখানে জিতেছে সেখানে তাদের কাজ করবার কোনও ক্ষমতা নেই—কারণ সি পি এম। মন্ত্রী

মহাশয়ের নিষ্ঠাকে আমি প্রশংসা করি কিন্তু পার্টিবাজির একটা কেন্দ্র স্থল হয়েছে এই পঞ্চায়েত। পঞ্চায়েত অফিসে বসে পার্টির কাজ হয়—পঞ্চায়েতের টাকা নিয়ে দেয়ালের লিখন হয়, পঞ্চায়েতের টাকা নিয়ে কলকাতার ব্রিগেড প্যারেড গ্রাউন্ডে মিছিল আছে। পঞ্চায়েতের হিসাব পরীক্ষা করার মতো কেউ নেই। পঞ্চায়েতের প্রধান যা হিসাব দেন সেইটাই চরম। মথুরাপুর ব্লক-১ পঞ্চায়েত সমিতির সভাপতি কংগ্রেসের লোক। তিনি ২৪ পরগনা জেলা প্রাইমারি এডুকেশন অফিসের একজন ক্লার্ক—নাম জয়নাল সাহেব। তিনি মিটিং অ্যাটেন্ড করেন কিন্তু যেহেতু অ্যাডভাইসারি বডির চেয়ারম্যান সি পি এম বলে তিনি তাঁকে জয়েন করতে দেন না। এটা খুব লজ্জার কথা যে সে অফিসে গেলে তাকে বলা হয় তুমি কোনও কাগজ পত্রে সই করবে না। সেইজন্য বলছি যে এই অ্যামেন্ডমেন্ট না এনে আগে যেটা ছিল সেটা ভালই ছিল—বি ডি ও অনেক দায়িত্বশীল অফিসার এবং তিনি থাকলে পারফরমেন্স ভালই হত এবং যে খারাপ কাজগুলি পঞ্চায়েত এক্সটেনশন অফিসারগুলি করত তা তারা করতে পারত না। পশ্চিমবাংলায় পঞ্চায়েতে দুর্নীতি দূর করবার যদি চেষ্টা করেন তাহলে বি ডি ওদের রাখুন। ১৯ নং ক্লজ অনুযায়ী পঞ্চায়েত এক্সটেনশন অফিসার যদি কোথাও দুর্নীতি হচ্ছে বলে বি ডি ও মনে করেন তাহলে তিনি সুয়োমটো কগনিজেন্স অফেন্স হিসাবে থানায় এফ আই আর দিতে পারবেন—এই ক্ষমতা তাকে দিন। তা না হলে জনসাধারণের টাকা যে তছনছ হচ্ছে সেটা বন্ধ করা যাবে না। এই অ্যামেন্ডমেন্টের মধ্যে ১১৯ যেটা আছে সেখানে আমি সাজেস্ট করছি যে প্রতি গ্রাম পঞ্চায়েতের এম এল এ প্রতিনিধি রাখবার দরকার আছে। কিন্তু কেন এই অ্যামেন্ডমেন্ট হল না তা আমি বুঝতে পাচ্ছি না। আজকে বিধানসভা চলছে এখানে পঞ্চায়েত সমিতির সভা থাকলে আমি সেখানে যেতে পারব না কিন্তু সেখানে যদি আমার প্রতিনিধি থাকায় ব্যবস্থা থাকত তাহলে তিনি সেখানে উপস্থিত হয়ে কিছু কনট্রিবিউশন করতে পারতেন। নন্দী ভিরিঙ্গীরদল পঞ্চায়েত সমিতিতে শেষ করে দিচ্ছে। অর্থ কমিটিতে এক্সটেনশন অফিসার রাখার ব্যবস্থা করেছেন। কিন্তু পঞ্চায়েত সমিতিগুলি পার্টি অফিস হওয়ায় বি ডি ও কে দিয়ে যে কাজ করানো যাচ্ছিল তা আর করানো যাবে না। সেইজন্য বলব ভাল প্রশাসন যদি চান তাহলে আমার কথাটা একবার চিন্তা করুন। কিন্তু আপনি তা করতে পারবেন না কারণ আপনার দল কম অনুগ্রহ হিসাবে আপনাদের ২/১ জন মন্ত্রী করা হয়েছে। সেইজন্য আপনাদের উৎকণ্ঠা আছে। আমাদের দেবীর আগমন হচ্ছে কিন্তু আপনারা গ্রামে যে অসুর সৃষ্টি করেছেন তাতে সেখানে কোনও কাজ হবে না। আমি জানি আপনি সেই সমস্ত অসুর বধ করতে পারবেন না। সি পি এম আপনাদের মারছে তবুও আপনারা কিছু বলতে পারছেন না। আপনারা শুধু চেঁচামেচি করে যাচ্ছেন কারণ আপনাদের ব্যথা কোথায় তা আমরা জানি। একমাত্র বিনয়বাবু আমার কথা উপলব্ধি করতে পারেন কারণ তিনি জানেন সত্যবাবু যা বলেন ঠিক ঠিকই বলেন। একটা গল্প বলি তা হল একটা ছাগলের তিনটা ছানা হল। তার মধ্যে দুটা ছানা ঘরে থাকে আর একটা ছানা নেচে কুঁদে পেট ভরায় বলে তার খুব দুঃখ। আপনাদের অবস্থাও ঠিক তাই। সেইজন্য বলছি পঞ্চায়েতের মধ্যে যে দুর্নীতি আছে তা দূর করবার জন্য একটা কমপ্রিহেনসিভ বিল আনুন এবং তা আনার আগে যদি আমাদের সঙ্গে আলোচনা করেন তাহলে আমরা তাতে কিছু সাবসক্রাইব করতে পারব।

[4-00 — 4-10 P.M.]

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে পঞ্চায়েত মন্ত্রীর আন্তরিকতা আছে, কিন্তু আন্তরিকতা শুধু থাকলে হবে না, তাঁকে বেড়া জালে ঘিরে রেখে দিয়েছে যে আমলাতন্ত্র এই আমলাতন্ত্র থেকে বেরিয়ে আসার চেষ্টা তাঁকে করতে হবে। তাঁর নিজের যে ধ্যান-ধারণা সেটাকে প্রতিফলিত করার চেষ্টা তাঁকে করতে হবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রীর কাছে আমার অনুরোধ এম এল এদের রিপ্রেজেনটেটিভ পঞ্চায়েত সমিতিতে দেবেন, প্রতি অঞ্চলে এম এল এ রিপ্রেজেনটেটিভ দেবার চেষ্টা করবেন। আর একটা জিনিস নিষিদ্ধ করবেন পঞ্চায়েত সমিতির অফিসে যাতে পার্টির কাজকর্ম না হয়। পঞ্চায়েত সমিতির অফিসে বসে পঞ্চায়েতের টাকাতে পার্টির কাজকর্ম হবে, স্লোগান দিয়ে মিছিল করে কলকাতায় আসবে পঞ্চায়েতের টাকায় এটা যেন না হয়। আপনি যদি একটা তদারকি কমিশন বসান তাহলে দেখতে পাবেন ৯০ ভাগ জায়গায় পঞ্চায়েতের টাকায় পার্টির কাজকর্ম হচ্ছে। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নকুলচন্দ্র মাহাত ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় পঞ্চায়েত মন্ত্রী যে সংশোধনী বিল এনেছেন আমি তা পূর্ণ সমর্থন করছি এবং বিরোধী পক্ষ পঞ্চায়েতের বিরুদ্ধে যে সমস্ত কুৎসা পক্ষপাতিত্ব এবং দুর্নীতির অভিযোগ এনেছেন তার তীব্র প্রতিবাদ করছি। বিরোধী পক্ষের সদস্যারা আতঙ্কগ্রস্ত হয়ে পড়েছেন। একসময় প্রথম যখন রাশিয়ায় সোভিয়েত রাজ হল তখন সমগ্র ইউরোপ ভূত দেখেছিল। আজকে পশ্চিমবাংলার গ্রামাঞ্চলে যেভাবে কাজ চলছে পঞ্চায়েত সমিতির মাধ্যমে তাতে তাঁরা ভূত দেখছেন। ভবিষ্যতে তাঁরা শেষ হয়ে যাবেন, ভবিষ্যতে তাঁদের প্রতিনিধিত্ব থাকবে না এটা দেখে তাঁরা আতঙ্কগ্রস্ত হয়ে পড়েছেন পঞ্চায়েত সমিতিতে সম্পাদক হবেন ই. ও. পি., নিশ্চিতভাবে ই. ও. পি. সম্পাদক হয়ে বিভিন্ন স্থায়ী সমিতির সম্পাদক থাকবেন না। একটা স্থায়ী সমিতি স্ট্যাটুটরি বডি, তাদের নিজস্ব ফাংশান আছে, সমস্ত স্ট্যাটুটরি বডি যদি একজনের দ্বারা পরিচালিত হয় তাহলে সমস্ত কাজ তিনি দেখতে পারবেন না। হিসাব-নিকাশ এর কথা যেটা বিরোধী পক্ষ থেকে এসেছে, বিভিন্ন গ্রাম পঞ্চায়েতের হিসাব-নিকাশ দেখার জন্য ই. ও. পি. আপাতত অডিট করবেন, যাতে কোনওরকম দুর্নীতি কোনও গ্রাম পঞ্চায়েতে না হয় তারজন্য তাঁদের অন্য কাজ থেকে রেহাই দিয়ে এই কাজ দেওয়া হচ্ছে। এটা নিশ্চয়ই অভিনন্দন যোগ্য যাঁরা বলছেন পঞ্চায়েত হল এতে সি পি এম'র সর্বনাশ হয়ে গেল, সেটা জনসাধারণ বুঝবে, সি পি এম বুঝবে, বিরোধী পক্ষের এতে মাথা ব্যথা করে কোনও লাভ নেই। গ্রামাঞ্চলে গ্রাম উন্নয়নের কাজ বিগত ৩২ বছর ধরে কিভাবে হয়েছে? ১৮ বছর ধরে তাঁদের হাতে পঞ্চায়েতগুলি ছিল কংগ্রেসি রাজত্বে, তাঁরা গ্রাম উন্নয়নের জন্য প্রতি গ্রাম পঞ্চায়েতের হাতে কত টাকা দিয়েছেন? লাম্প গ্রান্ট ১০০/১৫০/২০০ টাকা দিয়েছেন, তাতে গ্রাম উন্নয়ন হয়নি। আমি বামফ্রন্ট সরকারকে অভিনন্দন জানাব যে বিগত ১ বছরে যে বাজেট হয়েছে সেই বাজেটের একটা বড় অংশ গ্রাম উন্নয়নের জন্য দেওয়া হয়েছে পঞ্চায়েতের হাতে।

এক একটা গ্রাম পঞ্চায়েতের হাতে ১/১।। লক্ষ টাকা দেওয়া হয়েছে এবং তাছাড়া আই আর বি পি এবং অন্যান্য পরিকল্পনা মারফত টাকা দেওয়া হয়েছে। নিশ্চয়ই তার হিসেবনিকেশ করা দরকার, প্রতিটি পাই-এর হিসেব নেবার ব্যবস্থা থাকা দরকার। আমরাও চাই এই জিনিস হোক। স্যার, গত ৩০ বছরে আমরা দেখেছি লুট চলেছে, মস্তানরাজ চলেছে,

[4-10 — 4-20 P.M.]

বি ডি ও-রা দুর্নীতির আশ্রয় করে চলেছে এবং মুস্টিমেয় লোকের হাতে ক্ষমতা দিয়ে অন্যদের সব কিছু কেড়ে নেওয়া হয়েছে। আমি মনে করি আজকে জেলা পরিষদ, গ্রাম-পঞ্চায়েতের হাতে আরও বেশি করে ক্ষমতা দেওয়া দরকার এবং তবেই গ্রামের উন্নতি হবে। অনেকে বলেছেন এফ এফ ডবলিউ-তে ৫ হাজার স্কীম করেছিল। গ্রাম-পঞ্চায়েত যদি নিজেরাই স্কীম করেন এবং নিজেরাই সেটা কার্যকর করেন তাহলে অনেকেরই সর্বনাশ হয়ে যাবে এবং সেইজনাই এইসব কথা বলছেন। আমি আপনাদের জানাতে চাই, প্রধানরা—অন্তত বামফ্রন্ট সরকারের শরিকদলের প্রধানরা বামফ্রন্ট সরকারের নীতি অনুসারে যখন কোনও স্কীম করেন তখন তাঁরা সেটা জনসাধারণকে জানান, বিভিন্ন সংগঠনকে জানান এবং তারপর স্কীম পাশ করেন। শুধু তাই নয়, কত টাকা পেলেন, কত গম পেলেন সেটা জনসাধারণকে জানিয়ে দেয়, গ্রামের হাটে বাজারে সেই লিস্ট টাঙিয়ে দেন এবং তাতে জানিয়ে দেন যে এত টাকা আমরা গভর্নমেন্টের কাছ থেকে পেলাম,.কাজেই এই ব্যাপারে আপনাদের কি বক্তব্য আছে বলুন। গ্রামের হাজার হাজার মানুষ আজকে গ্রাম পঞ্চায়েতের কাজের মধ্য দিয়ে বুঝতে পারছে যে কাজ হচ্ছে এবং দুর্নীতির হাত থেকে মুক্ত করবার জন্য গ্রাম পঞ্চায়েত এগিয়ে আসছে। স্যার, এই হচ্ছে পশ্চিমবাংলার গ্রামাঞ্চলের অবস্থা। আজকে আমাদের এখানে পঞ্চায়েত সমিতিতে সম্পাদক করবার জন্য প্রস্তাব আনা হয়েছে। একজিকিউটিভ অফিসার ছিলেন, এটা ঠিক আছে এবং বি ডি ও যখন একজিকিউটিভ অফিসার তখন সেখানে কোনও প্রশ্ন নেই। আমি মন্ত্রী মহাশয়ের নিকট একটা আবেদন রাখছি, এই যে ৫/৭টা স্থায়ী সমিতি হচ্ছে তাদের ফার্নিচার নেই, বসবার জায়গা নেই এবং খরচের জন্য তাদের কনটিনজেন্সির টাকা দেওয়া হয়নি। কাজেই আমি আবেদন করছি তাদের যখন অনেক এমপ্লয়ীজ রয়েছে তখন তাদের হাতে কিছু কনটিনজেন্সি দেওয়া দরকার, তাদের বসার ব্যবস্থা এবং কিছু ফার্নিচার এগুলির ব্যবস্থা করা দরকার। আমি আশা করি আপনারা এর ব্যবস্থা করবেন। বিরোধী পক্ষ বলেছেন আমরাও তো পঞ্চায়েতে আছি। নিশ্চয়ই আছেন। আমার জেলার কথা বলতে পারি, ১৬৯টি গ্রাম পঞ্চায়েতের মধ্যে কংগ্রেস (আই)-র ১৫টি রয়েছে, কংগ্রেসের ১৮টি রয়েছে। আমি জিজ্ঞাসা করছি আর ডবলিউপি-র ২৫ হাজার টাকা যা পান তাতে কোনও গ্রাম পঞ্চায়েত কি বলতে পারেন সেই টাকা তাঁরা পাননি? যেখানে কংগ্রেস রয়েছে বা কংগ্রেস (আই) রয়েছে সেইখানে তাঁরা টাকা পাননি এরকম পক্ষপাতিত্বের ঘটনা নেই। আমাদের বামফ্রন্ট সরকার এই নীতি নিয়েছেন যে, পশ্চিমবাংলার সর্বত্র একই রকম টাকা এবং একই রকম সুযোগ সুবিধা পাবে। পক্ষপাতিত্বের কোনও ব্যাপারই নেই। গত ৩০ বছর ধরে যে রকমভাবে দুর্নীতির মধ্যে নিয়ে গেছে তাতে অর্থনৈতিক কাঠামোর মধ্যে যে ভাবে দুর্নীতি ঢুকেছে সেটা কালকেই মুক্ত করা যাবে এটা মনে করার কারণ নেই। আমরা সেইজন্যই বেশি বেশি করে পঞ্চায়েতের মধ্যে মানুষকে ইনভলভ করছি এই দুর্নীতির বিরুদ্ধে সংগ্রাম করবার জন্য। দুর্নীতির বিরুদ্ধে লড়াই করবার জন্য এবং যত বেশি মানুষ এতে ইনভলভ হচ্ছে তত দুর্নীতি সরে যাচ্ছে। দুর্নীতি কিছু কিছু আছে, কি করা যাবে? আপনাদের টাইমে এই সমস্ত লোক আছে, কিছু কিছু বি ডি ও আছে এক্সটেনশন অফিসারের মধ্যে একটা অংশ আছে, কিছু কিছু অফিসারও আছে যারা দুর্নীতিগ্রস্ত তারাই এই জনসাধারণের হাতে বেশি ক্ষমতা দিতে চান না। কিন্তু আমি বলছি জনসাধারণের একটা বিরাট অংশে পঞ্চায়েতের কাজকর্মের পক্ষে

সমর্থন আছে। তাদের সংগঠিত করবার জন্য এবং সাধারণ মানুষের আরও বেশি করে এতে ইনভল্‌ভমেন্ট করার দরকার আছে। আমরা জানি কিছু কিছু দুর্নীতির চক্র আছে, তাদের বিরুদ্ধে লড়াই করতে হবে। আমরা জানি গ্রামাঞ্চলে একটা জন-জাগরণ, গণ-আন্দোলন গড়ে উঠেছে, আজকে গ্রাম-পঞ্চায়েত এবং পঞ্চায়েত সমিতি তাকে রূপ দিতে যাচ্ছে। কিছু ছোটোখাটো ভুলত্রুটি থাকতে পারে, সেগুলি আমরা শুধরাতে চাই। মাননীয় পঞ্চায়েত মন্ত্রী মহাশয় যে সংশোধনী প্রস্তাব এনেছেন ই ও পি-কে সম্পাদক করবার জন্য আমি সেটা পূর্ণ সমর্থন করে, তাঁকে অভিনন্দন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী কাজী হাফিজুল রহমান ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আজকে মাননীয় পঞ্চায়েত মন্ত্রী যে বিল এনেছেন তার উপর কিছু বলতে গিয়ে প্রথমেই মনে হচ্ছে যে যার স্বপ্নে পঞ্চায়েতরাজ ছিল সেটা বাস্তবে কতটুকু হয়েছে আজ তা দেখা দরকার হয়ে পড়েছে এবং সেটা বিবেচনা করা দরকার এবং এই বিষয়ে চিন্তা করা দরকার। আমার মনে হয় দেশে যে পঞ্চায়েতরাজ কাজ চলছে সেটা পঞ্চায়েতরাজ কি না না অন্য কোনও রাজ চলেছে সেটা যদি একবার মাননীয় পঞ্চায়েত মন্ত্রী মহাশয় গ্রামের দিকে যান তাহলে বুঝতে পারবেন। পঞ্চায়েত রাজ্যের নামে গ্রামে-গঞ্জের আকাশ-বাতাসে কি রকমভাবে প্রচার করা হচ্ছে না সেটা আমার ব্যক্তিগত অভিজ্ঞতায় আমি বলতে পারি মাননীয় মন্ত্রী মহাশয় আমার জেলার মন্ত্রী তিনি খুব আমাদের কাছের লোক, তাঁকে শ্রদ্ধা করি এবং তিনি যে সৎ সেটা আমরা সবাই জানি এবং আমাদের জেলার লোক সবাই জানে। তিনি যে কেন এই পঞ্চায়েত রাজ তৈরি করবার জন্য এত খাটাখাটি করছেন তা বুঝতে পারছি না। তাঁর পক্ষে এটা করা উচিত ছিল না। পঞ্চায়েত আজকে দুর্নীতিতে ভরা, কেবল দলবাজি, আর যেভাবে প্রচার চলছে তাতে আপনাকে অপদস্ত করার সব কিছু চেষ্টা হচ্ছে। আপনি যদি দেখেন যে কি রকমভাবে লক্ষ লক্ষ মণ গম লুঠপাট চলছে, কোনও কাজ সেখানে হয় না, ফুড ফর ওয়ার্ক-এর জন্য যে টাকা দেওয়া হয় তাও লুঠ-পাট হয়ে যাচ্ছে। আমরা দেখি আজকের দিনে যারা পঞ্চায়েতের নেতা আছেন, মেম্বার আছেন বা প্রধান আছেন তাঁরা আগে বিড়ি খেত, এখন তাঁদের সিগারেট খেতে দেখছি। এঁদের আগে খাওয়ার কোনও ব্যবস্থা ছিলনা, এক বিঘা জমিও ছিল না সেখানে এখন দেখা যাচ্ছে কয়েক বছরের মধ্যে তাঁদের পাকা বাড়ি হচ্ছে। কোথা থেকে হচ্ছে কেন হচ্ছে সেগুলি মন্ত্রী মহাশয় দেখা দরকার। আমাদের ওখানে যে সমস্ত সাঁকো তৈরি হচ্ছে সেখানে সিমেন্ট দেওয়া হচ্ছে না, সিমেন্ট কালোবাজারে বিক্রি করা হচ্ছে। ইট যা দেওয়া হচ্ছে সে সব ইট কেউ কেনে না। থার্ড ক্লাস, ফোর্থ ক্লাস ইট দিয়ে সাঁকো তৈরি করা হচ্ছে। এই সব সম্বন্ধে মাননীয় পঞ্চায়েত মন্ত্রী মহাশয়কে জানানো হয়েছে এবং তিনি বলেছেন তদন্ত করে দেখব।

এইভাবে যেসব জিনিস—মিনি কিট বিলি হয়েছে, সেই মিনি কিটগুলি কাদের দেওয়া হয়েছে? যাদের জমি নেই বা যার নামে জমি আছে তার নাম দিয়ে অন্য লোককে দেওয়া হয়েছে। আলু দেওয়া হয়েছে যাদের জমি নেই, ডি. সি. দেওয়া হয়েছে যাদের জমি নেই এই রকম লোককে দেওয়া হয়েছে। ভুরি ভুরি এর প্রমাণ আছে। এইগুলি নিয়ে অনেক অভিযোগ করা হয়েছে কিন্তু তার কোনও ব্যবস্থা হয়নি। এই সব দুর্নীতির আর যাতে পুনরায় না হয়

তার জন্য আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আর যে সমস্ত খাস জমি বন্দোবস্ত হয়েছে, আমার ওখানে ভগবানগোলা থানা ভগবানপুর এলাকার নির্মলচরে, সেখানে ৫ হাজার বিঘার বেশি জমি আছে, সেই জমি খাস জমি সেই জমি বন্দোবস্ত হয়েছে এবং সেখানে কিভাবে বন্দোবস্ত হয়েছে তা যদি শোনেন তাহলে আশ্চর্য হয়ে যাবেন। যাদের জমি নেই তাদের দেওয়া হয়নি যাদের জমি আছে তাদের দেওয়া হয়েছে। যাদের জমি, বাড়িঘর ভেঙ্গে গিয়েছে সেই সব লোককে দেওয়া হয়নি, এইভাবে বিলি করা হচ্ছে পঞ্চায়েতের সভ্য দ্বারা বা পঞ্চায়েত সমিতির প্রধান দিয়ে তাদের আত্মীয়স্বজনকে দেওয়া হচ্ছে। অথচ যাদের দেওয়া উচিত ছিল সেই সব লোককে দেওয়া হয়নি। এই সম্বন্ধে নানা অভিযোগ আমাদের কাছে এসেছে আমি পঞ্চায়েত মন্ত্রীকে পরে জানাব। তারপর দেখুন হিসাবপত্রের কোনও বালাই নেই, কোনও হিসাব রাখেনা। হিসাব নিতে গেলে দেখা যাবে যে তাদের কাগজপত্র পুড়ে গিয়েছে বা ফলস্ টিপ দিয়ে রশিদ দেওয়া আছে। আজকাল দেখা যাচ্ছে যে পায়ের টিপ পর্যন্ত দেওয়া হচ্ছে। আমি একটা ঘটনা বলছি ২নং জকতাই গ্রাম পঞ্চায়েত, সি. পি. এম.র প্রধান সেখানে। তার কাছে যখন হিসাব চাওয়া হল তখন দেখা গেল যে তার সব কাগজ পুড়ে গিয়েছে। কিন্তু কাগজপত্র যার উপর ছিল সেই টেবিলটা পোড়েনি। এই সব ঘটনা আপনার সামনে রাখছি আপনি দেখবেন। তারপর দেখুন, এর মধ্যে কয়েকদিন আগে আমার কাছে কিছু লোক এসেছিল তারা বলল যে তাদের যে সার দেওয়া হবে সেখানে তাদের কিছু চাঁদা দিতে হবে, কোথায় মিটিং হবে তারজন্য চাঁদা দিতে হবে, তাদের এক টাকা করে চাঁদা দিতে হবে তা না হলে সার পাবে না। এই যে সব দুর্নীতি চলছে এই দুর্নীতি কি করে প্রতিরোধ করবেন সেটা আপনাদের ভাল করে দেখা উচিত। পঞ্চায়েত মন্ত্রীকে আমি অনুরোধ করব যে আমাদের এই পঞ্চায়েতরাজ যেখানে ভাল কাজ করবে বলেছিলেন এই কাজ না করে তাঁরা যা করছে তা অত্যন্ত দুঃখজনক। আর যেখানে কংগ্রেসের প্রধান আছে, যে পঞ্চায়েতে কংগ্রেসের প্রধান আছে সেখানে তাকে ফাংশন করতে দেওয়া হচ্ছেনা। এখানে একটা নাম বলছি, বড় শিমুল, সেখানে পঞ্চায়েত সমিতির যে প্রধান তিনি কংগ্রেস (আই)-র, তাকে কাজ করতে দেওয়া হয় না। এইভাবে যদি অরাজকতা চলে, এইভাবে যদি আপনাদের ডিক্টেটারশিপ চলে তাহলে কি করে এই পঞ্চায়েত চলবে? আমি বলব এমন একটা বিল আনুন যাতে পঞ্চায়েতরাজের পঞ্চত্বপ্রাপ্তি হয়। দরকার নেই আর একে বাড়িয়ে, ভাল করে বিল এনে একে শেষ করে দেওয়া হোক। আর একটা কথা যেটা বলাইবাবু বলেছেন, এম, এল, এ, ও এম. পি-দের রিপ্রেজেনটেটিভদের কথা, আমি এর কয়েকদিন আগে আপনার কাছে একটা অভিযোগ রেখেছি যে আমি যেখানকার সদস্য সেখানে সকলেই জানে তবুও তারা সেখানে মিটিং ডেকেছে, জরুরি মিটিং ছিল এবং একই দিনে দুটি ব্লকে মিটিং ডাকা হল। আমি এই অভিযোগ আপনার কাছে রাখলাম আপনি এটা দেখবেন। আর বলাইবাবু যে কথা বলেছেন আমি তা সমর্থন করছি যে আমাদের রিপ্রেজেনটেটিভ প্রত্যেকটি ক্ষেত্রে রাখা উচিত এবং তাহলে সুবিধা হবে এই যে আমরা জানতে পারব যে সেখানে কি কাজ কর্ম হচ্ছে বা আমাদের যদি কিছু বলার থাকে তাহলে আমরা তা বলতে পারব। আর একটা কথা বলি যেটা আপনি সংশোধন করেছেন যে প্রত্যেক পঞ্চায়েত সমিতিতে একজন করে সেক্রেটারি থাকবেন এবং এ থেকে স্থায়ী সমিতিতে একজন করে সেক্রেটারি থাকবেন। এই স্থায়ী সমিতির সেক্রেটারি কর্মাধ্যক্ষ মনোনীত করবেন কেন? কর্মাধ্যক্ষ মনোনীত করবেন

কেন? সেখানে ইলেকশন করুন না? কমিটির মধ্যে থেকেই যখন হচ্ছে তখন কমিটির মধ্যেই ইলেকশন হোক। তার ইচ্ছামতো হলে কি হবে, তার লোক ঢুকবে, তার দলবাজি করার সুবিধা হবে। এই অগণতান্ত্রিক পথে যাচ্ছেন কেন? এটা বলুন না যে সেখানে ইলেকশন হোক এবং যিনি বাছাই হবেন তিনিই হবেন সেক্রেটারি এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[4-20 — 4-30 P.M.]

**শ্রী সরল দেব ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি এতক্ষণ গভীর আগ্রহ সহকারে বিরোধী দলের বক্তব্য শুনছিলাম। পঞ্চায়েত তাঁদের আমলেই পশ্চিমবাংলায় প্রতিষ্ঠিত হয়েছে এবং এই যারা নির্বাচিত হয়ে পঞ্চায়েতে এসেছেন তারাও নিশ্চয় পশ্চিমবাংলার মানুষ। বিগত দিনে ওঁরাই পঞ্চায়েতে ছিলেন নির্বাচন না করে ১৪ বছরের উপর। সেদিন তাদের এই ভালো ভালো কথা, চোখা চোখা কথা কিন্তু শুনতে পাইনি। যেটা ওদের করার কথা ছিল সেটা করেননি। আজকে একথা সত্য যে বামফ্রন্ট সরকার নির্বাচন করার মধ্য দিয়ে সেটাই করেছেন এবং সেটা করার ফলে উৎসাহ এবং উদ্দীপনার সৃষ্টি হয়েছে, সাধারণ মানুষের ইনভলভমেন্ট হয়েছে। ওরা যেভাবে দুর্নীতি, দুর্নীতি বলছেন, তাতে মনে হচ্ছে যেন বামফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত হওয়ার পর দুর্নীতি হয়েছে, সব লুঠ-পাঠ হচ্ছে। স্পেসিফিক অভিযোগ ওঁরা আমাদের মন্ত্রীর কাছে কিছু দিয়েছেন কি না সে খবর আমরা এখনও পাইনি। আমাদের মন্ত্রী মহাশয় যে সংশোধনী বিল এনেছেন, সে বিলে তিনি একথা বলেছেন যে যারা মন্ত্রী নন, অথচ বিধানসভার সদস্য বা লোকসভার সদস্য তারা পঞ্চায়েত সমিতিতে সদস্য হবেন। এই বিষয়ে ১৯৭৩ সালের আইনের সংশোধনী তিনি এনেছেন। তিনি একথাও বলেছেন যে, পঞ্চায়েত সমিতিতে একজন সচিব থাকবেন এবং সম্প্রসারণ আধিকারিক থাকবেন। কারণ কাজের বোঝা অনেক বেড়েছে। যদিও পঞ্চায়েত সমিতি এবং জেলা পরিষদের কাজ হবে সুপারভাইসরি। মূলত দেখা যায় গ্রাম পঞ্চায়েতে কিছু মূল দায়িত্ব বর্তায়। সেইজন্য মন্ত্রী মহাশয়ের কাছে সাজেশন রাখব, গ্রাম-পঞ্চায়েতে এম. এল. এর প্রতিনিধি থাকার একটা ব্যবস্থা করা দরকার। আইন সংশোধনের মারফত এইটা করা উচিত। কারণ অনেক সময় দেখা যায় যদি কোনও অভিযোগ আসে, এম. এল. এর প্রতিনিধি থাকলে তিনি সেই অভিযোগগুলো সম্বন্ধে ব্যবস্থা গ্রাম পঞ্চায়েতের মধ্যে করবার সুযোগ পান। সেইজন্য একটা সংশোধনী আনা যায় কি না সেটা ভেবে দেখতে অনুরোধ করছি। দ্বিতীয় নং যে কথা সেটা পঞ্চায়েতমন্ত্রী যিনি পঞ্চায়েত অ্যাক্ট এনেছেন তাকে বলছি। নিয়মমতো তিন মাসের মধ্যে রুল করতে হবে। কিন্তু দীর্ঘদিন অতিক্রান্ত হলেও আজকে রুল করা হয়নি। ফলে দেখা যাচ্ছে, যারা হাইকোর্টে যাচ্ছে তারা ইনজাংশন পাচ্ছেন। ফলে পঞ্চায়েতগুলো মার খাচ্ছে। এই ব্যাপারে আমি মন্ত্রী মহাশয়কে ভাববার জন্য অনুরোধ করছি। সঙ্গে সঙ্গে আমি বিরোধী দলের বন্ধুদের বলি, তাঁরা বারবার এই সভায় মেনশনে বলেছেন, কলিং অ্যাটেনশনে বলেছেন, বাজেট অধিবেশনে বলেছেন, বিভিন্ন সময়ে বলেছেন,—দুর্নীতি, দুর্নীতি। আমি একথা বলি যে, দুর্নীতি হঠাৎ বিদেশ থেকে আমাদানি হয়নি। আমরা এই দেশের মানুষ। আমাদের বামফ্রন্ট সরকার এই কথা বলে না যে ৫৬ হাজার মানুষ সৎ মানুষ সকলেই এসেছে। নিশ্চয় কিছু অবাঞ্ছিত ব্যক্তি নির্বাচিত হয়েছেন। কিন্তু সেই পঞ্চায়েতের ভিতর তো আপনারাও আছেন।

যদি কেউ দুর্নীতি করে থাকেন—এটা বামফ্রন্টের সিদ্ধান্ত নয়, কোনও দলের সিদ্ধান্ত নয়, দুর্নীতি যিনি করেন তিনি নিজ দায়ীত্বে করেন। সুতরাং সেই ধরনের অভিযোগ যদি থাকে, আপনারা আমাদের মন্ত্রী মহাশয়ের কাছে দেবেন। সংশোধনী বিলে এই প্রশ্নগুলো আসে না। একটা অদ্ভুত জিনিস দেখতে পাচ্ছি, হাউসে যখন আপনারা আসেন তখন গঠনমূলক সমালোচনা করেন না। প্রত্যেকটি সমালোচনা একটা ডেসট্রাকটিভ। আপনারা এর আগে প্রায় ১৪ বছরের উপর এই পশ্চিমবাংলায় পঞ্চায়েত নির্বাচন করেননি। বামফ্রন্ট সরকার এসে যে কথা দিয়েছিলেন, নির্বাচন করে জনগণের হাতে ক্ষমতা তুলে দিয়েছেন এবং তাঁদের প্রতিশ্রুতি রেখেছেন। জনগণ যদি কোথাও কংগ্রেস (আই) বা কংগ্রেসকে প্রত্যাখান করে থাকেন, তাহলে তার দায়-দায়িত্ব নিশ্চয় মন্ত্রী মহাশয় বা বামফ্রন্ট সরকারের নয়। আমি বিরোধী দলের বন্ধুদের বলছি, মন্ত্রী মহাশয় যে সংশোধনী এনেছেন তার অবজেক্ট কি? কাজের বোঝা বেড়েছে অর্থাৎ আগে যেমন আপনাদের আমলে বিগত দিনে এম, এল, এদের পকেটে পকেটে গভর্নমেন্ট চলত, অর্থাৎ এম, এল, এদের পকেট থেকে বের করে লোককে চাকরি দেওয়া হত সেখানে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের কোনও গুরুত্ব ছিল না, তেমন দিন আর এখন নেই। এখন পঞ্চায়েতের উপরে অধিক পরিমাণে দায়িত্ব দেওয়া হচ্ছে। এই কারণে দেওয়া হচ্ছে যে, পঞ্চায়েতকে আমরা গণমুখী করে তুলতে চাই। সাধারণ মানুষকে কাজের মধ্যে ইনভলভড করতে চাই। এই হচ্ছে, পঞ্চায়েতের মূল লক্ষ্য। সেই লক্ষ্যের পথে আমরা পৌঁছতে চলেছি। স্বভাবতই তার মধ্যে কিছু ত্রুটি-বিচ্যুতি থাকতে পারে। সেই ত্রুটি-বিচ্যুতির অভিযোগ আপনারা নিশ্চয় আনবেন, তা দূর করার চেষ্টা করা হবে।

একথা নিশ্চয় যে বামফ্রন্ট সরকারের মন্ত্রীরা একথা বলেন না যে তোমরা চুরি কর আমরা তোমাদের প্রশ্রয় দেব। আপনাদের আমলেও বহু ঘটনা ঘটেছে, এই সভাতেই দাঁড়িয়ে বহুবার দেখেছি আইন শৃঙ্খলার কথা বলেছেন, এগুলি পঞ্চায়েতে আসেনা আপনি জানেন, আপনারা মন্ত্রী ছিলেন, আপনারা জানেন, আপনাদের আমলে দেখেছি আপনাদের এম এল এ খুন হয়েছে আপনাদের দলেরই লোকদের হাতে, বিশ্ববিদ্যালয়ের চত্বরে ছাত্র পরিষদের লোকদের হাতে উপাচার্য খুন হয়েছে কিন্তু তাদের ধরবার সাহস সেদিন আপনাদের ছিল না। আপনারা এটাও দেখেছেন এখানে এখন যখনই দুর্নীতির অভিযোগ এসেছে, যে দলের লোকই হোক না কেন তাকে গেপ্তার করেছে, তার বিরুদ্ধে এই সরকার শাস্তিমূলক ব্যবস্থা গ্রহণ করেছে এবং তা করতে আমাদের সরকার কোনও দ্বিধাবোধ করেনি। সেজন্য একথা বলি মাননীয় পঞ্চায়েত মন্ত্রী আজকে যে সংশোধনী এনেছেন আমি তাকে সমর্থন জানাচ্ছি। সঙ্গে সঙ্গে আমি একথাও মাননীয় মন্ত্রীর কাছে আবার রাখছি যে গ্রাম পঞ্চায়েত যারা প্রকৃতপক্ষে কাজ করবে, সেই একজিকিউটিভ গ্রাম পঞ্চায়েতে এম এল এ-র প্রতিনিধি রাখা যায় কি না, এই ধরনের সংশোধনী আনতে পারেন কি না বিবেচনা করতে বলি। মাননীয় মন্ত্রী মহাশয় যে সংশোধনী এনেছেন সেই বিলটা সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, শ্রদ্ধেয় পঞ্চায়েত মন্ত্রী যে সংশোধনী বিল এনেছেন তা আমি সমর্থন করছি। আপনি জানেন যে পঞ্চায়েতের হাতে ব্যাপক ক্ষমতা পৌঁছানোর ফলে পশ্চিমবাংলার যে শাসনব্যবস্থা বিধানসভাকেন্দ্রিক ছিল, মন্ত্রী কেন্দ্রীক ছিল, সেই ক্ষমতা পঞ্চায়েত ব্যবস্থা প্রবর্তনের ভিতর দিয়ে গ্রামবাংলায় মানুষের হাতে গিয়ে পৌঁছেছে।

এবং স্বাধীনতার ৩০ বছরে এটুকু বামফ্রন্ট সরকার দাবি করতে পারে যে গ্রামের সাধারণ মানুষ পশ্চাদ্‌পদ মানুষকে যে আজকে গ্রামের সমস্ত পুনর্গঠনের কাজ থেকে শুরু করে সমস্ত কাজের সঙ্গে যুক্ত করতে পেরেছে। ভারতবর্ষের ইতিহাসে রাজা-বাদশারা এসেছে, তারাই শাসন ব্যবস্থা পরিচালনার কাজ করেছে, তারা প্রজাদের শাসন ব্যবস্থার সঙ্গে যুক্ত করত পারেনি। রাজা-বাদশাদের সঙ্গে সাধারণ মানুষয়ের সম্পর্ক কিছু ঘটেনি। কিন্তু আজকে গ্রামের সাধারণ মানুষের, দরিদ্র কৃষক মজুরের, মধ্যবিত্ত মানুষের, রাষ্ট্র ব্যবস্থার সঙ্গে ঘনিষ্ঠ সম্পর্ক স্থাপিত হয়েছে, তাদেরও যে কিছু কথা আছে, কিছু বক্তব্য আছে তা তুলে ধরার তারা সুযোগ পেয়েছে এবং সেদিক থেকে ব্যাপক ক্ষমতা পঞ্চায়েতের উপর ন্যস্ত করা হয়েছে এবং ন্যস্ত করার সাথে সাথে পঞ্চায়েত আইনটাকেও নতুন করে ঢেলে সাজাবার প্রয়োজন দেখা দিয়েছে এবং দেখা দিয়েছে এই কারণে যে এই যে ব্যাপক ক্ষমতা তা ঠিক ঠিক মতো প্রয়োগ করার জন্য যে প্রশাসনিক কাঠামো রয়েছে চাহিদামতো তার রদ বদল পরিবর্তন করা দরকার এবং সেই প্রচেষ্টাই হচ্ছে। সেদিন থেকে মাননীয় মন্ত্রী মহাশয় যে অ্যামেন্ডমেন্ট বিল এনেছেন তা বাস্তব তাগিদের প্রয়োজনে এনেছেন, আমি তাকে সমর্থন জানাচ্ছি। এই বিলের উপর বলতে গিয়ে প্রবীণ জনতা সদস্য বলাইলাল দাস মহাপাত্র একটা জায়গায় বলেছেন পঞ্চায়েত ব্যবস্থার মধ্যে সরকারি কর্মচারীই ও পি কর্মচারী তারা কর্তৃত্বের জায়গা থেকে ক্রমশ সরে যাচ্ছে। বলাইবাবু সমাজতান্ত্রিক আন্দোলনের সঙ্গে যুক্ত ছিলেন, আজকে ঘটনাচক্রে তিনি জনতার সঙ্গে আছেন। তিনি সারা জীবন আদর্শবাদের জন্য লড়াই করেছিলেন, তিনি সোশ্যালিস্ট পার্টির সদস্য, তার সামনে যে আদর্শ ছিল, সেই আদর্শই তিনি বিশ্বাস করেন। সমাজতন্ত্রের মৌল কথা হল সাধারণ মানুষের প্রতিষ্ঠা, তা থেকে তিনি নিশ্চয়ই বৃদ্ধ বয়সে সরে যাননি অবাক হলাম যে তিনি এই কর্মচারী ই ও পি-র হাতে বেশি ক্ষমতা দেবার কথা বললেন, তিনি বললেন তা দেবার ভূমিকা নাই এই পঞ্চায়েত আইনের মধ্যে। কিন্তু এটাইতো স্বাভাবিক যে তাদের হাতে ক্ষমতা থাকবে না।

[4-30 — 4-40 P.M.]

গণতান্ত্রিকভাবে নির্বাচিত প্রতিনিধি যারা তারাই কর্তৃত্ব করবেন। এই তো গণতন্ত্রের মূল কথা। গণতন্ত্র মানে হচ্ছে জনগণের শাসন ব্যবস্থা। আজকে বিকেন্দ্রীকরণের মধ্য দিয়ে পঞ্চায়েত ব্যবস্থার মধ্য দিয়ে জনসাধারণ তারা তাদের নীতি নির্ধারণ করবেন। তাহলে ক্রটিটা কোথায়? সেক্ষেত্রে সরকারি কর্মচারিরা গ্রামের লোকদের কাজের অংশীদার হবে নিয়ন্ত্রণ কর্তৃত্ব ইত্যাদি ব্যাপারে তাদের কোনও ভূমিকা থাকবে না। এই উদ্দেশ্যে এবং সঙ্গতভাবে সেইজন্য সরকারি কর্মচারিদের রাখা হচ্ছে না কোথাও কোনও স্তরেই। কাজেই এর মধ্যে তিনি অসঙ্গতি কোথায় পেলেন। আবার সরকারি কর্মচারিরা গণতান্ত্রিকভাবে নির্বাচিত প্রতিনিধিদের উপেক্ষা করবে এবং সরকারি আমলাদের উপর ক্ষমতা কোনও কারণে দিতে চাইছেন। আমি মনে করি এটা আদৌ বাঞ্ছনীয় নয়। আজকে পশ্চিমবাংলার মানুষ তা চায় না। এবং সে কথা প্রমাণিত হয়েছে নির্বাচনের মধ্য দিয়ে। যে মানুষ কখনও ক্ষমতার কথা চিন্তা করেনি যে মানুষ কোনও দিন গ্রামের পুনর্গঠনের কথা ভাবতে পারেননি দূরে থেকে গিয়েছে সেই মানুষ আজকে অগ্রণী ভূমিকা গ্রহণ করেছে। এবং সেইজন্য ব্যাপক নির্বাচনের মধ্য দিয়ে তারা আজকে ক্ষমতায় প্রতিষ্ঠিত হয়েছে। দ্বিতীয়ত যে কথা আমি অনেকের মুখ থেকে শুনেছি সেটার আমি

ক্লারিফিকেশন চাইছি। আজকে বিধানসভার এবং লোকসভার যারা নির্বাচিত প্রতিনিধি পঞ্চায়েত ব্যবস্থায় তাদের যথাযথ ভূমিকা নেই। শুধু গ্রামে নয় সামগ্রিকভাবে সমস্ত এলাকার নির্বাচিত প্রতিনিধি হিসাব তারা যথাযোগ্য ভূমিকা পালন করতে পারছে না। মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন বিধানসভার এবং লোকসভার সদস্যদের প্রতিনিধিত্বে আইনগত জটিলতা আছে কিছু মতপার্থক্য আছে। আমার কথা হচ্ছে এই যে আইনগত জটিলতা যদি থেকে থাকে তাহলে এখানে লোকসভা ও বিধানসভার নির্বাচিত সদস্যদের যদি পাঠানো না যায় তাহলে অন্ততপক্ষে বিধানসভার সদস্য যাঁরা পঞ্চায়েত সমিতির সদস্য আছেন ভোটের রাইট আছে সেইভাবে যেমন আছে এখানেও আপাতত তাই করা হোক। অবশ্য লোকসভার সদস্যরা যেতে পারবেন না যাওয়া সম্ভব নয়। বিধানসভার সদস্যদের সরাসরি গ্রাম পঞ্চায়েতের সভায় উপস্থিত হওয়া অসম্ভব কিছু নয় এবং সেই দিক থেকে আইনগতভাবে প্রতিনিধি মনোনয়ন ব্যাপারে আইনগত জটিলতা যদি থাকে তাহলে বিধানসভার সদস্যদের এ সমস্ত স্থায়ী সমিতিগুলির সদস্য হবার সুযোগ দেওয়া হোক যেমন পঞ্চায়েত সমিতির সদস্য আছেন। কারণ বিধানসভার সদস্যদের দায় দায়িত্ব থেকে যায় তার নির্বাচন কেন্দ্রের উপর এবং সঠিকভাবে তারা সেই দায়িত্ব পালন যাতে তারা করতে পারেন তার ব্যবস্থা আপনি করবেন। সেইজন্য বলছি প্রতিনিধিত্ব করার ব্যাপারে জটিলতা থাকলেও বিলে আপনি দেখবেন আইনগতভাবে এটা করা যায় কি না। কিভাবে এই জটিলতা দূর করতে হবে পরে আপনি সেটা ভেবে দেখবেন। কিন্তু সরাসরিভাবে বিধানসভার সদস্যরা যাতে গ্রাম পঞ্চায়েত সমিতিতে থাকতে পারে তার একটা ব্যবস্থা করবেন। তৃতীয় যে কথা প্রায়ই উচ্চারিত হয় সে সম্বন্ধে বলে যাই। ৫৬ হাজার প্রতিনিধি নির্বাচিত হয়েছেন। তার মধ্য দিয়ে আমরা বিশ্বাস করি যে নিশ্চয় তাদের উপর জনগণের আস্থা আছে এবং মানুষের যে রায় সেই রায়ের উপর আমি শ্রদ্ধা জানাই সেই সব জনগণের উপর আমাদের কোনও অশ্রদ্ধা নাই। কিন্তু তাদের মধ্যে কোথাও যদি দুর্নীতি হয় কোথাও যদি কিছু ঠিক বেঠিক হয় যে চিন্তা-ভাবনা নিয়ে পঞ্চায়েতগুলি আমরা পরিচালিত করতে চাচ্ছি গ্রামকে পুনর্গঠন করার যে প্রচেষ্টা আমরা করছি যে গ্রাম বাংলাকে গত ৩০ বছর ধরে কংগ্রেস আমলে গ্রামীণ সমাজ ব্যবস্থাকে একেবারে শ্মশানে পরিণত করেছে সেই অবস্থাকে উত্তরণের জন্য পঞ্চায়েতি ব্যবস্থাকে আমরা যে জায়গায় নিয়ে যেতে চাই সেই জায়গায় কোথাও যদি দুর্নীতি হয় তাহলে সে সম্বন্ধে নিশ্চয় ব্যবস্থা গ্রহণ করতে হবে সেগুলি তদন্ত করতে হবে। এর আগে শুনলাম অডিটিং ব্যবস্থা উন্নতি করা হচ্ছে। শুনলাম মোবাইল অডিটিং ব্যবস্থা করা হবে। এটা খুব কার্যকর ব্যবস্থা হবে। আমি আশা করব মাননীয় মন্ত্রী মহাশয় এ সম্বন্ধে চেষ্টা করবেন যাতে মোবাইল অডিটিংয়ের প্রবর্তন করতে পারেন। আমার শেষ কথা আমি অশালীন কথা উচ্চারণ করতে চাই না আমি পরিমার্জিত বক্তব্য রাখতে চাই। কিন্তু আমরাও কথা জানি, আমরা অনেক কিছু বলতে পারি। মাননীয় সদস্য সত্য বাপুলী মহাশয় বললেন পঞ্চু কমিটি। আমরাও বলতে পারি যারা গাই বাছুর নিয়ে কনটেস্ট করে এখানে জনতা পার্টি আছে কথা বলতে বাধে এখানে কংগ্রেস (আই) এর লোক আছে আমরা তাদের বলতে পারি ডাইনী মার্কা কংগ্রেস। কিন্তু এই সব কথা বলতে আমাদের বাধে এবং সেই কারণেই সেই সব কথা আমরা বলতে চাই না। আমি আশা করব বিধানসভার সম্মান রক্ষা করা যাঁরা জনগণের বিপুল আস্থা নিয়ে এখানে এসেছেন তাঁরা যাতে সেটা রক্ষা করেন তার দিকে লক্ষ্য রাখবেন। তাঁদের নিজেদের ভূমিকা ঠিক ঠিক মতো পালন করবেন।

এখানে এসেছি নিজ নিজ ভূমিকা পালন করতে। অশালীন অমর্যদা কথাবার্তা বলে বিধানসভার মর্যাদা খুন্ন করতে নয়। পরিশেষে মানীয় মন্ত্রী যে অ্যামেন্ডমেন্ট এনেছেন তাকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুচাঁদ সোরেন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে এই বিধানসভায় মাননীয় পঞ্চায়েত মন্ত্রী মহাশয় যে ত্রিস্তর পঞ্চায়েত বিল উত্থাপন করেছেন এর বাস্তব সত্যের উপর আমার কয়েকটি বক্তব্য আছে, আমি সেই বক্তব্য রাখতে চাই। ১৯৭৭ সালের নির্বাচনে বামফ্রন্টের পক্ষ থেকে, সরকারের পক্ষ থেকে জনসাধারণের কাছে আমরা বলেছিলাম যে সংশোধনীয় গণতন্ত্রের মাধ্যমে দেশের জনসাধারণের আমূল কিছু পরিবর্তন করা যাবে না। তবে সরকারের স্বদিচ্ছা থাকলে, ভাল কাজ করার ইচ্ছা থাকলে দেশের মানুষের কিছু ভাল কাজ করতে পারবেন। এই ভাবে দেশের সাধারণ মানুষের কাছে বক্তব্য রেখে নির্বাচনে নির্বাচিত হয়ে বামফ্রন্ট সরকার গঠন করা হয়েছে। ১৯৭৮ সালের জুন মাসের দিকে যে পঞ্চায়েত নির্বাচন হয়েছে, যে পঞ্চায়েতরাজ কায়েম হয়েছে, বর্তমান বামফ্রন্ট সরকার তার কর্মসূচি পঞ্চায়েত সমিতির মাধ্যমে সঠিকভাবে কার্যকর করবেন এটা সাধারণ মানুষ আশা করেন। বর্তমানে এই পঞ্চায়েতের মাধ্যমে সরকারের সমস্ত কিছু উন্নয়নমূলক যে কাজ সে কাজের দায়িত্ব তাঁদের হাতে দেওয়া হয়েছে। তাঁরা সেই দায়িত্ব কতটুকু পালন করছেন কি করছেন না সে সম্পর্কে সাধারণ মানুষ ভালভাবে বুঝবে। কিন্তু সরকারের পক্ষ থেকে সঠিকভাবে বুঝতে পারবে না। কারণ সরকারের পক্ষ থেকে তাঁরা বলবেন, পঞ্চায়েত সমিতির পক্ষ থেকে আমরা কিছু নির্দেশ নিয়েছি এবং তারা সঠিকভাবে কার্যকর করছেন। কিন্তু আমরা দেখেছি যে এর পূর্বে যখন কংগ্রেস সরকার ছিল, তখন যে পঞ্চায়েত প্রধানরা ছিলেন, তাঁরা যখন দুর্নীতিগ্রস্ত হয়েছেন, তখন আমাদের পক্ষ থেকে, শ্রমিক শ্রেণীর পক্ষ থেকে বিভিন্ন সময়ে আন্দোলন করেছি, ডেপুটেশন দিয়েছি। তাঁরা যখন দুর্নীতিগ্রস্ত হয়েছেন আমরা প্রতিবাদ করেছি। কিন্তু বামপন্থী সরকারের আমলেও আজকে পঞ্চায়েতের চেয়ারম্যানরা দুর্নীতিগ্রস্ত হচ্ছে তার নজির এখানে দিতে পারি। খাতরায় একটা জোর বাঁধের সিদ্ধান্ত নেওয়া হয়েছিল সেটা এখনও সমাপ্ত হয়নি। সেই জোর বাঁধ হচ্ছে শ্যামসুন্দরপুর জোর খাল। সেই জোর বাঁধের জন্য জেলা পরিষদ থেকে টাকা স্যাংশন করা হয়েছে এবং তার পরিমাণ প্রায় ২ লক্ষ ৫৪ হাজার ৪২৫ টাকা। সেখানে আজ পর্যন্ত কাজ সমাপ্ত হয়নি। সেই টাকার মধ্যে দেখা যাচ্ছে যে সামান্য অর্থাৎ ৯৫ হাজার টাকা খরচ করা হয়েছে। বাকি টাকার হিসাব এখনও দাখীল করতে পারে নি। যে বক্তি সেখানে সুপারভাইসর ছিলেন সেই ব্যক্তির কাছ থেকে এখনও পর্যন্ত খেসারত নেওয়া হয়নি। তিনি সেই টাকা জমাও দেননি। সেই ব্যক্তি এখনও প্রকাশ্যে ঘুরে বেড়াচ্ছে। এই ধরনের ঘটনা সেখানে চলছে। আরও দু'একটি ঘটনা আছে। পঞ্চায়েত সমিতির মাধ্যমে রাস্তা ঘাট উন্নয়নমূলক কাজ করা হচ্ছে। একটা রাস্তা স্যাংশন করা হয়েছে সেটা এক মাইল করা হবে। সেই রাস্তাটি এক মাইল হল না, সামান্য কিছু হয়েছে। আজকে ওখানে কমিটি গঠন করা হয়েছে কিন্তু উন্নয়নমূলক কাজ কি করা হয়েছে সেগুলি তদন্ত করে দেখা হোক।

সেখানে কমিটির মাধ্যমে তদন্ত করা হয়েছে এবং সুপারভাইসরকে যখন বলা হয়েছে আপনি নিখুঁত হিসেব দিন তখন তিনি বলেছেন আমি হিসেব দেব, তবে ব্যাপারটা হচ্ছে এখানকার একজন সি পি এম সভ্য যাঁর নাম হচ্ছে শ্যামাপদ দত্ত তিনি আমাকে বলেছেন,

আমাকে এখানের দেখাশুনা করতে বলেছে কাজেই আমাকে ৪৭ কে. জি. গম দিতে হবে। এইভাবে সব কাজকর্ম চলেছে, কাজেই এ সম্পর্কে ব্যবস্থা অবলম্বন করুন।

**শ্রী শান্তিরাম মাহাতো ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আমাদের পঞ্চায়েত মন্ত্রী মহাশয় যে অ্যামেন্ডমেন্ট এনেছেন সেটা ভালই করেছেন এবং তিনি বলেছেন, স্বীকার করেছেন সামগ্রিকভাবে অ্যামেন্ডমেন্ট আনার দরকার আছে। আমি মন্ত্রিমহাশয়ের কাছে একটা প্রশ্ন রাখছি এবং সেটা হচ্ছে তিনি একদিকে সামগ্রিকভাবে সংশোধনের কথা বলেছেন, আবার অন্যদিকে ব্যাপক ক্ষমতা তাঁদের দিয়েছেন। সামগ্রিকভাবে যদি সংশোধন করতে চান তাহলে তাঁদের হাতে ব্যাপক ক্ষমতা দিলেন কেন? আজকে গ্রামপঞ্চায়েতে, জেলাপরিষদে যে লক্ষ লক্ষ টাকা ছয় নয় হচ্ছে একথা গ্রামের মানুষ জেনে গেছে। সরকার পক্ষের সদস্যেরা বলেছেন গ্রামে তো পঞ্চায়েত আছে। আমি সেকথা মানি। কিন্তু আমি আপনাদের কাছে একটা চ্যালেঞ্জ উপস্থিত করছি এবং বলছি যে, যেখানে এরকমভাবে ২/২।।/৩ লক্ষ টাকা দেওয়া হয়েছে সেখানে কত ভাল কাজ হয়েছে বা কত রাস্তা হয়েছে সেটা একবার দেখেছেন কি? মন্ত্রী মহাশয় এই যে অ্যামেন্ডমেন্ট বিল এনেছেন তাকে আমি স্বাগত জানাচ্ছি, কিন্তু সামগ্রিকভাবে অ্যামেন্ডমেন্ট না করে গ্রাম পঞ্চায়েতের হাতে এই যে ব্যাপক ক্ষমতা দেওয়া হয়েছে সেটা আপনি প্রত্যাহার করে নিন এই অনুরোধ আমি রাখছি। আপনারা যখন জনতা পার্টির সঙ্গে নির্বাচনী আঁতাত করেছিলেন তখন জয়প্রকাশ নারায়ণ বলেছিলেন, অ্যাবসোলিউট পাওয়ার করাপ্টস অ্যাবসোলিউটলী। কিন্তু আপনারা কি পঞ্চায়েতের হাতে সেই অ্যাবসোলিউট পাওয়ার দেননি? কাজেই করাপশন তো আসবেই। আমার বক্তব্য হচ্ছে আপনি প্রথমে আইন সামগ্রিকভাবে পরিবর্তন করুন, তারপর ক্ষমতা দিন। তারপর আপনি বলেছেন ২/৪ মাসের মধ্যে ন্যায় পঞ্চায়েতের কথা চিন্তা করা হচ্ছে। এখন গ্রামে গ্রামে দলবাজি চলছে, নানারকম অশান্তি চলছে, কাজেই এর উপর যদি আবার ন্যায় পঞ্চায়েতের হাতে ক্ষমতা দেওয়া হয় তাহলে তো ভয়ঙ্কর অবস্থা হবে। কাজেই আবার বলছি, আপনি সামগ্রিকভাবে একে সংশোধন করুন, তারপর ক্ষমতা দিন। এই যে ক্ষমতা দেওয়া হচ্ছে তাতে আমার দাবি হচ্ছে এই ক্ষমতা দেবার আগে পঞ্চায়েত বাতিল করে নূতন করে পঞ্চায়েতের নির্বাচন করুন। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি ওয়েস্ট বেঙ্গল পঞ্চায়েত সেকেন্ড অ্যামেন্ডমেন্ট বিল প্রস্তাবনার সময় যে কথা বলেছিলাম যে কেন আজকে আমরা এই সংশোধনী বিল আনছি। সেই কথা বলতে গিয়ে যে কথা উল্লেখ করেছি যে গত এক বছরের মধ্যে পঞ্চায়েত নির্বাচনের পর আমরা যে ভাবে ব্যাপকভাবে ক্ষমতা ন্যস্ত করেছি বিভিন্ন দপ্তরের কাজ, যে ভাবে কোটি কোটি টাকা সামগ্রিক বাজেটের এক দশমাংশ টাকা পঞ্চায়েতের মাধ্যমে ব্যয় করেছি, যা গত ৩০ বছরে কেউ কল্পনা করতে পারেনি, সেই জায়গায় এর সঙ্গে মোকাবিলা করবার জন্য যখন মূল্যায়ন করছি, তখন অনেকগুলো সমস্যা দেখা দিয়েছে। বিশেষ করে আমরা যে ধরনের কাজ আরওপ করেছি, যার জন্য পঞ্চায়েত সমিতিতে, জেলা পরিষদে স্থায়ী সমিতির কথা উঠেছে। একটা সমিতি থাকলে তখন হয়ত যেহেতু পঞ্চায়েতকে কাজ করতে হয়, স্বাস্থ্য বিভাগের ন্যস্ত কাজ পঞ্চায়েতকে করতে হয়, কৃষি বিভাগের, সেচ বিভাগের, পূর্ত বিভাগের, ক্ষুদ্র শিল্প বিভাগের, কুটির শিল্প বিভাগের ন্যস্ত

কাজ পঞ্চায়েতকে করতে হয়, সেই জন্য কম পক্ষে ৫/৭টি স্থায়ী সমিতি করা হয়েছে। এতবেশি কাজ ন্যস্ত করা হয়েছে, স্বভাবতই খুব গুরুত্বপূর্ণ জায়গায় পঞ্চায়েত সমিতির যাঁরা দীর্ঘদিন ধরে পঞ্চায়েতের কাজে, পঞ্চায়েত সংগঠনের কাজে জড়িত রয়েছেন, যাঁর অভিজ্ঞতা রয়েছে, তাঁকে সংস্থাপন করেছি, সেই জন্য তাঁকে সম্পাদক করেছি। এবং যে পঞ্চায়েতের মাধ্যমে ৭০/৮০ কোটি টাকা খরচ হচ্ছে যে পঞ্চায়েত সমিতির সুপারভিসনে কিছু কাজ হচ্ছে, সেই জায়গায় আজকে স্বাভাবিকভাবে এক্সটেনশন অফিসার, তাঁর এত কাজ, এত দায়িত্বের মধ্যে তাঁকে থাকতে হচ্ছে, সমস্ত কাজ তাঁর পক্ষে করা সম্ভব নয়, সেই জন্য তাঁকে অন্য স্থায়ী সমিতির সম্পাদক থেকে, সেক্রেটারি থেকে অব্যাহতি, রিলিফ দেওয়ার প্রয়োজনীয়তা দেখা দিয়েছে। কতকগুলো কথা বলেছেন, বিশেষ করে বিরোধী দলের সদস্যরা এবং শেষ দিকে কংগ্রেসের শান্তি রাম মাহাতো যা বলেছেন, আমি তাঁর নাম উল্লেখ করতে বাধ্য হচ্ছি। তিনি লোকনায়ক জয়প্রকাশ নারায়ণের কথা বলেছেন। আমি জয়প্রকাশ নারায়ণের কথা এই বিধানসভায় এবং বিধানসভার বাইরে বহুবার উচ্চারণ করার চেষ্টা করেছি। আমি এই কথা বলছি না যে আমাদের পঞ্চায়েত একেবারে আদর্শ হয়ে সব কাজ করে ফেলেছে, আমি এই কথা বলিনা যে আমাদের পঞ্চায়েতে কোনও ত্রুটি নেই, আমাদের পঞ্চায়েত সংস্থায়, পঞ্চায়েত প্রতিনিধিরা আমরা সমস্ত সমালোচনার উর্ধে চলে গেছি এই কথা আমরা বলি না। কিন্তু আজকে দুর্নীতির কথা উঠেছে, পক্ষপাতিত্বের কথা উঠেছে। আমি বলেছি প্রশ্নোত্তরের সময়, আমার কাছে ৩৫/৪০টি অভিযোগ এসেছে ৩ হাজার ৩৪৩টি গ্রাম পঞ্চায়েতের মধ্যে। লিখিতভাবে আমার কাছে ৩৫টি অভিযোগ এসেছে। কিন্তু এই প্রশংসাপত্র কোনও বামপন্থী মার্কা মারা বামপন্থী রাজনীতিবীদের নয়।

**মিঃ ডেপুটি স্পিকার :** মন্ত্রী মহাশয় একটু বসুন।

The discussion on this Bill should conclude at 4.54 p.m. according to scheduled allocation of time. But some more time would be necessary to complete the discussion. Therefore under rule 290 of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly I seek the consent of the House for extending the time by half an hour. I hope the House will agree to it.

(Voices : Agreed)

The time is extended by half an hour.

[4-50 — 5-00 P.M.]

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** আমি যেকথা বলাছলাম, প্রশংসাপত্র কোনও মার্কসবাদী রাজনীতিবিদের কাছ থেকে নয়—আমি জয়প্রকাশ নারায়ণের কথা বলছি, তিনি আমার কাছে ব্যক্তিগতভাবে চিঠি দিয়ে জানিয়েছেন তিনি বলেছেন, গ্রামে-গঞ্জে যে কাজ চলছে তা অত্যন্ত অভিনন্দন-জনক, বিশেষ করে নির্বাচিত প্রতিনিধি এবং অফিসারদের মধ্যে, সরকারি কর্মচারিদের মধ্যে একটা যোগসূত্র রচনা করার কাজ চলেছে। তিনি প্রশংসাপত্র দেন যে,

পশ্চিমবাংলার সরকার প্রায় ১৭ হাজার থেকে ১৮ হাজার প্রতিনিধি থেকে নির্বাচিত পঞ্চায়েত সদস্যদের সঙ্গে সরকারি কর্মচারিদের এই যে যোগসূত্র তার তুলনা নেই বলে তিনি জানিয়েছেন। পঞ্চায়েত সন্দেশ পত্রিকা—ওদের কাগজ, আমাদের নয়, গান্ধিবাদী কাগজ, জনতা ঘেঁষা কাগজ, বন্ধুবর বলাই লাল দাস মহাপাত্র মহাশয় নিশ্চয়ই জানেন—এই কাগজ বলবার চেষ্টা করেছেন, সারা ভারতবর্ষের মধ্যে পশ্চিমবাংলায় ১ বছরের মধ্যে পঞ্চায়েতের যে কাজ হয়েছে—সংগঠন যেভাবে দৃঢ়ভিত্তিক, যেভাবে কাজ হচ্ছে তা লোকভিত্তিক করছেন—এটা সারা ভারতবর্ষের মধ্যে একটা আদর্শ স্থানীয়। টাইমস অফ ইন্ডিয়া—ওদের আমাদের কারোর কাগজ নয়—পৃষ্ঠার পর পৃষ্ঠা তারা লিখেছেন—এই কাগজের প্রতিনিধি আমার কাছে এসেছিলেন কনডাক্টেড ট্যুর করবার জন্য—আমি বললাম আপনারা যে কোনও জায়গায় যান, সি. পি. এমের পঞ্চায়েত যেখানে আছে সেখানে যান, কংগ্রেসের পঞ্চায়েত যেখানে আছে সেখানে যান কিম্বা যেখানে ফরওয়ার্ড ব্লকের পঞ্চায়েত আছে সেখানে যান—আপনাদের যেখানে খুশি সেখানে যান—এইকথা আমি প্রতিনিধিদের বললাম। গত ২ মাসের মধ্যে যে সংবাদ বেরিয়েছে, যে সমীক্ষা হয়েছে তাতে তারা পরিষ্কার বলেছে—অবশ্য কিছু ত্রুটি দেখিয়েছেন—গত ১ বছরে যে কাজ হয়েছে তাতে পশ্চিমবাংলা স্বভাবতই অন্য রাজ্যের পুরোভাগে রয়েছে। আনন্দবাজার পত্রিকার আনন্দ পাবলিকেশন ভূমি লক্ষ্মী আমার কাছে আসে—তারা প্রতি সংখ্যাতেই কিছু দোষ-ত্রুটি দেখাবার চেষ্টা করেন—ভাল কথা, সমালোচনা করা ভাল—ভূমি লক্ষ্মীতে বেরিয়েছে, কিভাবে গ্রাম-গ্রামান্তরে কাজ হচ্ছে। স্টেটসম্যান পত্রিকার সাংবাদিক—খুব সম্ভব মানসবাবু—তিনি ১ মাস ধরে ৩/৪ টি জেলা ঘুরেছেন, কুচবিহার, মুর্শিদাবাদ, নদীয়া এবং বর্ধমান ডিভিসনের কোনও কোনও জায়গা তার লেখা বেরিয়েছিল পঞ্চায়েত কি দেখলাম। আপনারা যেভাবে বলছেন তারা কিন্তু সেইভাবে বলেননি। কাজের চাপ যেভাবে পড়েছে, সেখানে নির্বাচিত প্রতিনিধি দলের সঙ্গে সরকারি কর্মচারিদের যোগসূত্র কিভাবে রচনা করা যায় সেই মূল্যায়ন করতে গিয়ে যে সমস্যার সম্মুখীন হয়েছি তারজন্য এই সংশোধনী আনতে হয়েছে। প্রখ্যাত অর্থনীতিবিদ হেরল্ড লাস্কি বলেছেন—এইরকম সমাজব্যবস্থায় যেখানে মিশ্র অর্থনীতি চলে সেই সমস্ত জায়গায়—তাঁর কথা মত—গণতন্ত্রকে সাফল্যের পথে নিয়ে চলেছে। তিনি বলেছেন, এটা নির্ভর করে নির্বাচিত প্রতিনিধিদের সঙ্গে সরকারি কর্মচারিদের কি পরিমাণ যোগসূত্র, কি পরিমাণ গঙ্গা যমুনার মিলন, কি পরিমাণ হর-গৌরীর মিলন তার উপর নির্ভর করে গণতন্ত্রের সাফল্য। আজকে আমরা সেটা করবার চেষ্টা করেছি যেকথা জয়প্রকাশ নারায়ণ বলবার চেষ্টা করেছেন। ৫৬ হাজার নির্বাচিত প্রতিনিধিদের সঙ্গে (বি. ডি. ও) একজিকিউটিভ অফিসারদের সঙ্গে কিভাবে যোগসূত্র রচনা করা যায়, কৃষি বিভাগের এবং অন্যান্য সংস্থার সঙ্গে এদের এবং অফিসারদের কি ভাবে যোগসূত্র রচনা করা যায় তা আমরা করার চেষ্টা করছি। সত্য বাপুলী মহাশয় একটু গুলিয়ে ফেললেন। সেক্রেটারি এবং একজিকিউটিভ অফিসার দুটো আলাদা জিনিস। বি. ডি. ও হচ্ছে একজিকিউটিভ অফিসার। তিনি কি করে এক্সটেনশন অফিসার বললেন তা আমি বুঝতে পারছি না। বলাইবাবু দুর্নীতির কথা বলেছেন—আজকে আমি অত্যন্ত পরিষ্কারভাবে বলতে চাই যে, একজিকিউটিভ অফিসারদের কতটা ক্ষমতা থাকবে এইসব নিয়মাবলি রচনা করা হয়ে গেছে, ড্রাফট ইতিমধ্যেই প্রকাশিত হয়েছে, তার মধ্যে পাওয়ারস টু দি একজিকিউটিভ অফিসার এবং পাওয়ারস অফ দি সেক্রেটারি অফ দি পঞ্চায়েত সমিতি—এটা পরিষ্কারভাবে বলার চেষ্টা করা হয়েছে।

তৃতীয় যে কথা বলছিলাম যে ইন্সপেকশনের কথা, অডিটের কথা, সুপারভিসনের কথা উঠেছে। আমি গত মঙ্গলবারে প্রশ্নোত্তরের সময়ে যে কথা বলেছিলাম যে অডিটের ব্যাপার ইতিমধ্যেই সরকারি আদেশ অনুসারে পঞ্চায়েত আইনের ১৮৬ ধারা সেটা, সেই ক্ষমতা এক্সটেনশন অফিসার পঞ্চায়েতের হাতে দেওয়া হয়েছে কাজ চলছে এ কথা আপনারা জানেন। জয়ন্ত বিশ্বাস মহাশয় যে কথা বললেন মোবাইল অডিট থাকা দরকার, রানিং অডিট থাকা দরকার, লক্ষ লক্ষ টাকা খরচা হচ্ছে অভ্যন্তরীণ অডিট করবার জন্য সে সংগঠন আমরা গড়ে তুলছি, সারা পশ্চিমবঙ্গ জুড়ে অডিটের কাজ করতে পারবে। রানিং অডিট রাখবার জন্য বামফ্রন্ট সরকার অডিট অর্গানাইজেশন গড়ে তুলেছেন এবং প্রায় ৩৫০ শতাধিক ব্লক স্তরে, পঞ্চায়েত সমিতি স্তরে, তারপর সাব-ডিভিসন, জেলাপরিষদ স্তরে অডিট অর্গানাইজেশন গড়ে উঠেছে এবং ইতিমধ্যে যে তদন্তের কথা, যে পরিদর্শনের কথা বলা হচ্ছে সেই কথা জানাতে চাই। ইতিমধ্যে ২০৫ ধারা অনুসারে বিশেষ করে যাদের কথা বলা হচ্ছে আমি খানিকক্ষণ আগে বীরেন মৈত্র মহাশয়ের এগুলো পড়ছিলাম, সেসব তো আমরা ইতিমধ্যেই আলোচনা করেছি অর্ডার চলে গেছে, রানিং অডিটর থাকবেন সেখানে অন্যান্য সরকারি অফিসাররা থাকবেন, ইন্সপেকশন বা পরিদর্শনের ব্যাপারে যে সমস্ত জায়গায় পক্ষপাতিত্ব চলছে দুর্নীতি চলছে বলে অভিযোগ আসছে, অব্যবস্থার অভিযোগ আসছে—সেদিন বলেছিলাম আজও পরিষ্কারভাবে বলতে চাই ২০৫ ধারা প্রয়োগ করা এবং সরকারি অফিসার নিয়োগ করা এই সব ব্যাপারে আমরা সক্রিয় রয়েছি এবং দায়িত্ব নিয়ে একথা বলছি ২১ দিন থেকে ১ মাসের মধ্যে সেই ব্যবস্থা পশ্চিমবঙ্গে চালু হতে চলেছে। সরলদেব মহাশয় যা বলেছেন যে অ্যাক্টের সঙ্গে রুলস যদি সংযোজন করি পদে পদে অসুবিধা হয়। আমরা পঞ্চায়েত আইনের সঙ্গে রুলস যদি সংযোজন করি পদে পদে অসুবিধা হয়। আমরা পঞ্চায়েত আইনের উপর দাঁড়িয়ে সর্বাঙ্গিন নির্বাচন করেছি, ধীরে সুস্থে পঞ্চায়েত রুলস আমরা তৈরি করছি, সেগুলিই হল আসল উন্নতি। আমরা আশা করছি—আমি আগে যা বলেছি ৩ থেকে ৪ মাসের মধ্যে সামগ্রিকভাবে রূপ দিয়ে আপনাদের সামনে উপস্থিত করবার চেষ্টা করছি এবং যে সাজেশনগুলো কমরেড সরল দেব, কমরেড জয়ন্ত বিশ্বাস এবং অন্যান্য আরও ২/১ জন বিরোধীদলের থেকে বলেছেন যে গ্রাম পঞ্চায়েত স্তরে বিধান পরিষদের সদস্য রাখা যায় কি না? তা আমরা ভাবছি বহু জায়গা থেকে এ কথা এসেছে, আমরা বিভিন্ন জায়গায় সমীক্ষার জন্য যাচ্ছি। অ্যাসেসমেন্টের জন্য যাচ্ছি। বিভিন্ন গ্রাম-পঞ্চায়েতের দ্বারা, পঞ্চায়েত সমিতির জেলা পরিষদ ইত্যাদি সেমিনার থেকে প্রশ্নগুলি আহুত হয়ে উঠেছে। ন্যায় পঞ্চায়েতের যে কথা বললাম আমাদের এক বছরের এই সামগ্রিক কাজের মূল্যায়ন করে আমাদের জানাবেন। সরকারি আদেশ অনুযায়ী ই. ও. পি. অফিসারের প্রয়োজন হয়ে পড়েছে। ২০৫ এর কথা বললাম, ১৮৬ ধারার কথা বললাম, সেগুলির যেমন প্রয়োজন হয়েছে আবার জায়গায় জায়গায় পঞ্চায়েত আইন, ৭৩ সংশোধনেরও সেইভাবে প্রয়োজন রয়েছে। আমরা আশা করছি কিছুদিনের মধ্যে সামগ্রিকভাবে সেই সংশোধনী আপনাদের সামনে উপস্থিত করতে পারব। কাজ করতে গিয়ে যে অসুবিধা হচ্ছে ইতিমধ্যে সেই সংশোধনী এর পূর্বে ২/১ টি এনেছি, আবার আনব। আমি আশা করি যে সংশোধনী এনেছি, সেই প্রস্তাব আপনাদের সামনে উপস্থিত করেছি আপনারা সেটা গ্রহণ করবেন।

The motion of Shri Balailal Das Mahapatra that the Bill be circu-

lated for the purpose of eliciting opinion thereon by the next session of the Assembly was then put and lost.

The motion of Shri Debabrata Bandyopadhyay that the West Bengal Panchayat (Second Amendment) Bill, 1979, be taken into consideration, was then put and agreed to.

**Clause 1**

The question that clause 1 do stand part of the Bill was then put and agreed to.

**Clause 2**

**Shri Balailal Das Mahapatra :** I beg to move that in clause 2, in the proposed sub-section (iii) (a) of section 94(2), in line 4, after the words "Part thereof" the words "or their representatives" be inserted.

**Shri Debabrata Bandyopadhyay :** I do not accept it.

The motion of Shri Balailal Das Mahapatra that in clause 2, in the proposed sub-section (iii) (a) of section 94(2), in line 4, after the words "Part thereof" the words "or their representatives" be inserted—was then put and lost.

The question that clause 2 do stand part of the Bill was then put and agreed to.

**Clause 3**

**Shri Birendra Kumar Maitra :** Sir I beg to move that in clause 3, after proposed sub-section (1A) the following sub-sections be inserted :-

"(1B) The Secretary of the Panchayat Samity shall work under the over all control of the Executive Officer.

(1C) The Secretary shall inspect the accounts of the Gram Panchayates and institutions managed by them, supervise any work under taken by them.

(1D) The Secretary shall exercise such of the Powers, Perform such of the functions and discharge such of duties of the Executive

Officer as may be delegated to him by the Executive Officer.

(1E) The Secretary shall call the meetings of the Panchayat Samity and shall attend the meetings of the Panchayat Samity and shall record the proceedings of the meetings."

**Dr. Golam Yazdani :** Sir I beg to move that in clause 3, after the proposed sub-section (1A), the following sub-section be inserted :

"(1B) The Gram Panchayat shall elect one member from amongst themselves as Assistant Secretary of the Gram Panchayat."

[5-00 — 5-10 P.M.]

**ডাঃ গোলাম ইয়াজদানী ঃ** স্যার, আমার অ্যামেন্ডমেন্টের উদ্দেশ্য হচ্ছে যে, যে বিলের অ্যামেন্ডমেন্ট—যেটা মন্ত্রী মহাশয় এনেছেন তার ৪(বি) তে বলা আছে পঞ্চায়েত সমিতি স্থায়ী সমিতিগুলির সেক্রেটারি এবং স্থায়ী সমিতিগুলির মেম্বার থেকে আজ একজন মেম্বার হবেন—অর্থ সমিতি ছাড়া। আমার কথা হচ্ছে যে গ্রাম পঞ্চায়েতের মধ্যে থেকে একজন সেক্রেটারিকে নিয়োগ করার একটা নীতি গ্রহণ করা হয়েছে সেখানে গ্রাম পঞ্চায়েত লেবেলে আর একজন অ্যাসিস্টেন্ট সেক্রেটারির দরকার আছে। গ্রাম-পঞ্চায়েতের মাধ্যমে লক্ষ লক্ষ টাকা খরচ হচ্ছে এম এল এ, পঞ্চায়েত সমিতির কিছু জানতে পাচ্ছে না। পঞ্চায়েত সমিতি এ বিষয়ে একটা মিটিং করে রেজলিউশন নিয়েছিলেন যে সমস্ত উন্নয়নমূলক কাজ বা গ্রাম পঞ্চায়েতের প্রধানরা যে সমস্ত মিটিং করে রেজলিউশন করবেন তার ৪।৫ টা কপি তাদের সার্কুলেট করতে হবে পঞ্চায়েত সমিতির সভাপতির কাছে, এম এল এর কাছে এবং ওদের এলাকার যে ৩।৪ জন পঞ্চায়েত সমিতির মেম্বার আছেন তাদের কাছে। তাদের কাছে পাঠাতে হবে। আমরা যখন এটা ডিসকাশন করে গ্রাম পঞ্চায়েতে পাঠালাম তখন তারা একেবারে রিফিউজ করে বলে দিলেন যে আমাদের লোক অত নেই যে তারা কপি করবে। সুতরাং দেখা যাচ্ছে এই সমস্ত ব্যাপারে এম এল এদের কোনও বক্তব্য নেই। অথচ এলাকার কোনও কিছু সম্বন্ধে জবাবদিহি একমাত্র এম এলএ-কে করতে হয়। পঞ্চায়েত যখন হয়নি তখন আর ডব্লু পি স্কীম বা নর্থ বেঙ্গল ডেভেলপমেন্ট স্কীম ফেজ ১, ২ করে যে সমস্ত রাস্তা ধরা হয়েছিল সেগুলিকে ফলো না করে মেম্বাররা তাদের বাড়ির সামনে দিয়ে রাস্তা করতে আরম্ভ করলেন। ৩।৪ হাজার টাকা ব্যয় করে যে সমস্ত ইদারা হত সেগুলি এখন ৮।১০ হাজার টাকা খরচ করে করা হচ্ছে। কালভার্ট যেগুলিতে ৫ হাজার টাকা ব্যয় হতে পারে সেগুলির জন্য ১২ হাজার টাকা খরচ করা হচ্ছে। আর ডাব্লু পি ১ লক্ষ টাকার স্কীম শেষ হবার আগেই এখান থেকে অর্ডার গেল যে এই সমস্ত কাজ পঞ্চায়েতের মাধ্যমে হবে। ফলে বি, ডি, ও পঞ্চায়েতের কাছে সমস্ত হ্যান্ড ওভার করে দিলেন। এরজন্য যতগুলি ইট ছিল তার মধ্যে ১২ হাজার ইট চুরি গেল। অনুসন্ধান করে দেখলাম অমুক জায়গায় অমুক প্রধানের বাড়িতে আছে—আমি ইটের ভাটায় খোঁজ নিয়ে জানলাম তারা বলল যে আমাদের কাছ থেকে লিখিয়ে নিয়ে গেছে যে ১০ হাজার ইট দেওয়া হয়েছে। আমার কথা হল যে গ্রাম-পঞ্চায়েতকে সাহায্য করার জন্য একজন অ্যাসিস্টেন্ট সেক্রেটারির দরকার কারণ সেক্রেটারিকে দিয়ে সমস্ত কাজ হচ্ছে না। এই

অ্যাসিটেন্ট সেক্রেটারিকে ভার দিন যে সমস্ত কাজ হবে সেগুলিকে লিখিতভাবে করতে হবে এবং রেজোলিউশন এর কপি যা হবে সেগুলি করার দায়িত্ব অ্যাসিস্টেন্ট সেক্রেটারির উপর দিন। মন্ত্রী মহাশয় বললেন তিনি এই বিলটা সম্বন্ধে চিন্তা করছেন এবং পরে একটা পূর্ণাঙ্গ বিল আনবেন। তাতে যে সমস্ত খুঁত বর্তমানে দেখা দিচ্ছে সেগুলি দূর করবার ব্যবস্থা করবেন। আপনি যে এটা করবেন এরজন্য আমি আনন্দিত।

**Shri Debabrata Bandyopadhyay :** I don't accept the amendments.

The motion of Shri Birendra Kumar Maitra that in clause 3, after proposed sub-section (1A) the following sub-sections be inserted :

"(1B) The Secretary of the Panchayat Samity shall work under the over all control of the Executive Officer.

(1C) The Secretary shall inspect the accounts of the Gram Panchayates and institutions managed by them, supervise any work undertaken by them.

(1D) The Secretary shall exercise such of the Powers, perform such of the functions and discharge such of duties of the Executive Officer as may be delegated to him by the Executive Officer.

(1E) The Secretary shall call the meetings of the Panchayat Samity and shall attend the meetings of the Panchayat Samity and shall record the proceedings of the meetings."

was then put and lost.

The motion of Dr. Golam Yazdani that in clause 3, after the proposed sub-section (1A), the following sub-section be inserted :-

"(1B) The Gram Panchayat shall elect one member from amongst themselves as Assistant Secretary of the Gram Panchayat."

was then put and lost.

The question that clause 3 do stand part of the Bill was then put and agreed to.

**Mr. Deputy Speaker :** There is a proposal for insertion of a new clause 3A by Shri Monoranjan Roy. This amendment is out of order as it is outside the scope of the Bill. The member may, however, speak.

[5-10—5-20 P.M.]

**শ্রী মনোরঞ্জন রায়ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি এই নতুন ক্লজ সম্পর্কে মাননীয় পঞ্চায়েত মন্ত্রী মহাশয়কে ভেবে দেখার অনুরোধ জানাচ্ছি এই কারণে যে তিনি যে অ্যামেন্ডমেন্ট বিল এনেছেন এবং সেই অ্যামেন্ডমেন্টের যে উদ্দেশ্য এবং হেতু উপস্থাপিত করেছেন তাতে তিনি বলেছেন যে স্থায়ী সমিতিগুলির কাজের বোঝা কমানোর জন্য সেক্রেটারি নিয়োজিত করবেন এবং সেই সেক্রেটারি যে নিয়োজিত হবেন ১২৪(২)(সি) তে যাঁরা স্থায়ী সমিতিতে ইলেকটেড হয়েছেন তাঁদের মধ্য থেকে সেই সেক্রেটারি নিয়োজিত হবেন। এখন এই কাজের বোঝা কমানোর ব্যাপারে যে অফিসার স্থায়ী সমিতিতে নিলেন, কাজের অভিজ্ঞতা লাভ করেছেন এক্সটেনশন অফিসার হিসাবে বা পঞ্চায়েত সমিতির এলাকার মধ্যে যেমন জে এল আর ও, সেটেলমেন্ট অফিসার যাঁরা ব্লক এক্সটেনশন অফিসার ছিলেন, এজন্য সেইসব ব্যাপারে তাঁরা অভিজ্ঞ এবং অভিজ্ঞতা থাকার জন্য ভূমি সংস্কার আইন বা ভূমি উন্নয়ন পরিকল্পনার জন্য স্থায়ী সমিতিতে যে লোক নিয়োগের দরকার হয় সেখানে ১২৪(২)(সি) মূল অ্যাক্টে যে কথা লিপি বদ্ধ আছে সেখানে দেখা যাচ্ছে ৩ জন অফিসার স্থায়ী সমিতিতে থাকতে পারবেন, সেজন্য যাঁরা অভিজ্ঞ তাঁদের না নিয়ে কাজের বোঝা কমানোর দিকে যে ফাঁক থাকছে সেই ফাঁক পূরণ করার জন্য মাননীয় পঞ্চায়েত মন্ত্রীকে অনুরোধ জানাচ্ছি আমার এই অ্যামেন্ডমেন্টকে বিবেচনা করার জন্য।

## Clause-4

**Shri Monoranjan Roy :** Mr. Deputy Speaker, Sir, I beg to move that in clause-4, in line 11, for the word "Karmadhyaksha", the words "Panchayat Samity in an extraordinary meeting" be substituted মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সংশোধনী বিলের ৪(বি) ধারা যেভাবে উপস্থাপিত হয়েছে সেখানে দেখা যাচ্ছে ১২৪(২)(সি) ধারায় যাঁরা নির্বাচিত হয়েছেন স্থায়ী সমিতিতে তাঁদের মধ্যে একজনকে সেক্রেটারি নিয়োগ করবেন কর্মাধ্যক্ষ। স্থায়ী সমিতিতে নির্বাচিত পঞ্চায়েত সমিতি কর্তৃক সেই কর্মাধ্যক্ষ নিয়োজিত হচ্ছেন, কাজের বোঝা কমানোর জন্য যে সেক্রেটারি নিয়োজিত হবেন তিনি কর্মাধ্যক্ষ কর্তৃক নিয়োজিত না হয়ে পঞ্চায়েত সমিতি কর্তৃক নিয়োজিত হলে সেটা অধিক গণতান্ত্রিক পদ্ধতি হয়। যেহেতু পঞ্চায়েতকে গণমুখী করবার জন্য এবং গণ-উদ্যোগ সৃষ্টি করবার জন্য বামফ্রন্ট সরকার প্রতিশ্রুতিবদ্ধ ছিলেন সেই কারণে এই পঞ্চায়েত সমিতি কর্তৃক নিয়োজিত কর্মাধ্যক্ষের পরিবর্তে পঞ্চায়েত সমিতি কর্তৃক সেই সেক্রেটারিকে নিয়োগ করা দরকার বলে আমি মনে করি। সেজন্য আমি এটাকে গ্রহণ করার জন্য পঞ্চায়েত মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি এবং তারই পরিপ্রেক্ষিতে নতুন ৩এ ক্লজ রেখেছি অভিজ্ঞতা সম্পন্ন অফিসারদের যথাযোগ্য জায়গায় নিয়োজিত করার জন্য।

**Shri Debabrata Bandyopadhyay :** Sir, I do not accept the amendment.

The motion of Shri Monoranjan Roy that in clause 4 in line 11, for

the word "Karmadhyaksha" the words "Panchayat Samity in an extraordinary meeting" be substituted, was then put and lost.

The question that clause 4 do stand part of the Bill, was then put and agreed to.

**Clause 5 and preamble**

The question that clause 5 and preamble do stand part of the Bill, was then put and agreed to.

**Shri Debabrata Bandyopadhyay :** Sir, I beg to move that the West Bengal Panchayat (Second Amendment) Bill, 1979, as settled in the Assembly be passed.

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আমি এই প্রসঙ্গে কিছু বলতে চাই। হয়ত অপ্রাসঙ্গিক হতে পারে। মন্ত্রী মহাশয় যে বিল এনেছেন আমি তাকে আপাতত সমর্থন করছি। পঞ্চায়েত বিল যখন প্রথম অ্যামেন্ডেড হয় তখন আমি বলেছিলাম যে আপনাকে দু নম্বরটা করতে হবে। উনি সেটা করেছেন তবে পরে করেছেন। পঞ্চায়েতে সেক্রেটারি করতে আমার কোনও আপত্তি নেই। আমার বক্তব্য হচ্ছে তাঁর পাওয়ার ফাংশন এবং ডিউটি কি হবে, সেটা ক্ল্যারিফাই করা দরকার। আমি জানিনা ড্রাফট রুল কবে আসবে এবং ড্রাফট রুলে কি থাকবে। আমরা পাওয়ার ডেলিগেট করলাম এবং সে কাজ করতে পারবে। কিন্তু ড্রাফট রুলে আছে provided that the executive officer at any time withdraw all or any such power delegated to the Secretary. আমরা জানি বি ডি ও-র সঙ্গে এক্সটেনশন অফিসারের ঝগড়া হবেই এবং সেটা হয় এই পাওয়ার নিয়ে। দেখা যায় বি ডি ও যদি অলস হয় তাহলে সমস্ত পাওয়ার ডেলিগেট করে দেবে। আজকে মন্ত্রী মহাশয় বললেন পঞ্চায়েত ঠিকভাবেই চলছে, ভালভাবে চলছে। কিন্তু আমি দেবব্রতবাবুকে বলি রাজনীতির কথা ছেড়ে দিয়ে, একজন মানুষ হিসাবে আপনি চিন্তা করুন যে পঞ্চায়েতের উদ্দেশ্য ছিল ছাতিমতলায় বসে সকলে মিলে আলোচনা করা হবে। কিন্তু আপনি বলুনতো আজকে সেটা গ্রামে হচ্ছে কি? কাজেই দেখা যাচ্ছে পঞ্চায়েতের মূল উদ্দেশ্য সাধিত হচ্ছে না। তাই আপনাকে অনুরোধ করছি কমপ্ল্যাসেন্ট হবেন না এই ব্যাপারটা নিয়ে চিন্তা করুন, এই কথা বলেই বক্তব্য শেষ করছি।

The motion of Shri Debabrata Bandyopadhyay that the West Bengal Panchayat (Second Amendment) Bill, 1979, as settled in the Assembly be passed, was then put and agreed to.

## The Calcutta Thika Tenancy Stay of Proceedings (Temporary Provisions) (Amendment) Bill, 1979

**Shri Benoy Krishna Chowdhury :** Sir, I beg to introduce the

Calcutta Thika Tenancy Stay of Proceedings (Temporary Provisions) (Amendment) Bill, 1979.

(Deputy Secretary then read the Title of the Bill)

[5-20—5-30 P.M.]

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কলিকাতা ঠিকা প্রজাস্বত্ব কার্যনির্বাহ স্থগিতকরণ (অস্থায়ী বিধানাবলি) (সংশোধন) বিধেয়ক, ১৯৭৯-এই বিধেয়কটি আমি আপনার অনুমতিক্রমে বিধানসভায় পেশ করছি।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার অনুমতি নিয়ে এই প্রস্তাব উত্থাপন করছি যে কলিকাতা ঠিকা প্রজাস্বত্ব কার্যনির্বাহ স্থগিতকরণ (অস্থায়ী বিধানাবলি) (সংশোধন) বিধেয়ক, ১৯৭৯—এই বিধেয়কটি বিবেচনার জন্য গৃহীত হউক। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ১৯৪৯ সালের কলিকাতা ঠিকা প্রজাস্বত্ব আইনের প্রয়োগ কলিকাতা ও হাওড়া অঞ্চলেই সীমাবদ্ধ। ঠিকা প্রজা ও তাদের ভাড়াটিয়াদের স্বার্থ রক্ষার জন্য ১৯৬৯ সালের কলিকাতা ঠিকা প্রজাস্বত্ব (দ্বিতীয় সংশোধনী) আইনে অন্যান্য অধিকারসহ ঠিকা প্রজাদের পাকাগৃহ নির্মাণের অধিকার দেওয়া হয়েছিল। কিন্তু তাঁদের আরও বহুবিধ অসুবিধা রয়ে গেছে। কাঁচা বাড়িতে বসবাসকারী ঠিকা প্রজা ও ভাড়াটিয়াগণকে যাতে জমির মালিক বা অন্যান্যরা নিজেদের ইচ্ছামতো উচ্ছেদ করতে না পারে, সেজন্য বর্তমান আইনের সংশোধনের প্রস্তাব করে বহু আবেদন সরকারের নিকট জমা পড়েছিল এবং এখনো আসছে। ঠিকাপ্রজা ও ভাড়াটিয়ার স্বার্থ সংক্রান্ত বিষয়গুলি ভালভাবে বিবেচনা করে আইনটির প্রয়োজনীয় সংশোধনের সিদ্ধান্ত গ্রহণ করতে হবে। এর জন্য কিছু সময়ের প্রয়োজন। তাই ঠিকা-প্রজা ও ভাড়াটিয়াদের কিছুটা স্বার্থ যাতে রক্ষা করা যায় সেজন্য অন্তবর্তীকালীন ব্যবস্থা হিসাবে ঠিকা-প্রজা ও ভাড়াটিয়া উচ্ছেদের যে সকল মামলা বিভিন্ন আদালতে চলছে, যে সকল ক্ষেত্রে উচ্ছেদের ডিক্রি পাওয়া গেছে, অথচ ডিক্রি জারি করা হয়নি, সে সকল ক্ষেত্রসহ এক বছরের জন্য উচ্ছেদ সংক্রান্ত সকল মামলা স্থগিত রাখার উদ্দেশ্যে ১৯৭৮ সালের কলিকাতা ঠিকা প্রজাস্বত্ব কার্যনির্বাহ স্থগিতকরণ (অস্থায়ী বিধানাবলি) আইন প্রণয়ন করা হয়েছিল। ঐ আইনের মেয়াদ বর্তমান বছরের ১৮ই জুলাই তারিখে শেষ হয়েছে। ঠিকা-প্রজা ও ভাড়াটিয়াদের স্বার্থ সংরক্ষণের জন্য ১৯৪৯ সালের কলিকাতা ঠিকা প্রজা আইনের যে ব্যাপক সংশোধনের বিষয়ে সরকার চিন্তা করছেন, সে ব্যাপারে এখনো সংশোধনী আইন প্রণয়ন করা সম্ভব হয়নি। স্বভাবতই সকল দিক বিচার বিবেচনা করে এরূপ সংশোধন করা সময় সাপেক্ষ। তাই, যে সকল ঠিকা প্রজা ও ভাড়াটিয়াকে ১৯৭৮ সালের কলিকাতা ঠিকা-প্রজাস্বত্ব কার্যনির্বাহ স্থগিতকরণ (অস্থায়ী বিধানাবলি) আইনের বিধানানুযায়ী উচ্ছেদের হাত থেকে রক্ষা করা হয়েছিল, ঐ আইনের মেয়াদ শেষ হওয়ার পরে অর্থাৎ ১৯৭৯ সালের ১৮ই জুলাই এর পরে তাঁরা যাতে পুনরায় মালিকগণের ক্রুর অত্যাচারের কবলে না পড়েন ও উচ্ছেদের সম্মুখীন না হন, তদুদ্দেশ্যে ঐ আইনের মেয়াদ আরও এক বছর বাড়িয়ে দেওয়া প্রয়োজন হয়ে পড়ে। কিন্তু তখন বিধানসভার অধিবেশন না চলায় ১৯৭৯ সালের কলিকাতা ঠিকা-প্রজা কার্যনির্বাহ স্থগিতকরণ (অস্থায়ী বিধানাবলি) (সংশোধন) অধ্যাদেশটি জারি করা হয়। আলোচ্য বিধেয়কটিতে ঐ অধ্যাদেশটিকেই আইনে রূপান্তর করার

প্রস্তাব রাখা হয়েছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় সদস্যগণকে অনুরোধ জানাচ্ছি যে তাঁরা যেন আমার প্রস্তাব সমর্থন করেন এবং উক্ত বিধেয়কটি অনুমোদনের জন্য গ্রহণ করা হয়।

**শ্রী বিনয় ব্যানার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয় যে বিলটা এনেছেন সেটা খুব সৎ উদ্দেশ্যেই এনেছেন এ সম্বন্ধে আমি নিঃসন্দেহ। এটা আনবার প্রধান কারণ হচ্ছে যে ১৯৭৬ সালে হাইকোর্টে একটা রায় বের হয় যে রায়ে বলা হয় যে ইজেক্টমেন্ট করতে হলে নোটিশে কোনও গ্রাউন্ড দেবার দরকার হবে না। শুধু আন্ডার সেকশন ১০৬ হলেই চলবে। এই অবস্থার সৃষ্টি হওয়ার পর, সেই জাজমেন্ট বের হওয়ার পর এই বিলটা আনা হয়, পরে অ্যাক্ট হয়। আবার এটা এক বৎসরের জন্য স্টেট অব প্রসিডিংস করা হল। এখন দু' বৎসরের জন্য করা হচ্ছে। এর আগে, এই জাজমেন্ট বের হওয়ার আগে ক্যালকাটা ঠিক্কা টেনান্সি তিনটি আইনে গভর্ন হত, একটা হচ্ছে প্রেমিসেস অ্যাক্ট, একটা হচ্ছে ক্যালকাটা ঠিক্কা টেনান্সি অ্যাক্ট, আর একটা হচ্ছে ট্রান্সফার অব প্রোপার্টি অ্যাক্ট। এখন এই জাজমেন্টের পরিপ্রেক্ষিতে যে অ্যাক্ট করা হচ্ছে তাতে কতদূর ঠিক্কা টেনান্সির উপকার হবে বা ক্ষতি হবে, আমার ধারণা যাদের জন্য এই বিলটা আনা হচ্ছে তাদের কিছু উপকার হবে না। কারণ ইজেক্টমেন্ট বন্ধ হচ্ছে কিন্তু মানি স্যুট বন্ধ হচ্ছে না, মানি ডিগরি একজিকিউশনও বন্ধ হচ্ছে না। আর ধরুন যদি ল্যান্ডলর্ড এবং ঠিক্কা টেনান্ট তারা কলিউশন করে মানি স্যুট করেন এবং সেই স্যুটে যদি সেই ঘরগুলি, তার যে প্রপার্টি তার যে ঘর সেটা তারা নিলামে খরিদ করেন এবং ঘর তুলে নিয়ে যান তাহলে ভাড়াটিয়াদের থাকবার জায়গা থাকবেনা, আর ঠিক্কা টেনান্টদের কিছু করবারও থাকবে না। কিন্তু ভিতরে তারা যে প্যাক্ট করলেন পরে আবার তা তাদের দিয়ে দেওয়া হল। এই রকম একটা অবস্থার সৃষ্টি হচ্ছে। এবং এই আইনের মধ্যে এমন একটা লুফোল্ড আছে যাতে করে যাদের জন্য করা তারা কিন্তু বেনিফিটেড হচ্ছে না, যাদের হাত থেকে বাঁচাবার জন্য এই আইন করা তারা বেনিফিটেড হচ্ছে। তাছাড়া কনসোলিডেটেড রেন্ট যে দেয় বলছেন, আমরা নিলাম না, আমরা ভাড়া পাইনি, তার জন্য যে ডিসট্রেস ওয়ারেন্ট বার করা হচ্ছে তার জন্য ভাড়াটিয়ারাই ভুক্তভোগী হচ্ছে। অর্থাৎ এই আইনে ভাড়াটিয়ারা সব চেয়ে ক্ষতিগ্রস্ত হচ্ছে। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব এই বিষয়ে দৃষ্টি দেবার জন্য এবং এতে করে আমার মনে হয় আপনার উদ্দেশ্য সম্পূর্ণভাবে বিফল হবে। শুধু তাই নয়, এমন কি তারাই সব চেয়ে ক্ষতিগ্রস্ত হবে এবং যাদের থেকে প্রোটেকশন দেবার জন্য আইন করা হচ্ছে তারাই সব চেয়ে লাভবান হবে। এই দিকে আপনার দৃষ্টি আকর্ষণ করে কিভাবে এই আইনটা করলে ঠিকভাবে প্রযোজ্য হবে ও এর উদ্দেশ্য সাধিত হবে সেইভাবে এটা করবেন।

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** মূল আইনটা যখন করা হবে তখন সমস্ত দিক থেকে বিবেচনা করে এইগুলি দেখা যাবে। কিন্তু এখন হচ্ছে স্টেট অব প্রসিডিংস, এতে তো কোনও ক্ষতি হবার কারণ নেই। তা না হলে পর তারা তো ধুয়ে মুছে যাবে। যেহেতু আমাদের ইচ্ছা ছিল যে এক বৎসরের মধ্যে করে উঠতে পারব—গতবারেই করা উচিত ছিল, কিন্তু করা হলনা বলেই এটা এক্সটেন্ড করা হল। গতবারেও দেখা গিয়েছে অভিজ্ঞতা থেকে তাতে কোনও অসুবিধা হয়নি। সেইজন্য এটা আমরা খুব বুঝেছি যে এবং এর আগেও কয়েকবার বলেছি

যে এখানে ঠিকা টেনান্সির ভিতরে ৩/৪ টি থাক আছে। গ্রামে ঠিকা টেনান্ট হচ্ছে জমিদার ঠিকা টেনান্ট মাঝারি আছে, ঠিকা টেনান্টের মাঝে ভাড়াটিয়া আছে, নানারকম গ্রেডেশন আছে সুতরাং যত ভিতরে ঢুকছি দেখছি যে জিনিসটা খুব জটিল। সুতরাং কমপ্রিহেনসিভ বিল যখন আসবে তখন এইগুলি বিবেচনা করা হবে। এখানে যা হচ্ছে সেটা গতবারেও করা হয়েছিল টাইমটা এক্সপায়ার করছে সেটা এক্সটেন্ট করা হচ্ছে। তা না হলে সঙ্গে সঙ্গে এই সব ডিক্রিগুলি একজিকিউট করতে আরম্ভ করবে।

**শ্রী বিনয় ব্যানার্জি ঃ** একটা বিষয়ে আপনার দৃষ্টি আকর্ষণ করছি ট্রান্সফার অব প্রপার্টি অ্যাক্টের সেকশন ১১৪তে টাকা জমা দিলেই হবে কিন্তু এটাকে আপনারা অ্যাকসেপ্ট করছেন না কেন?

[5-30—5-40 P.M.]

ট্রান্সফার অফ প্রপার্টি অ্যাক্টের ১১৪-এতে ছিল যে টাকা জমা দিলে হবে, সেটাকে আপনারা অ্যাকসেপ্ট করছেন না কেন?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** সেটা একটা টাইম অফ রিলিফ।

The motion of Shri Benoy Krishna Chowdhury that the Calcutta Thika Tenancy Stay of Proceedings (Temporary Provisions) (Amendment) Bill, 1979, be taken into consideration, was then put and agreed to.

**Clauses 1 to 3 and Preamble**

The question that clauses 1 to 3 and Preamble do stand part of the Bill, was then put and agreed to.

**Shri Benoy Krishna Chowdhury :** I beg to move that the Calcutta Thika Tenancy Stay of Proceedings (Temporary Provisions) (Amendment) Bill, 1979, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

**The West Bengal Bhudan Yagya (Repealing) Bill, 1979**

**Shri Benoy Krishna Chowdhury :** Sir, I beg to introduce the West Bengal Bhudan Yagya (Repealing) Bill, 1979.

(Secretary then read the Title of the Bill)

**Shri Benoy Krishna Chowdhury :** Sir, I beg to move that the West Bengal Bhudan Yagya (Repealing) Bill, 1979, be taken into con-

sideration.

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আচার্য বিনোবা ভাবে যে ভূদান যজ্ঞের কর্মসূচি প্রবর্তন করেছিলেন, তদনুযায়ী জনসাধারণ যে ভূমি দান করেন, সেই ভূমি সম্পর্কে ব্যবস্থা গ্রহণ করার জন্য ১৯৬২ সালে পশ্চিমবঙ্গ ভূদান যজ্ঞ আইন করা হয়েছিল। পশ্চিমবঙ্গে ভূদান যজ্ঞ বিশেষ প্রসার লাভ করে নি। ফলে ভূদান যজ্ঞ আইন রূপায়ণে খুব সামান্যই অগ্রগতি ঘটেছে। ভূদান যজ্ঞ আইন অনুযায়ী যে ভূদান যজ্ঞ বোর্ড গঠন করা হয়েছিল, সেই বোর্ড মাত্র ৪৫.৬৪ একর জমি পেয়েছিল। তাই এই আইনটি রদ করে দেওয়ার জন্য রাজ্য সরকার সিদ্ধান্ত গ্রহণ করেন। আলোচ্য বিধেয়কটিতে সেই সিদ্ধান্ত কার্যকর করার প্রস্তাব রাখা হয়েছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে, মাননীয় সদস্যগণকে অনুরোধ করছি, তাঁরা যেন আমাদের উত্থাপিত বিধেয়কটি সমর্থন করেন এবং অনুমোদনের জন্য গ্রহণ করা হয়।

**Shri Birendra Kumar Maitra :** Sir, I beg to move that the Bill be circulated for the purpose of eliciting opinion thereon by the 30th September, 1979.

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় ভূমি রাজস্ব এবং সদ্ব্যবহার মন্ত্রী মহাশয় এই বিলটা যে কেন এনেছেন তা আমাদের মাথায় ঠিক ঢুকছে না।

(**শ্রী হাসিম আবদুল হালিম ঃ** মাথা নেই তো বুঝবেন কি করে?) মাথা আমাদের নেই। জয়নাল আবেদিন সাহেবের কথায় বলতে হয়, অত্যন্ত চতুরতার সঙ্গে, সুকৌশলে সমস্ত বিল উনি আনেন যা বিরোধী দল গ্রহণ করতে পারেন না, অর্জনও করতে পারেন না। এই বিলের তীব্র বিরোধিতা করছি। Cat is out of the beg হয়ে গিয়েছে। ভূদান যজ্ঞ একটা দর্শন। সেটাই আপনারা বিশ্বাস করেন না। দিন দুই আগে বিনোবাজীর কথা উঠেছিল এখানে কাউ স্লটার বিলে। এই বিলটা আনার মানে দেখানো যে আমরা বিনোবাজীর কথায় বিশ্বাস করি না—এইটাই মনে হচ্ছে। এটা একটা লোক দেখানো ব্যাপার। দ্বিতীয় কথা, এখানে আলোচনার সময় শুনছিলাম ও পক্ষ থেকে বলা হয়েছে, বিনোবাজী ভারতবর্ষের অনেক ক্ষতিসাধন করেছেন। কারণ তেলেঙ্গানায় যখন সি পি এম-এর অত্যাচারে মানুষের চোখ বার বার নেওয়ার চেষ্টা হয়েছিল তখন বিনোবাজী তা আন্দোলন করে বন্ধ করেন, বিনোবাজীর আন্দোলনে তারা অন্ধ্র থেকে উৎখাত হয়, আজকে তারই রিভেঞ্জ নেওয়ার জন্য এই বিল এনেছেন। আমার বক্তব্য হচ্ছে বহু আইন তো আছে কার্যকর করা যায় কি না তার ঠিক নাই। যেমন সারদা আইন, ১৪ বছরের কমে বিয়ে হবেনা, এই আইনতো কার্যকর হয়নি? ইন্ডিয়া গভর্নমেন্টতো এটা রিপিল করেন নি? নীতিগতভাবে এটা বিশ্বাস করেছেন যে এটা করতে হবে, কিন্তু রিপিল করা দরকার হয়নি। এই যে রিপিল করছেন তার জন্য কোনও জোরালো যুক্তি দেখাতে পারেন নি। এটা দর্শনের একটা ক্লাস, এটা একটা মত। একটা কথা মনে পড়ছে সেদিন মাননীয় মন্ত্রী ল্যান্ড হোল্ডিং আলোচনার সময় বলেছিলেন ছবিতো অনেক রকম আঁকা যায়, এক আঁকা যায় রং এবং তুলি দিয়ে আর আঁকা যায় এখানে একটা ফোঁটা ওখানে একটা ফোঁটা, ওখানে একটা ফোঁটা, তারপরে এক সঙ্গে করে দিয়েও ছবি আঁকা যায়। আমি বলতে চাই—পরিষ্কার করে বলবার সাহস হয়নি যে আমরা বিনোবাজীর ভূদান

যজ্ঞে বিশ্বাস করিনা, বিনোবাজী আমাদের রেড বুকের বিরোধী, তাই রিপিল করছি, একথা পরিষ্কার করে আপনাদের বলার সাহস হয়নি। আমি আরও দেখাতে পারি—হাইওয়ে অ্যাক্ট আছে, রাস্তার পাশে বাড়ি তৈরি করতে গেলে সেই বাড়ি তৈরির জন্য পারমিশন নিতে হবে কিন্তু কই সেই আইনতো চালু করতে পারছেন না, সেই আইনতো রিপিল করছেন। আমি দেখাতে পারি ইন্ডিয়ান কোড থেকে এই রকম কত আইন চালু হচ্ছে না, সেখানে সেগুলি রিপিল করা হয়নি কিন্তু এখানে এই আইনটাকে রিপিল করার জন্য কেন এত ব্যস্ত হয়েছে। কারণ কিছু লোক আছে, কর্মচারী তাদের সরিয়ে দিতে হবে। কিন্তু একটা লোক রেখে কি এই কাজ করা যেতনা যাই হোক এটা মতবাদের সংঘাত, বলার সাহস নাই। পরিষ্কার বলে দিতে পারতেন বিনোবাজী এই নীতি আমরা বিশ্বাস করি না। যদি বিনোবাজী আসতেন ভারতবর্ষের সব জায়গায় লাল পতাকা উড়ত। সেজন্য রিপিল করছেন। পশ্চিম বাংলার খরচ বাঁচাচ্ছেন? কয়টা লোকের বেতন একটা লোক রেখে এই কাজ করতে পারতেন। আপনাদের বহু জায়গায় বহু কো-অর্ডিনেশন কমিটির লোক দিনের পর দিন কাজ করছে না, মিটিং করছে, কই তাদের তো ১০ টার সময় আসতে এনফোর্স করতে পারছেন না? বিনোবাজীর ভূদান বিল রিপিল করার জন্য চারটি লোককে সরিয়ে দেবার জন্য এই বিলটা এনেছেন। এই বিল উদ্দেশ্য প্রণোদিত, রাজনৈতিক উদ্দেশ্যপ্রসূত, এই বিল আনার যুক্তি নাই। সেজন্য এই বিলের আমি সম্পূর্ণ বিরোধিতা করছি।

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** মাননীয় সদস্য বীরেনবাবুকে একটু ধীরভাবে বিবেচনা করার জন্য বলছি। যদি এ একটা নতুন দর্শনই হয়, তাহলে যারা এর অনুগামী যারা প্রবর্তক তাদের নিজেদের বিচারে, নিজের ইচ্ছায় সেটাকে বাস্তবে রূপ দিতে হবে, সরকারি প্রচেষ্টায় হয় না। এই যে বললাম ৪৫, ৪৬ একর প্রথম দিকে হয়েছে, তারপরে এই দীর্ঘ দিন ধরে ২০/২২ বছরের মধ্যে আর এক ছটাকও আসেনি। সেজন্য এই বোর্ড যাদের হাতে দায়িত্ব ছিল, বন্টন করেছে ৪৫ জনের ভিতর ৩১ পয়েন্ট সামথিং-এর মতো বন্টন করেছে, খাদি মন্দির একটা প্রতিষ্ঠা করেছে। সেইজন্য যেটা দীর্ঘ দিন ধরে রয়েছে দেখা যাচ্ছে তার কোনও

[5-40—5-50 P.M.]

কাজ হয় নি। আমরা তো আড়াই বছর এসেছি আমরা দেখছি আদৌ কার্যকর হয় নি। যদি কেউ এই আন্দোলনে বিশ্বাস করেন তিনি ব্যক্তিগতভাবে এই আন্দোলন করতে পারেন বা কেউ সাপোর্ট করতে পারেন। কিন্তু যেটা বাস্তব নয় ঘটছে না তা সত্ত্বেও একটা দপ্তর খুলে রাখতে হবে এটা ঠিক হবে না। বরং এতে আরও জটিলতা বাড়বে। যেমন আগে ছিল ওঁরই মনোনীত লোক নিযুক্ত করতে হবে এবং এ সম্বন্ধে তিনি আমাকে চিঠিও লিখেছিলেন যে তাঁর মনোনীত লোক রাখার জন্য। কিন্তু আমরা তাতে রাজি হই নি। আমার কথা হচ্ছে যাঁরা এতে বিশ্বাস করেন তাঁরা করুন বা তাঁকে অনুসরণ করুন। কিন্তু এখানে যদি দেখা যায় শুধু দপ্তরেই রেখে দেওয়া হল কিছু কাজ হল না তাহলে সেটা রাখার কোনও প্রয়োজন নাই। সেইজন্য আমি এটাকে রিপিল করছি এবং সারকুলেশন মোশন-এর বিরোধিতা করছি।

The motion that the Bill be circulated for the purpose of eliciting opinion thereon by the 30th September, 1979 was then put and lost.

The motion of Shri Benoy Krishna Chowdhury that the West Bengal Bhudan Yagya (Repealing) Bill, 1979, be taken into consideration, was then put and agreed to.

### Clauses 1 to 4 and the Preamble

The question that clauses 1 to 4 and the preamble do stand part of the Bill was then put and agreed to.

**Shri Benoy Krishna Chowdhury :** Sir, I beg to move that the West Bengal Bhudan Yagya (Repealing) Bill, 1979, as settled in the Assembly, be passed.

**শ্রী সত্যরঞ্জন বাপুলী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বিলটি বিতর্কিত বিল। মাননীয় মন্ত্রী মহাশয় এটা তুলে দেবার অর্থাৎ রিপিল করার জন্য বলেছেন। আমি বুঝতে পারছি না এটা তুলে দেবার কি কারণ এলো। গরিব লোক কিছু জায়গা পাক এটাকে আরও এনকারেজ করার বদলে তুলে দেবার কি দরকার হল? কোথায় এই ভূদান যজ্ঞ মুভমেন্টকে আপনারা আরও জোরদার করবেন। আর তা না করে আপনারা এটাকে তুলে দিচ্ছেন? এটা contrary to the interest of the common people. এমন তো অনেক আইন আছে যা কার্যকর হয় না যেমন child এতো কারও ক্ষতিকারন নয়। তাহলে এই মুভমেন্টকে এগিয়ে নিয়ে যাবার জন্য সরকারের প্রচেষ্টা কেন থাকবে না? আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী মহাশয়কে বলতে চাই যে যেখানে কালকে আমাদের স্বাস্থ্য মন্ত্রী হেকিমি চিকিৎসাকে উন্নত করার কথা বললেন কবিরাজী চিকিৎসা যেটার অবস্থা খারাপের দিকে যাচ্ছে সেটা উন্নত করার চেষ্টা করছেন হোমিওপ্যাথি চিকিৎসাকে উন্নত করার চেষ্টা করছেন এবং তার জন্য প্রচেষ্টা চালিয়ে যাচ্ছেন যে জিনিস অবলুপ্তির পথে সেটাকে উন্নত করার চেষ্টা করছেন সেখানে আপনি এই জিনিসকে রিপিল করতে যাচ্ছেন? এই ভূদান যজ্ঞ রাজনীতির উর্ধ্বে। সর্বোদয় নেতার উদ্দেশ্য সাধারণ লোক কিছু জমি পাক, যার বেশি জমি আছে তিনি কিছু জমি দান করুন। এ জিনিস নষ্ট হয়েছে সরকারি প্রচেষ্টার অভাবে এটা তুলে দেবার আপনার কি দরকার হল? আপনি কেন এটা রিপিল করছেন। আপনার ডিপার্টমেন্টে যে রেভিনিউ আদায় হয় তা তো ঐ তহশিলদারদের মাইনে দিতে খরচ হয়ে যায়। আপনার ডিপার্টমেন্টকে বোধ হয় ৬ কোটি টাকা সরকারকে দিতে হয় তাহলে এই ডিপার্টমেন্টকে তুলে দিলে হয়, মন্ত্রী থাকার দরকার কি? যদি কোনও ডিপার্টমেন্টে লাভ না হয়, যদি দেখা যায় সেই ডিপার্টমেন্ট কাজ করতে পারছে না—অন্য ডিপার্টমেন্টের রেভিনিউ নিয়ে আপনার ডিপার্টমেন্ট চলে, ইফ দিস ইজ এ রিয়েল ফ্যাক্ট তাহলে আপনার ডিপার্টমেন্ট তুলে দেবেন? আজকে এই রকম একটা আইন সরকার আনলেন। ভূমি ও ভূমি সদ্ব্যবহার দপ্তর রানিং অ্যাট লস, অন্য দপ্তরের টাকা নিয়ে চালাতে হচ্ছে। তাই বলে সেটা তুলে দেওয়া যায়না, এখানে কর্মচারী আছেন। এটাও তুলে না দিলে কি ক্ষতি হত? আপনি ২/৩ জনের মাইনার কথা বলছেন। কোটি কোটি টাকা সরকারি কর্মচারিদের জন্য খরচ হচ্ছে, অবাঞ্ছিত লোকেদের অ্যাপয়েন্টেড করা হয়েছে সেখানে তাড়াতাড়ি করে এটা তুলে দেওয়া—এটা রাজনৈতিক উদ্দেশ্য না থাকলে

সম্ভব? এটাই আমার বক্তব্য। এটা থাকলে কোনও ক্ষতি ছিলনা।

The motion of Shri Benoy Krishna Chowdhury that the West Benga Bhudan Yagya (Repealing) Bill, 1979, as settled in the Assembly, b passed, was then put and agreed to.

**The West Bengal Gramdan (Repealing) Bill, 1979**

**Shri Benoy Krishna Chowdhury:** Sir, I beg to introduce th West Bengal Gramdan (Repealing) Bill, 1979.

(Deputy Secretary then read the Title of the Bill)

**Shri Benoy Krishna Chowdhury:** Sir, I beg to move that th West Bengal Gramdan (Repealing) Bill, 1979, be taken into consideration.

**Mr. Deputy Speaker:** There is an amendment by Shri Birendra Kumar Maitra for circulation of the Bill. Since he is not here, the amendment is not moved. Now I call Shri Nanuram Roy to speak.

**শ্রী নানুরাম রায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয় যে গ্রামদান বাতিল বিল উত্থাপন করেছেন, আমি তাকে বিরোধিতা করছি। আচার্য বিনোবা ভাবে চেয়েছিলেন এই গ্রামদানযজ্ঞর মাধ্যমে আদর্শ গ্রাম হিসাবে গড়ে তুলতে যাতে বর্ণ বৈষম্য দূর হবে। তিনি সেই ভাবে পদক্ষেপ নিয়েছিলেন। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে বলব যে আপনি একটু চিন্তা করে দেখবেন। আপনারাতো আদর্শকে বিশ্বাস করেন না, গণতন্ত্রকে বিশ্বাস করেন না। আমি এইটুকু

[5-50—6-00 P.M.]

বলতে চাই যে গ্রাম দান আচার্য বিনোবা ভাবে প্রবর্তন করেছিলেন ১৯৬৪ সালে। আজকে ১৯৭৯ সালে আপনারা সেটাকে বাতিল করতে চলেছেন। আচার্য বিনোবা ভাবে চেয়েছিলেন সারা ভারতবর্ষে তথা পশ্চিমবাংলায় যাতে আদর্শ গ্রাম গড়ে ওঠে, সেই উদ্দেশ্যে তিনি এটা করেছিলেন কাজেই এই বিলকে আপনারা বাতিল করার আগে একটু বিচার বিবেচনা করে দেখবেন। আপনারা পরিষ্কার ভাবে বলেছেন, পশ্চিমবঙ্গ গ্রামদান আইন, ১৯৬৪, গ্রামদান গ্রাম প্রতিষ্ঠার ব্যবস্থা করিবার জন্য বিধিবদ্ধ করা হইয়াছিল। কিন্তু এই রাজ্যে গ্রামদান আন্দোলন বিশেষ দানা বাঁধিয়া উঠিতে পারে নাই এবং উক্ত আইনের রূপায়ণের ক্ষেত্রে খুব স্বল্প উন্নতিই লক্ষ্য করা গিয়াছে। এমতাবস্থায় উক্ত আইন নিরসিত হওয়া আবশ্যক বলিয়া বিবেচিত হইয়াছে। আপনারা নিজেরাই স্বীকার করেছেন যে খুব বড় রকমের প্রয়াস না হলেও সামান্য কিছু হয়েছে, তাহলে কেন এই গ্রাম দান বিল আপনারা বাতিল করে দিচ্ছেন? আপনারা কি ভেবেছেন যে আপনারা সংখ্যা গরিষ্ঠতার জোরে সব কিছুই বাতিল করে দেবেন? আপনাদের প্রতি আমি সাবধান বাণী উচ্চারণ করছি, সব বিল বাতিল করতে করতে ১৯৮২ সালে

আপনারা নিজেরাই বাতিল হয়ে যাবেন। সুতরাং এই ভূদান বিলকে বাতিল না করার জন্য মন্ত্রী মহাশয়কে অনুরোধ জানাচ্ছি। এই বিলের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সেখ ইমাজুদ্দিন ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, মাননীয় ভূমি রাজস্ব মন্ত্রী মহাশয় যে গ্রামদান রিপিলিং বিল, ১৯৭৯ এনেছেন, তা দেখে আমি আশ্চর্য হয়ে গেছি। আমি এই সম্পর্কে মন্ত্রী মহাশয়কে প্রশ্ন করি, পশ্চিমবঙ্গ তথা ভারতবর্ষে কোন আদর্শ জেগে থাকবে? ভারতীয় আদর্শ জেগে থাকবে, না, মার্কসবাদ, লেনিনবাদ কায়েম হবে? একটা বিলকে রিপিল করবার আগে যদি পশ্চিমবাংলার গ্রামের যে দরিদ্র জনসাধারণ, তাদের কি ভাবে উন্নতি করা যায়, তাদের অবস্থার উন্নতি কি ভাবে করা যায়, এই জন্য ভাবনা চিন্তা করে যদি কোনও একটা পন্থা উদ্ভাবন করতে পারতেন—এই ভূদান সম্পর্কে অন্যান্য রাজ্যে কিছু বিল আনা হয়েছিল এবং অনেক রাজ্যে কিছু সাকসেসফুল হয়েছে, পশ্চিমবাংলাতেও কিছুটা সাকসেসফুল হয়েছে, কিন্তু আজকে আচার্য ভাবের সেই গ্রাম দান আন্দোলন, যেটা কিছুটা পরিমাণে কৃতকার্য হয়েছে, সেটা আপনারা রিপিল করে দিচ্ছেন। গ্রামের সেই সব লক্ষ লক্ষ অসংগঠিত কৃষি মজুর, তাদের উন্নতির কথা আপনারা চিন্তা ভাবনা করছেন না, যাদের জন্য এই গ্রামদান আন্দোলন শুরু করেছিলেন আচার্য ভাবে। এই বিল রিপিল করার আগে যদি একটা সাবসটিউট বিল আনতেন তাহলে আমাদের কোনও আপত্তি ছিল না, আমি হাজারবার ধন্যবাদ জানাতাম। কিন্তু তা না করে আজকে আপনারা এতবড় একটা জঘন্য কাজ করছেন।

কাজেই আমি বলতে চাই লেনিন কার্লমার্কস, মাওসেতুং-এর আদর্শ এদেশে চলবেনা, ভারতীয় সংস্কৃতিতে এসব চলবে না। আপনারা ১৯৬৯ সালে কয়েকমাস ছিলেন, তারপরে ১৯৭১ সালেও কয়েকমাস ছিলেন, এবারে মাস পেরিয়ে বছরে গেছেন, তাই বোধ হয় একটু ভরসা পাচ্ছেন। কয়েকদিন আগে আপনারা জানেন—এই সভায় পশুপালন দপ্তরের মন্ত্রী একটা বিল এনেছিলেন। তখন আমার মনে হয়েছিল বিনোবাভাবেকে খুশি করার জন্য আপনারা এটা করছেন। আপনারা এই যে সর্বনাশা বিল আনলেন তার মাধ্যমে অনেক ক্ষতি করলেন। আমরা জানি কালীপূজা বা দুর্গাপূজার সময় যে বলি দেওয়া হয়, সেই বলির পাঁঠাকে ভাল করে খেতে দেওয়া হয়, তারপর তাকে বলি দেওয়া হয়। মুখ্যমন্ত্রী বিনোবার আশ্রমে গিয়ে অনেক কথা বললেন তারপরে তাঁরা এই বিল এনেছেন। আমরা জানি এই বিলের মাধ্যমে অনেক সর্বনাশ করবেন, এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

The motion of Shri Benoy Krishna Chowdhury that the West Bengal Gramdan (Repealing) Bill, 1979, be taken into consideration was then put and agreed to.

### Clauses 1 and 2 and preamble

The question that clauses 1 and 2 and preamble do stand part of the Bill, was then put and agreed to.

**Shri Benoy Krishna Chowdhury :** Sir, I beg to move that the

West Bengal Gramdan (Repealing) Bill, 1979, as settled in the Assembly be passed. মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় সদস্যদের অনুরোধ করছি জিনিসটা বোঝার জন্য। কারণ যাঁরা ভূদান বা গ্রামদান শুরু করেন, তাঁদের ব্যর্থতার জন্য এই অধমকে দায়ী করে লাভ নেই। আপনারা বোধ হয় জানেন একটা গ্রামও এখন পর্যন্ত দান করা হয় নাই। যদি কোনও গ্রাম দান হয় তাহলে সেই সমস্ত গ্রামে ব্যবস্থা করার জন্য প্রয়োজন হচ্ছে এই বিলের। কিন্তু গত ২০ বছরে যদি একটি গ্রামও দান না হয়ে থাকে তাহলে আমি কি করব? তবে যদি প্রয়োজন হয়, তবে আমি আবার বিল আনব। যদি কেউ নিজে জমি দেন তাহলে সেই জমির ব্যবস্থা করার জন্য আমাদের একটা বোর্ড থাকা দরকার। কাজেই আগে গ্রাম দান হোক, তারপরে ব্যবস্থা করা যাবে। কিন্তু এদিকে যদি একেবারে শূন্য হয়, তাহলে আমরা কি করব যাই হোক কথা হচ্ছে কোনও আদর্শগত আন্দোলন সরকারের চেষ্টায় হয় না। আদর্শগত আন্দোলন যেসব কর্মী গ্রহণ করেন, তাদের

[6-00—6-10 P.M.

আন্তরিকতা এবং প্রচেষ্টা ও কর্ম দক্ষতার উপর সেটা নির্ভর করে। এই আইনে সেই স্কোপ নেই, আইনে লিমিটেড স্কোপ, এই আইন রচনা করা হয়নি আন্দোলন করার জন্য। ২০ বছরের মধ্যে যদি জমি না এসে থাকে তাহলে কি হবে? তেমনি গ্রাম-দান যদি একের পর এক আসত তাহলে তার ব্যবস্থা হত। সেইজন্য প্রথমে আত্ম-অনুসন্ধান করতে হবে—আপনারা বাড়িতে গিয়ে বিছানায় শুয়ে শুয়ে আত্ম-অনুসন্ধান করবেন নিজেদের বার্থতার জন্য। এই অধমের উপর দোষ দেবেন না। আমি অনেক জায়গায় ঘুরে বেড়িয়েছি, রামকৃষ্ণ মিশন, ভারত সেবাশ্রম সংঘ এবং অনেক সাধু সংঘের সাথে মেলা-মেশা করেছি এবং সব তীর্থ করে এখানে এসেছি সেইজন্য আমাকে আর ওকথা বলবেন না।

The motion of Shri Benoy Krishna Chowdhury that the West Bengal Gramdan (Repealing) Bill, 1979, as settled in the Assembly, be passed, was then put and agreed to.

**The West Bengal Premises Tenancy (Amendment) Bill, 1979.**

**Shri Benoy Krishna Chowdhury :** Sir, I beg to introduce the West Bengal Premises Tenancy (Amendment) Bill, 1979.

(Deputy Secretary then read the Title of the Bill)

**Shri Benoy Krishna Chowdhury :** Sir, I beg to move that the West Bengal Premises Tenancy (Amendment) Bill, 1979, be taken into consideration. মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ভারতীয় সেনাবাহিনীর যেসব কর্মচারী অবসর গ্রহণ করেছেন বা শীঘ্র অবসর গ্রহণ করবেন, তাঁরা যাতে সহজ, সরল উপায়ে ভাড়াটিয়ার কাছ থেকে নিজেদের বসবাস বা ব্যবহার করার জন্য বাড়ির দখল ফেরৎ পান, তদুদ্দেশ্যে ১৯৭৮ সালের পশ্চিমবঙ্গ বাড়িভাড়া (সংশোধন) আইনে কিছু বিধান করা হয়েছিল। সংশ্লিষ্ট বিধেয়কটিতে রাষ্ট্রপতি সম্পত্তি দান করেছেন। এই প্রসঙ্গে ভারত সরকারের স্বরাষ্ট্র মন্ত্রক এই

অভিমত প্রকাশ করেন যে, সশস্ত্র বাহিনীর কোনও কর্মচারী কর্মরত অবস্থায় বা অবসর গ্রহণের পর মারা গেলে তাঁর বিধবা স্ত্রী বা তাঁর উপরে নির্ভরশীল পরিবারের অপরাপর সদস্যগণ যাতে সহজে বাড়ির দখল নিতে পারেন সেইরূপ বিধানও আইনে সন্নিবেশিত করা প্রয়োজন। ১৯৭৫ সালের বোম্বে রেন্টস, হোটেল অ্যান্ড লজিং হাউস রেন্টস কন্ট্রোল (অ্যামেন্ডমেন্ট) অ্যাক্ট এ অনুরূপ বিধান রাখা হয়েছে। আবার প্রতিরক্ষা বাহিনীর কর্মচারী বাড়ির দখল ফেরত পাবার জন্য তাঁর আবেদন পত্রে যে তথ্যাদি পেশ করবেন তার সত্যতা যাচাইয়ের জন্য এরিয়া বা সাব এরিয়া কমান্ডার এর পদও সার্টিফিকেটে চূড়ান্ত প্রমাণ হিসেবে গৃহীত হওয়া বিধেয়। পূর্বোক্ত সংশোধনী আইনে এরূপ কোনও ব্যবস্থা করা হয়নি। তাই, পশ্চিমবঙ্গ বাড়িভাড়া আইনের পুনর্বার সংশোধনের সময়ে এই বিষয়গুলো বিচার বিবেচনা করে দেখার জন্য স্বরাষ্ট্র মন্ত্রক রাজ্য সরকারকে অনুরোধ জানিয়েছিলেন। রাজ্য সরকারের স্বরাষ্ট্র (প্রতিরক্ষা) দপ্তরের সঙ্গে আলোচনা করে এরূপ সিদ্ধান্ত নেওয়া হয় যে, স্বরাষ্ট্র মন্ত্রকের প্রস্তাবগুলো আইনের সংশোধন করে মূল আইনে সন্নিবেশিত করা হবে। সেই সঙ্গে আরও সিদ্ধান্ত নেওয়া হয় যে, প্রতিরক্ষা বাহিনীর কর্মচারীর স্ত্রী বা পিতা বা মাতাও যদি বাড়ির মালিক হন তাহলেও ঐ কর্মচারীটি বা তাঁর উপর নির্ভরশীল ও পরিবারভুক্ত কোনও আত্মীয় বা তাঁর স্ত্রী বা নাবালক সন্তানও যাতে প্রস্তাবিত সংশোধনের সুযোগ গ্রহণ করতে পারেন আইনে সেরূপ বিধানও রাখা হবে। রাজ্য সরকারের এই সিদ্ধান্তগুলো কার্যকর করার উদ্দেশ্যেই আলোচ্য বিধেয়কটি উত্থাপন করা হচ্ছে।

আশা করি মাননীয় সদস্যগণ কর্তৃক আমার উত্থাপিত বিধেয়কটি বিবেচনার জন্য গৃহীত হবে।

**Shri Balailal Das Mahapatra :** Sir, I beg to move that the West Bengal Premises Tenancy (Amendment) Bill, 1979 be circulatod for the purpose of eliciting opinion thereon by the next session of the Assembly 1979.

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মন্ত্রী মহাশয়ের আনীত বিলটিকে আমি সমর্থন করছি এবং আমার যে প্রস্তাবটি আমি জনমত সংগ্রহের জন্য দিয়েছিলাম তাকেও আমি সমর্থন করছি। মাননীয় ভূমি রাজস্ব মন্ত্রী মহাশয় ছোটখাট সংশোধনী এনেছেন, কিন্তু এটা ব্যাপক আকারে চিন্তা ভাবনা করে সর্বাত্মক বিল আনা দরকার। তিনি সেদিকে লক্ষ্য রাখেন নি। এই বিলটি ১৯৫৬ সালে ২৯ খ ধারায় যেটা তিনি এখানে উল্লেখ করলেন ভারত সরকারের স্থল বাহিনী, বিমান বাহিনীকে যে সুযোগ দেওয়া হয়েছিল যে বাড়ি ভাড়া তাঁরা দিয়েছিলেন, তাঁরা তা ফেরত পাবেন ১৯৭৯ সালে সংশোধনীতে সেটা আনা হয়েছিল, এই কথা বলা হয়েছিল সেটাকে—তার বাপ, মা, আত্মীয় যাঁরা আছেন চাকুরিরত অবস্থায় ৫ বছরের মধ্যে যদি কেউ মারা যান তাহলে, সেটা তাঁর পিতা, মাতা, স্ত্রী এমন কি কোনও আত্মীয় বা নাবালক সন্তানরা পাবে। এই বিধেয়কটি খুব ভাল, আমি এটাকে সমর্থন করি। কারণ যাঁরা দেশের জন্য সংগ্রাম করেন তাঁদের পুনর্বাসনের জন্য যে বাড়িটা ভাড়া ছিল সেটা ফেরত পাবেন তা যুক্তি সংগত কথা। কিন্তু আমি বলি কোন ...

(লোড শেডিং)

(**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** স্যার, অন্ধকারে কি করে বলবেন, মাইকে শোনা যায় না।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** লোড শেডিং হয়নি, তবে আমি খোঁজ নিয়ে দেখছি, কি হয়েছে।)

[6-10—6-20 P.M.]

পশ্চিম বাংলার হাজার হাজার ভাড়াটিয়ারা যে রকম দুর্দ্দশার মধ্যে আছে সে দিকে লক্ষ্য করে একটা বিল যদি আনতেন তাহলে অভিনন্দন জানাতাম। তিনি জানেন বস্তি অঞ্চলে বাড়ির মালিকরা অত্যাচার করে— আলো দেয় না পানীয় জলের ব্যবস্থা করে না, সেখানে এখনও খাটা পায়খানা আছে এবং বৃষ্টির সময় সমস্ত ভেসে যায়। আবার অন্য দিকে বাড়ির মালিকরা ৫।১০ হাজার টাকা সেলামি নেয় এবং বাড়ি ভাড়ার রসিদ চাইতে গেলে তার বিরুদ্ধে কোর্টে উচ্ছেদের মামলা করে। ৪।৫ বছর ধরে এই মামলা চলার ফলে ভাড়াটিয়াদের যে কি হয়রানি হতে হয় তা সকলেই জানেন। বাড়িওলার সঙ্গে মতভেদ হলে জল আলো সব বন্ধ করে দেয়। সেইজন্য আমি বলছি একটা সর্বাত্মক বিল আনুন। আর একটা কথা বলব বর্গাদারদের যেমন আপনাবা জমি দিচ্ছেন এইরকম ভাবে ১০।১২ বছর ভাড়াটিয়া যদি কেউ একটা বাড়িতে থাকে তাহলে তাকে যেন পাট্টা দেওয়া হয়। বাড়িওলা যদি কোনও বাড়ি ভাড়ার জন্য ব্যবহার করে তাহলে সেখানে এই ব্যবস্থা রাখলে ভাল হয়। বাড়ি ভাড়া কেউ দেবেন না এই নীতি আমি সমর্থন করি না। কারণ এরূপ অনেক বাড়িওলা আছেন যাদের বাড়ির টাকায় সংসার চলে। কিন্তু আমি বলব পাট্টা দেওয়ার ব্যবস্থা যদি করেন তাহলে ভাল হয়। এই কথা বলে আমি শেষ করছি।

**শ্রী জন্মেজয় ওঝা ঃ** স্যার যে প্রস্তাব বলাইদা রেখেছেন আমি তা সমর্থন করছি।

**শ্রী মহাদেব মুখার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয় যে বিল এনেছেন সেই বিলকে পরিপূর্ণ সমর্থন জানিয়ে আমি কিছু বলতে চাই। মাননীয় বলাইবাবু যদিও বিলকে সমর্থন করেছেন তবু তিনি বিল সম্পর্কে কয়েকটি কথা বলেছেন। তিনি যদি আইনগুলি ভাল ভাবে দেখেন তাহলেই তিনি সব কিছু দেখতে পাবেন। আমাদের প্রেমিসেস টেনেন্সি অ্যাক্ট—বাড়ি ভাড়ার যে আইন আছে তাতে এই সম্বন্ধে পরিষ্কার ভাবে সব কথা বলা আছে, তাতে সব লিপিবদ্ধ করা আছে ও কি রেমিডিস কি আছে তা সব দেওয়া আছে। সেখানে ভাড়াটিয়াদের যে সমস্ত সুযোগ সুবিধা দেওয়া আছে তা যদি আমরা লক্ষ্য করি তাহলে দেখব যে প্রেমিসেস টেনেন্সি অ্যাক্ট অনুসারে যদি কোনও মালিক তার যে রেমিডিসগুলি না দেয় তাহলে তার বিরুদ্ধে অ্যাকশন নেবার প্রভিসনগুলি তাতে আছে। কাজে কাজেই আমি বলব মাননীয় বলাইবাবু এখানে কেবল মাত্র ২৯(খ) ধারা যে অ্যামেন্ডমেন্ট আছে সেটাকে তিনি সমর্থন করেছেন কিন্তু সঙ্গে সঙ্গে তিনি যে সব কথা বললেন তাতে আমার মনে হচ্ছে যে ধান্ ভাঙ্গতে যেন শিবের গীত গাওয়া হয়েছে। মাননীয় বিরোধী দলের সদস্যারা বিলকে সমর্থন করেছেন। এই সঙ্গে তাঁদের বলতে চাই যে, আজকে সাধারণ মধ্যবিত্ত গরিব পরিবার এর লোক যাঁরা সৈনিক হিসাবে কাজ করছেন নিজের জীবন বিপন্ন

কোনও উপকার পাচ্ছে না। সুতরাং এই রকম আইন আমাদের সময়ে থাকা উচিত নয়। তারপর যাঁরা এখানে আইনজীবী আছেন তাঁরা জানেন যে, রেন্ট কন্ট্রোলে যাঁরা বিচার করেন তাঁরা একজিকিউটিভ মাইন্ডেড। তাঁরা ৪/৫ বছর ধরে এক একটি কেস ফেলে রেখে দেন। কোনও ক্ষেত্রে বাবাকে সাবসিসটেন্স করেছে, বাবা মারা গেছে, এখন ছেলে সেটা পাবে কি না তা নিয়ে নানারকম ইন্টারপ্রেটেশন হচ্ছে। এখানে আগে মুনসেফরা ছিলেন, তাঁরা জুডিসিয়াল ম্যাজিস্ট্রেট ছিলেন তাঁরা কিছুটা বুঝতেন, আইন বুঝতেন। কিন্তু এই একজিকিউটিভ ম্যাজিস্ট্রেটরা নানারকম কাজ করেন। এই রকম বহু জিনিস ৩/৪ বছর ধরে পড়ে আছে। এই নিয়ে মানুষের মধ্যে অসন্তোষ আছে এবং গরিব মানুষদের অসুবিধা হচ্ছে। সেই জন্য আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে বলছিলাম যে, একটা কমপ্রিহেনসিভ বিল আনা উচিত এবং সেটা তাড়াতাড়ি আসবে এই আশা করে এই বিলকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আপনার মাধ্যমে আমি মাননীয় সদস্যদের বলছি যে, আমি এর আগেও বলেছি আমরা এ ব্যাপারে খুবই সচেষ্ট আছি। এই প্রেমিসেস টেনেন্সি অ্যাক্ট নানা দিক থেকে যে সমস্ত অসুবিধা আছে সে সমস্তগুলি সম্বন্ধে আমরা পূর্ণ ওয়াকিবহাল। তবে এর সংশোধন করা যে কত কঠিন এবং জটিল তা যাঁরা আইনজ্ঞ আছেন তাঁরা জানেন এবং সেই জন্যই একটু দেরি হচ্ছে। তবুও আমি আশা করছি যে, সামনের অধিবেশনে সেই বিল আনতে পারব। সেই জন্য আমাদের এখানে শ্রী বলাইলাল দাস মহাপাত্র এবং অরবিন্দ ঘোষাল ইত্যাদি মাননীয় সদস্যরা যা বললেন তা আমি জানি এবং বিশ্বাস করি। ভাড়াটের ওপর যেমন অত্যাচার হয়, তেমন আবার ভাড়াটের অত্যাচারে বাড়িওয়ালাও অত্যাচারিত হয়। উত্তর কলকাতায় আপনারা খোঁজ নিয়ে দেখবেন যে, এক একটি বাড়িতে অবস্থাপন্ন ভাড়াটেরা ঢুকছে তারপরে বাড়ির মালিক হয়ে যাচ্ছে। এই রকম অবস্থা, সেই জন্য আমি গত দেড় বছর ধরে নানা দিক দিয়ে খুব গভীরভাবে আলোচনা করছি এবং আশা করছি যে, খুব শীঘ্র প্রেমিসেস টেনেন্সি অ্যাক্ট এবং ঠিকা টেনেন্সি অ্যাক্ট-এর ওপর দুটো কমপ্রিহেনসিভ বিল আনব। সেই কাজটি নানা দিক থেকে খুবই জটিল, সেই জন্য দেরি হচ্ছে। আর এর মধ্যে বিশেষ কিছু নেই। সৈন্যদের সম্বন্ধে আগে থাকতেই আমরা চিন্তা করছি। ১৯৭৮ সালে কিছু করেছিলাম। তারপর সেন্ট্রাল গভর্নমেন্টের হোম ডিপার্টমেন্ট আমাদের কাছে কতগুলি সাজেশন দিয়েছিল, আমরা দেখলাম যে সাজেশনগুলি মোটামুটি খারাপ নয়। সেই রকম আরও যদি কারও সাজেশন থাকে তাহলে সেগুলিও আমরা বিবেচনা করে গ্রহণ করব। আমরা যখন সেই বিলটি প্রেসিডেন্টের অনুমোদনের জন্য তাঁর কাছে পাঠিয়েছিলাম তখন তাঁরা ঐ সাজেশনগুলি দিয়ে পাঠিয়েছিলেন। আমরা সেগুলি পরবর্তীকালে দেখব। সুতরাং আজকে আর এর মধ্যে বিতর্কের কিছু নেই। আর আসল জিনিসটি আমরা আরও একটু ভাবনা চিন্তা করে করব।

The motion of Shri Balailal Das Mahapatra that the Bill be circulated for the purpose of eliciting opinion thereon by the next Session of the Assembly, 1979 was then put and lost.

The motion of Shri Benoy Krishna Chowdhury that The West

Bengal Premises Tenancy (Amendment) Bill, 1979, be taken into consideration, was then put and agreed to.

**Clauses 1 and 2 and preamble**

The question that clauses 1 and 2 and preamble do stand part of the Bill, was then put and agreed to.

**Shri Benoy Krishna Chowdhury :** Sir, I beg to move that the West Bengal Premises Tenancy (Amendment) Bill, 1979 as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

**Adjournment**

The House was then adjourned at 6-32 P.M. till 1 P.M. on Wednesday the 12th September, 1979 at the Assembly House, Calcutta.

# Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Wednesday, the 12th September, 1979 at 1.00 p.m

## PRESENT

Mr Speaker (Shri Syed Abul Mansur Habibullah) in the Chair. 17 Ministers, 4 Ministers of State, and 199 Members.

[1-00 – 1-10 P.M.]

**শ্রী অবিনাশ প্রামাণিক ঃ** মাননীয় স্পিকার মহাশয়, হাউসে অত্যন্ত আলো কম। একটু আলোর ব্যবস্থা করলে ভাল হত।

(**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** আপনারা সব অন্ধকার করে দিলেন।)

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মিঃ স্পিকার, আপনার অ্যাটেনশন ড্র করছি। দেখা যাচ্ছে না আলোর স্বল্পতার জন্য। তাই প্রত্যেককে একটা করে বাতি দেওয়া হক।

**মিঃ স্পিকার ঃ** ব্যাপারটা আপনারা বুঝতে পারছেন না। আবার জয় বাংলা আরম্ভ হয়েছে। অনেকের চোখে জয় বাংলা হয়েছে, অনেকেই সেইজন্য দেখতে পারছেন না। অবিনাশবাবু—উনি আমার পাশের কনসটিটুয়েন্সির লোক, কি করব আর তার জন্য?

## Starred Questions
### (to which oral answers were given)

### বেলডাঙ্গা 'সুগার মিল'

•*১৬৯। (অনুমোদিত প্রশ্ন নং *৩৬।) **শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, রাজ্য সরকার মুর্শিদাবাদ জেলার বেলডাঙ্গা সুগার মিল অধিগ্রহণ করিয়াছেন; এবং

(খ) সত্য হইলে উক্ত মিলটি চালু করার ক্ষেত্রে রাজ্য সরকার কতদূর অগ্রসর হইয়াছেন?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ**

(ক) 'না'

(খ) আইনগত খুঁটিনাটি পরীক্ষা সাপেক্ষে বিষয়টি সরকারের বিবেচনাধীন আছে।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** স্যার, আমার প্রশ্ন করার আগে একটু কথা বলে নিই।

আজকে আলো কম থাকার কারণ হচ্ছে, তিমিরবাবু আজকে হাউসে এসেছেন। মন্ত্রী মহাশয় বিভিন্ন সময়ে ঘোষণা করেছেন বেলডাংগা রাধাকৃষ্ণ সুগার মিল অধিগ্রহণ করছেন। এই সম্পর্কে সংবাদপত্রে বিভিন্ন সময়ে বিরতি দিয়েছেন এবং হাউসেও এক সময়ে বলেছেন। আমি জানতে চাইছি, বেলডাঙ্গা সুগার মিল অধিগ্রহণের ক্ষেত্রে রাজ্য সরকার কতদূর অগ্রসর হয়েছেন?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** এইটা যাতে হয় তারজন্য সরকারি চেষ্টা হচ্ছে। এই সম্পর্কে আমার কাছে যা তথ্য আছে তা আপনাদের কাছে পরিবেশন করছি। এই মিলটা সম্পর্কে বিভিন্ন দেনাগুলোর জন্য কলকাতা হাইকোর্টে কেস ছিল। কেসটা রিসিভারের কাছে যায়। রিভিসার সমস্ত প্রপার্টি বিক্রি করার চেষ্টা করেন। কিন্তু খদ্দের পান না। এখনও রিসিভারের আন্ডারে বোধ হয় পড়ে আছে। আজ থেকে ১০/১৫ বছর আগে ১৯৬৩ সালে ন্যাশনাল সুগার ইন্সটিটুউট, কানপুরকে এই মিলটা কি অবস্থায় আছে সেটা পরীক্ষা করে দেখে একটা রিপোর্ট দিতে বলা হয়। সেই রিপোর্টে বলেছে এই মিলটার সমস্ত মেশিনারি খারাপ হয়ে গিয়েছে। কাজেই আমাদের যদি অধিগ্রহণ করতে হয় তাহলে সমস্ত নূতন মেশিনারির ব্যবস্থা করতে হয়। কিন্তু তার আগে হাইকোর্টে যে মামলা আছে সেই মামলার নিস্পত্তি কিভাবে হবে সেই সম্পর্কে সরকারের আইন বিভাগ খুঁটিনাটি পরীক্ষা করে দেখছেন। সেইটা হয়ে গেলে আমরা হাইকোর্টে দরখাস্ত করে নেবার চেষ্টা করব।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** এই মিলের পুরানো মালিক যাঁরা ছিলেন তার মধ্যে আছেন যেমন প্রাক্তন সদস্য জনতা দলের, শ্রী অশোককৃষ্ণ দত্ত, এঁরাই মামলা করেছেন হাইকোর্টে?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** তা হতে পারে, কিন্তু হাইকোর্ট থেকে রিসিভার বসিয়ে দিয়ে সমস্ত প্রপার্টি রিসিভারের আণ্ডারে দিয়ে দিয়েছেন, সম্পূর্ণ প্রপার্টিই আছে, বিক্রি হয়নি, কেউ কেনেওনি, কাজেই আইনগত দিক যেটা আছে সেটা দেখা হচ্ছে, এটা নিতে গেলে সরকার কিভাবে নেবেন, সেটা কি অকশন করে নিতে হবে না কি অধিগ্রহণ করে নিতে হবে, সেটা বিচার বিবেচনা করে দেখা হচ্ছে, সেই রিপোর্ট তৈরি হয়ে গেছে, আশা করছি পূজোর পরে খুললে আমরা এগুতে পারব।

**শ্রী তিমিরবরণ ভাদুড়ী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন এর আগে এই মিলের দাম হয়েছিল ২৩-লক্ষ টাকা, এখন কি সরকার এটা ২৩ লক্ষ টাকা দিয়ে নিতে চান?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** এখন বলতে পারছি না, এটা সম্বন্ধে আমাদের আইনজ্ঞ, আইন বিভাগ-এর তরফ থেকে যে পরামর্শ দেওয়া হবে তা করা হবে। তাঁরা যদি বলেন ২৩ লক্ষ টাকা দিয়েই কিনে নাও, কিনে নিতে হবে, আর যদি বলেন অধিগ্রহণ করতে, তাই হবে।

**শ্রী তিমিরবরণ ভাদুড়ী ঃ** এটা কি সুগার কেইন দিয়ে না সুগার বীট দিয়ে চালু করা হবে?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** এই বিলটা যাতে সুগার কেইন এবং সুগার বীট দিয়ে করা যায় সেজন্য বন্দোবস্ত গ্রহণ করছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** এই ম্যাটারটাতো সাব জুডিসি. এটা কি ফাইনাল হয়ে গেছে?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** এটা রিসিভারের তত্ত্বাবধানে আছে, মিলটি যারা বিক্রি করার চেষ্টা করেছিলেন, তাঁদের প্রচেষ্টা ফলপ্রসূ হয়নি।

**Shri Satya Ranjan Bapuli :** Whether the matter is subjudice before the court or not?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** এটা রিসিভারের হাতে আছে. কি করে জানব আমি তো আইনজ্ঞ নই, আপনি বুঝুন।

**নিম্ন দামোদর পরিকল্পনার অর্থ ব্যয়**

*১৭০। (অনুমোদিত প্রশ্ন নং *৮৩।) **শ্রী অমলেন্দ্র রায় ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) নিম্ন দামোদর পরিকল্পনা রূপায়ণের জন্য পূর্ববর্তী সরকারের আমলে কত টাকা ব্যয় করা হইয়াছে; এবং

(খ) উক্ত অর্থ যথাযথভাবে খরচ করা হয় নি বলে কোনও অভিযোগ সরকারের নিকট আসিয়াছে কি?

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ**

(ক) প্রায় ১০ কোটি ৬১ লক্ষ টাকা।

(খ) না, এরূপ কোনও অভিযোগ সরকারের নিকট আসে নাই।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন এই যে পরিকল্পনা রূপায়ণ করা হচ্ছিল নিম্ন দামোদর পরিকল্পনা, সেটা কি মান সিং কমিটির সুপারিশ অনুযায়ী হচ্ছিল?

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ** আগেকার যে পরিকল্পনা সেটা আগেকার গভর্নমেন্ট করেছিলেন, তাতে দেখলাম মান সিং কমিটির যে সুপারিশ ছিল তা থেকে কতকগুলি জিনিস বাদ দেওয়া হয়েছে এবং সেইভাবে করা হয়েছে যেজন্য জনসাধারণ সাংঘাতিকভাবে এর বিরোধিতা করে, এর ফলে ১৮২ জন মানুষকে তাদের ঘরবাড়ি ছেড়ে চলে যেতে হত এবং ২ লক্ষ একরের বেশি চাষযোগ্য জমি চলে যেত এই অবস্থায় জনসাধারণ আন্দোলন করে বলে মনে করি। আমাদের গভর্নমেন্ট আসার পরে আমরা যেয়ে দেখি, আমরা ইঞ্জিনিয়ার নিয়ে যাই, আমরা গিয়ে দেখি এবং আমরা একটা বিশেষজ্ঞ কমিটি অ্যাপয়েন্ট করি, তাঁদের সুপারিশ অনুযায়ী আগেকার পরিকল্পনা বাতিল করে দিয়ে আমরা নতুন পরিকল্পনা অ্যামেণ্ড করে করেছি।

[1-10 – 1-20 P.M.]

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** তাহলে এর অর্থ দাঁড়াচ্ছে এই যে, পূর্ববর্তী সরকার যা খরচ করেছেন সেটা সম্পূর্ণ অপচয় হয়েছে—এটাই কি মাননীয় মন্ত্রী মহাশয় বলতে চাইছেন?

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ** সমস্ত অপচয় হয়েছে বললে সেটা ঠিক হবে না। আমি নিজে

গিয়ে দেখেছি তারা আমতা চ্যানেল কেটেছেন। আমার সঙ্গে বিশেষজ্ঞ যারা ছিলেন—তাঁদের নামও আমি বলে দিতে পারি—আমাদের পশ্চিমবঙ্গের প্রাক্তন চিফ ইঞ্জিনিয়ার ছিলেন—আর বি চক্রবর্তী, তাকে আপনারা সকলেই জানেন, শ্রী দেবেশ মুখার্জি ছিলেন, পি. কে. দে. ছিলেন, শ্রী এস পি. সেন ছিলেন আমাদের চিফ ইঞ্জিনিয়ার এবং চেয়ারম্যান, গঙ্গা ফ্লাড কন্ট্রোল কমিশন। শ্রী আর ঘোষ ছিলেন। এঁদের কয়েকজনকে নিয়ে একটা কমিটি করা হয়েছিল এবং তারা বলেছেন, মাটি কাটা হয়েছে আমতা চ্যানেলের ঠিকই কিন্তু তাঁদের অভিমত হচ্ছে যে রকম ভাবে খরচ হয়েছে দেখা যাচ্ছে সেইভাবে বোধ হয় কাটা হয়নি। তারা 'বোধহয়' শব্দটি ব্যবহার করেছেন। সেই তদন্তে এখন আমরা যাচ্ছি না, পরে দেখব।

**শ্রী অমলেন্দ্র রায় :** এই নিম্ন দামোদর প্রকল্পটি সেন্ট্রাল সেক্টর স্কীমের অধীনে পূর্ববর্তী সরকারের আমলে ছিল কিনা এবং তাঁরাই আবার খেয়ালখুশি মতন সেটা সেন্ট্রাল সেক্টর স্কীমের তালিকা থেকে বাদ দিয়েছিলেন কি না?

**শ্রী প্রভাসচন্দ্র রায় :** এটা সেন্ট্রাল ওয়াটার অ্যাণ্ড পাওয়ার কমিশনের অ্যাপ্রুভড স্কীম নয়। সিদ্ধার্থবাবুর টাইমে একটা কমিটি করে সেটা অ্যাপ্রুভ করিয়ে দেন এবং পরে গঙ্গা ফ্লাড কন্ট্রোল কমিশনের চেয়ারম্যানকে অনুরোধ করেন এটাকে অ্যাপ্রুভ করে দেবার জন্য। সেই ভিত্তিতে তারা সেন্টারকে দিয়ে পরবর্তীকালে এটা অ্যাপ্রুভ করিয়ে আনেন।

**শ্রী অজয়কুমার দে :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, এই প্রকল্পটির জন্য মোট কত টাকা বরাদ্দ ছিল?

**শ্রী প্রভাসচন্দ্র রায় :** কংগ্রেসের আমলে যে পরিকল্পনা গ্রহণ করা হয়েছিল তাতে সেটা ১৪.১৪ ক্রোর টাকার এস্টিমেট ছিল।

**শ্রী অজয়কুমার দে :** আপনি বললেন যে, ১৩.৬১ লক্ষ টাকা খরচ হয়েছে আপনি এই বিভাগের দায়িত্ব নেবার পর এরজন্য কিছু খরচ করেছেন কি?

**শ্রী প্রভাসচন্দ্র রায় :** না, আমরা এখনও কিছু খরচ করি নি।

**শ্রী অজয়কুমার দে :** কতকগুলি জায়গা যেখানে মুখগুলি খোলা ছিল সেগুলি বানের সময় বেঁধে দেবার জন্য কত টাকা খরচ হয়েছে।

**শ্রী প্রভাসচন্দ্র রায় :** মুণ্ডেশ্বরী নদীর দুপাশে ৪০ মাইল দক্ষিণ দিকে এবং বামদিকে ৪০ মাইল করে এবং ২৫/২৬ ফুট উঁচু করে বাঁধ দেবার ব্যবস্থা করা হয়েছিল। কিন্তু বর্ষাকালে যখন দেখা গেল গ্রামের মানুষ জলে ডুবে যাচ্ছেন তখন কয়েকটা জায়গাতে বাঁধ কেটে দিয়ে জল বার করে দিতে হয়েছিল।

**শ্রী অজয়কুমার দে :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, এই প্রকল্প পুনরায় চালু করার ইচ্ছা আছে কিনা?

**শ্রী প্রভাসচন্দ্র রায় :** সে তো আমি আগেই বলেছি।

**শ্রী অজয়কুমার দে :** যে সব লোকের জমি অধিগ্রহণ করা হয়েছিল তাদের প্রপার কমপেনসেশন দেবার জন্য মাননীয় মন্ত্রী মহাশয় সুপারিশ করেছেন কি?

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ** আমরা জমিগুলি ছেড়ে দেব।

**বন্ধ ও রুগ্ন সূতী বস্ত্র শিল্প**

***১৭১।** (অনুমোদিত প্রশ্ন নং ***১১১।**) **শ্রী ধীরেন্দ্রনাথ সরকার ঃ** বন্ধ ও রুগ্ন শিল্প বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমানে রাজ্যে বন্ধ ও রুগ্ন সূতী বস্ত্র শিল্পের পৃথক পৃথক ভাবে সংখ্যা কত; এবং

(খ) শিল্পগুলো বন্ধ থাকার কারণ কি?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ**

(ক) রাজ্য সরকারের শ্রমাধিকার হইতে প্রাপ্ত তথ্য হইতে দেখা যায় যে বর্তমানে এই রাজ্যে মোট ১৯টি সূতী বস্ত্র শিল্প প্রতিষ্ঠান বন্ধ আছে। রুগ্ন সূতী বস্ত্র শিল্পের সংখ্যা দেওয়া সম্ভব নহে।

(খ) বিভিন্ন কারণে এইসব সূতী বস্ত্র শিল্পগুলি বন্ধ হইয়া আছে। ইহাদের মধ্যে ক্রটিপূর্ণ পরিচালন ব্যবস্থা, ক্রমাগত আর্থিক সংকট, শ্রমিক অসন্তোষ এবং বাজারের মন্দাভাব প্রভৃতি কারণগুলি উল্লেখযোগ্য।

**শ্রী ধীরেন্দ্রনাথ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, এই বন্ধ শিল্পগুলি খোলার জন্য এ পর্যন্ত সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** যেগুলি বন্ধ আছে সেগুলি সবই ছোট ছোট কারখানা যাদের শ্রমিক সংখ্যা হচ্ছে, কোথাও ১০১ কোথাও ৯৭ কোথাও ১৫ কোথাও ৪৭ ইত্যাদি। কাজেই এগুলি সরকারের পক্ষ থেকে খোলার বন্দোবস্ত নেই। তবে এর মধ্যে সবচেয়ে বড় যেটা, জেঠিয়া কটন মিলস লিমিটেড, ৬৭৬ জন শ্রমিক কর্মচারী যেখানে কাজ করেন সেটা খোলবার বন্দোবস্ত আমরা করেছি এবং আগামী অক্টোবর মাসের প্রথম সপ্তাহ থেকে এটা চালু হচ্ছে।

**শ্রী ধীরেন্দ্রনাথ সরকার ঃ** রুগ্ন শিল্প হিসাবে এগুলি না নেবার বাধা কোথায়?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** রুগ্ন শিল্প যেগুলির সম্বন্ধে উনি বলেছেন তার সংখ্যা হচ্ছে ৫৪। রিলিফ অ্যাণ্ড আণ্ডারটেকিং অ্যাক্ট যেটা আছে সবগুলি রুগ্ন শিল্প হিসাবে পড়ে না। অবশ্য রুগ্ন শিল্পের কোনও সংজ্ঞা নাই। যেগুলি বন্ধ আছে তার মধ্যে সবগুলির শ্রমিক সংখ্যা খুব কম। তবে এর মধ্যে জেঠিয়া কটন মিলস লিঃ আন্দুল মৌরী হাওড়া একে নেবার জন্য সুপারিশ করেছি। কারণ এর শ্রমিক সংখ্যা হচ্ছে ৬৭৬।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে হাউসকে জানালেন যে যার শ্রমিক সংখ্যা ৬৭৬ সেই মিলটি খোলার ব্যবস্থা করছেন। আর যেখানে ২০/২৫/৩০ শ্রমিক সংখ্যা সেগুলি খোলার চেষ্টা করছেন না। তার কারণ কি বড় ম্যানেজমেন্ট বলে। অর্থাৎ বড় মাছ বলে আর ছোট মাছের দিকে আপনি লক্ষ্য দিচ্ছেন না?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** তার কারণ এটা কেন্দ্রীয় সরকার বলে দিয়েছেন। একটা সংস্থায় ৫০০ নিচে যদি শ্রমিক সংখ্যা হয় তাহলে সেগুলি অধিগ্রহণ করার সুপারিশ করতে

পারব না। আমি এ সম্বন্ধে দু বছর ধরে চেঁচাচ্ছি। রুগ্ন শিল্প অধিগ্রহণ আমাদের হাতে নাই অধিগ্রহণ করার ক্ষমতা কেন্দ্রীয় সরকারের এবং এর আর্থিক দায় দায়িত্বও কেন্দ্রীয় সরকারের আমাদের সে রকম সংস্থান নেই। এখন কেন্দ্রীয় সরকার যদি এই ব্যবস্থা নেন তাহলে আমাদের কি করার আছে।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** আমি বলছি চেষ্টা করলে বাঁচানো যায়। অধিগ্রহণ না করে ম্যানেজমেন্ট এবং ইউনিয়নের সঙ্গে আলোচনা করে এগুলি খোলার আপনি চেষ্টা করবেন কিনা?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** মাননীয় সদস্য নিশ্চয় জানেন যেগুলি বন্ধ হয়েছে সেই সব কারখানা ওনাদের সময়েই বন্ধ হয়েছ। ফুলিয়া অম্বিকা টেকস্টাইল মিলস, ফুলিয়া কলোনি, নদীয়া ২৯/৭/৬৯ তারিখে বন্ধ হয়েছে।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, That is not my question, Sir. আমি স্পেসিফিক অ্যানসার চাই অধিগ্রহণ না করে এগুলি খোলার চেষ্টা করবেন কিনা?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** খোলার ব্যবস্থা করতে গেলেই আর্থিক দায়-দায়িত্বের প্রশ্ন এসে যাবে। কারণ প্রায় সবগুলিই আর্থিক অনটনের জন্য বন্ধ আছে। অধিগ্রহণ করা ছাড়া অন্য কোনও উপায় নেই। কোনও ব্যাঙ্ক বা কর্পোরেশন এ ব্যাপারে আমাদের সঙ্গে সহযোগিতা করছে না।

**শ্রী অজয়কুমার দে ঃ** তাহলে আপনি অধিগ্রহণ করছেন না কেন?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** অধিগ্রহণ আমরা করি না। আমরা শুধু সুপারিশ করি। এবং কেন্দ্রীয় সরকার একথা বলেই দিয়েছে ৫০০ শ্রমিকের নিচে হলে অধিগ্রহণের ফাইল যেন না পাঠানো হয়।

**শ্রী কৃপাসিন্ধু সাহু ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় যে ১৯টি সূতা কল বন্ধ হয়ে আছে বলেছেন সেগুলি কতদিন থেকে বন্ধ হয়ে আছে সেটা জানাবেন কি?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** আমি বলে দিচ্ছি। ফুলিয়া অম্বিকা টেকস্টাইল মিলস ফুলিয়া কলোনি নদীয়া, ২৯/৭/৬৯, বাঁকুড়া হোসিয়ারী ওয়ার্কস বাঁকুড়া ১১/৯/৬৯, জেটিয়া কটন মিলস লিঃ আন্দুল মৌরী, হাওড়া ৮/২/৭৬ কঙ্কার কটন মিলস হাওড়া ২৪/১০/৭৬, রামেশ্বরা কটন মিলস হাওড়া ২৪/১০/৭৬, কান্ত টেক্সটাইল মিলস হাওড়া, ২৪/১০/৭৬, আশোক কুমার পচীসা বি. বি. রোড কলিকাতা ১৯/১১/৭১ নেওয়ার টেক্সটাইল এজেন্সি বি. টি. রোড কলিকাতা ১৯/১১/৭১, এই রকম সব কংগ্রেসের আমলেই এগুলি ঐ তারিখ থেকে বন্ধ হয়ে আছে।

## মেদিনীপুর জেলায় ইণ্ডাস্ট্রিয়াল এস্টেট গঠন

***১৭২। (অনুমোদিত প্রশ্ন নং *১৬৬।) শ্রী মনোরঞ্জন রায় ঃ** কুটির ও ক্ষুদ্রশিল্প বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, মেদিনীপুর জেলার হলদিয়া, খড়গপুর, ঝাড়গ্রাম, তমলুক, কাঁথি,

পাঁশকুড়া, কোলাঘাট, বালিচকে সরকারের ইণ্ডাস্ট্রিয়াল এস্টেট গঠনের প্রস্তাব গৃহীত হয়েছে; এবং

(খ) সত্য হইলে,—

(১) কি কি শিল্প স্থাপিত হওয়ার পরিকল্পনা রয়েছে,

(২) এই সকল শিল্পে কতজনের কর্মসংস্থান হ'তে পারে, ও

(৩) স্থানীয় লোকদের কর্মসংস্থানে অগ্রাধিকাব দেবার জন্য কোনও ব্যবস্থা করা হয়েছে কি?

**শ্রী চিত্তব্রত মজুমদার ঃ**

(ক) মেদিনীপুর জেলায় উল্লিখিত স্থানগুলির মধ্যে হলদিয়া এবং খড়গপুরে ইণ্ডাস্ট্রিয়াল এস্টেট নির্মাণের প্রকল্প সরকার গ্রহণ করেছেন। খড়গপুরে ইণ্ডাস্ট্রিয়াল এস্টেট নির্মাণের কাজ সমাপ্ত প্রায় হলদিয়া ইণ্ডাস্ট্রিয়াল এস্টেট নির্মাণের কাজ শুরু করা হয়েছে এতদ্ব্যতীত ঝাড়গ্রামেও একটি ইণ্ডাস্ট্রিয়াল এস্টেট স্থাপনের জন্য জমি অধিগ্রহণের চেষ্টা চলছে।

(খ) (১) হলদিয়া এবং খড়গপুর ইণ্ডাস্ট্রিয়াল এস্টেট সমূহে ব্যক্তিগত মালিকানায় জেনারেল ইঞ্জিনিয়ারিং, রাসায়নিক, ইলেকট্রনিক্স ইত্যাদি ক্ষুদ্র শিল্প সংস্থা স্থাপিত হতে পারে। ঔষধ প্রস্তুতের কারখানা উপরোক্ত ইণ্ডাস্ট্রিয়াল এস্টেট সমূহে স্থাপিত হতে পারে।

(২) আনুমানিক ৫৫০ জন ব্যক্তির কর্মসংস্থান হতে পারে।

(৩) উপরোক্ত ইণ্ডাস্ট্রিয়াল এস্টেট সমূহে যেহেতু শিল্প সংস্থা সমূহ ব্যক্তিগত মালিকানায় স্থাপিত হবে সেহেতু স্থানীয় ব্যক্তিদের নিয়োগের ব্যাপারে কোনও সরকারি বাধ্যবাধকতা থাকবে না। তবে সাধারণত এ সমস্ত ক্ষেত্রে স্থানীয় লোকদের নিয়োগের ব্যাপারটা প্রাধান্য পেয়ে থাকে।

[1-20 – 1-30 P.M.]

**শ্রী জন্মেজয় ওঝা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি কয়েকটা জায়গার নাম করলেন কিন্তু কাঁথির কথাতো বললেন না।

**শ্রী চিত্তব্রত মজুমদার ঃ** আমি বলছি তমলুক, কাঁথি, পাঁশকুড়া, বালিচক ইত্যাদি জায়গায় শিল্প স্থাপনের পরিকল্পনা বর্তমানে সরকারের নেই।

### "অপারেশন বর্গা" কর্মসূচিতে বর্গাদার হিসাবে নাম নথিভুক্তিকরণ

***১৭৪।** (অনুমোদিত প্রশ্ন নং *২৭২।) **শ্রী রজনীকান্ত দোলুই ঃ** ভূমি সদ্ব্যবহার ও সংস্কার এবং ভূমি ও ভূমিরাজস্ব বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে "অপারেশন বর্গা" কর্মসূচিতে ১৯৭৯ সালের ৩১শে আগস্ট পর্যন্ত কতজন বর্গাদারের নাম নথিভুক্ত করা হয়েছে; এবং

(খ) সম্প্রতি "বর্গা অপারেশন" কর্মসূচি রূপায়ণে কোনও পদ্ধতিগত পরিবর্তন করা হয়েছে কি?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ**

(ক) ১৯৭৯ সালের ৩১শে আগস্ট পর্যন্ত অপারেশন বর্গা কর্মসূচিতে নথিভুক্ত বর্গাদারের সংখ্যা এখনও জানা যায় নাই। তবে ঐ কর্মসূচিতে ১৯৭৯ সালের ৩১শে জুলাই পর্যন্ত মোট ৩,২২,৮০৫ জনের নাম নথিভুক্ত করা হয়েছে। সর্ব্বমোট নথীভুক্ত বর্গাদারের সংখ্যা ৭,৩২,৯৫৫।

(খ) না।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে অপারেশন বর্গা নামে যে সমস্ত প্রকৃত ভাগচাষী উচ্ছেদ করা হয়েছে সেই সমস্ত তথ্য আপনার কাছে আছে কি না?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** অপারেশন বর্গা নামে কাউকে উচ্ছেদ করা হয়নি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** প্রকৃত যারা ভাগচাষী ছিল, তাদের নাম রেকর্ড না করে বর্গা অপারেশনের নামে নতুন নাম ঢোকানো হয়েছে, সেইগুলো সম্বন্ধেব আপনার কাছ থেকে কিছু জানতে চাইছি।

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** এই প্রশ্নের সঙ্গে এটার কোনও সম্পর্ক নেই।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** আমি জিজ্ঞাসা করেছি—নন্দপুর অনুচলের জয় কৃষ্ণপুর মৌজার ১৮ জনের নাম দিয়েছিলাম, এরা প্রকৃত ভাগ চাষী ছিল।

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** এই ব্যাপারে আলাদা ভাবে প্রশ্ন দেবেন, তখন জবাব দিয়ে দেব।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি আপনি যেটা বললেন যে অপারেশন বর্গা কর্মসূচি পরিবর্তন করা হয়নি, এই রকম কোনও নির্দেশ কি আপনার কৃষক সমিতিকে আপনি দিয়েছেন সি. পি এম. অফিসে বসে যে সি. পি. এম. অঞ্চল অফিসে বসে তারা যে লিস্ট করবে সেই লিস্ট অনুযায়ী নথীভুক্ত হবে?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** এই রকম কোনও নির্দেশ দেওয়া হয়নি। কারণ বর্গা অপারেশন এটা গভর্নমেন্টের প্রোগ্রাম। এই জন্য যা নির্দেশ তা সরকারি ভাবে যায়, অন্য ভাবে যায় না।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, হাইকোর্টের জাস্টিস যে অবজার্ভেশন করেছিলেন রিগার্ডিং বর্গা অপারেশন, আপনাদের লেটেস্ট নোটিফিকেশন-এ সেটা মডিফাই করে কোনও অর্ডার দিয়েছেন কি না?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** এই প্রশ্ন এখানে ওঠে না। কারণ মাননীয় বিচারপতি প্রথমে যে জাজমেন্ট দিয়েছিলেন, পরে যেটা ডিভিশন বেঞ্চে রেকর্ডেড হয়, তখন স্টে হয়ে যায়, হোল জাজমেন্টটা স্টে হয়েছে। তার বেশি কিছু বলতে চাই না। কারণ এটা সাব জুডিস।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** আপনি বলেছেন যে স্টে হয়েছে। প্রারম্ভিক ভাবে এবং

প্রাথমিক পর্যায়ে দেখা গেছে যে আপনার যে সার্কুলার ছিল সেটা অ্যান্টি টু দি প্রভিসন অব ল, সেই হেতু বর্গা অপারেশনে যেগুলো আইন মাফিক হয়নি, এইগুলোর পরিবর্তনের দরকার, তা জানিয়েছেন কি?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** সম্পূর্ণ আইনগত ভাবে হয়েছিল।

**শ্রী সতীশচন্দ্র বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, কংগ্রেসের পক্ষ থেকে অপারেশন বর্গাকে বানচাল করবার জন্য ভূয়া বর্গা চাষীদের জমিতে পত্তনী দেওয়ার চেষ্টা হয়েছিল, তা নিয়ে গ্রামাঞ্চলে সংঘর্ষ হবার উপক্রম হয়েছিল, এটা কি জানেন?

(নো রিপ্লাই)

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি, ছোট ছোট জমির মালিক ২০/২৫/৩০ বিঘা জমির মালিক এদের নোটিশ না দিয়ে এক তরফা অপারেশন বর্গা করার কারণ কি?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** এটা সত্য নয়, নোটিশ সবাই পায়।

**শ্রী বলাইলাল দাস মহাপাত্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে বর্গা অপারেশন ব্যাপারে হাইকোর্ট যে রায় দিয়েছে তা সাব জুডিস। আমি মোটেই তার মধ্যে যাচ্ছি না। যদি বর্গা রেকর্ড ভুক্ত করতে হয় তাহলে ভূমি সংস্কার আইন অনুসারে হিয়ারিং নিয়ে তাকে বর্গা রেকর্ড ভুক্ত করতে হবে, এই ধরনের এখনও পর্যন্ত কোনও নির্দেশ দিয়েছেন কি?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** বহুবার একই প্রশ্নের জবাব দিয়েছি, নথীভুক্ত করার যে আইন আছে, সেই আইন অনুযায়ী করা হয়েছে এবং আপনারা রায় পড়েননি। যদি পড়তেন তাহলে দেখতে পেতেন কোনও সাবস্ট্যানটিভ পয়েন্টে কোনও প্রশ্ন ওঠেনি। এই জন্য আমি কোনও রায়ের আলোচনার ভিতর যেতে চাই না। সেই জন্য ক্রিয়ার বক্তব্য হচ্ছে, আমরা আইন অনুযায়ী করছি। সেকশন ৮০, ৫০, ৫১তে যে ব্যবস্থা আছে, সেই অনুসারে করছি।

[1-30 – 1-40 P.M.]

**শ্রী অজয়কুমার দে ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় যেভাবে বলছেন সেভাবে নোটিশ দিয়ে বর্গা রেকর্ড করা হচ্ছে না। মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমি গড়বাড়ি থানার গুরুপদ রায়ের বিষয়ে বিস্তারিতভাবে লিখেছিলাম। তিনি বলেছিলেন দি ম্যাটার ইজ বিং লুকড ইনটু। কিন্তু আজ আড়াই মাস পর্যন্ত সে বিষয়ে কিছু হয়নি এবং তার জমি জোর করে দখল করে চাষবাস করছে। এর কারণ কি?

(গোলমাল)

**মিঃ স্পিকার ঃ** অজয়বাবু, আপনার কনস্টিটিউয়েন্সির বিষয়ে আপনি এখানে বক্তৃতা করবেন না, এই প্রশ্নের ওপর আপনার কোনও সাপ্লিমেন্টারি থাকলে সেটা রাখুন।

**শ্রী অজয়কুমার দে ঃ** স্যার, আমি স্পেসিফিক কেস দিয়েছি। আমি দেখেছি যে বর্গাদারকে নোটিশ দেওয়া হচ্ছে না। অথচ উনি এখানে বলছেন যে, নোটিশ দেওয়া হচ্ছে। আমি ওকে

নির্দিষ্ট ঘটনা জানিয়েছিলাম এবং উনি বলেছিলেন, দি ম্যাটার ইজ্ বিং লুকড্ ইন্টু। আমরা দেখছি ছোট ছোট চাষী কংগ্রেসিদের কাছে বা জনতা সদস্যদের কাছে গেলেই সে বুর্জোয়া হয়ে যাচ্ছে, আর বিরাট বিরাট জমির মালিকরা ওঁদের কাছে গেলেই বর্গাদার হয়ে যাচ্ছে।

**অধ্যক্ষ মহোদয় :** অজয়বাবু, আপনি সাপ্লিমেন্টারি করুন, এসব কি বলছেন, আপনি এভাবে বক্তৃতা করতে পারবেন না, প্লিজ সিট ডাউন।

**শ্রী অজয়কুমার দে :** স্যার, আপনি অধৈর্য্য হয়ে পড়ছেন।

**অধ্যক্ষ মহোদয় :** Why do you make aspertion? Is it supplementary? আপনাকে ওকথা উইথড্র করতে হবে। আপনি সাপ্লিমেন্টারি না করে এখানে বক্তৃতা করতে পারবেন না। Please give your Lecture in your Constituency. এখানে এভাবে বক্তৃতা করবার আপনার কোনও অধিকার নেই।

**শ্রী অজয়কুমার দে :** স্যার, আমি সাপ্লিমেন্টারিই করছি। উনি প্রশ্নোত্তরে বললেন যে, নোটিশ দেওয়া হয়েছে। কিন্তু আমি দৃষ্টান্ত ওঁর কাছে দিয়েছি যে, নোটিশ না দিয়ে করা হচ্ছে। আমি কোনও অ্যাসপারশন করছি না।

**অধ্যক্ষ মহোদয় :** না, এভাবে বক্তৃতা করা চলে না।

**শ্রী রজনীকান্ত দোলুই :** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে, সব সঠিক ভাবে চলছে। কিন্তু আমরা দেখছি সেভাবে ঠিক হচ্ছে না।

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি :** সেকশন ৮০, ৫০, ৫১ ৫১,(এ) এবং ৪৫-এর কথা বলেছি। যে জিনিস নিয়ে প্রশ্ন করা হচ্ছে সে জিনিসটাকে বুঝতে হবে। এখানে প্রশ্নটা আছে, কত হয়েছে এবং সেটা সংখ্যায় বলা হয়েছে। কিন্তু এর সাথে আপনারা যে প্রশ্নগুলি করছেন সেগুলি এই প্রশ্নের সঙ্গে প্রাসঙ্গিক নয়। কে আমাকে ৩ মাস আগে একটা চিঠি দিয়েছিলেন এবং তার কি হয়েছে; এসব প্রশ্ন করলে উত্তর দেওয়া সম্ভব নয়। কারণ সেসব আমার পক্ষে স্মরণ রাখা সম্ভব নয়, ৫০০ করে চিঠি রোজ পাচ্ছি। একটা প্রশ্নকে অবলম্বন করে সব কিছু জানতে পারা যায় না।

**শ্রী রজনীকান্ত দোলুই :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে, অপারেশন বর্গার ক্ষেত্রে যদি কোনও কেস আইন অনুযায়ী করা হয়—ছোট চাষীদের যে সমস্ত সুযোগ দেওয়া হচ্ছে সেই সমস্ত সুযোগ থেকে বর্গাদারকে যদি বঞ্চিত করা হয় কোনও ক্ষেত্রে, তাহলে কি সরকার সেই ক্ষেত্রে উপযুক্ত ব্যবস্থা নেবেন।

**অধ্যক্ষ মহোদয় :** সরকার কেন নেবেন, আইনের ব্যবস্থা আছে।

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি :** বর্গা রেকর্ডের প্রশ্নের সঙ্গে ঐ প্রশ্নের কোনও সম্পর্ক নেই। বর্গার কোনও শর্ত যদি না মানা হয় তাহলে তার ব্যবস্থা আইনে আছে।

**শ্রী শিবনাথ দাস :** আইন যদি না মানা হয়?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি :** সে ক্ষেত্রেও অ্যাপিল করার ব্যবস্থা আছে এবং তার জন্য

সেকশন ৫২ আছে। আইনটা পড়ে দেখুন, তাহলেই সব জানতে পারবেন।

**উলুবেড়িয়ার জগদীশপুর অঞ্চলে নতুন সেচ পরিকল্পনা**

***১৭৫।** (অনুমোদিত প্রশ্ন নং *৪৮৮।) **শ্রী সন্দীপ দাস ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) উলুবেড়িয়া থানার জগদীশপুর অঞ্চলের জন্য কোনও নতুন সেচ পরিকল্পনা সরকারের আছে কি; এবং

(খ) থাকিলে, উহা কি ধরনের?

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ**

(ক) না। উক্ত অঞ্চলের জন্য কোনও সেচ পরিকল্পনা নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

**শ্রী সন্দীপ দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, ঐ এলাকায় জলের অভাবে খরা-গ্রস্থ হয় এবং নিকটে গঙ্গা থেকে জল নিষ্কাশনের অসুবিধা হয়?

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ** আপনি নির্দিষ্ট এলাকা নির্ধারণ করে বলুন।

**শ্রী সন্দীপ দাস ঃ** আপনি কি স্থানীয় জনসাধারণের কাছ থেকে কিম্বা পঞ্চায়েতের কাছ থেকে এই মর্মে কোনও আবেদন পত্র পেয়েছেন কি?

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ** আমি সারা পশ্চিমবাংলা থেকে সেচের ব্যাপারে বা বন্যা-নিয়ন্ত্রণের ব্যাপারে দৈনিক অনেক চিঠি-পত্র পাই সেইজন্য আপনি যে এলাকার কথা বলছেন তা স্মরণ করে বলা সম্ভব নয়। আপনি নোটিশ দিলে তার জবাব দেব।

**রেকর্ডভুক্ত ও রেকর্ডহীন বর্গাদার**

***১৭৬।** (অনুমোদিত প্রশ্ন নং *৪৫৭।) **শ্রী কিরণময় নন্দ ঃ** ভূমি সদ্ব্যবহার ও সংস্কার এবং ভূমি ও ভূমিরাজস্ব বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সর্বশেষ তথ্য অনুযায়ী পশ্চিম বাংলার রেকর্ডভুক্ত বর্গাদারের সংখ্যা কত;

(খ) রেকর্ড করা হয় নি এমন বর্গাদারের আনুমানিক সংখ্যা কত;

(গ) বর্গাদারকে জমির মালিকানা দেওয়ার কোনও পরিকল্পনা সরকারের আছে কি; এবং

(ঘ) থাকিলে, কতদিনে উহা কার্যকর হইবে?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ**

(ক) ১৯৭৯ সালের ৩০শে জুন পর্যন্ত ৭,১৫,৮৯০ জন বর্গাদারের নাম রেকর্ডভুক্ত করা হইয়াছে।

(খ) এই সম্পর্কে কোনও হিসাব দেওয়া এখনই ঠিক হবে না, কারণ তা কাল্পনিক হবে।

(গ) আপাততঃ কোনও প্রস্তাব বিবেচনাধীন নেই।

(ঘ) প্রশ্ন ওঠে না।

**শ্রী জন্মেজয় ওঝা ঃ** আপনি (গ) প্রশ্নের উত্তরে বললেন না। এখন যেভাবে বর্গাদার এবং মালিকদের মধ্যে ঝামেলা চলছে এবং রাজনীতি চলছে তারই পরিপ্রেক্ষিতে এই রকম কথা কি চিন্তা করছেন যে বর্গাদারদের মালিকানা দিয়ে দেওয়া হবে?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** এখনও চিন্তা করা হয়নি এই কথা বলা হয়েছে। আপনার স্পেসিফিক প্রশ্নের উত্তরে বলা হয়েছে প্রস্তাব বিবেচনাধীন নেই।

## কান্দী মহকুমার রুহা বাঁধ নির্মাণে দুর্নীতি

***১৭৭।** (অনুমোদিত প্রশ্ন নং *৪৯৪।) **শ্রী সত্যপদ ভট্টাচার্য ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে মুর্শিদাবাদ জেলার কান্দী মহকুমার রুহা বাঁধ নির্মাণে কিছু দুর্নীতি তদন্তে ধরা পড়িয়াছে; এবং

(খ) সত্য হইলে, দোষী ব্যক্তিদের বিরুদ্ধে কি ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে?

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ**

(ক) অবশিষ্ট কাজ শেষ না হওয়ার দুর্নীতি ধরা পড়িয়াছে এমন কথা এখনই বলা যায় না।

(খ) এখনই এ প্রশ্ন ওঠে না। তবে সরকারি নিয়মানুসারে তদন্ত কার্য শেষ না হওয়া পর্যন্ত সংশ্লিষ্ট ঠিকাদারের বিলের টাকা পরিশোধ বন্ধ রাখা হইয়াছে।

## বসুমতী পত্রিকা পরিচালনে সরকারি ভরতুকি

***১৭৮।** (অনুমোদিত প্রশ্ন নং *৬২৬।) **শ্রী সুমন্তকুমার হীরা ঃ** তথ্য ও সাংস্কৃতিক বিষয়ক বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমানে বসুমতী পত্রিকা পরিচালনার জন্য পশ্চিমবঙ্গ সরকারকে মাসিক কোনও ভরতুকি দিতে হয় কি না; এবং

(খ) দিতে হ'লে, তার পরিমাণ কত?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ**

(ক) বর্তমানে বসুমতী পত্রিকা পরিচালনার জন্য পশ্চিমবঙ্গ সরকারকে আর্থিক কোনও ভরতুকি দিতে হয় না।

(খ) প্রশ্ন ওঠে না।

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই বসুমতী পত্রিকায় লাভ হচ্ছে কি না?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** নোটিশ দেবেন।

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানেন কি, সরকারি অধিগ্রহণের আগে এবং কংগ্রেস আমলে অধিগ্রহণের পর এই সংস্থায় দীর্ঘদিন লোকসানে যাচ্ছিল সেই লোকসান ভরতুকি না দিয়ে চালাবার কারণ কি?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** লোকসান যাচ্ছে এটা ঠিকই তবে কত যাচ্ছে তা জানতে গেলে নোটিশ চাই। ভরতুকি না দিয়ে ঋণ দিতে হয়।

[1-40 – 1-50 P.M.]

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** বসুমতী কাগজ, সরকারি কাগজ না সি. পি. এম. পার্টির কাগজ?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** সরকার বা সি. পি এমের কাগজ এটা নয়, এটা কর্পোরেশন পরিচালিত একটি সংবাদ পত্র।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** সরকারি পরিচালনাধীন যদি সংবাদপত্র হয় তাহলে সরকারি সংস্থার যে সমস্ত বিজ্ঞাপন তা কি এই পত্রিকায় দেওয়া হয়?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** সরকারি বিজ্ঞাপন কলিকাতার ৩৩টি সংবাদপত্র পায়, বসুমতীও পায়।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** বসুমতী পত্রিকা গণশক্তির দ্বিতীয় এডিশন কিনা?

(কোনও উত্তর নাই)

## ২৪-পরগনার বারাসাতে শিল্প নগর স্থাপন

***১৭৯। (অনুমোদিত প্রশ্ন নং *৬৩৮।) শ্রী সরল দেব ঃ** কুটির ও ক্ষুদ্র শিল্প বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, ২৪-পরগনা জেলার বারাসাতে শিল্প নগর স্থাপনের কোনও পরিকল্পনা রাজ্য সরকারের আছে কি?

**শ্রী চিত্তব্রত মজুমদার ঃ**

রাজ্য সরকার ২৪-পরগনা জেলার বারাসাত একটি শিল্প নগর স্থাপনের নীতিগত সিদ্ধান্ত গ্রহণ করেছেন।

**শ্রী সরল দেব ঃ** এ সম্পর্কে কি কোনও জমি অধিগ্রহণ করবার ব্যবস্থা করছেন?

**শ্রী চিত্তব্রত মজুমদার ঃ** একটা টেকনো ইকনমিক সার্ভে হয়েছিল। পত্রিকায় বিজ্ঞাপন দেওয়া হয়েছিল কিন্তু এখন পর্যন্ত শিল্প স্থাপনের জন্য খুব একটা উদ্যোগ পাওয়া যায় নি বলে কাজ হয়নি।

**শ্রী সরল দেব ঃ** আপনার কাছে খবর আছে কি, এই টেকনো ইকনমিক সার্ভে কে জমি দেবার প্রস্তাব বারাসাতের এ. ডি. এম. দিয়েছিলেন কি না?

**শ্রী চিত্তব্রত মজুমদার ঃ** নোটিশ চাই।

### গঙ্গা-পদ্মা নদীতে ভাঙ্গন

***১৮০। (অনুমোদিত প্রশ্ন নং *৭০০।) শ্রী আবুল হাসনাৎ খান** এবং **শ্রী বীরেন্দ্রনারায়ণ রায় ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ফরাক্কা হইতে জলঙ্গী পর্যন্ত গঙ্গা-পদ্মা নদীতে ভাঙ্গন সম্পর্কে সরকার অবগত আছেন কি;

(খ) থাকিলে—

(১) এই বৎসরে গত ১৫ই আগস্ট, ১৯৭৯ পর্যন্ত উপরি-উক্ত এলাকায় কত বাড়ি ভাঙ্গিয়াছে; এবং

(২) ঐ ভাঙ্গন প্রতিরোধের জন্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন?

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ**

(ক) হ্যাঁ,

(খ) (১) ৬৩টি মাটির বাড়ি ভাঙ্গিয়াছে,

(২) পশ্চিমবঙ্গ সরকারের উদ্যোগে কয়েকজন গঙ্গা-বিশারদ দিয়া "গঙ্গা-ভাঙ্গন প্রতিরোধ কমিটি" নামে একটি কমিটি গঠন করা হইয়াছে। ঐ কমিটি গঙ্গার ভাঙনের এক সুষ্ঠ সমাধান নির্ণয়ের জন্য আলোচনা ও পরীক্ষা-নিরীক্ষা করিতেছেন। পশ্চিমবঙ্গ সরকার তার সীমিত অর্থনৈতিক ক্ষমতার উপর নির্ভর করিয়া উক্ত ভাঙ্গনের সামরিক প্রতিরোধকল্পে কয়েকটি পরিকল্পনা গ্রহণ করিয়াছেন এবং সেইমত কাজ করিয়া যাইতেছেন।

**শ্রী আবুল হাসানাৎ খান ঃ** এ বিষয়ে যে একটা কমিটি গঠন করা হয়েছিল তাতে কারা কারা ছিল?

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ** তাতে ছিলেন প্রিতম সিং, সেন্ট্রাল ফ্লাড ওয়াটার কন্ট্রোল কমিশনের চেয়ারম্যান, গঙ্গা ফ্লাড কন্ট্রোল কমিশনের চেয়ারম্যান, রামেশীষ ঘোষ, ফরাক্কা ব্যারেজের চেয়ারম্যান, ডাইরেক্টার সেন্ট্রাল ওয়াটার অ্যাণ্ড পাওয়ার রিসার্চ স্টেশন, সেন্ট্রাল প্ল্যানিং অ্যাণ্ড ইরিগেশন ডিপার্টমেন্ট, বিহার গভর্নমেন্টের একজন আমাদের চিফ ইঞ্জিনিয়ার ২, এস. ই. সেন্ট্রাল ইরিগেশন সার্কল এঁদের নিয়ে এই কমিটি গঠন করা হয়েছে।

**শ্রী আবুল হাসানাৎ খান ঃ** এই জন্য কত টাকা খবর করেছেন?

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ** নোটিশ চাই। তবে একটা কথা বলছি বিরাট এলাকায় এবার বন্যা হয়েছিল তাতে সমস্ত কভার করার কোনও পরিকল্পনা নেই, সেন্ট্রাল গভর্নমেন্টের কাছে আড়াইশো কোটি টাকার পরিকল্পনা রয়েছে যেটা বিবেচনাধীন। কেন্দ্রীয় সরকারের ইরিগেশন মিনিস্টার এই বিষয়ে সাহায্য করবেন বলেছিলেন, কিন্তু এখন কি হবে জানি না।

### দূরদর্শন কেন্দ্রের জন্য স্থায়ী স্টুডিও নির্মাণ

***১৮১।** (অনুমোদিত প্রশ্ন নং *৮৪।) **শ্রী অমলেন্দ্র রায় ঃ** তথ্য ও সাংস্কৃতিক বিষয়ক বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, কলিকাতায় দূরদর্শন কেন্দ্রের জন্য একটি নূতন এবং স্থায়ী স্টুডিও নির্মাণের প্রয়োজনীয়তা সম্পর্কে রাজ্য সরকার কেন্দ্রীয় সরকারকে অবহিত করিয়াছেন কি না?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** হ্যাঁ, রাজ্য সরকার কেন্দ্রীয় সবকারে এ বিষয়ে অবহিত করেছেন

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** কতদিন আগে অবহিত করা হয়েছিল এবং তার ফলাফল কি?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** আমাদের সরকার হবার পর দিল্লিতে কেন্দ্রীয় সরকার বলেছিলেন গলফ লিংকে নূতন দূরদর্শন একটা স্টুডিও তৈরি করতে। তাঁরা এটা আরম্ভ করেছিলেন এবং বলেছিলেন ১৯৮২-৮৩ সালে এটা শেষ হবে এবং এখন যেখানে স্টুডিও আছে সেখান থেকে তাঁরা সেখানে নিয়ে যাবেন।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** কলকাতার দূরদর্শন প্রোগ্রামের দিক বা নিউজ স্ক্যাটারিংয়ের দিক—অর্থাৎ প্রোগ্রামের কোয়ালিটি স্ট্যান্ডাড এবং নিউজ স্ক্যাটারিংয়ের সম্পর্কে কি খবর রাখেন।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** এ বিষয়ে আমাদের কোনও দায়িত্ব নেই, তবুও এ বিষয়ে কেন্দ্রীয় সরকারের সঙ্গে আলোচনা হয়েছে।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** কেন্দ্রীয় সরকারের সঙ্গে আলোচনা শেষ হতে কত সময় লাগবে? কারণ এর সঙ্গে পশ্চিমবাংলার জনসাধারণ জড়িত।

**মিঃ স্পিকার ঃ** এই বিষয়ে আপনি আলাদা ভাবে অ্যাডভাইস দেবেন।

### কলকারখানায় বিদ্যুৎ সরবরাহ বন্ধের নির্দেশপত্র

***১৮২।** (অনুমোদিত প্রশ্ন নং *১২৫।) **শ্রী ধীরেন্দ্রনাথ সরকার ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, বিভিন্ন কলকারখানায় বিদ্যুৎ সরবরাহ বন্ধের নির্দেশ চলতি বছরের কোনও এক সময়ে বিদ্যুৎমন্ত্রীর বিভাগ হতে শিল্প ও বাণিজ্য বিভাগকে দেওয়া হয়েছিল;

(খ) সত্য হইলে,—

(১) ঐ নির্দেশপত্রের সারমর্ম কি,

(২) ঐ নির্দেশপত্র শিল্প ও বাণিজ্য বিভাগে পাঠাবার কারণ কি; এবং

(গ) ইতিপূর্বে ঐ ধরনের নির্দেশ সংশ্লিষ্ট বিভাগে দেওয়া হয়েছিল কিনা?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ**

(ক) না, তবে এ সম্বন্ধে বিদ্যুৎ বিভাগ কর্তৃক ঘোষিত ১০ই এপ্রিল ১৯৭৯-র ৩১৭৫

পাওয়ার নং-এর একটি আদেশনামা কলিকাতা গেজেটের একটি বিশেষ সংখ্যায় প্রকাশিত হয়।

(খ) (১) উক্ত আদেশনামায় বলা হয় যে ৩৩০০ বা তদূর্ধ ভোল্ট সম্পন্ন বিদ্যুৎ গ্রহণকারী শিল্প সংস্থাসমূহ কলিকাতা ইলেকট্রিক সাপ্লাই করপোরেশন ও পঃ বঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদ হইতে ১৯৭৯ সালের ১০ই হইতে ১৪ই এপ্রিল পর্যন্ত শিল্পের কারণে বিদ্যুৎ গ্রহণ করিবে না; তবে যন্ত্রাংশাদি ও শিল্পকার্যে ব্যবহারের জন্য আনীত কাঁচামাল ইত্যাদি সংরক্ষণের জন্য প্রয়োজনীয় 'প্রোটেক্টিভ পাওয়ার যাহা কলিকাতা ইলেকট্রিক সাপ্লাই কর্পোরেশন ও পঃ বঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদ উক্ত শিল্প সংস্থাগুলিকে যখন যেমন সরবরাহ করিবে, তাহারা তাহা গ্রহণ করিতে পারিবে।

(২) প্রশ্ন ওঠে না।

(গ) প্রশ্ন ওঠে না।

**শ্রী ধীরেন্দ্রনাথ সরকার ঃ** ১০ই এপ্রিল তারিখে ৩১৭৫ পাওয়ার নাম্বারে আদেশ নামার প্রকাশ করার কারণ কি ছিল?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** বিদ্যুতের ঘাটতি।

**শ্রী ধীরেন্দ্রনাথ সরকার ঃ** এই আদেশ নামা এখন চালু আছে কিনা?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** না চালু নেই।

**জমির উর্ধ্বসীমা হ্রাসের পরিকল্পনা**

*১৮৩। (অনুমোদিত প্রশ্ন নং *৪৫৯।) **শ্রী কিরণময় নন্দ ঃ** ভূমি সদ্ব্যবহার ও সংস্কার এবং ভূমি ও ভূমিরাজস্ব বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) জমির উর্ধ্বসীমা হ্রাসের কোনও পরিকল্পনা বর্তমান সরকারের আছে কি; এবং

(খ) যদি "ক" প্রশ্নের উত্তর "হ্যাঁ" হয়, তবে পরিকল্পনাটি কতদিনের মধ্যে কার্যকর হইবে?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ**

(ক) আপাতত কোনও পরিকল্পনা বিবেচনাধীন নেই।

(খ) প্রশ্নই ওঠে না।

[1-50 – 2-00 P.M.]

**ডঃ বিনোদবিহারী মাজী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন বর্তমানে জমির উর্ধসীমা কত?

**মিঃ স্পিকার ঃ** কোয়েশ্চেন নট অ্যালাউড।

**সুন্দরবন ও ২৪-পরগনার কিছু অঞ্চলের সহিত কলিকাতা নৌ-যোগাযোগ পরিকল্পনা**

***১৮৪।** (অনুমোদিত প্রশ্ন নং *৪৮৯।) **শ্রী সন্দীপ দাস ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, ভাঙ্গড় খাল, টালির নালা প্রভৃতি সংস্কার করে সুন্দরবন ও ২৪ পরগনার কিছু অঞ্চলের সঙ্গে কলকাতার নৌ-যোগাযোগ প্রতিষ্ঠার কোনও পরিকল্পনা সরকারের আছে; এবং

(খ) সত্য হলে, ঐ পরিকল্পনার কাজ কবে আরম্ভ হবে?

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ**

(ক) না।

(খ) এই প্রশ্ন ওঠে না।

**শ্রী সন্দীপ দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় অবহিত আছেন স্বাধীনতার আগে পূর্ববাংলা থেকে টালির নালা দিয়ে নৌ যোগাযোগ প্রতিষ্ঠিত ছিল। সুন্দরবন এলাকায় এই ধরনের পরিকল্পনা গ্রহণ করে যদি ঐ নালা সংস্কারের ব্যবস্থা করা হয় তাহলে কলকাতার সঙ্গে যোগাযোগ সহজ হবে, কাঁচামাল, শাক সব্জি মাছ ইত্যাদির বাজার দর কম হবে এটা কি মনে করেন?

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ** আপনি যে টালির নালার সঙ্গে সুন্দরবনের যোগাযোগের কথা বলতে চাইছেন সেটা পসিবল নয়, সেটা আমরা এগজামিন করে দেখেছি। যাঁরা ইঞ্জিনিয়ার তাঁরা একথা বলেছেন যে টালির নালা আগে যেটা ছিল সেটা ছিল সুন্দরবন থেকে কেষ্টপুর যে ক্যানেল আছে তার সঙ্গে তার ব্যবস্থা ছিল।

**ক্ষুদ্র ও কুটিরশিল্প উন্নয়ন ব্যবস্থা**

***১৮৫।** (অনুমোদিত প্রশ্ন নং *৫২৬।) **শ্রী রজনীকান্ত দোলুই ঃ** কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বামফ্রন্ট সরকার পশ্চিমবঙ্গে ক্ষুদ্র ও কুটিরশিল্পের উন্নয়নের জন্যে নতুন কি ধরনের ব্যবস্থা গ্রহণ করেছেন; এবং

(খ) বর্তমান আর্থিক বছরে ৩১এ জুলাই, ১৯৭৯ পর্যন্ত কত টাকা ক্ষুদ্র ও কুটিরশিল্পে বিনিয়োগ করা হয়েছে?

**শ্রী চিত্তব্রত মজুমদার ঃ**

বামফ্রন্ট সরকার এই রাজ্যে কুটীর ও ক্ষুদ্র শিল্পের বিকাশের ও প্রসারের জন্য ১৯৭৮ সালের ১লা এপ্রিল হইতে একটি নতুন উৎসাহবর্দ্ধক প্রকল্প চালু করিয়াছেন। এই প্রকল্পটি West Bengal State Scheme for Incentives to Ancillay, Cottage & Small scale Industries, 1978 নামে অভিহিত। ইহা পশ্চিমবঙ্গে

অনুন্নত এলাকার কুটীর ও ক্ষুদ্র শিল্প সহায়ক শিল্প, শিল্প সমবায় সমিতি ইত্যাদির প্রতি প্রযোজ্য। কলিকাতা সহ ১২টি পৌর এলাকা যথা, হাওড়া, বালি, উত্তরপাড়া, শ্রীরামপুর, সাউথ সুবার্বন, গার্ডেনরীচ উত্তর দমদম, দক্ষিণ দমদম, বরানগর, টিটাগড়, ব্যারাকপুর বাদে সমগ্র পশ্চিমবঙ্গেই এই প্রকল্পে উল্লিখিত অনুন্নত এলাকা বলিয়া ঘোষিত হইয়াছে। প্রকল্পটি ১লা এপ্রিল ১৯৭৮ হইতে বর্তমান পঞ্চবার্ষিকী পরিকল্পনা কাল ধরিয়া কার্যকর থাকিবে এই প্রকল্পে নিম্নলিখিত উৎসাহবর্দ্ধক ব্যবস্থাগুলি চালু করা হইয়াছে ঃ—

(ক) পশ্চিমবঙ্গ ক্ষুদ্র শিল্প কর্পোরেশনের শিল্প উপনগরীতে শেড ভাড়া বাবদ অনুদান।

(খ) পশ্চিমবঙ্গ ক্ষুদ্র শিল্প কর্পোরেশন, পশ্চিমবঙ্গ শিল্প ইনফ্রা-স্ট্রাকচার কর্পোরেশন, দূর্গাপুর ডেভেলপমেন্ট অথরিটি, হলদিয়া ডেভেলপমেন্ট বা অপর কোনও বিধিবদ্ধ স্বায়ত্বশাসন সংস্থার নিকট হইতে প্রাপ্ত জমির ভাড়া বাবদ অনুদান;

(গ) স্থায়ী মূলধন বিনিয়োগে অনুদান (নদীয়া পুরুলিয়া ও মেদিনীপুর জেলা বাদে, যেহেতু এই তিনটি জেলায় কেন্দ্রীয় সরকারের অনুরূপ একটি প্রকল্প চালু আছে।

(ঘ) কার্যকর মূলধন বাবদ ঋণের উপর দেয় সুদের উপর অনুদান।

(ঙ) বিদ্যুৎ ব্যবহার জনিত খরচের উপর অনুদান (কলিকাতা ইলেকট্রিক সাপ্লাই কর্পোরেশনের এলাকা বাদে)

(চ) বৈদ্যুতিক লাইন টানা ও ট্রান্সফারমার বসাবার খরচের উপর অনুদান।

(ছ) জেনারেটিং সেট ক্রয়ের খরচের উপর অনুদান।

(জ) রেজিস্ট্রেশন ফি ও স্ট্যাম্প ফি ফেরত দেওয়া বাবদ অনুদান।

(ঝ) চুঙ্গীকর বা প্রবেশকর ফেরত দেওয়া বাবদ অনুদান।

(ঞ) বিক্রয় কর ফেরত জনিত অনুদান।

(ট) সি. এম. ডি. এর আওতাভুক্ত এলাকা হইতে রাজ্যের অন্যত্র শিল্প স্থানান্তর জনিত খরচের উপর অনুদান।

(ঠ) সুন্দরবন, ঝাড়গ্রাম মহকুমা ও দার্জ্জিলিংএর পার্ব্বত্য এলাকায় স্থাপিত শিল্পের যন্ত্রপাতি, সাজসরঞ্জাম ও উৎপাদিত পন্যের পরিবহন জনিত খরচের উপর অনুদান; বিকলাঙ্গ, তফসিলিজাতি ও আদিবাসী সম্প্রদায়ের শিল্পোদ্যোগীদের ক্ষেত্রে উপরোক্ত ১২ দফা অনুদানের প্রতিটির নির্দ্ধারিত পরিমাণ ছাড়াও শতকরা ৫ ভাগ অতিরিক্ত অনুদান দেওয়া হইবে।

(২) বামফ্রন্ট সরকার রাজ্যের কুটীর ও ক্ষুদ্র শিল্প ও সহায়ক শিল্পের প্রসারের জন্য আরও কয়েকটি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন; যেগুলি হইল ঃ—

(ক) ক্ষুদ্র শিল্পের সহায়ক যন্ত্রপাতি ও প্রস্তুত পদ্ধতি উদ্ভাবন ও উন্নয়ন এবং ক্ষুদ্র শিল্পের

প্রস্তুত যোগ্য পন্য উদ্ভাবন ও উন্নয়নে গবেষকদের উৎসাহিত করার জন্য আসুন ৫০০০ টাকা হইতে ২০,০০০ টাকা পর্যন্ত অনুদান দেওয়ার বন্দোবস্ত করা হইয়াছে। এই প্রকল্পটি ও ১লা এপ্রিল ১৯৭৮ থেকে পঞ্চবার্ষিকী পরিকল্পনা কাল পর্যন্ত বহাল থাকিবে।

(খ) রাজ্য সরকারের প্রান্তিক অর্থ সাহায্য প্রকল্পটির প্রয়োজনীয় পরিবর্দ্ধন করা হইয়াছে।

(গ) কেন্দ্রীয় সরকারের সহায়তায় রাজ্য সরকার ১৯৭৮ সালের ১লা আগস্ট হইতে রাজ্যের ১৫টি জেলায় (কলিকাতা জেলা শিল্প কেন্দ্র স্থাপন করিয়াছেন, জেলা শিল্প কেন্দ্রের মাধ্যমে একই অফিস থেকে কুটীর ও ক্ষুদ্র শিল্পোদ্যোগীদের সকল ধরনের প্রয়োজনীয় সহায়তা দানের বন্দোবস্ত করিয়াছেন।

(ঘ) এ সম্পর্কে বিস্তারিত তথ্য সংগ্রহ করা হচ্ছে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটা হচ্ছে ২।। পাতার উত্তর, সবটা কি পড়তে পারব? এর আগে শ্রী দোলুই-এর হুবহু একই প্রশ্নের উত্তর ২১শে ফেব্রুয়ারি দেওয়া হয়েছে। তিনি আবার সেই প্রশ্ন রেখেছেন।

**মিঃ স্পিকার** ঃ আমার অফিসের সেটা চেক আপ করা উচিত ছিল।

**শ্রী রজনীকান্ত দোলুই** ঃ আমার খ প্রশ্নের উত্তরটা দিয়ে দিন, কত টাকা বিনিয়োগ করেছেন সেটা বলুন?

**শ্রী চিত্তব্রত মজুমদার** ঃ এই সম্পর্কে বিস্তারিত তথ্য সংগ্রহ করা হচ্ছে। এই বছরে কত খরচ করা হয়েছে সেটা নেই।

### খনিজ দ্রব্যের সন্ধান

***১৮৬।** (অনুমোদিত প্রশ্ন নং ***৬২৮।) শ্রী সুমন্তকুমার হীরা** ঃ বাণিজ্য ও শিল্প বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, গত এক বৎসরে (১৯৭৮-এর আগস্ট থেকে ১৯৭৯-এর জুলাই) শিল্পের সহায়ক কোন্ কোন্ খনিজদ্রব্যের সন্ধান পশ্চিমবঙ্গে কোথায় কোথায় পাওয়া গেছে?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য** ঃ

আগস্ট ৭৮ থেকে জুলাই ৭৯-এর মধ্যে পশ্চিমবঙ্গে খনিজ ভিত্তিক শিল্পে ব্যবহার যোগ্য নিম্নলিখিত খনিজ দ্রব্যের সন্ধান পাওয়া গেছে।

১। দার্জিলিং জেলার পেডং-এ তামা, বেজমেটাল ও অন্যান্য মূল্যবান ধাতুর সন্ধান পাওয়া গেছে,

২। বাঁকুড়া জেলায় মলিবডেনাইট

৩। মেদিনীপুর ও পুরুলিয়ায় অ্যাসবেসটস

৪। পুরুলিয়া জেলায় তাম্র উলফ্রাম

৫। দার্জিলিং-এ সিসা ও দস্তার আরও আকর

৬। পুরুলিয়ায় কারবাইট-এর আরও বিস্তার (সালবান থেকে গনড়ুদিহ)

৭। পুরুলিয়ার ঝালদায় টিন

৮। বাঁকুড়া জেলার হরিরাম পুরে ডলোমাইট-এর সন্ধান।

৯। পুরুলিয়ার বেলদিতে এপেটাইট খনিজের আরও বিস্তার।

১০। পুরুলিয়ার পশ্চিম ঝালদায় চুনা পাথর-এর অস্তিত্বের আরও বিস্তার

১১। পুরুলিয়ায় গগনাবাদে চায়না ক্লে

১২। পুরুলিয়ার বারাচাটে রাখায় ফায়ারক্লের অস্তিত্ব

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন কি এই খনি সম্পদগুলি উত্তোলন এবং বাজারজাত করবার জন্য সরকার থেকে কি ব্যবস্থা অবলম্বন করা হয়েছে?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** আমাদের পক্ষ থেকে যেগুলি করণীয় সেগুলি করা হচ্ছে, তবে দস্তা এবং সিসা এটা সেন্ট্রাল গভর্নমেন্টের করা দরকার, সেটা সেন্ট্রাল গভর্নমেন্ট করবেন বলেছেন, কিন্তু এখনও কিছু করছেন না।

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** উক্ত খনিজ সম্পদের মধ্যে কোনগুলো সরকারের আওতায় আছে জানাবেন কি?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** ডলোমাইট, লিগ্নাইট, ফায়ার ক্লে, চায়না ক্লে, এগুলি আছে।

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি বর্তমানে কোনও বেসরকারি সংস্থাকে উক্ত খনিজ সম্পদ উত্তোলনের দায়িত্ব দেওয়া হয়েছে কি না?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** না, দেওয়া হয়নি।

**শ্রী অনিল মুখার্জি ঃ** বাঁকুড়া জেলায় যে সমস্ত খনিজ সম্পদ পাওয়া গেছে, তাতে বাঁকুড়ার জন্য রাজ্য সরকার বা কেন্দ্রীয় সরকার কোনও পরিকল্পনা করছেন কি?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** ডলোমাইট পাওয়া গেছে কিন্তু এ সম্পর্কে এখনও ফাইনাল কিছু করা হয়নি।

### জঙ্গীপুর মহকুমায় সাম্প্রতিক বন্যা

*১৮৭। (অনুমোদিত প্রশ্ন নং *৭০৪।) **শ্রী আবুল হাসনাৎ খান** এবং **শ্রী বীরেন্দ্রনারায়ণ রায় ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) জঙ্গীপুর মহকুমায় সাম্প্রতিক বন্যা সম্পর্কে সরকার অবগত আছেন কি; এবং

(খ) অবগত থাকিলে,—

(১) এই বন্যার কারণ কি, ও

(২) বন্যা প্রতিরোধের জন্য সরকার কোনও ব্যবস্থা গ্রহণ করিয়াছেন কি?

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ**

(ক) হ্যাঁ।

(খ) (১) মুর্শিদাবাদ জেলার সীমান্ত সংলগ্ন বিহারের পার্বত্য অঞ্চলে প্রবল বৃষ্টিপাতের ফলে কানলই, বাগমারী, বাঁশলই এবং পাগলা নদীতে জলস্ফীতিই এই বন্যার কারণ।

(২) উক্ত অঞ্চলের বন্যা প্রতিরোধের কোনও প্রকল্প বর্তমানে সরকারের বিবেচনাধীন নেই।

**ফারাক্কা সুপার থার্মাল পাওয়ার প্ল্যান্টের জন্য জমি অধিগ্রহণ**

***১৮৮।** (অনুমোদিত প্রশ্ন নং ***৯৩।**) **শ্রী অমলেন্দ্র রায় ঃ** ভূমি সদ্ব্যবহার ও সংস্কার এবং ভূমি ও ভূমিরাজস্ব বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ফারাক্কা সুপার থার্মাল পাওয়ার প্ল্যান্টের জন্য মোট কতজমি অধিগ্রহণ করিতে চাওয়া হইয়াছে; এবং

(খ) বিগত ৩১এ জুলাই, ১৯৭৯ পর্যন্ত মোট কত জমি অধিগৃহীত হইয়াছে?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ**

(ক) মোট ১৫৬০ একর জমি।

(খ) মোট ৬২৮.৯৯ একর জমি।

**তিস্তা প্রকল্পে সেচযোগ্য জমি**

***১৮৯।** (অনুমোদিত প্রশ্ন নং ***৫৩২।**) **শ্রী রজনীকান্ত দোলুই ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) তিস্তা প্রকল্পে কোন্ কোন্ জেলার কত একর জমি সেচের আওতায় আসবে; এবং

(খ) কবে নাগাত ঐ প্রকল্পে সেচের কাজ আরম্ভ হবে?

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ**

(ক) তিস্তা ব্যারেজ প্রকল্পে [1st sub-stage of stage I of phase-I] উপকৃত জমির জেলাওয়ারী পরিমাপ এইরূপ ঃ—

| | | |
|---|---|---|
| (১) পশ্চিম দিনাজপুর | ... | ৬ লক্ষ ২২ হাজার একর; |
| (২) মালদহ | ... | ৫৭ হাজার একর; |
| (৩) জলপাইগুড়ি | ... | ৪৪ হাজার একর; |
| (৪) দার্জিলিং | ... | ২৭ হাজার একর; |
| মোট | ... | ৭ লক্ষ ৫০ হাজার একর। |

(খ) প্রয়োজনীয় অর্থের সঙ্কুলান হইলে, ১৯৮৫ সাল নাগাদ সেচের কাজ আরম্ভ হইবে বলিয়া আশা করা যায়।

এই সঙ্গে আরও একটু বলতে চাই যে এর মধ্যে কুচবিহার এবং দার্জিলিং জেলা ইনক্লুড করায় আরও বেড়েছে। তবে কেন্দ্রীয় সরকারের অনুমোদন পাইনি। সেটা পেলে আমরা আরও বাড়াব।

**শ্রী রজনীকান্ত দোলুই** ঃ কবে নাগাদ সেচের কাজ শুরু হবে?

**শ্রী প্রভাসচন্দ্র রায়** ঃ সেচের কাজ শুরু হতে একটু টাইম লাগবে। ৭০ কোটি টাকার পরিকল্পনা এবং প্রথমে এটা ১৪ বছরের পরিকল্পনা হিসাবে গৃহীত হয়েছিল, কিন্তু আমরা ইঞ্জিনিয়ারদের সঙ্গে কথা বলে ১০/১১ বছরের মধ্যে শেষ হবে এই আশ্বাস পেয়েছি। তবে তাঁরা এই কন্ডিশন দিয়েছেন যে ম্যাটিরিয়েলস সিমেন্ট সাপ্লাই ইত্যাদি সময়মতো দিতে হবে। আমরা আশা করছি ১৯৮৫ সালে কার্যকর হবে।

**শ্রী রজনীকান্ত দোলুই** ঃ ফার্স্টফেজে কাজ শুরু হয়েছে কি?

**শ্রী প্রভাসচন্দ্র রায়** ঃ হঠাৎ এর উত্তর দেওয়া সম্ভব নয়। তবুও জানাচ্ছি তিস্তার জন্য ২১ কোটি ৮৭ লক্ষ, মহানন্দার জন্য ৬ কোটি ৩০ লক্ষ, ক্যানেল সিস্টেমের জন্য ৪১ কোটি ৫৫ লক্ষ এবং জমি অধিগ্রহণের জন্য ২৮ লক্ষ—এই মোট ৭০ কোটি টাকা।

[2-00 – 2-10 P.M.]

**ডঃ গোলাম ইয়াজদানী** ঃ মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, তিস্তা প্রকল্পে যে সেচের ব্যবস্থা হচ্ছে তাতে মালদহ জেলায় সেচের ব্যবস্থা কতদিন পরে পাওয়া যাবে?

**শ্রী প্রভাসচন্দ্র রায়** ঃ আপনি জানেন মালদহ জেলা একেবারে শেষ প্রান্তে রয়েছে, দার্জিলিং থেকে শুরু করে মালদহে আসতে ৪টি জেলা পার হয়ে তবে মালদহে আসবে সেইজন্যই দেরি হবে, তবে আমরা চেষ্টা করব যত তাড়াতাড়ি সম্ভব কমপ্লিট করতে পারি, কিন্তু একটি কথা জেনে রাখুন যে সেন্ট্রাল গভর্নমেন্টের কাছে আমরা ১২ লক্ষ টন লোহা চেয়েছি এই প্রকল্প কমপ্লিট করবার জন্য, এবং ৮০,০০০ টন সিমেন্ট প্রতি বছর আমাদের লাগবে আমরা অল্প পাচ্ছি সেইজন্য আমাদের দেরি হচ্ছে, তবু আমরা চেষ্টা করছি যাতে তাড়াতাড়ি লোহা এবং সিমেন্ট পাই যাতে তাড়াতাড়ি কাজ কমপ্লিট করতে পারি।

## Short Notice Starred Questions
## (to which oral answers were given)

### পশ্চিমবঙ্গ হইতে উত্তর প্রদেশে সারের বাফার স্টক অপসারণ

***২১২।** [অনুমোদিত প্রশ্ন নং *৮১৯। (এস. এন।)] **শ্রী অশোককুমার বসু, শ্রী অমলেন্দ্র রায় ও শ্রী কৃপাসিন্ধু সাহা** ঃ কৃষি বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, পশ্চিমবঙ্গে সমগ্র পূর্বভারতের জন্য সারের যে বাফার স্টক আছে তাহা উত্তর প্রদেশে সরাইয়া লওয়া হইতেছে, ফলে এই রাজ্যের তথা সমগ্র পূর্ব ভারতের চাষ, বিশেষত আগামী রবি ফসলের চাষ মারাত্মকভাবে ক্ষতিগ্রস্ত হইবার আশঙ্কা আছে; এবং

(খ) সত্য হইলে, ঐ ক্ষতি ঠেকাইবার জন্য কি কি ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে?

**শ্রী কমলকান্তি গুহ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই স্বল্পকালীন নোটিশে যে কোয়েশ্চেন করা হয়েছে তার উত্তর দিতে গিয়ে দু-একটি কথা বলা দরকার, সেটা হচ্ছে যে সার যখন বিদেশ থেকে আসে বা আমাদের দেশে যে সার তৈরি হয় সেগুলি রাজ্য সরকার তার বন্টনের দায়িত্ব বা কিভাবে বন্টন হবে সে দায়িত্ব রাজ্য সরকারের হাতে থাকে না, কেন্দ্রীয় সরকার নীতি ঠিক করেন এবং এখানে হিন্দুস্থান ফার্টিলাইজার এবং এফ. সি. আই. তার দায়িত্ব গ্রহণ করেছেন কেন্দ্রীয় সরকারের তরফ থেকে। আমাদের ইউরিয়া এখন দরকার ৩০ হাজার টন থেকে ৪০ হাজার টন। মাননীয় সদস্যর কাছে এই কথা জানাচ্ছি এবার অল্প বৃষ্টি হওয়ার জন্য চারা গাছের অবস্থা খুব খারাপ সেইজন্য চাপান সারের চাহিদা খুব বেড়ে গেছে, ১৫ই অক্টোবরের মধ্যে চাপান সার দিতে হবে ৩০ হাজার থেকে ৪০ হাজার টন। চাপান সারের ইউরিয়া দরকার, সেখানে মাত্র আড়াই হাজার টন এ পর্যন্ত দেওয়া হয়েছে, কাগজ কলমে বরাদ্দ আছে ৩২ হাজার টন, এফ. সি. আইয়ের কাছে ২০ হাজার টন আছে, আমরা ২০ হাজার টন থেকে মাত্র আড়াই হাজার টন পেয়েছি বাকি সাড়ে সতের হাজার টন এফ. সি. আইয়ের কাছে চেয়েছি। কেন্দ্রীয় সরকার যখন দিতে পারছেন না, ওয়াগনের অভাবের জন্য তাঁরা বারবার এই অজুহাত দেখাচ্ছেন যে ওয়াগানের অভাবের জন্য দিতে পারব না, আর পরিবহন ব্যবস্থার সড়ক পথে ট্রাকে করে আনার যে ব্যবস্থা ছিল সেটা একটু গোলমাল হয়ে গেছে ডিজেল এবং পেট্রোলের দাম বৃদ্ধি হবার জন্য, খরচা বেড়ে গেছে এর সাবসিডি কত দেওয়া হবে কেন্দ্রীয় সরকার স্থির না করার দরুন স্থলপথে আসছে না ওয়াগানও তাঁরা সাপ্লাই করতে পারছেন না, সেইজন্য আমরা বলেছি যে আমাদের রাজ্যে যে বাফার স্টক আছে কেন্দ্রীয় সরকারের সেখান থেকে আমাদের এই চাহিদা মেটানো হোক, ৩২ হাজার টন যে বরাদ্দ করা হয়েছে সেটা এখান থেকে দেওয়া হোক। আড়াই হাজার টন দেওয়া হয়েছে, ২০ হাজার টন এফ. সি. আইয়ের কাছে আছে। আমাদের অফিসারেরা যখন এফ. সি. আইকে বলেছেন যে, আমাদের সাড়ে ১৭ হাজার টন বাড়তি দেওয়া যাতে হয়, তখন বলা হয়েছে, আমাদের কাছে অর্ডার এসেছে, ইউ. পিতে এই সার পাঠাতে হবে। আমি আশ্চর্য হয়ে ভাবছি, ওয়াগানের অভাবে যখন অন্য রাজ্য থেকে আমরা সার আনতে পারছি না, কেন্দ্রীয় সরকার অজুহাত দিচ্ছেন ওয়াগানের অভাব, তখন এখান থেকে ওয়াগান জোগাড় করে এই সার থেকে আমাদের রাজ্যের বাইরে ইউ. পিতে চলে যাচ্ছে। পোর্টে আছে, ৯ হাজার টন—এটা হিন্দুস্থান ফারটিলাইজার করপোরেশনের অধীনে আছে। আমাদের কাছে আগে চিঠি এলো যে পোর্টের এই পুরো সারটাই রাজ্য সরকার পাবেন। এখন পোর্ট থেকে আমাদের বলা হয়েছে, পরবর্তীকালে ওদের একটা চিঠি এসেছে যে এই সার যেন আমাদের হাতে তুলে না দেওয়া হয়। এইসব দেখে এবং এইসব কারণে আমার সন্দেহ হচ্ছে এই সার ইউ. পিতে চলে যাচ্ছে। এই যদি অবস্থা হয় তাহলে ভয়াবহ অবস্থা হবে। আমাদের আমন

ধানের চাষ হয় নি এবং আগামী রবিতেও আমরা একটা সঙ্কটের মধ্যে পড়ব।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** আপনি 'ক' এর উত্তর দিলেন, 'খ' এতে যে আছে সত্য হইলে এই ক্ষতি ঠেকাইবার জন্য কি ব্যবস্থা নেওয়া হচ্ছে-এর উত্তর দেবেন কি?

**শ্রী কমলকান্তি গুহ ঃ** আমরা দুদিন আগে মাত্র এই খবর পেয়েছি। এখানে হিন্দুস্থান ফারটিলাইজার কর্পোরেশন এবং এফ. সি. আইয়ের যে অফিসারেরা আছেন তাদের সঙ্গে অফিসার লেভেলে দেখছি যে, এইটা ঠেকানো যায় কিনা। আগামীকাল মুখ্যমন্ত্রীর সঙ্গে এই ব্যাপারে আলোচনা করব। মুখ্যমন্ত্রীর তরফ থেকে দিল্লিতে যাতে যোগাযোগ করে এই ব্যবস্থা রহিত করা যায় সেইজন্য আমরা ব্যবস্থা নিচ্ছি।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মন্ত্রী মহাশয় কি জানাবেন কেন্দ্রীয় সরকারের পক্ষে এই রাজ্যের বিভিন্ন গুদামে যে সার আছে, সেগুলো নিয়ে যাওয়ার আগে রাজ্য সরকারের সঙ্গে পরামর্শ করেছেন কিনা বা রাজ্য সরকার জানিয়েছেন কিনা?

**শ্রী কমলকান্তি গুহ ঃ** এইটা মোটেই আমাদের সঙ্গে আলোচনা করে নি। আমরা যখন ওদের কাছে সারটা চাইতে গিয়েছি, তখন বলেছেন আমাদের ইউ. পিতে পাঠাবার অর্ডার এসে গিয়েছে।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** হিন্দুস্থান ফারটিলাইজার কর্পোরেশন বলছেন বা ফারটিলাইজার কর্পোরেশন বলছেন। কিন্তু কেন্দ্রীয় সরকারের তরফ থেকে রাজ্য সরকারকে কোনও খবর জানানো হয়েছে কি না?

**শ্রী কমলকান্তি গুহ ঃ** না, জানানো হয় নি।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** এই যে সারের বিলি বন্টনের ব্যবস্থা করা হয় হিন্দুস্থান ফারটিলাইজার থেকে বা ফারটিলাইজার করপোরেশন থেকে একটা যাতে রাজ্য সরকারের হাতে দেওয়া হয় বা রাজ্য সরকারের মাধ্যমে বিলি বন্টন করা হয় তারজন্য রাজ্য সরকার কি ব্যবস্থা নিয়েছেন?

**শ্রী কমলকান্তি গুহ ঃ** আমরা গত দু বছর ধরে বারেবারে চেষ্টা করে আসছি। বছরে দুবার করে সম্মেলন হয় এই সারের ব্যাপারে। প্রতিবার সম্মেলনেই রাজ্য সরকারের তরফ থেকে এই কথাই বলা হচ্ছে যে রাজ্যের হাতে এই বরাদ্দ ছেড়ে দেওয়া উচিত।

## Unstarred Questions
## (to which written answers were laid on the Table)

### মরিচঝাঁপির উদ্বাস্তুদের পুনর্বাসন

১। (অনুমোদিত প্রশ্ন নং ৫৩।) **শ্রী জন্মেজয় ওঝা ঃ** উদ্বাস্তু ত্রাণ ও পুনর্বাসন বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মরিচঝাঁপির কত সংখ্যক উদ্বাস্তুকে কোন্ কোন্ অস্থায়ী শিবিরে স্থানান্তরিত করা হইয়াছিল;

(খ) তাহাদের মধ্যে কতজন শিবির ত্যাগ করিয়াছিল;

(গ) কতগুলি পরিবারকে দণ্ডকারণ্যে ফেরত পাঠানো হইয়াছে; এবং

(ঘ) দণ্ডকারণ্যে উদ্বাস্তুদের অবস্থা পরিদর্শনের জন্য পশ্চিমবঙ্গ সরকার কোনও অফিসারকে প্রেরণ করিয়াছেন কি?

**উদ্বাস্তু ত্রাণ ও পুনর্বাসন বিভাগের মন্ত্রী ঃ**

(ক) মরিচঝাঁপি প্রত্যাগত ১০,৯৬১ জন উদ্বাস্তুকে ২৪-পরগনা জেলার হাসনাবাদ, নদীয়া জেলার বানপুর এবং মেদিনীপুর জেলার দুধকুণ্ডি অস্থায়ী শিবিরে স্থানান্তরিত করা হইয়াছিল।

(খ) তাহাদের মধ্যে ২৪৯ জন শিবির ত্যাগ করিয়াছিল।

(গ) মোট ২,৯৯৯টি পরিবার (১০,৭১২ জন)-কে দণ্ডকারণ্য এবং অন্যান্য রাজ্যে ফেরত পাঠানো হইয়াছে।

(ঘ) না।

## শস্য বিমা প্রকল্প

২। (অনুমোদিত প্রশ্ন নং ৬৮।) **শ্রী জন্মেজয় ওঝা ঃ** কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহ করিয়া উত্তর দিবেন কি—

(ক) পশ্চিমবঙ্গ সরকার শস্য বিমা প্রকল্প কোন্ কোন্ জেলার কোন্ কোন্ ব্লকে চালু করিয়াছেন; এবং

(খ) সমস্ত ব্লকে এই প্রকল্প রূপায়ণের কাজ কবে নাগাত শেষ হইবে বলিয়া আশা করা যায়?

**কৃষি বিভাগের মন্ত্রী ঃ**

(ক) পশ্চিমবঙ্গ সরকার শস্য বিমা প্রকল্প ব্লকের বদলে থানাভিত্তিক চালু করিয়াছেন।

নিম্নলিখিত থানাগুলিতে আপাতত আমন ধানের জন্য শস্য বিমা প্রকল্পটি চালু করার ব্যবস্থা হইয়াছে ঃ

| জেলার নাম | থানার নাম |
|---|---|
| দার্জিলিং .. .. .. .. | ১। খড়িবাড়ি |
| | ২। ফাঁসিদেওয়া |

| | |
|---|---|
| জলপাইগুড়ি .. .. .. .. | ১। রাজগঞ্জ |
| .. .. .. .. | ২। জলপাইগু |
| কোচবিহার .. .. .. .. | ১। কোচবিহার |
| | ২। দিনহাটা |
| পশ্চিম দিনাজপুর .. .. .. .. | ১। গঙ্গারামপু |
| | ২। তপন |
| মালদা .. .. .. .. | ১। গাজোল |
| | ২। মালদা |
| মুর্শিদাবাদ .. .. .. .. | ১। কান্দী |
| | ২। ভরতপুর |
| নদীয়া .. .. .. .. | ১। রানাঘাট |
| ২৪-পরগনা (উত্তর) .. .. .. .. | ১। বনগাঁ |
| | ২। বাদুড়িয়া |
| ২৪-পরগনা (দক্ষিণ) .. .. .. .. | ১। বিষ্ণুপুর |
| হাওড়া .. .. .. .. | ১। বাগনান |
| | ২। শ্যামপুর |
| হুগলি .. .. .. .. | ১। গোঘাট |
| | ২। আরামবাগ |
| বর্ধমান .. .. .. .. | ১। রায়না |
| | ২। মঙ্গলকোট |
| বীরভূম .. .. .. .. | ১। দুবরাজপুর |
| | ২। সিউড়ী |
| বাঁকুড়া .. .. .. .. | ১। ছাতনা |
| | ২। পাত্রশায়ের |
| মেদিনীপুর (পশ্চিম) .. .. .. .. | ১। সবং |
| | ২। পিংলা |

| | |
|---|---|
| মেদিনীপুর (পূর্ব) .. .. .. .. | ১। দাসপুর |
| পুরুলিয়া .. .. .. .. | ১। আরশা |
| | ২। বান্দোয়ান |

(খ) 'ক'র উত্তরে বর্ণিত থানাগুলিতে প্রকল্পটি পরীক্ষামূলকভাবে চালু করা হইয়াছে। উক্ত থানাগুলিতে প্রকল্পটি সাফল্যজনকভাবে রূপায়িত করা গেলে পশ্চিমবঙ্গের বাকি থানাগুলিতে প্রকল্পটি চালু করার সম্ভাবনা আছে।

**চাইল্ড অ্যাণ্ড ফ্যামিলি ওয়েলফেয়ার প্রোজেক্টের আওতাধীন শিশুর সংখ্যা**

৩। (অনুমোদিত প্রশ্ন নং ৬৯।) **শ্রী ধীরেন্দ্রনাথ সরকার ঃ** ত্রাণ ও কল্যাণ (কল্যাণ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, রাজ্যের চাইল্ড অ্যাণ্ড ফ্যামিলি ওয়েলফেয়ার প্রোজেক্টের আওতায় আনা ছেলেমেয়ের সংখ্যা ১৯৭৭-৭৮, ১৯৭৮-৭৯ এবং ১৯৭৯-৮০ সালের আর্থিক বছরের বর্তমান সময় পর্যন্ত কত?

**ত্রাণ ও কল্যাণ (কল্যাণ) বিভাগের মন্ত্রী ঃ**

১৯৭৭-৭৮—২৩,৩৮০ জন, ১৯৭৮-৭৯—২৩,৩৮০ জন এবং ১৯৭৯-৮০ সালের বর্তমান সময় পর্যন্ত ২৩,৮০০ জন।

**ইংলিশ মিডিয়াম প্রাথমিক ও মাধ্যমিক বিদ্যালয়**

৪। (অনুমোদিত প্রশ্ন নং ৭২।) **শ্রী জন্মেজয় ওঝা ঃ** শিক্ষা (প্রাথমিক, মাধ্যমিক ও গ্রন্থাগার) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে বর্তমানে কতগুলি ইংলিশ মিডিয়াম প্রাথমিক ও মাধ্যমিক বিদ্যালয় আছে;

(খ) উক্ত বিদ্যালয়গুলির বর্তমানে ছাত্র সংখ্যা কত; এবং

(গ) পাঁচ বৎসর পূর্বে উক্ত বিদ্যালয়গুলির ছাত্রছাত্রীর সংখ্যা কত ছিল?

**শিক্ষা (প্রাথমিক, মাধ্যমিক ও গ্রন্থাগার) বিভাগের মন্ত্রী ঃ**

(ক) ৮৪।

(খ) ৫৮,১১০।

(গ) পাঁচ বৎসর পূর্বে ৭৫টি বিদ্যালয় ছিল এবং ঐ বিদ্যালয়গুলির ছাত্রসংখ্যা ৪৫,৫১৬ ছিল।

**প্রাথমিক ছাত্রছাত্রীদের জন্য নতুন পাঠক্রম**

৫। (অনুমোদিত প্রশ্ন নং ১১৭।) **শ্রী ধীরেন্দ্রনাথ সরকার ঃ** শিক্ষা (প্রাথমিক, মাধ্যমিক ও গ্রন্থাগার) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, আগামী শিক্ষাবর্ষে রাজ্যে প্রাথমিক স্তরের শিক্ষাক্ষেত্রে ছাত্রছাত্রীদের

জন্য সম্পূর্ণ নতুন পাঠক্রম (সিলেবাস) চালু করা হইবে; এবং

(খ) সত্য হইলে, শ্রেণীভিত্তিক পাঠক্রমগুলির বয়ান কি কি?

**শিক্ষা (প্রাথমিক, মাধ্যমিক ও গ্রন্থাগার) বিভাগের মন্ত্রী ঃ**

(ক) ও (খ) আগামী শিক্ষাবর্ষে তৃতীয়, চতুর্থ ও পঞ্চম শ্রেণীর জন্য পুরাতন পাঠক্রম (সিলেবাস) অনুযায়ী পাঠ্যপুস্তক মুদ্রণের অনুমতি দেওয়া হইয়াছে।

প্রথম ও দ্বিতীয় শ্রেণীর পাঠক্রমের জন্য নতুন পাঠক্রম প্রবর্তনের পরিকল্পনা আছে।

**ছোট চাষীদের উন্নয়ন প্রকল্পের আওতাধীন ছোট চাষীর সংখ্যা**

৬। (অনুমোদিত প্রশ্ন নং **১১৯**।) **শ্রী ধীরেন্দ্রনাথ সরকার ঃ** কৃষি বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, "ছোট চাষীদের উন্নয়ন প্রকল্পে "স্মল ফারমারস ডেভেলপমেন্ট এজেন্সি প্রোগ্রাম) ছোট চাষীদের মোট সংখ্যা ১৯৭৭-৭৮, ১৯৭৮-৭৯ ও ১৯৭৯-৮০ সালের জুলাই সময় পর্যন্ত জেলাওয়ারি হিসাব কত?

**কৃষি বিভাগের মন্ত্রী ঃ সনাক্তকৃত ক্ষুদ্র চাষীর সংখ্যা নিম্নরূপ ঃ**

| এস এফ ডি এ | | | ১৯৭৭-৭৮ পর্যন্ত | ১৯৭৮-৭৯ পর্যন্ত | ১৯৭৯-৮০ জুলাই পর্যন্ত |
|---|---|---|---|---|---|
| দার্জিলিং | .. | .. | ৯,৮৯১ | ৯,৮৯১ | ৯,৮৯১ |
| হুগলি | .. | .. | ৩৬,৭৩১ | ৩৭,২৪৮ | ৩৮,১৭৬ |
| পশ্চিম দিনাজপুর | .. | .. | ৮৬,১১১ | ৮৬,৭১৬ | ৮৮,২২৭ |
| কোচবিহার | .. | .. | ১৭,৮৮০ | ২০,৪৪৮ | ২৪,৮৪৪ |
| মুর্শিদাবাদ | .. | .. | ১৮,৬১১ | ১৮,৬১১ | ১৮,৬১১ |
| মালদহ | .. | .. | ৩৯,৯৫০ | ৪১,৩০৬ | ৪১,৯৬৪ |
| নদীয়া | .. | .. | ৫,৯৯৭ | ৮,৩৩১ | ৮,৩৩১ |
| ২৪-পরগনা | .. | .. | ৭,৬৮০ | ৯,২৮০ | ৯,২৮০ |
| জলপাইগুড়ি | .. | .. | ২,৭৬৪ | ৪,৯৭১ | ৫,০৭১ |

**প্রাক্তন স্বাধীনতা সংগ্রামীদের দেয় থোক টাকা**

৭। (অনুমোদিত প্রশ্ন নং **১২০**।) **শ্রী ধীরেন্দ্রনাথ সরকার ঃ** অর্থ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যের প্রাক্তন স্বাধীনতা সংগ্রামীদের সাহায্য দান প্রকল্পের অধীনে ১৯৭৭-৭৮, ১৯৭৮-৭৯ ও ১৯৭৯-৮০ সালের আর্থিক বছরের ৩১এ জুলাই, ১৯৭৯ পর্যন্ত কতজন সংশ্লিষ্ট ব্যক্তি বা তাঁদের পরিবারবর্গকে থোক টাকা দেওয়া হয়েছে; এবং

(খ) জেলাওয়ারি মাথাপিছু বা পরিবারপিছু প্রাপ্ত থোক টাকার পরিমাণ কত?

**অর্থ বিভাগের মন্ত্রী ঃ**

(ক) ১৯৭৭-৭৮ ও ১৯৭৮-৭৯ সালে এবং বর্তমান আর্থিক বৎসরের অর্থাৎ ১৯৭৯-৮০ সালের ৩১এ জুলাই পর্যন্ত প্রাক্তন স্বাধীনতা সংগ্রামীদের সাহায্য দান প্রকল্পের অধীনে কাউকে থোক টাকা দেওয়া হয় নি।

(খ) প্রশ্ন উঠছে না।

**১৯৭৭-৭৮ ও ১৯৭৮-৭৯ সালের ৩১শে জুলাই পর্যন্ত রাজ্যের নিঃস্ব ও প্রতিবন্ধী ব্যক্তিদের সংখ্যা**

৮। (অনুমোদিত প্রশ্ন নং **১২১**।) **শ্রী ধীরেন্দ্রনাথ সরকার ঃ** ত্রাণ ও কল্যাণ (ত্রাণ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, ১৯৭৭-৭৮, ১৯৭৮-৭৯ সালের আর্থিক বছরের ৩১শে জুলাই পর্যন্ত রাজ্যের নিঃস্ব ও প্রতিবন্ধী ব্যক্তিদের সংখ্যা কত?

**ত্রাণ ও কল্যাণ (ত্রাণ) বিভাগের মন্ত্রী ঃ** পশ্চিমবঙ্গে নিঃস্ব ও প্রতিবন্ধী ব্যক্তিদের জনসংখ্যার কোনও সঠিক সমীক্ষা হয় নাই। তবে পশ্চিমবঙ্গ সরকারের পৃষ্ঠপোষকতায় উপকৃত নিঃস্ব শিশু ও প্রতিবন্ধীদের হিসাব নিচে দেওয়া হইল ঃ

১৯৭৭-৭৮

| | | |
|---|---|---|
| (১) নিঃস্ব শিশুর সংখ্যা | ... | ১,৯৪৯ |
| (২) প্রতিবন্ধীর সংখ্যা | ... | ৬৮৫ |

১৯৭৮-৭৯

| | | |
|---|---|---|
| (১) নিঃস্ব শিশুর সংখ্যা | ... | ২,৭০৯ |
| (২) প্রতিবন্ধীর সংখ্যা | .. | ৭২০ |

**হলদিয়ায় চিকিৎসা ব্যবস্থা ও হাতিবেড়ায় সরকারি হাসপাতাল**

৯। (অনুমোদিত প্রশ্ন নং **১৯৩**।) **শ্রী শিবনাথ দাস ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) হলদিয়ায় জনসাধারণের চিকিৎসার জন্য সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন;

(খ) হাতিবেড়ায় ২৫০-শয্যাবিশিষ্ট সরকারি হাসপাতাল স্থাপনের সরকারি পরিকল্পনাটি বর্তমানে কোন পর্যায়ে আছে; এবং

(গ) উক্ত হাসপাতাল স্থাপনে বিলম্বের কারণ কি?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী ঃ**

(ক) হলদিয়া অঞ্চলে দেবভোগে ১৫-শয্যাবিশিষ্ট প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র চালু আছে। এ ছাড়া নিকটবর্তী দুর্গাচকে একটি ডিসপেনসারি (দুইটি প্রসূতি শয্যা সহ) চালু আছে।

(খ) ২৫০-শয্যাবিশিষ্ট সরকারি হাসপাতালটি বার্ষিক ১৯৭৯-৮০ সালের পরিকল্পনাভুক্ত আছে। হাসপাতাল স্থাপনের জন্য প্রয়োজনীয় জমি কলিকাতা পোর্ট ট্রাস্টে হস্তান্তরিত করা হয়েছে। এখন ঐ জমি স্বাস্থ্য বিভাগে হস্তান্তরিত হবার অপেক্ষায় আছে।

(গ) প্রয়োজনীয় জমি হস্তান্তরিত হতে দেরি হওয়ায় হাসপাতাল স্থাপনে বিলম্ব হচ্ছে।

**বিষ্ণুপুর থানার ভড়াগ্রামে প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রের পরিকল্পনা**

১০। (অনুমোদিত প্রশ্ন নং ২৫৬।) **শ্রী অচিন্তকৃষ্ণ রায় ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, বাঁকুড়া জেলার বিষ্ণুপুর থানার অন্তর্গত ভড়াগ্রামে একটি প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র খোলার পরিকল্পনা সরকারের আছে কি?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী ঃ** না। তবে ঐ স্থানে একটি উপ-স্বাস্থ্যকেন্দ্র স্থাপন করার প্রস্তাব বিচার-বিবেচনা ক'রে দেখা হচ্ছে।

**দাসপুর ও পাঁশকুড়া পঞ্চায়েত সংস্থা পরিচালিত হোমিওপ্যাথি চিকিৎসালয়**

১১। (অনুমোদিত প্রশ্ন নং ২৯৭।) **শ্রী মনোরঞ্জন রায় ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার দাসপুর ১ নং ও ২ নং এবং পাঁশকুড়া ১ নং ও ২ নং ব্লকে পঞ্চায়েত সংস্থা পরিচালিত কতগুলি হোমিওপ্যাথি দাতব্য চিকিৎসালয় সরকারি অনুমোদন লাভ করিয়াছে,

(খ) এগুলি কোথায় কোথায় অবস্থিত;

(গ) এগুলিতে সরকারি ডাক্তার ও কম্পাউণ্ডার থাকিলে তাহাদের যোগ্যতা ও নাম কি কি;

(ঘ) তাহাদের পারিশ্রমিক কত; এবং

(ঙ) ঔষধ ও চিকিৎসার অন্যান্য সাজসরঞ্জাম ও উপকরণের জন্য সরকার কর্তৃক এই চিকিৎসা কেন্দ্রগুলিতে ১৯৭৭-৭৮, ১৯৭৮-৭৯, ১৯৭৯-৮০তে পৃথক পৃথকভাবে ব্যয়ের পরিমাণ কত?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী ঃ**

(ক) মেদিনীপুর জেলার দাসপুর ১ নং ব্লকে একটি, পাঁশকুড়া ১ নং ব্লকে দুইটি এবং পাঁশকুড়া ২ নং ব্লকে একটি পঞ্চায়েত সংস্থা পরিচালিত হোমিওপ্যাথি দাতব্য চিকিৎসালয় সরকারি অনুমোদন লাভ করিয়াছে। দাসপুর ২ নং ব্লকে এরূপ কোনও চিকিৎসালয় এখনও পর্যন্ত সরকারি অনুমোদন লাভ করে নাই।

(খ) চিকিৎসালয়গুলি নিম্নোক্ত স্থানে অবস্থিত ঃ

(১) পাঁচবেড়িয়া অঞ্চল হোমিওপ্যাথিক ডিসপেনসারি—রবীন্দ্র মিতালি সঙ্ঘ, গ্রাম ও পোঃ কালোরা, দাসপুর ব্লক ১, মেদিনীপুর।

(২) হাউর অঞ্চল পঞ্চায়েত হোমিওপ্যাথিক ডিসপেনসারি—হাউর বাজার, পোঃ হাউর, পাঁশকুড়া ব্লক ১, মেদিনীপুর।

(৩) কেশাপাট অঞ্চল পঞ্চায়েত হোমিওপ্যাথিক ডিসপেনসারি—জলপাড়া দেশপ্রাণ পল্লী সেবা সঙ্ঘ, গ্রাম ও পোঃ জলপাড়া, পাঁশকুড়া ব্লক ১, মেদিনীপুর।

(৪) কন্যাদিহি অঞ্চল ২ হোমিওপ্যাথিক ডিসপেনসারি—শান্তিরাম হোমিও দাতব্য চিকিৎসালয়, গ্রাম নিজখয়রা, পোঃ নারায়ণচক, পাঁশকুড়া ব্লক ২, জেলা মেদিনীপুর।

(গ) সরকারি ডাক্তার ও কম্পাউণ্ডার নিয়োগ করা না হ'লেও এই চিকিৎসালয়গুলিতে সরকার কর্তৃক পার্ট-টাইম ডাক্তার ও কম্পাউণ্ডার নিয়োগ করা হয়েছে।

উপরোক্ত চিকিৎসালয়গুলির পার্ট-টাইম ডাক্তার ও কম্পাউণ্ডারদের নাম নিম্নরূপ ঃ

| চিকিৎসালয়ের নাম | ডাক্তারের নাম | কম্পাউণ্ডারের নাম |
|---|---|---|
| ১ | ২ | ৩ |
| ১। পাঁচবেড়িয়া অঞ্চল হোমিও-প্যাথিক ডিসপেনসারি। | ডাঃ শিশিরকুমার বেরা, ডি এম এস | শ্রী সুধীরচন্দ্র মাইতি |
| ২। হাউর অঞ্চল পঞ্চায়েত হোমিও-প্যাথিক ডিসপেনসারি। | ডাঃ অনিলকুমার সামন্ত, ডি এম এস | শ্রী প্রতাপচন্দ্র বেরা |
| ৩। কেশাপাট অঞ্চল পঞ্চায়েত হোমিওপ্যাথিক ডিসপেনসারি। | ডাঃ রামকৃষ্ণ মাইতি, ডি এম এস | শ্রী দুলালচন্দ্র দাস |
| ৪। কন্যাদিহি অঞ্চল ২ হোমিও-প্যাথিক ডিসপেনসারি। | ডাঃ অটলকুমার হাতি, ডি এম এস | শ্রী রতনচন্দ্র জানা |

উক্ত চিকিৎসালয়গুলির কম্পাউণ্ডারদের প্রত্যেকেরই রেজিস্টার্ড ডি এম এস (পার্ট এ) ডাক্তারের অধীনে হোমিওপ্যাথিক ফার্মাসিস্ট হিসাবে কাজ করার পাঁচ বছরের অভিজ্ঞতা আছে।

(ঘ) ডাক্তারদের প্রত্যেককে মাসিক ২৫০ এবং কম্পাউণ্ডারদের প্রত্যেককে মাসিক ১৫০ টাকা বেতন দেওয়া হয়।

(ঙ) উক্ত চিকিৎসালয়গুলির ডাক্তার ও কম্পাউণ্ডারদের বেতনের অর্থ সরকার অনুদান হিসাবে দিয়ে থাকেন তবে ঔষধ এবং অন্যান্য খরচখরচা স্থানীয় পঞ্চায়েতগুলি বহন করেন।

**মেদিনীপুর জেলায় কর্মবিনিয়োগ কেন্দ্র**

**১২।** (অনুমোদিত প্রশ্ন নং **৩০১**।) **শ্রী মনোরঞ্জন রায় ঃ** শ্রম বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার হলদিয়া (সুতাহাটা), খড়গপুর ছাড়া আর কোথায় কোথায় ১৯৭৮-

৭৯ সালে কর্মবিনিয়োগ কেন্দ্র খোলা হয়েছে;

(খ) ঐ সমস্ত কেন্দ্রের মাধ্যমে ১৯৭৭-৭৮ ও ১৯৭৮-৭৯ সালে মেদিনীপুর জেলায় কতজন বেকারের কর্মসংস্থান করা হয়েছে; এবং

(গ) কোন কেন্দ্রে কতজন বেকারের শিক্ষা ও যোগ্যতার শ্রেণীভিত্তিক তালিকাভুক্তি করা হয়েছে?

**শ্রম বিভাগের মন্ত্রী ঃ**

(ক) ঝাড়গ্রাম ও কাঁথিতে খোলা হয়েছে।

(খ) ১৯৭৭ সালে ৬০০ জন। ১৯৭৮ সালে ৪৮০ জন।

(গ) ঝাড়গ্রাম ও কাঁথি বিনিয়োগ কেন্দ্র দুটি ডিসেম্বর ১৯৭৮ সালে খোলা হয়েছে। বাকি খড়্গপুর ও হলদিয়া কর্মবিনিয়োগ কেন্দ্র দুটিতে জুন ১৯৭৮ পর্যন্ত বেকারের শিক্ষা ও যোগ্যতার শ্রেণীভিত্তিক তালিকাভুক্তির যে হিসাব পাওয়া গেছে তাতে বেকারের সংখ্যা নিম্নরূপ ঃ

| | | স্কুল ফাইনালের নিচে | স্কুল ফাইনাল পাস (প্রাক-স্নাতক পর্যায়) | হায়ার সেকেণ্ডারি পাস | স্নাতক | মোট নথিভুক্ত বেকার |
|---|---|---|---|---|---|---|
| খড়্গপুর | .. | ২৪,৮৪২ | ১৪,৫২৮ | ১৯,৮৯০ | ৫,৩৮৩ | ৬৪,৬৪৩ |
| হলদিয়া | .. | ২৫,৩৬০ | ৯,৯৩২ | ১৪,০৩৮ | ৩,৯৮১ | ৫৩,৩১১ |

**নদীয়া জেলায় তেহট্ট ব্লকে সরস্বতী খাল সংস্কার**

১৩। (অনুমোদিত প্রশ্ন নং ৩৮১।) **শ্রী মাধবেন্দু মোহান্তি ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে নদীয়া জেলার তেহট্ট ১নং ব্লকে অবস্থিত সরস্বতী খাল সংস্কার অভাবে মজিয়া যাওয়ায় ছুচো খোলা মাঠ ও উহার সংলগ্ন বিস্তীর্ণ এলাকায় জল জমিয়া ধান ও ফসল আবাদের প্রভূত ক্ষতি হয়;

(খ) সত্য হইলে, অবিলম্বে এই খাল সংস্কারের কোনও সরকারি পরিকল্পনা আছে কি?

(গ) জলঙ্গী নদীর সাথে যুক্ত সরস্বতী খাল হইতে প্রয়োজনমতো মাঠে জল গ্রহণ ও নিষ্কাশনের জন্য স্লুইশ গেট নির্মাণের পরিকল্পনা আছে কি না; এবং

(ঘ) থাকিলে, কবে নাগাত ইহা কার্যকর হইবে?

**সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, ইহা সত্য।

(খ) ও (গ) আছে।

(ঘ) ১৯৮০-৮১ সাল নাগাত ইহা কার্যকর হওয়ার সম্ভাবনা আছে।

**নদীয়া জেলার তেহট্ট ব্লকে জলঙ্গী নদীতে স্লুইশ গেট**

**১৪।** (অনুমোদিত প্রশ্ন নং ৩৮২।) **শ্রী মাধবেন্দু মোহান্তি ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, নদীয়া জেলার অন্তর্গত তেহট্ট ১নং ব্লকে সরডাঙ্গা বিলের অদূরে জলঙ্গী নদীর মুখে গত দু বছর পূর্বে একটি স্লুইশ গেট নির্মাণের পরিকল্পনা মঞ্জুর হওয়া সত্ত্বেও এখন পর্যন্ত স্লুইশ গেটটি নির্মাণ করা হয় নাই; এবং

(খ) সত্য হইলে, এইরূপ গুরুত্বপূর্ণ স্লুইশ গেট দীর্ঘ সময়ের মধ্যে নির্মিত না হওয়ার কারণ কি?

**সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী ঃ**

(ক) না; পরিকল্পনাটি এখনও মঞ্জুর হয় নাই।

(খ) পরিকল্পনাটি বর্তমানে প্রস্তুতির পর্যায়ে রহিয়াছে।

**Route permits for buses and National permits for trucks**

**15.** (Admitted question No 391) **Shri Rajani Kanta Doloi :** Will the Minister-in-charge of the Home (Transport) Department be pleased to state the names and addresses of the persons who have received (i) route permits for buses from R T A., Calcutta, and (ii) national permits for trucks from S.T.A. during the tenure of the present government ?

**The Minister-in-charge of the Home (Transport) Department :** Two statements of persons who have received during the period from 22nd June, 1977 to 31st July, 1979 (i) route permits for buses (all temporary) from the R.T.A., Calcutta, and (ii) national permits for trucks from the S.T.A., West Bengal, are given below

*Statement referred to clause (i) of the question No. 15 (Admitted question No. 391)*

**Names and addresses of persons who received route permits for buses (all temporary from R. T. A., Calcutta, between 22nd June, 1977 and 31st July, 1979**

1. Shri Sahadev Maity, 421 Jessore Road, Calcutta-55.
2. Shri Aktar Ahmed, 29/6 Phears Lane, Calcutta.
3. Shri Jagannath Mondal and others, Vill. Iswargachia, Baduria, 24-Parganas.

বেসরকারি উদ্যোগের উপর ছেড়ে দিলে সব সময়—সে বিদ্যালয়ের ক্ষেত্রেই হোক আর গ্রন্থাগারের ক্ষেত্রেই হোক বা অন্য কোনও সংস্থার ক্ষেত্রেই হোক—এরা সাধারণত গজিয়ে উঠে সেইসব এলাকায় যেসব এলাকায় উদ্যোগ নেবার লোক আছে, যে সব এলাকার মানুষের অর্থব্যয় করার ক্ষমতা আছে। সেইজন্য গ্রামাঞ্চলের মানুষ এবং শহরাঞ্চলের মানুষদের সমানভাবে এই সুযোগ দেবার জন্য একটা সাধারণ নীতি, নিয়ম এবং আইনগত ব্যবস্থা থাকার দরকার আছে। এ ছাড়া গ্রন্থাগার যেখানে আছে এবং ভবিষ্যতে যেখানে তৈরি হবে সেই সমস্ত গ্রন্থাগারের গ্রন্থাগারিক যাঁরা আছেন বা থাকবেন এবং কর্মচারী যাঁরা আছেন বা থাকবেন তাঁদের কি ভাবে নিয়োগ করা হবে বা কি কাজ তাঁরা করবেন তার স্থিরতা থাকা দরকার। আজকের দিনে যে যেখানে কাজ করেন সব জায়গাতেই একই প্রশ্ন ওঠে এবং এটা সকলেই গ্রহণ করেছেন যে কাজের কতকগুলি নিয়ম থাকা দরকার এবং নিয়োগের কতকগুলি নিয়ম থাকা দরকার। সেখানে কি কাজ তাঁরা করবেন তারও কতকগুলি নিয়ম থাকা দরকার। তার উপরে দরকার এই সমস্ত ব্যক্তিরা, যাঁরা এই গ্রন্থাগারিক হিসাবে নিযুক্ত থাকবেন, গ্রন্থাগারিকদের সাহায্যকারী হিসাবে নিযুক্ত থাকবেন তাঁদের এক দিকে যেমন নিরাপত্তা দেবার দরকার আছে তেমনি এমন পরিকল্পনা দরকার যে পরিকল্পনার মাধ্যমে তাঁদের সমস্ত গুণগুলি বা তাঁদের সমস্ত কর্মক্ষমতা তাঁরা পরিপূর্ণভাবে প্রয়োগ করতে পারেন এবং এর মাধ্যমেই গ্রন্থাগারের পরিপূর্ণ ব্যবহার হতে পারে। এই সভা নিশ্চয় লক্ষ্য করে দেখবেন এবং আপনিও স্যার, লক্ষ্য করে দেখবেন, এই যে বিল আমরা ইনট্রোডিউস করেছি আপনাদের অনুমোদনের জন্য তার মধ্যে আর একটা নতুন জিনিস আছে। সাধারণত এই ধরনের আইনকে বলা হয় সামাজিক কল্যাণমূলক আইন। এই সামাজিক কল্যাণমূলক আইনের যাতে সার্থকভাবে ব্যবহার করা যেতে পারে সেইজন্য আমরা এই আইনের যে খসড়া পেশ করেছি তাতে রেখেছি যে গ্রন্থাগারের উন্নয়ন এবং তার পরিকল্পনায় আমাদের রাজ্যের বিভিন্ন জেলায় যে গ্রন্থাগারের কমিটি থাকবেন, স্থানীয় লাইব্রেরি অথরিটি যাকে বলা হচ্ছে—স্থানীয় গ্রন্থাগার সংস্থা বিভিন্ন জেলার, তারা পরিকল্পনা করবেন এবং সেই পরিকল্পনাকে গুরুত্ব সহকারে বিবেচনা করবেন রাজ্যের লাইব্রেরি কাউন্সিল, গ্রন্থাগার সমিতি বা গ্রন্থাগার সভা। সেখানে তারা সেই পরিকল্পনা অনুযায়ী ভবিষ্যতের কর্মসূচি রচনা করবেন। এটা আমরা করতে চাই এই কারণে যে— —সভার সদস্যরাও এটা উপলব্ধি করবেন, এটা সমর্থন করবেন---গ্রামাঞ্চলে এবং বিভিন্ন এলাকাতে প্রত্যক্ষভাবে গ্রন্থাগার আন্দোলনের সঙ্গে যারা যুক্ত আছেন, গ্রামাঞ্চলের মানুষদের সঙ্গে যারা ঘনিষ্ঠভাবে যুক্ত আছেন তারা সেই এলাকার মানুষদের প্রয়োজন কিভাবে এই গ্রন্থাগার ব্যবস্থাকে ব্যবহার করা যায় বা কোনও অগ্রগতি করলে বেশিরভাগ মানুষের উপকার হতে পারে তারা যতটা বলতে পারবেন ততটা কেন্দ্রীয়ভাবে একটা পরিকল্পনা করলে করা সম্ভব নয়। সেইজন্য আমরা এই বিলের মধ্যে যা প্রস্তাব করেছি তাতে কেবলমাত্র পরিকল্পনা করার ব্যবস্থা রেখেছি তাই নয় বিভিন্ন জেলায় যে গ্রন্থাগার সংস্থা আছে তারা যাতে সেই পরিকল্পনাগুলি হাজির করতে পারেন, নিজেদের বক্তব্য রাখতে পারেন, মতামত দিতে পারেন তারও আমরা ব্যবস্থা রেখেছি। এই প্রসঙ্গে আমি বলতে পারি, এই গ্রন্থাগার আইনের খসড়া তৈরি করার আগে আমাদের কতকগুলি বিষয় নিয়ে বিচার বিবেচনা করতে হয়েছে। সেখানে আমাদের এই পশ্চিমবাংলায় গ্রন্থাগার আন্দোলনের সঙ্গে যাঁরা যুক্ত আছেন, যাঁরা অভিজ্ঞ, বিশেষ করে বঙ্গীয় গ্রন্থাগার পরিষদ, তাঁদের সঙ্গে আমরা ঘনিষ্ঠভাবে যোগাযোগ রেখেছি, তাঁদের পরামর্শ

নিয়েছি। আমি এই সভাকে একথা জানাতে পারি যে—অনেকেই হয়ত জানেন না—এই বঙ্গীয় গ্রন্থাগার পরিষদ বা বেঙ্গল লাইব্রেরি অ্যাশোসিয়েশন তাঁরা বারে বারে এর আগে পশ্চিমবাংলায় যে সরকার ছিলেন তাঁদের পরামর্শ দিয়েছিলেন, আপনারা গ্রন্থাগার সংক্রান্ত ব্যাপারে একটা আইন করুন। এবং আইন কিভাবে করতে হবে সে সম্পর্কেও পরামর্শ ছিল। আমি আইন তৈরি করার আগে একটি বিশেষজ্ঞ কমিটি কবি তার পর সুবিধা অসুবিধা অনুযায়ী একটু আধটু এদিক ওদিক করে এই আইনের খসড়া তৈরি করি যেটা এখানে পেশ করা হচ্ছে। তার আগে আমাদের ভারতবর্ষের অন্যান্য রাজ্যে বিশেষ করে দক্ষিণ ভারতের বিভিন্ন রাজ্যে যেখানে এই গ্রন্থাগার আইন আছে যেমন তামিলনাড়ু মহারাষ্ট্র ইত্যাদি এদের আইনগুলি আমরা পরীক্ষা করে দেখেছি এবং সেই সব আইনের যেসব জিনিস উল্লেখযোগ্য দিক আছে যেগুলি গ্রহণ করা যায় সুবিধা অসুবিধা বুঝে সেগুলি বিচার বিবেচনা করা হচ্ছে। গ্রন্থাগার দেখবার জন্য ডাইরেক্টরেট অব লাইব্রেরি করার সুপারিশ এতে আছে। এটা গ্রহণ করা উচিত। শিক্ষা ও সংস্কৃতির স্বার্থে লাইব্রেরি করতে গেলে এই দিকে বিশেষ দৃষ্টি দেবার দরকার আছে। গ্রন্থাগার পরিচালনায় যাদের বিশেষ জ্ঞান বা মেধা আছে তাদের সবাইকে জড়িত করার জন্য এই ব্যবস্থা করা হচ্ছে যাতে এর উদ্দেশ্য সিদ্ধ করা যায়। আমি মনে করি এটা গ্রহণযোগ্য বিচার যোগ্য। আমাদের পশ্চিমবাংলায় যা গ্রন্থাগার আছে তা অপ্রতুল এই ব্যাপারে ভারতবর্ষের অন্যান্য রাজ্যের তুলনায় আমরা পিছিয়ে আছে যদিও পশ্চিমবাংলা অন্যান্য বহু ব্যাপারে অগ্রগতি আছে। কিন্তু কোন কোন বিশেষ দিক থেকে আমরা পিছিয়ে আছি যেমন এই গ্রন্থাগার ব্যাপারে। গ্রন্থাগারের ব্যাপারে পশ্চিমবাংলায় অনেক করণীয় কাজ আছে। এবং সেই কাজ করার জন্য উচ্চাভিলাষ নিয়ে পশ্চিমবঙ্গ সরকার এগিয়ে এসেছেন। গ্রামাঞ্চলের এবং শহরের সাধারণ পাঠকদের জন্য বয়স্ক স্বাক্ষরদের জন্য অল্প বয়স্ক স্বাক্ষরদের জন্য এই গ্রন্থাগারের বিশেষ প্রয়োজন আছে। এবং তা করতে গেলে এই ধরনের আইন গ্রহণ করা দরকার। মাননীয় সদস্যরা ভালভাবে আলোচনা করে এবং আলোচনার পর এই বিলকে গ্রহণ করবেন এই আশা করি। এই কথা বলে এই বিলকে বিবেচনা করার জন্য সভার কাছে রাখছি।

(at this Stage the House was adjourned till 4.00 P.M.)

[4-00 – 4-10 P.M ] (after adjournment)

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র** ঃ স্যার, আমি এই বিলটা দুটি কারণে সার্কুলেশনে বলেছি এবং সিলেক্ট কমিটির কথাও বলেছি। মাননীয় মন্ত্রী মহাশয় যেটা ইচ্ছা তিনি অ্যাকসেপ্ট করবেন। আমার দুটো অ্যামেন্ডমেন্ট আমি মুভ করছি এবং আমার বক্তব্য যখন আমার সময় আসবে তখন বলব।

**শ্রী সেখ ইমাজুদ্দিন** ঃ Sir, I beg to move that the West Bengal Public Libraries Bill, 1979, be circulated for the Purpose of eliciting opinion thereon by the 30th November, 1979. মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় প্রাথমিক এবং মাধ্যমিক শিক্ষা বিভাগের মন্ত্রী মহাশয় যে বিল এনেছেন, দি ওয়েস্ট বেঙ্গল পাবলিক লাইব্রেরি বিল, ১৯৭৯, এটা আনার জন্য তাঁকে ধন্যবাদ জানাচ্ছি। কিন্তু আমি বিলটা তন্ন

তন্ন করে পড়েছি এবং দেখেছি যে বিলে কিছু অসঙ্গতি রয়েছে এবং সে জন্য আমি অ্যামেণ্ডমেন্টও দিয়েছি। আমি পরে ক্লজ বাই ক্লজ বলব। এই বিল আনার জন্য তাঁকে ধন্যবাদ দিচ্ছি কিন্তু বিলে অনেক অসঙ্গতি আছে, এটা যদি উনি ভাল ভাবে দেখেন তাহলে দেখতে পাবেন। কাজেই আমি এই কথা বলতে চাই যে এই বিলটাকে সার্কুলেশনে দিন এবং পরবর্তীকালে ভেবেচিন্তে সুন্দর ভাবে আর একটা বিল আনুন এবং আমাদের তরফ থেকে আমরা সমর্থন দেব এবং সমর্থন করব। সে জন্য মন্ত্রী মহাশয়কে পুনর্বিবেচনা করাব জন্য আমি বলছি যে এটাকে সার্কুলেশনের দিন এবং পুনর্বিবেচনা করুন। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সন্দীপ দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী শ্রী পার্থ দে মহাশয় সভার কাছে যে বিল উত্থাপন করেছেন—সেই বিলের যে স্পিরিট তার সঙ্গে আমি সর্বান্তকরণে সহমত পোষণ করছি। স্যার, এই বিল তিনি উত্থাপন করেছেন বলে আমি তাঁকে অভিনন্দন জানাচ্ছি। স্যার, এই বিল অর্দ্ধ শতাব্দীর লাইব্রেরি আন্দোলনের ফসল, হঠাৎ করে এই বিল এসেছে বলে আমরা মনে করি না। দীর্ঘদিন ধরে এই ধরনের একটি কমপ্রিহেনসিভ বিল আসার প্রয়োজনীয়তা বাংলাদেশ তথা ভারতবর্ষের বিভিন্ন জায়গাতে অনুভূত হচ্ছিল। ভারতবর্ষের বহু জায়গাতে বা রাজ্যে এই বিল ইতিমধ্যেই হয়ে গিয়েছে কিন্তু পশ্চিমবাংলায় এই বিল অনেক দেরিতে এসেছে। এই বিলে ত্রুটিবিচ্যুতি যেগুলি আছে সেগুলির ইমপ্রুভমেন্টের জন্যই আমরা কতকগুলি সাজেশন দিয়েছি। মাননীয় সদস্য বীরেনবাবু যে প্রস্তাব রেখেছেন সেটা যদি মাননীয় মন্ত্রী মহাশয় গ্রহণ করে পরবর্তী সময়ে এই বিলটা আনেন তাহলে আমাদের কোনও আপত্তি নেই, মাননীয় মন্ত্রী মহাশয় সেটা একটু ভেবে দেখুন। তবে তা যদি না করেন সেইজন্যই এর ইমপ্রুভমেন্টের জন্য আমি ১০টা অ্যামেন্ডমেন্ট দিয়েছি, আশা করি মাননীয় মন্ত্রী মহাশয় সেগুলি একটু বিবেচনা করে দেখবেন। স্যার, যদিও আমাদের দেশে গ্রন্থাগার আন্দোলন অর্দ্ধ শতাব্দীর আন্দোলন—যেটাকে আধুনিক কালে পাবলিক লাইব্রেরি মুভমেন্ট হিসাবে আমরা দেখছি—কিন্তু এই গ্রন্থাগারের ধারণাটা অনেক পুরানো। বস্তুত মুদ্রণযন্ত্র আবিষ্কারের আগে থেকেই ভারতবর্ষের প্রাচীন সভ্যতার সঙ্গে মিশর, সিরিয়া, ব্যাবিলন প্রভৃতি জায়গায় ইঁটে বা পাথরে খোদাই করা লেখা সংগ্রহ করা হ'ত এবং সেই থেকেই গ্রন্থাগারের ধারণাটা প্রচলিত হয়েছিল। আমাদের দেশেও তালপাতা ইত্যাদির উপর লেখা সংরক্ষণের নজির আছে। স্যার, এই গ্রন্থাগার বস্তুত জাতীয় সংস্কৃতির চেতনার পরিচয় এবং সেই হিসাবে আমরা দেখি কোনও সমাজে কোনও প্রগতিশীল ভাবধারা যখন আসতে চায়, সংস্কৃতির চেতনার বিকাশ যখন ঘটতে চায় তখনই গ্রন্থাগার আন্দোলন এবং গ্রন্থ পাঠের স্পৃহা জাগানোর প্রয়োজন সমাজ সংস্কারকরা মনে করে আসছেন।

[4-10 – 4-20 P.M.]

প্রাচীন চিনে অর্থাৎ রেঁনেসা এবং কনফুসিয়াসের আমলেও দেখেছি গ্রন্থের প্রতি স্পৃহা জাগাবার জন্য চেষ্টা করা হয়েছে। এবং আমাদের দেশেও এই ভাবধারা বহুদিন থেকেই প্রচলিত আছে। আমি যতদূর জানি পাবলিক লাইব্রেরি মুভমেন্ট ইংলণ্ডেই প্রথম আরম্ভ হয়, পাবলিক লাইব্রেরি মুভমেন্ট যখন শুরু হয় তখন সাধারণ মানুষের জন্য গ্রন্থাগার হবে এটাই

ছিল মূল উদ্দেশ্য। পাবলিক লাইব্রেরি আন্দোলন যখন আরম্ভ হয়, তখন এটা নিঃশুল্ক এবং নির্বাধ এবং জনসাধারণের মধ্যে ছড়িয়ে দেবার অবাধ অধিকার এই ভাবধারার মধ্যে ছিল অনেক রাজা মহারাজার বাড়িতে যে সমস্ত পাবলিক লাইব্রেরি আছে, সেগুলো রাজা মহারাজাদের নিজেদের গোষ্ঠীর মধ্যেই সীমাবদ্ধ। কিন্তু এটা হচ্ছে নির্বাধ অধিকার নিঃশুল্ক অধিকার। টুয়েলভ/এ ধারার মধ্যে রয়েছে The admission of persons to public libraries in its area on such conditions and on payment of such fees as it may specify. আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব পাবলিক লাইব্রেরিতে জনসাধারণের অধিকার যেন সীমিত না করেন এবং তাদের যেন নিঃশুল্ক পঠন পাঠনের অধিকার দেওয়া হয়। তবে বাড়িতে বই নিয়ে গেলে হারিয়ে যেতে পারে, ক্ষতি হতে পারে, তাই বাড়িতে নেবার ব্যাপারে সিকিউরিটি ক্লজ রয়েছে। অর্থাৎ টুয়েলভ/বি ধারায় রয়েছে requiring from persons desiring to use such libraries any gurantee etc. আমি যে অ্যামেণ্ডমেন্ট দিয়েছি তার মধ্যে আমি বলেছি তিনি যেন পরিষ্কার করে বলে দেন অর্থাৎ যারা বাড়িতে বই নিয়ে যাবেন, তাদের জন্য যেন সিকিউরিটি মেনশন করা থাকে। পৃথিবীর কোনও দেশে অবশ্য এই নজির নেই যে চাঁদা দিয়ে লাইব্রেরিতে বসে পড়াশুনা করবে। মন্ত্রী মহাশয় তাঁর বক্তব্যের মধ্যে সমাজের অগ্রগতির কথা বলেছেন। আমার বক্তব্য হচ্ছে, এই যে অ্যাডাল্ট এডুকেশনের কথা বলছেন এটা খুবই প্রয়োজনীয় এবং সেদিক থেকে আপনাকে এটা সংশোধন করে নির্বাধ এবং নিঃশুল্ক এই জিনিসটা করতে হবে। ফরাসী দেশে এবং অন্যান্য দেশে পাবলিক লাইব্রেরি যে ভাবধারা প্রচলিত হয়েছে, সেখানেও এই নির্বাধ এবং নিঃশুল্ক কথাটা আছে। আমরা দেখছি আজকে বিশ্ব বিদ্যালয়গুলির গ্রন্থাগার বিভাগ উপেক্ষিত হচ্ছে। কিন্তু মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আপনি জানেন লাইব্রেরি আজকে একটা সায়েন্স হিসাবে প্রতিষ্ঠিত হয়েছে এবং কলকাতা, যাদবপুর এবং বর্ধমান বিদ্যালয়ে লাইব্রেরি এবং সায়েন্সের আলাদা ঘর রয়েছে এবং পাঠকেরা কিভাবে লাইব্রেরিয়ানের কাছ থেকে সুবিধা পেতে পারে সেই সুবিধাও রয়েছে। কলকাতা বিশ্ববিদ্যালয় বা যাদবপুরে যাঁরা পঠন পাঠন করছেন, তাঁরা এই সম্পর্কে অভিজ্ঞ ব্যক্তি। বিশ্ববিদ্যালয়ের গ্রন্থাগার উপেক্ষিত হয়েছে, গ্রন্থাগারকে যথোচিত গুরুত্ব দেওয়া এই বিলের মধ্যে হয়নি। বিলে গ্রন্থাগারকে রেকগনিশন দেওয়া হয়নি। যেখানে পঠন-পাঠন হয় সেখানকার প্রতিনিধিকে এই কাউন্সিলের মধ্যে কিম্বা ডিস্ট্রিক্ট কাউন্সিলে আনার সুপারিশ এই বিলের মধ্যে নেই এবং বহু জায়গায় আরও পাবলিক লাইব্রেরি আছে, কলেজ লাইব্রেরি ও অনেক গুরুত্বপূর্ণ ভূমিকা পালন করে আসছে যেমন প্রেসিডেন্সি কলেজ এবং সংস্কৃত কলেজ লাইব্রেরিতে ছাত্ররা এবং গবেষকরা আছে বিরাট বিরাট লাইব্রেরি বহু কলেজে আছে, উত্তর বাংলার কুচবিহারে বড় বড় লাইব্রেরি আছে, এ ছাড়া আরও বড় বড় পাবলিক লাইব্রেরি আছে যেখানে ভারতবর্ষের বিভিন্ন জায়গা থেকে গবেষণা করতে আসে, বিদেশি গবেষকরাও আসে। এই রকম উত্তরপাড়া লাইব্রেরি, ব্রাহ্ম লাইব্রেরি, বঙ্গ সংস্কৃতি লাইব্রেরির নাম উল্লেখ করা যেতে পারে। সেখানে অনেক অভিজ্ঞ ব্যক্তি এইসব প্রতিষ্ঠানের সঙ্গে যুক্ত হয়ে আছে। সুতরাং এইসব প্রতিষ্ঠানগুলিকে কিভাবে যুক্ত করা যায়, তাদের প্রতিনিধিরা কিভাবে এই কাউন্সিলের মধ্যে আসতে পারে সে বিষয়ে বিচার-বিবেচনা করতে হবে। আমি মনে করি এইসব প্রতিষ্ঠানের যথোপোযুক্ত প্রতিনিধি কাউন্সিলের মধ্যে থাকা দরকার।

বিশ্ববিদ্যালয়ের লাইব্রেরিতেও অনেক স্টাফ থাকে—আজকে বিশ্ববিদ্যালয় থেকে এবং বিশ্ববিদ্যালয় লাইব্রেরি সায়েন্স থেকেও আসবে—এটা একটা কথা, আর একটা কথা হচ্ছে—বোর্ড অফ সেকেণ্ডারি এডুকেশন এবং বোর্ড অফ হায়ার সেকেণ্ডারি এডুকেশন—এই দুইটি মিলে ৪ জন প্রতিনিধির কথা এখানে বলেছেন—সব মিলিয়ে ৪ জন আসবে—আমি মনে করি, কলকাতা বিশ্ববিদ্যালয়ের মতো লাইব্রেরিকে ইগনোর করতে পারেন কিন্তু লাইব্রেরি সায়েন্সকে করতে পারেন না। সেইজন্য আজকে বিশ্ববিদ্যালয় লাইব্রেরি থেকে একজন প্রতিনিধি আর লাইব্রেরি সায়েন্স ডিপার্টমেন্ট থেকে আর একজন প্রতিনিধি—এই দুইজন ইলেকটেড রিপ্রেজেনটেটিভসকে রাখা দরকার। আপনার বিলের মধ্যে একটু ত্রুটি আছে সেটা হচ্ছে আপনারা নমিনেটেড করে রেখেছেন। কেন আপনারা নমিনেটেড করে রেখেছেন? বিশ্ববিদ্যালয়ে তো ইলেকটেড বডি আছে, বিশ্ববিদ্যালয়কে সেই ক্ষমতা দেওয়া হোক—তাঁরা তাদের প্রতিনিধি নির্বাচন করুন। কাজেই বিশ্ববিদ্যালয় থেকে যাতে অ্যাডিকোয়েট রিপ্রেজেনটেশন হয় সেটা দেখতে হবে, তারপর বোর্ড অফ সেকেন্ডারী এবং বোর্ড হায়ার সেকেন্ডারীরও প্রতিনিধি নিশ্চয়ই থাকবে। আমার বক্তব্য হচ্ছে ১০ জন ইলেকটেড রিপ্রেজেনটেটিভ থাকবে তার মধ্যে ৭ জন কিম্বা ৮ জন যেমন কল্যাণী কৃষি বিশ্ববিদ্যালয় বা অন্যান্য বিশ্ববিদ্যালয় থেকে একজন করে প্রতিনিধি যাতে এই কাউন্সিলের মধ্যে থাকে সেটা দেখতে হবে এবং সেইভাবে আমি আমেণ্ডমেন্টগুলি দিয়েছি। আর যেখানে জেলা গ্রন্থাগারের কথা আছে সেখানে ডিস্ট্রিক্ট আমার বক্তব্য হচ্ছে টারমিনোলজি সম্বন্ধে, লোকাল লাইব্রেরি অথরিটির পরিবর্তে ডিস্ট্রিক্ট লাইব্রেরি অথরিটি অ্যাপ্রোপ্রিয়েট টার্ম হবে। যে উদ্দেশ্যে এই বিল রচিত হয়েছে—মন্ত্রী মহাশয় এই বিল উত্থাপন করার সময়ে যে বক্তব্য রেখেছেন—যে ধরনের পারপাস সার্ভ করবার বিষয়ে তিনি বলেছেন তাতে তিনি লোকালাইজ সারা ডিস্ট্রিক্টে অ্যাডাল্ট এডুকেশনের প্রসারের কথা বলেছেন সেইসব যদি বিবেচনা করেন তাহলে লোক্যাল লাইব্রেরি অথরিটির বদলে ডিস্ট্রিক্ট লাইব্রেরি অথরিটি করলে তার পারভিউ ভবিষ্যতে আইনগত ক্ষেত্রে সুবিধা হবে এবং এই বিল প্রসারিত হবে। তার যে পারপাস যেটা সার্ভ করবার বিষয়ে তিনি চিন্তা করছেন সেটা সার্ভ হবে। যেমন চ্যাপ্টার ৩তে যেখানে লোক্যাল লাইব্রেরি অথরিটি শব্দটা আছে সেখানে ডিস্ট্রিক্ট লাইব্রেরি অথরিটি শব্দটা করে নিতে আমি অনুরোধ করব এবং এই মর্মে আমি সংশোধনী রেখেছি। আমি সবকটি অ্যামেণ্ডমেন্ট মুভ করছি না। সাধারণভাবে বক্তব্য রাখছি।

[4-20 – 4-30 P.M.]

সাংস্কৃতিক চেতনা বিকাশের সঙ্গে গ্রন্থাগার জড়িত। স্বদেশি আন্দোলনের সময় দেখেছি স্বাধীনতা সংগ্রামীরা গ্রামে গ্রামে গিয়ে রাজনৈতিক চেতনার বিকাশ ঘটিয়েছিলেন এই লাইব্রেরির মাধ্যমে। সেইজন্য বলছি এই বিলের মধ্যে যেটা লোক্যাল বলেছেন তার জায়গায় ডিস্ট্রিক্ট করুন। পার্পাসের মধ্যে মোবাইল লাইব্রেরির কথা বলেন নি, সেটা বলা উচিত ছিল। ডিস্ট্রিক্ট লাইব্রেরি থেকে মোবাইল ভ্যান গ্রামে গ্রামে যাবে এবং বিদ্যা শিক্ষার প্রসার ঘটাবে সেক্ষেত্রে মানুষের সাংস্কৃতির চেতনা বিকাশের ক্ষেত্রে মোবাইল লাইব্রেরি একমাত্র হাতিয়ার হবে। সেজন্য মোবাইল লাইব্রেরির প্রয়োজনীয়তা বিলের মধ্যে যুক্ত করে সেইভাবে বিলটি সংশোধন করা উচিত বলে আমি মনে করি। তারপর মিসলেনিয়াস আইটেমের মধ্যে ২২য়ের দুই ধারায় বলেছেন No court shall take cognizance of any offence under this Act

except on a written complaint made by the Director or by any persons authorised by the Director on this behalf আমার মনে হয় এটার কোনও প্রয়োজন নেই, কারণ অতিরিক্ত আইনের দ্বারাই এটা কভার্ড হয়ে যাচ্ছে। বাইশের এক ধারায় বলেছেন লাইব্রেরি অ্যাক্ট যদি কেউ ভায়োলেট করে তাতে তার কি ধরনের পানিশমেন্ট হবে এবং কোর্ট কিভাবে কগনিজেনস নেবে। সে ক্ষেত্রে অতিরিক্ত ধারার কোনও প্রয়োজনীয়তা নেই। সাধারণ নাগরিক সংবিধানে প্রদত্ত যে মৌলিক অধিকার তার উপর ইনফ্রিনচমেন্ট হবার আশঙ্কা থেকে গেল। সুতরাং এই উপধারাটা তুলে নিলে কোনও আপত্তি হবেনা। যাই হোক এই বিলের উদ্দেশ্যকে সাধুবাদ দিচ্ছি, এবং মনে করি এই বিলটা অর্ধশতাব্দীর লাইব্রেরি আন্দোলনের একটা ফসল। সুতরাং যতদূর সম্ভব এর ত্রুটি-বিচ্যুতি দূর করা দরকার। দীর্ঘদিন ধরে ভারতবর্ষের রেনেঁসার আন্দোলনের সঙ্গে যুক্ত ছিল লাইব্রেরি আন্দোলন এবং আধুনিক কালে সমাজ প্রগতির সঙ্গে লাইব্রেরি আন্দোলন ওতপ্রোতভাবে জড়িত। এই বিলটা মনে রেখে আমার সংশোধনীগুলো গ্রহণ করতে অনুরোধ করব। আমার বন্ধু বীরেন বাবু যে করেছেন আমি তাঁর বিরোধিতা করিনা, সেজন্য আমি মনে করি বিলের মধ্যে যে সমস্ত অসংগতি আছে তা দূর করে পরের সেশনে একটা কম্প্রিহেনসিভ বিল নিয়ে আসুন, না হলে আমি যে কটা সাজেশন দিয়েছি সেগুলো গ্রহণ করুন।

**শ্রী ননী কর :** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, শিক্ষামন্ত্রী যে বিল উত্থাপন করেছেন আমি তাঁকে সমর্থন জানাই। গোড়ায় আমার এবং সুমন্ত হীরার নামে ক্লজ টু তে যে ছোট অ্যামেণ্ডমেন্ট আছে সেটা আমি এখানে উত্থাপন করছি। অনেকদিন ধরে লাইব্রেরি আন্দোলনের সঙ্গে যাঁরা যুক্ত তাঁরা জানেন যে পশ্চিমবাংলায় এতদিন যাঁরা শাসন ক্ষমতায় ছিলেন তাঁরা লাইব্রেরি সংক্রান্ত বিষয়ে কোনও আইন করার চেষ্টা করেন নি, এর ফলে গ্রন্থাগার স্থাপন কিভাবে হবে, পরিচালন কিভাবে হবে, যারা চাকরি করবে তাদের বেতন ও চাকরির সর্ত কি হবে, গ্রন্থাগার অনুমোদন এবং তাদের আর্থিক সাহায্য দেওয়া হবে কিনা এই বিষয়গুলির কোনও মীমাংসা তাঁরা করেন নি এবং এর জন্য কোনও নিয়মও ছিল না। ১৯৭২ সালে ইউনেসকো যখন বললেন as a democratic institution operated by the people for the people a public library should be established and maintained under clear authority of law, supported wholly or mainly from public fund open for free use on equal terms to all members of the community regardless of occupation, creed, class or else. তখনও তাঁদের টনক নড়েনি এবং এ বিষয়ে কোনও নিয়মও ছিল না। ১৯৭২ সালে ইউনেসকো যখন বলেছিলেন অ্যাজ এ ... ইং ... তখনও তাঁরা কিছু করেন নি, এই কথা তাঁরা প্রথম বলেছিলেন ১৯৪৯ সালে, পরে আবার ১৯৭২ সালে বলেন। ১৯৭২ সালে বলবার পরও ভারতবর্ষের কোনও জায়গায় লাইব্রেরি আইন পাশ করা হল না। ১৯৭২ সালের আগে কয়েকটি রাজ্যে এই ব্যবস্থা গৃহীত হয়েছিল—তামিলনাড়ুতে ১৯৪৮ সালে, অন্ধ্রে ১৯৬০ সালে কর্ণাটকে ১৯৬৫ সালে এবং মহারাষ্ট্রে ১৯৬৭ সালে ভারতবর্ষের আর কোনও জায়গায় লাইব্রেরি সম্পর্কে কিছু বলা হল না। এ বিষয়ে শুধুমাত্র ইউনেসকো বলেছেন তা নয়, আমাদের এখানে লাইব্রেরি বিজ্ঞানের যিনি পথিকৃত ডাঃ রঙ্গনাথন তিনি বলেছেন Library service is a social necessity. Library service is an economic necessary. Library service is a necessity

in democratic life. Library service is a necessity for the preservation of universal Literacy and the Library service is for the individual necessity. তা সত্ত্বেও আমাদের রাজ্যে এর আগে কেউ এ কথা শোনেন নি। সেই হিসাবে লাইব্রেরির ব্যবস্থা ঠিকভাবে চালু রাখা এবং তাকে নিয়ন্ত্রণ করার জন্য এই বিল এসেছে। তিনি প্রথমেই বলেছেন to provide for the establishment of public libraries in the State of West Bengal and to regulate, guide, control, supervise and to grant recognition to the existing libraries in the State as also to provide for a comprehensive rural and urban library service in the State of West Bengal. অর্থাৎ শুধু সমস্যার সমাধান নয়, ১৯৭২ সালের পর হিসাব ধরলে দেখব প্রথমে আইন এই যে হচ্ছে এটা ইউনেসকোর কথা অনুযায়ী, কিন্তু এই আইন কেন এতদিন হয়নি? লাইব্রেরির সঙ্গে পূর্বেকার লোকেরা যুক্ত ছিলেন না তা নয় শুধুমাত্র কায়েমী স্বার্থ ও রাজনৈতিক কারণেই এই আইন করার চেষ্টা তাঁরা করেন নি। এই বিল আজ যদি পাশ হয় তাহলে গ্রন্থাগার ব্যবস্থার উন্নতি হবে এবং সরকারের হাতে একটা নূতন শক্তি যোগান হবে।

[4-30 – 4-40 P.M.]

বামফ্রন্ট সরকারের পক্ষ থেকে আজকে সেই কারণে যখন এই আইন এসেছে এবং যখন ১৯৪৭ সালের পর ধরলে এটা পঞ্চম তখন অন্যান্য আইনের সঙ্গে এই আইনের যে পার্থক্য সেটা নজরে পড়ে। তামিলনাড়ু, অন্ধ্র, কর্ণাটকে যখন লাইব্রেরি অ্যাক্ট পাশ হয়েছে তখন তার সাথে সাথে লাইব্রেরি সেস ধার্য করা হয়েছে, জনগণের কাছ থেকে এই লাইব্রেরি সেস আদায় করা হয়। কিন্তু বামফ্রন্ট সরকারের পক্ষ থেকে আজকে যে আইন আনা হয়েছে সেই আইনে কোনও সেসের কথা বলা হয়নি। গত সেশনে আমরা যে বাজেট পাশ করেছি তখন আমাদের মন্ত্রী যে বিভাগীয় ব্যয় উত্থাপন করেছিলেন তাতে বলেছেন ১ কোটি ২০ লক্ষ টাকা এই লাইব্রেরি সার্ভিসের জন্য এবং আরও বিভিন্ন ধরনের যে লাইব্রেরি আছে তার উন্নয়নের জন্য ৫ কোটি ৪৬ লক্ষ টাকা বরাদ্দ আমরা এখানে গ্রহণ করেছিলাম। এটা স্পষ্ট পার্থক্য যে অন্যান্য রাজ্যে যে লাইব্রেরি হয়েছে সেখানে সেই লাইব্রেরি পরিচালনার জন্য ট্যাক্সের ব্যবস্থা হয়েছে, কিন্তু আমাদের মন্ত্রী যে আইন এনেছেন তাতে কোনও ট্যাক্স বসাতে দেননি, বরং তার আর্থিক দায়িত্ব তাঁর নিজের কাঁধে নিয়েছেন। সেজন্য তাঁকে অভিনন্দন জানানোর প্রয়োজন আছে। এই সঙ্গে আর একটা কথা বলতে চাই যে গ্রন্থাগার আন্দোলন একটা বহু পুরানো আন্দোলন, এই আইনকে কার্যকর করার জন্য এই আন্দোলনে যাঁরা অংশ গ্রহণ করেছেন, লাইব্রেরির সঙ্গে যাঁরা যুক্ত, লাইব্রেরি বিজ্ঞানে যাঁরা যথেষ্ট প্রাজ্ঞ ব্যক্তি, তাঁদের সকলকে স্টেট লাইব্রেরি কাউন্সিলে এবং লোকাল লাইব্রেরি অথরিটিতে নেবার একটা ব্যবস্থা করেছেন। এটা করার মধ্য দিয়ে ভারতবর্ষের যে লাইব্রেরি আন্দোলন সেই আন্দোলনকে স্বীকৃতি দেওয়া হয়েছে এবং সেই আন্দোলন যে আরও গতিবেগ পাবে এই বিষয়ে আমার কোনও সন্দেহ নেই। এই প্রসঙ্গে যে অভিমতটা আমি প্রকাশ করতে চাই, যেটা আমাদের লাইব্রেরি সম্বন্ধে ইউনেসকো বলেছেন এবং সম্ভবত আমাদের মন্ত্রী মহাশয়ও এটা স্বীকার করবেন যে লাইব্রেরির যারা পাঠক তাদের কাছ থেকে চাঁদা নেওয়া বন্ধ হওয়া উচিত। যদি প্রাথমিক স্তর থেকে মাধ্যমিক স্তর পর্যন্ত বিনা বেতনে শিক্ষা দানের ব্যবস্থা চালু রাখতে পারি তাহলে লাইব্রেরির ক্ষেত্রে, সে সরকারি লাইব্রেরি হোক আর বেসরকারি লাইব্রেরি হোক,

যাতে কোনও রকম পয়সা না দিয়ে গরিব মানুষ সাধারণ পাঠ করা লাইব্রেরি ব্যবস্থার সুযোগ নিতে পারে তার ব্যবস্থা আশা করি মাননীয় মন্ত্রী মহাশয় করবেন। এই প্রসঙ্গে আমি মহামতি লেনিনের একটা কথা আপনার সামনে উত্থাপন করতে চাই—We must utilise the books that are available and set to work to organise a net work of libraries it will help the people to gain access to every available books; there must be no parallel organisation, but a single, uniform planned organisation এই গ্রন্থাগার আন্দোলনকে বয়স্ক শিক্ষা কেন্দ্র আন্দোলনের সঙ্গে যুক্ত করার জন্য জোর দিচ্ছি। কারণ, আমি শুনেছি কেন্দ্রীয় সরকার আজকে বয়স্ক শিক্ষা কেন্দ্র অনেকগুলি স্থাপন করেছেন এবং তার স্থাপন করার সঙ্গে সঙ্গে তাঁরা পরিকল্পনা করেছেন বয়স্ক শিক্ষার কেন্দ্রের সঙ্গে আর একটা লাইব্রেরি করবেন। আমি মনে করি এটা ঠিক হবে না তা নয়, এতে অর্থের অপচয় হবে, বরং উল্টোটা হওয়া দরকার, আমাদের যত লাইব্রেরি আছে প্রত্যেকটা লাইব্রেরির সঙ্গে বয়স্ক শিক্ষা কেন্দ্র যুক্ত হওয়া দরকার যাতে সেই লাইব্রেরি বয়স্ক শিক্ষার পরিপূরকভাবে চলতে পারে। ইনফরম্যাল এডুকেশনকে যদি পুরো চালু রাখতে হয়, শিক্ষাকে যদি তার পরবর্তী সময়ে নিত্য নৈমিত্তিক জীবনে কাজে লাগাতে হয় তাহলে এই লাইব্রেরি ব্যবস্থার সঙ্গে প্রত্যেকটি বয়স্ক শিক্ষা কেন্দ্রকে যুক্ত রাখা প্রয়োজন। সেজন্য মন্ত্রী মহাশয়কে বলব এই বিষয়ে কেন্দ্রকে বলুন আমাদের এখানে ব্যবস্থা হওয়া দরকার যেখানে যেখানে লাইব্রেরি স্বীকার করবেন সেখানে বয়স্ক শিক্ষা কেন্দ্র থাকবে। গ্রন্থাগারগুলি যেভাবে আছে তাতে সেখানে গল্প উপন্যাস বেশি থাকে, থাকবেও কিন্তু এটা হওয়া উচিত আজকে শুধুমাত্র উপন্যাস পড়ে তার মধ্য দিয়ে চিত্ত বিনোদনের জন্য লাইব্রেরি নয়, এই লাইব্রেরি হওয়া দরকার অপ-সংস্কৃতির বিরূপ আন্দোলনের পীঠস্থান।

একটা নূতন জীবনবোধ গড়ে তোলবার গণতান্ত্রিক মূল্যবোধ এবং সামাজিক চেতনা বিকাশ স্থাপনের ব্যাপারে এই লাইব্রেরিগুলি হওয়া উচিত সাহায্যকারী। লাইব্রেরিতে সেইভাবে পুস্তক নির্বাচন হওয়া দরকার এবং এই ব্যাপারে যে নূতন কমিটিগুলি হবে, আমাদের আজকের মন্ত্রীরা যাঁরা আছেন তাঁরা সকলে একটু নজর দেবার ব্যবস্থা করবেন আশাকরি এবং এই সঙ্গে আমি আরও আশা প্রকাশ করতে চাই জীবন জীবিকার চাহিদা পূরণের সমাজের অর্থনৈতিক অগ্রগতির ক্ষেত্রে পাঠাগারগুলিকে তথ্যকেন্দ্র হিসাবে ব্যবহার করা দরকার। আজকে গ্রামে কি প্রয়োজন সেই শিক্ষা যাতে দিতে পারে যেমন আজকে যে বেকার বাহিনী বেকার যুবক তাঁরা কি ভাবে কোথায় দরখাস্ত করলে চাকরি পেতে পারে তারও সুযোগ সেখানে রাখা দরকার। সেখানে ছোট ছোট শিল্প প্রতিষ্ঠা করতে গেলে কিভাবে সরকার সাহায্য করে, অন্যরা সাহায্য করে সেই বিষয়গুলি অর্থাৎ গ্রামীণ জীবনের সঙ্গে লাইব্রেরিগুলি ব্যবহার করা দরকার। ওঁরা লেলিনের কথা শুনতে একটু বিরক্ত হচ্ছেন কিন্তু তবু আমি দু-চারটি কথার মধ্যে যেতে চাই, এই যে কমপ্রিহেনসিভ লাইব্রেরি সার্ভিস করা হচ্ছে এটা করার প্রয়োজন কেন সেটা আপনাদের বুঝতে হবে যদিও ওঁরা বুঝলেই সমর্থন করবেন সেটা আমি আশা করছি না। কংগ্রেসের আমলে লাইব্রেরি কি হয়নি আমাদের দেশে, হ্যাঁ হয়েছে। পশ্চিমবাংলার নয়টা গভর্নমেন্ট লাইব্রেরি আছে পশ্চিমবাংলার স্পনসর্ড লাইব্রেরির সংখ্যা হচ্ছে ৭৫০, আর ডিস্ট্রিক্ট লাইব্রেরির সংখ্যা হচ্ছে ১৬টা, এ ছাড়াও ৫ হাজার লাইব্রেরি পশ্চিমবাংলায় ছড়িয়ে ছিটিয়ে আছে, যেখানে এতগুলি স্পনসর্ড লাইব্রেরি পশ্চিমবাংলায় আছে

কিন্তু আমরা জানি পশ্চিমবাংলায় ১৩টি ব্লক আছে যেখানে একটাও রেকগনাইজড লাইব্রেরি নাই। শুধু ২৪ পরগনা জেলায় ৭টা ব্লক আছে যেখানে একটাও সরকারি লাইব্রেরি নেই। আবার কোনও কোনও ব্লকে দেখা যাবে ৬/৭টা এমনকি ১০টা লাইব্রেরিও আছে। হুগলি জেলার ধনিয়াখালীতে সেখানে যে ব্লক আছে সেখানে ১০টা লাইব্রেরি আছে পশ্চিমবাংলার যেখানে লাইব্রেরি আছে পরিকল্পনা বিছিন্ন ভাবে আছে। আমি বহু জায়গার নাম বলতে পারি যে রাজনৈতিক কারণে বড় বড় ব্লকে লাইব্রেরি না করে ছোট ছোট ব্লকে লাইব্রেরি করা হয়েছে। এই হল গ্রামের চেহারা, আর মিউনিসিপ্যালিটির ক্ষেত্রে যত মিউনিসিপ্যাল লাইব্রেরি আছে ১৩টি মিউনিসিপ্যালিটিতে কোনও লাইব্রেরি নাই, ২৪ পরগনা জেলার ২৭টি শহর ২৭টা মিউনিসিপ্যালিটি আছে সেখানে একটিও লাইব্রেরি সরকারি ভাবে নাই, আজকে বামফ্রন্ট সরকার টাকার বরাদ্দ করছেন লাইব্রেরি নতুন হবে। আমি মন্ত্রী মহাশয়কে বলব যে একটা পরিকল্পনা হওয়া দরকার নতুন করে যে হাজার খানেক যে নতুন লাইব্রেরি হবে সেখানে প্রত্যেকটি ব্লকে দুটি করে লাইব্রেরি করতে হবে প্রতিটি শহরে যেখানে ৫০ হাজার লোক বাস করে এই রকম অঞ্চল ধরে ধরে অন্তত একটি করে লাইব্রেরি হওয়া চাই। যেখানে লাইব্রেরি একবারে নাই সেখানে লাইব্রেরি এখনই করা দরকার।

[4-40 – 4-50 P.M.]

কলকাতার জন্য মেট্রোপলিটন লাইব্রেরি কমপ্লেক্স গড়ে তোলা দরকার এবং এই ব্যাপারে আমাদের ভাবনাচিন্তা করতে হবে। তবে একটা কথা বলি লাইব্রেরিগুলিকে আমাদের রেগুলেট করতে হবে, গাইড করতে হবে এবং কন্ট্রোল করতে হবে। এর কারণ হিসেবে আমি কয়েকটা কথা বলব এবং কয়েকটা দৃষ্টান্ত দেব। প্রথম ধরুন, মানিকতলায় প্রতাপ মেমোরিয়াল লাইব্রেরি। এখানে ট্রাস্ট বোর্ডের চেয়ারম্যান হচ্ছে আমাদের পি সি সেন। তিনি এখন জনতায় আছেন, না কংগ্রেস (আই)-তে আছেন আমি জানিনা। তিনি হচ্ছেন এর সভাপতি এবং সহ সভাপতি হচ্ছেন অমিতাভ চৌধুরি। ডাঃ রায়ের আমলে এঁরা লক্ষ লক্ষ টাকা নিয়েছেন এবং পি সি সেনের আমলেও এঁরা বহু টাকা নিয়েছেন। কিন্তু সেই লাইব্রেরি বন্ধ হয়ে গেছে এবং সমস্ত কর্মচারিদের ছাঁটাই করা হয়েছে। যাতে কৈফিয়ত না চায় তার জন্য তাঁরা রেজলিউশন নিয়েছেন, যে, আমরা সরকারের টাকা আর নেবনা। তারপর, ফলতা থানায় পাচলাকি লাইব্রেরি। এর সেক্রেটারি হচ্ছেন রবি ঘোষ। তিনি লাইব্রেরির সব বই বিক্রি করে দিলেন ফার্নিচার বিক্রি করে দিলেন, সমস্ত কর্মচারিদের ছাঁটাই করে দিলেন। তারপর এই সরকারের আমলে সেখানে নূতন লাইব্রেরি প্রতিষ্ঠা করা হল এবং যাদের চাকুরি চলে গিয়েছিল তাদের এই সরকারের আমলে আবার চাকুরি দেওয়া হল। তারপর, বরিষা রামকৃষ্ণ মিশন—এটা সাধু সন্ন্যাসীদের জায়গা। সেখানে একই বাড়িতে ১টি ঘরে দুটি লাইব্রেরি আছে। তারপর, নরেন্দ্রপুরে রামকৃষ্ণ মিশন লাইব্রেরি। এটা পাবলিক লাইব্রেরি কিন্তু নট ওপেন টু পাবলিক। বরানগর শশীপদ ইনস্টিটিউশন, এটা হচ্ছে একটা টাউন লাইব্রেরি। তারপর, বিদ্যানগর লাইব্রেরি উঠে গেছে, তাদের শুধু একটা স্ট্যাম্প আছে এবং সেই স্ট্যাম্প দিয়ে তাঁরা কাজকর্ম চালাচ্ছেন। তারপর, রাজা রামমোহন রায় লাইব্রেরির অবস্থা দেখুন, যে কৃষিচার্ট বিনা পয়সায় দেবার কথা সেগুলোকে ৪ ভাঁজ করে একটা মলাট দিয়ে ১৬ টাকা করে বিক্রি করছে। "মাতালের হাট" এই বইয়ের দাম লেখা আছে ৭ টাকা, কিন্তু নুতন আখ্যাপত্রে দাম লেখা হল ১৫

টাকা। তারপর দেখুন, রবি রায়ের "দেশবন্ধু ও নেতাজী" এই বইয়ের ২৪ পৃষ্ঠায় লিখছে, "সেই সময় মহাত্মা গান্ধীর পুত্র এবং দেশবন্ধুর পুত্র চিত্তরঞ্জন দাস গ্রেপ্তার হয়েছিলেন"। একবার চিন্তা করুন কি লিখেছে। এই সমস্ত কারণের জন্য আমি মনে করি এর উপর একটা কন্ট্রোল থাকা দরকার। যে সমস্ত চুরি, জোচ্চুরি হচ্ছে এগুলি বন্ধ করা দরকার কারণ লাইব্রেরি হচ্ছে জনসাধারণের। তারপর দেখুন লীলাবতী দেবীর "ভারত রত্ন ইন্দিরা" এই বইতে যা লেখা আছে তাতে দেখা যায় লালবাহাদুর শাস্ত্রী জওহরলাল নেহেরুর আগে ভারতবর্ষের প্রধানমন্ত্রী হয়েছিলেন। যাহোক, ওখানেব কর্মীদের বেতন ছিল ১৭০ টাকা এবং বামফ্রন্ট সরকারের আমলে তাদের ৯২ টাকা মাইনে বেড়েছে। আমি স্বীকার করি এটা তাদের পক্ষে কম মাইনে। আমি আশাকরি এই আইন সামগ্রিকভাবে লাইব্রেরির উন্নতি করবে। একথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** স্যার, অন এ পয়েন্ট অফ অর্ডার। আপনি যদি প্রিসিডেন্ট করেন যে অন্য বক্তা বলার সময় পয়েন্ট অফ অর্ডার তুলতে দেবেন না, সেটা অন্য কথা। কিন্তু আইনের বইতে যা আছে তাতে যে কোনও মুহূর্তে এটা তোলা যায়। এখানে একজন মাননীয় সদস্য একজন বাইরের লোক সম্বন্ধে বলে গেলেন যে, রবি রায় এইসব করেছেন। এর আগে মাননীয় অধ্যক্ষ মহাশয় বলেছিলেন যিনি এই হাউসের সদস্য নন, তার বিরুদ্ধে অভিযোগ আনা উচিত নয় বা ঠিক নয়। আমার পয়েন্ট অফ অর্ডার হল, উনি এখানে বক্তৃতা করে একজন বাইরের লোক সম্বন্ধে বলে গেলেন, আমি পয়েন্ট অফ অর্ডার তুলতে গেলাম, আপনি তা তুলতে দিলেন না। তারফলে উনি এইসব অসত্য কথা বলে গেলেন। এর থেকে পরিত্রাণের উপায় কি আছে?

আমার আর একটা পয়েন্ট অফ অর্ডার হচ্ছে, এখানে আলোচনা হচ্ছিল এই বিলটা সার্কলেশনে যাবে কিনা। উনি যেসব কথা বললেন বিলের সঙ্গে তার কি রেলিভেন্সি ছিল। আপনাকে এই সম্পর্কে রুলিং দিতে হবে।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** এটা কনসিডারেশন মোশনের উপর আলোচনা হচ্ছে। আপনার পয়েন্ট অফ অর্ডার কিছু নেই।

**শ্রী কৃষ্ণদাস রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী পার্থ দে যে বিল উত্থাপন করেছেন সে সম্পর্কে Statement of objects and reasons এবং তাঁর উদ্বোধনী ভাষণে তিনি যেসব কথা বলে গেলেন, সেই সম্পর্কে বলি, সত্যিই এটা একটা প্রয়োজনীয় বিল এবং এটা বিধানসভার সামনে উপস্থিত করে ভাল কাজই করেছেন। আপনি জানেন, এ লাইব্রেরি ইজ এ গুড লাইব্রেরি যদি তাই হয় তাহলে এর সম্প্রসারণ অত্যন্ত প্রয়োজনীয় জাতি এবং দেশকে শিক্ষিত করে তোলার জন্য। সেই উদ্দেশ্যে তিনি এর সম্প্রসারণ চান এবং শুধু তাই নয় বিভিন্ন জায়গায় ছড়িয়ে ছিটিয়ে থাকা লাইব্রেরিগুলো যেগুলো গড়ে উঠেছে সেগুলোর কন্ট্রোল করতে চান। এই উদ্দেশ্যে ডাইরেক্টরেট যাতে গড়ে উঠতে পারে সেইজন্য মন্ত্রী মহাশয় এই বিল এনে ভাল কাজই করেছেন। কিন্তু বিলটা যদি সমস্তটা ভালভাবে পড়া যায় তাহলে দেখা যাবে বিলটা অধিকাংশ ক্ষেত্রে অগণতান্ত্রিক। আমি প্রমাণ করে দিতে চাই, আপনাদের সামনে আমার বক্তব্য রেখে যে এই বিলটা যেটা বিধানসভায় এলো সেটা

অগণতান্ত্রিক। যদিও আমরা বিরোধীপক্ষরা দাবি করি যে বিলটা গণতান্ত্রিক হবে, বিশেষ করে যারা গণতন্ত্রের কথা বলেন তারা যখন এটা এনেছেন। কিন্তু প্রথমেই দেখুন স্যার, Minister-in-charge of library services who shall be the chairman of the council. কেন মিনিস্টার অফ এডুকেশন ডিপার্টমেন্ট হবেন? তিনি তো ডিপার্টমেন্টের সর্বময় কর্তা। তাঁর হাতে সমস্ত পশ্চিমবঙ্গের শিক্ষার দেখাশোনার দায়-দায়িত্ব আছে। তিনি এইসব কাজ করে আবার লাইব্রেরির মিটিং-এ কি করে উপস্থিত হবেন, কেন হবেন—সেটা বুঝতে পারছি না। একটাও ভাইস-চেয়ারম্যানের প্রভিশন নেই। যদি মিনিস্টার যিনি এত কাজে নিযুক্ত হয়ে আছেন তিনি যদি উপস্থিত হতে না পারেন, তাহলে হু উইল প্রিসাইড ওভার দি মিটিং?

[4-50 – 5-00 P.M.]

এই প্রভিসনটা যদি থাকত তাহলে ভাল বুঝা যেত যে তার জন্য বিকল্প সভাপতিত্ব করার অধিকার পেয়েছে। তিনি যদি একথা বলেন একথা যুক্ত করেন প্রিভিয়াস গভর্নমেন্ট কেন এটা করেছিলেন, তাহলে আমি বলব যে প্রিভিয়াস গভর্নমেন্ট তো অনেক কিছুই করেছিলেন, সেগুলি স্বীকৃতি দিচ্ছেন তো, না দিচ্ছেন না? আরও আরও কয়েকটি পয়েন্ট বলি। আপনি একটা অগণতান্ত্রিক বিল আমাদের এখানে রাখতে চাচ্ছেন। কেন একথা বলছি? স্টেট লাইব্রেরি কাউন্সিল গঠিত হবে, তার ২৭ জন মেম্বার। আপনি লক্ষ্য করে দেখবেন ইলেকটেড মেম্বার মাত্র ৯ জন, তাও লাইব্রেরি মেম্বারস কেবল সাউ বঙ্গীয় লাইব্রেরি এসোসিয়েশন থেকে ২ জন, এমপ্লয়ীজ অব লাইব্রেরি থেকে ১ জন আর ৪ জন অ্যাসেম্বলির মেম্বার থেকে ইলেকটেড হয়ে যাবে। নমিনেটেড মেম্বার হচ্ছেন ১০ জন, মন্ত্রী এক জন, গভর্নমেন্টের ৪ জন, তাহলে ১৫ জন গভর্নমেন্ট নমিনেটেড। এই অবস্থায় যদি এটাকে গণতান্ত্রিক বলা যায় তাহলে গণতন্ত্রের সংজ্ঞা তো নতুন করে শিখবার প্রয়োজন হয়। শুধু তাই নয়, একটা জিনিস লক্ষ্য করে দেখতে পারেন যেমন স্টেট কাউন্সিলের ক্ষেত্রে তেমনি লাইব্রেরি অথরিটির ক্ষেত্রে ২০ জন দিয়ে যে ডিস্ট্রিক্ট লাইব্রেরি অথরিটি তৈরি করছেন, সেখানে ইলেকটেড হচ্ছে মাত্র ৪ জন। তাহলে কোথায় এই বিলের ডেমোক্রেটিক ক্যারেক্টার? তাই আমি বলি যদি মনে করেন যে এটা গণতান্ত্রিক হওয়ার দরকার নাই এই নতুন বিলের ক্যারেক্টার নয় ছয় করে দিতে চান, তাহলে সবই নমিনেটেড হয়ে গেলেই বা ক্ষতি কি? আবার আমাদের বিধানসভায় দেখুন—এখানে সি পি এম বন্ধুদেরই সংখ্যাগরিষ্ঠতা এবং যে ৪ জন সেটাও আপনাদেরই, তাহলে আর রইল কে? যদি এটা বলা যায় যে এই জিনিস প্রথমে লক্ষ্য করেননি অথবা ইচ্ছাকৃতভাবে করেছেন তাহলে আমি এটা রেক্টিফিকেশন করার জন্য অনুরোধ করব। আর যে মেম্বাররা এখানে নিযুক্ত হচ্ছেন তাঁদের একটা সময় তো থাকবে। এখানে একটা জায়গায় বলেছেন "The members, other than ex-officio members, shall hold office for a period of three years" তাহলে পর করে হবে, কোন তারিখ থেকে ধরে হবে সেটা এখানে উল্লেখ নাই এবং আউটগোয়িং মেম্বার যাঁরা তাঁরা আবার মেম্বার হতে পারবে কিনা, তাদের দেওয়া হবে কিনা, সে বিষয়ে কোনও উল্লেখ নাই। আমি আর একটা কথা বলি। ভ্যাকেন্সি যা ক্রিয়েটেড হবে স্টেট কাউন্সিলে বা ডিস্ট্রিক্ট অথরিটিতে, সেই ভ্যাকেন্সি কিভাবে ফিল আপ করা হবে সে সম্বন্ধে কোনও বক্তব্য মাননীয়

মন্ত্রী মহাশয় রাখেননি।

আর একটা জিনিস, যখন নাকি সভা হবে, কত জন সদস্য নিয়ে কোরাম হবে, ওয়ান থার্ড কি ওয়ান ফিফথ কি ওয়ান টেন্থ, কিভাবে হবে, সে সম্বন্ধে বলা নাই। আমি সবিনয়ে বলতে চাই তাহলে এই আইনটা কিভাবে পরিণত হবে। ডিসকোয়ালিফিকেশন সম্বন্ধে একটু বলি। একটা বডির সদস্য হতে গেলে একটা কোয়ালিফিকেশন থাকা উচিত, কারা সদস্য হচ্ছেন এ সম্বন্ধে কোনও কিছুর উল্লেখ নাই। শেষে লোকাল লাইব্রেরি অথরিটির কথাবার্তা বলে সেখানে বলছেন "A local library Authority may accept, with the previous sanction of the Director, any gift of books, or with the previous sanction of the Government, any other gift or endowment for any purpose connected with its activities."

স্যার, আপনার মাধ্যমে বলি, একটা লোক যখন দান করতে চান তখন সেই দান করবার ইচ্ছা কতক্ষণ তার মধ্যে থাকে সেটা আপনি বিশেষভাবে লক্ষ্য করবেন। সেখানে পারমিশন নিয়ে যদি দান করতে যেতে হয় তাহলে সেখানে হয়ত পারমিশন আসার আগে তার দান করার ইচ্ছা চলে যেতে পারে। অতএব স্যার, সাইকোলজিক্যালি পয়েন্ট অব ভিউ থেকে এটা লক্ষ্য করা দরকার। পরিশেষে মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয়কে আপনার মাধ্যমে বলব, আমি যে সাজেশনগুলি রাখলাম সেগুলি একটু বিবেচনা করে দেখবেন। এই বলে আমাদের দলের মাননীয় সদস্য সেখ ইমাজুদ্দিন সাহেব যে সার্কুলেশন মোশন নিয়ে এসেছেন তা সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করলাম।

**শ্রী নির্মলকুমার বসু ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় শিক্ষামন্ত্রী ওয়েস্ট বেঙ্গল পাবলিক লাইব্রেরি বিল, ১৯৭৯, যেটা উত্থাপন করেছেন আমি সেটা সমর্থন করছি। এখানে বাংলা বিধেয়কটি পশ্চিমবঙ্গ সরকারি গ্রন্থাগার বিল, ১৯৭৯ বলা হয়েছে, আমার মনে হয় এটা পশ্চিমবঙ্গ সরকারি না হয়ে সাধারণ গ্রন্থাগার বিধেয়ক হওয়া উচিত ছিল কারণ এই বিধেয়কটি কেবলমাত্র সরকারি গ্রন্থাগার নয়, অন্যান্য সাধারণ গ্রন্থাগার সম্পর্কেও। 'পাবলিক' এর অনুবাদ সরকারিও হয়, সাধারণও হয়, এখানে সাধারণ হলে ঠিক হবে। যাই হোক, মাননীয় মন্ত্রী মহাশয়কে আমি অভিনন্দন জানাই এই বিল আনার জন্য। স্যার, এই বিল গ্রন্থাগার আন্দোলনের বিশেষ করে গ্রন্থাগারিকদের দীর্ঘদিনের আন্দোলনের একটা ফলশ্রুতি। এই দাবি স্বাধীনতার পূর্ব থেকে শুরু হয়েছে এবং তারপরও এই দাবি গ্রন্থাগার আন্দোলনের সঙ্গে যাঁরা যুক্ত তাঁরা সবাই করে আসছেন। সেখানে বিশেষ করে বঙ্গীয় গ্রন্থাগার পরিষদ, পশ্চিমবঙ্গ স্পনসর্ড লাইব্রেরি কর্মচারী সমিতি তাদের দাবি এতদিন পরে স্বীকৃতি পেল। তা ছাড়া বামফ্রন্ট সরকার যে নির্বাচনী প্রতিশ্রুতি দিয়েছিলেন—৩৬ দফা কর্মসূচির কথা ঘোষণা করেছিলেন তাতেও বলা হয়েছিল গ্রন্থাগার সম্পর্কে একটা পূর্ণাভঙ্গ আইন তৈরি করা হবে। সে দিক থেকে মাননীয় মন্ত্রী মহাশয় একটি নির্বাচনী প্রতিশ্রুতি পালন করলেন। স্যার, এটা যেমন একদিকে একটা আনন্দের কথা, তেমনি অপর দিকে এটা একটা লজ্জারও কথা। আনন্দের কথা এই জন্য যে, এই কাজটা আমরা করতে পেরেছি আর লজ্জার কথা হচ্ছে এই জন্য যে, এ ব্যাপারে আমরা পঞ্চম স্থানে রয়েছি। স্যার, পূর্বেকার বাংলাদেশের গ্রন্থাগার আন্দোলন যেখানে অত্যন্ত এগিয়ে ছিল, যাদের এই বিল প্রথম করা উচিত ছিল—১৮৩৬

সালে এই কলকাতা শহরে ক্যালকাটা পাবলিক লাইব্রেরি প্রতিষ্ঠিত হয়েছিল প্রিন্স দ্বারকা নাথ ঠাকুরের দ্বারা, যেটা পরবর্তীকালে কার্জনের আমলে ইমপিরিয়াল লাইব্রেরিতে পরিণত হয় এবং আরও পরে ন্যাশনাল লাইব্রেরি নামে পরিচিত হয় এবং যা আজও সেই নামে কলকাতায় আছে সেখানে এই কলকাতা শহরে বা পশ্চিমবঙ্গে এই বিল যেখানে প্রথম হওয়া উচিত ছিল তা হয়নি, সেই গৌরবের ভাগী আমরা হতে পারি নি। ১৯৪৮ সালে মাদ্রাজ বিধানসভা প্রথম এই আইন তৈরি করেন, তারপর কর্ণাটক, মহারাষ্ট্র ইত্যাদি ইত্যাদি রাজ্যে হবার পর আমরা ৫ম স্থানে এসে পৌছলাম। এটা নিশ্চয় আমাদের পক্ষে গৌরবের বিষয় নয়। কিন্তু কেন এমন হল? আমরা তো দেখি ভারতসরকারের গ্রন্থাগার উপদেষ্টা কমিটি ১৯৫৯ সালে যে সুপারিশ করেছিলেন তার ভিত্তিতে কেন্দ্রীয় সরকার একটি কমিটি করেছিলেন—মডেল লাইব্রেরি বিল তৈরি করার জন্য। সেই কমিটির সভাপতি ছিলেন পশ্চিমবঙ্গ সরকারের তদানিন্তন শিক্ষা সচিব ডঃ ডি. এম. সেন। সেই মডেল লাইব্রেরি বিল তৈরিও হল কিন্তু ডঃ ডি. এম. সেন যে সরকারের শিক্ষা সচিব সেই রাজ্য সরকার এই বিল পাশ করলেন না। এই মডেল বিলটি দেখে অন্যান্য রাজ্য বিল তৈরি করলেন। কিন্তু পশ্চিমবঙ্গ সরকার তা করলেন না। এসব কথা বললেই তো স্যার, ও দিকের বন্ধুরা বিরক্ত হন কিন্তু এটাই হচ্ছে ঘটনা। পূর্বেকার কংগ্রেসি সরকারের আমলে এই বিল হয়নি যেটা হওয়া উচিত ছিল। স্যার, এই বিলের উপর ইতিমধ্যেই অনেক বক্তা তাঁদের বক্তব্য রেখেছেন। স্যার, সাধারণভাবে গ্রন্থাগারগুলি নিয়ন্ত্রণ করা, পরিচালনা করা, তার কাজের ব্যবস্থা করার জন্য একটা সাধারণ আইন থাকা দরকার এবং এই বিধেযকে সেই সব কথা to regulate, to control, to supervise and to grant recognition to the existing libraries. এটা বলা হয়েছে।

[5-00 – 5-10 P.M.]

একটা পৃথক লাইব্রেরি ডাইরেক্টরেট স্থাপন করার ব্যবস্থা হয়েছে। সেই ডাইরেক্টরেট সমস্ত লাইব্রেরি ব্যবস্থার দিকে নজর দেবে। স্টেট লাইব্রেরি কাউন্সিল গ্রন্থাগারের সঙ্গে যুক্ত সমস্ত মানুষদের গ্রন্থাগারের কর্মচারিদের নিয়ে শিক্ষাবিদদের নিয়ে পৌরসভা ও জেলাপরিষদের লোকদের নিয়ে বিধানসভার সদস্যদের নিয়ে করা হবে এবং রাজ্য কাউন্সিল জেলা কাউন্সিল তৈরি হবে। নিশ্চয় একথা ভাববার সুযোগ আছে যে সরকার যখন কিছু করেন তখন সেটা নমিনেশনের ভেতর বেশি থাকে তারপর ধীরে ধীরে নির্বাচনের ব্যবস্থা হয়। এবং পরবর্তীকালে সেই ইলেকটেড রিপ্রেজেন্টেটিভ-এর সংখ্যা এখানে বাড়বে। কিন্তু এই যে শুরুটা হবে এটাকে নিশ্চয়ই অভিনন্দন জানাই। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গ্রন্থাগার আন্দোলনের প্রধান যে কর্তব্য সে সম্বন্ধে আমাদের পূর্ববর্তী বক্তা সন্দীপবাবু তাঁর বক্তব্যে বলেছেন এবং আমাদের এ পক্ষের ননীবাবু বলেছেন আমি সে কথা সমর্থন করি যে বিনা চাঁদায় ফ্রি পাবলিক লাইব্রেরি সার্ভিস হওয়া উচিত। এটা গ্রন্থাগার আন্দোলনের দীর্ঘ দিনের দাবি। বিশ্বজুড়ে এই দাবি স্বীকৃত হয়েছে। এটা আমরা এখানে করতে চাই। আজকে এই বিধেয়কে সম্পূর্ণ করা সম্ভব হয় নি। অসুবিধা আছে সে আলোচনা আমি করব। এখানে আমাদের অবস্থাটা কি? নানা রকম গ্রন্থাগার আমাদের এখানে আছে। সরকারি গ্রন্থাগার অল্প কিছু আছে। সরকারি নিয়ন্ত্রণে একটা কেন্দ্রীয় গ্রন্থাগার আছে জাতীয় গ্রন্থাগার রয়েছে একটা সরকারি নিয়ন্ত্রণে গ্রন্থাগার রয়েছে। শুধু

সাড়ে সাত শত স্পনসর্ড লাইব্রেরি আছে। তাছাড়া ৫ হাজার প্রাইভেট লাইব্রেরি আছে যেগুলিকে বলে পাবলিক লাইব্রেরি বা সাধারণ গ্রন্থাগার। এগুলি হচ্ছে প্রধান। এদের অবস্থা কি? এখনও দু আনা চাঁদার উপর গ্রন্থাগারগুলি চলছে। সরকার কিছু অর্থ দেন যা প্রয়োজনের তুলনায় খুব কম এবং সেটা নিয়মিত নয় এখন একটু নিয়মিত হচ্ছে। আগে অবস্থা খুব খারাপ ছিল। এই অবস্থার পরিবর্তন প্রয়োজন। সমস্ত গ্রন্থাগারকে আজকে সরকারকে নিতে হবে। এই ব্যবস্থা করা একান্ত প্রয়োজন। আজকে ফ্রি পাবলিক লাইব্রেরি সার্ভিস অর্থাৎ পড়বার জন্য বাড়িতে বই নিয়ে যাবার জন্য কোনও পয়সা লাগবে না। ননীবাবু তাঁর বক্তব্যে ইউনেস্কোর কথা বলেছেন। পরিষ্কারভাবে তিনি বলেছেন যে গ্রন্থাগার সকলের জন্য থাকবে যে গ্রন্থাগার ব্যবহার করার জন্য চাঁদা বা ডিপোজিট দিতে হবে না। সে দিক থেকে সাধারণ গ্রন্থাগার পাবলিক লাইব্রেরি যে সংজ্ঞা সেটা আমাদের করা দরকার। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ১৮৫০ সালে বৃটেনে প্রথম এই জাতীয় গ্রন্থাগার করার আইন পাশ হয়। বিনা পয়সায় গ্রন্থাগার ব্যবহার করার ব্যবস্থা সেখানে ভালভাবে চলছে। পশ্চিম জগতে এই প্রথম আইন হয়। আমাদের দেশে হয়েছে। প্রথম হয় দিল্লিতে—১৯৫৩ সালে ইউনেস্কোর উদ্যোগে ভারত সরকারের সহযোগিতায় পাবলিক লাইব্রেরি প্রথম স্থাপিত হয়েছে পুরানো দিল্লি স্টেশনের কাছে। এবং সেই লাইব্রেরি সঙ্গে আরও কয়েকটি শাখা রয়েছে ৪৮টি বিতরণ কেন্দ্র রয়েছে এবং সেখানে লাইব্রেরি থেকে গাড়ি করে বই নিয়ে পার্শ্ববর্তী এলাকায় দিল্লির বিভিন্ন গ্রামে বই বিলি করে আসছে। এই বই নেবার জন্য কোনও পয়সা লাগে না। আমাদের অভিজ্ঞতা কি বলে? বই নিয়ে ফেরত দেয় না—২/১ জন হয়ত দেয় না। কিন্তু অধিকাংশই দেয়—বেশি পয়সা খরচ হয় না। আর যদি দু চার টাকা নষ্টই হয় তাতে যে সমাজ কল্যাণ হবে সোশ্যাল গেন হবে তার তুলনায় সেটা কিছুই নয়। এবং সে কাজ করা যায়। এই কলকাতায় ইউ. এস. আই. এস লাইব্রেরি আছে। বই নেবার জন্য কোনও পয়সা দিতে হয় না। অবশ্য আমেরিকার অনেক টাকা আছে। কিন্তু দিল্লিতে এ জিনিস সফল হয়েছে। আমাদের এখানেও আজকে করা দরকার। আজকে যখন আমরা প্রাথমিক শিক্ষাকে যদি অবৈতনিক করতে পারি, মাধ্যমিক শিক্ষাকে অবৈতনিক করতে যদি পারি তাহলে এটা কেন আমরা করতে পারব না? অন্ন বস্ত্র শিক্ষা জ্ঞান সংগ্রহ করা, তথ্য বিতরণ করা এগুলি মানুষের মৌলিক অধিকার হিসাবে স্বীকৃত হওয়া দরকার। সরকারকে আজকে তা করতে হবে। এবং মাননীয় মন্ত্রী সেটা বিবেচনা করবেন। অদূর ভবিষ্যতে সেটা আমরা করতে পারব। আজকে অনেক মুশকিল আছে আর্থিক সমস্যা নিশ্চয় আছে। আজকে গ্রন্থাগারের জন্য আমরা ১ কোটি ২০ লক্ষ টাকা এবং এছাড়া ৪৬ লক্ষ টাকা বিভিন্ন গ্রন্থাগারের জন্য খরচ করছি। পরিকল্পনা কমিশন সঙ্গে যুক্ত গ্রন্থাগার সম্পর্কে যে ওয়ার্কিং গ্রুপ তারা সুপারিশ করেছেন যে শিক্ষা বাজেটের শতকরা ২.৫ টাকা গ্রন্থাগারের জন্য খরচ করা উচিত। আজকে আমাদের একথা বিবেচনা করতে হবে। আজকে বিনা শুল্কে গ্রন্থাগার চালু করার ব্যবস্থার কথা আমাদের বিশেষভাবে ভাবা প্রয়োজন। এবং এতে চিন্তিত হবার কিছু নেই। আজকে গ্রন্থাগারের কাজ সম্পর্কে ননীবাবু বলেছেন এ সম্বন্ধে আমি বিস্তৃত আলোচনা করতে চাই না। তবে দৃষ্টিভঙ্গি পাল্টাতে [illegible] কেবল মাত্র এটা চিত্ত বিনোদনের কেন্দ্র নয় গল্প উপন্যাস ইত্যাদির দরকার আছে চিত্ত বিনোদনের অবসর যাপনের প্রয়োজন আছে। কিন্তু গ্রন্থাগারগুলিকে আমাদের ব্যবহার করতে হবে জনশিক্ষা প্রসারের কাজে জীবন-জীবিকার প্রয়োজন গণতান্ত্রিক চেতনা বিকাশের জন্য

অপসংস্কৃতি রোধ করার কাজে এবং অন্যান্য উন্নয়নমূলক কাজে ব্যবহার করার জন্য। এই ধারণার গ্রন্থাগার যে এটা হচ্ছে জনগণের বিশ্ববিদ্যালয় পাবলিক ইউনিভার্সিটি। তাই কি গ্রামে কি শহরে গ্রন্থাগারগুলি জ্ঞান বিতরণের কেন্দ্র হোক। এবং এটা করতে গেলে আমাদের সরকারের যে মানসিকতা সেটাকে ঠিকভাবে গড়ে তুলতে হবে। এ ছাড়া গ্রন্থাগারিক এবং এর সঙ্গে যুক্ত অন্য যেসব কর্মচারী আছে তাদের পরিবর্তন করতে হবে গ্রন্থাগার প্রশিক্ষণের যে ব্যবস্থা রয়েছে সেটাকে পাল্টাতে পুরানো গ্রন্থাগারিক যারা রয়েছেন তাদের জন্য রিফ্রেসার কোর্স করতে হবে। পাঠকদের রিডিং হ্যাবিট পাল্টাতে হবে। এখন সে যদি চায় উপন্যাস গল্প তাই তার হাতে দিলে হবে তা নয় অন্যান্য গ্রন্থও তার কাছে পৌঁছে দিতে হবে অন্যান্য পত্রিকা পৌঁছে দিতে হবে। এটা একটা বড় কাজ যে নূতন নূতন বই ইত্যাদির সঙ্গে সকলকে এগুলিও ব্যবহার করতে হবে। একথা মাননীয় মন্ত্রী পার্থবাবু বলেছেন যে আমাদের গ্রন্থাগারকে বয়স্ক শিক্ষার সঙ্গে যুক্ত করতে হবে। সত্যিই এটা একটা বড় কথা। অল্প বয়স্ক স্বাক্ষর হোক বয়স্ক স্বাক্ষর হোক, তার যদি ফলো আপ অ্যাকশন না থাকে পরে সে কি করবে। এই ব্যবস্থা যদি না থাকে তাহলে তার ফলে যেমন এখানে যারা বিদেশী ভাষা জারমানী, ফরাসী যারা শেখেন পরে তারা ভুলে যান, সেই রকম হবে। শিক্ষার আগ্রহে তারা শেখেন কিন্তু বই পান না কথাবার্তা বলতে পারেন না কথোপকথন করতে পারেন না তাই তারা ভুলে যান। তাই এই ব্যবস্থা করা দরকার। একটা সুনির্দিষ্ট পরিকল্পনার কথা ননীবাবু বলেছেন অন্যান্য ব্যক্তিও বলেছেন এটা অবশ্য করা দরকার। বিভিন্ন জায়গায় লাইব্রেরি নাই সেদিকে লক্ষ্য রাখা দরকার। আমি একটা জিনিসের উপর জোর দিতে চাই সেটা হচ্ছে যে আমাদের কলকাতা শহরের দিকে বিশেষ নজর দেওয়া দরকার। ১০৫টি যে পৌরসভা রয়েছে হাওড়া উলুবেড়িয়া ইত্যাদিতে মাত্র ৬৩টি সরকারি লাইব্রেরি রয়েছে এবং বহু জায়গায় লাইব্রেরি নাই। সেগুলি করতে হবে। আজকে অত্যন্ত বেশি জোর দিতে হবে কলকাতার উপর কারণ কলকাতা অর্থাৎ মেট্রোপলিটন ক্যালকাটা এখানে সরকারি লাইব্রেরি নেই ফলে সমস্ত চাপ গিয়ে পড়ছে ন্যাশনাল লাইব্রেরির উপর। অবসর প্রাপ্ত ব্যক্তিরা সেখানে সময় কাটাবার জন্য যান। সেখানে ভাল পাখা রয়েছে, লাইট রয়েছে কাজেই সময় কাটাবার জন্য যান। আমাকে ডাইরেক্টর দাসগুপ্ত বলছিলেন, দেখুন কি ধরনের বই নেবার জন্য লোক আসে—একজন এসে বলছেন, কাপড়ে একটা রং লেগেছে তুলতে পারছি না, কি করে রং তুলবো এই ধরণের বই পাওয়া যায়। কাজেই ন্যাশনাল লাইব্রেরিটা এর জন্য নয়, এটা পড়াশুনার জায়গা। ব্রিটিশ মিউজিয়াম লাইব্রেরি যেটা ছিল সেখানে বা অন্য যে কোনও দেশের ন্যাশনাল লাইব্রেরি সেগুলি গবেষণার জন্য। কিন্তু আমাদের এখানে সাধারণ বই পড়া হচ্ছে। কারণ কলেজে বা বিশ্ববিদ্যালয়ে লাইব্রেরির ভাল ব্যবস্থা নেই। কলকাতা শহরের বিভিন্ন জায়গায় সরকারি লাইব্রেরি নেই। কলকাতায় যদি কেন্দ্রীয় সরকারের লাইব্রেরি করা যায় এবং সেখানে বই রাখার ব্যবস্থা করা যায়, কলকাতায় এতগুলি বিশ্ববিদ্যালয় রয়েছে, কলেজ রয়েছে সেখানে যদি ভাল ব্যবস্থা করা যায় এবং যদি আরও ৮/১০টি সরকারি লাইব্রেরি করতে পারা যায় তাহলে পাঠকদের প্রয়োজন মিটবে এবং ছাত্রদের প্রয়োজন মিটবে এবং ন্যাশনাল লাইব্রেরির প্রকৃত গবেষণার কাজে ব্যবহৃত হতে পারে। ন্যাশনাল লাইব্রেরির কথা উঠেছে কলকাতা থেকে সরিয়ে নিয়ে যাওয়ার জন্য, এটা নিশ্চয়ই কেউ চাইবেন না। আমাদেরও দায়িত্ব আছে যাতে ন্যাশনাল লাইব্রেরি প্রকৃত গবেষণার কাজে ব্যবহৃত। সারা ভারতবর্ষ

থেকে এবং বিদেশ থেকেও ন্যাশনাল লাইব্রেরিতে কাজ করতে আসে। তাঁরা সেখানে বসবার জায়গা পায়না, তাঁদের অসুবিধা হয়। কাজেই এই দিকে আমাদের নজর দেওয়া দরকার। ভারত সরকারের যে আইন ডেলিভারি অব বুক্স অ্যাক্ট, আমরা আর এই রকম আইন করতে পারি যাতে করে আমাদের কলকাতায় আর লাইব্রেরি হয় এবং সেখানে সমস্ত বই পেতে পারি। তাই যে পরিকল্পনা আমরা গ্রন্থাগার সম্প্রসারণের জন্য করব সেটা কলকাতা মেট্রোপলিটন লাইব্রেরি কমপ্লেক্স হিসাবে করা উচিত এবং সেই ভাবে আমাদের চেষ্টা করা উচিত। মাননীয় উপধ্যক্ষ মহাশয়, কেন এই বিধেয়ক এবং কেন বিভিন্ন গ্রন্থাগারের উপর নিয়ন্ত্রণ আনা দরকার সে কথা বলতে গিয়ে মাননীয় সদস্য ননী কর মহাশয় প্রতাপ মেমোরিয়াল লাইব্রেরির কথা বলেছেন এবং বন্ধুবর বীরেন মৈত্র মহাশয় তাতে উষ্মা প্রকাশ করেছেন। আমি সেই সব কথার আর পুনরাবৃত্তি করতে চাইনা। তবে আমি বলি এই ব্যাপারে নজর দেওয়া দরকার আছে—সেই যে লাইব্রেরি সেই লাইব্রেরি প্রফুল্লচন্দ্র সেন মহাশয় হচ্ছেন বর্তমান ট্রাস্টি বোর্ডের চেয়ারম্যান। এখন এটা ঠিক যে যাঁরা সদস্য নন তাঁদের বিরুদ্ধে কথা বলা চলে না। কিন্তু যে ঘটনা সেটাতো বলা যায়। আজকে তিনি কি অস্বীকার করতে পারেন যে প্রতাপ মেমোরিয়াল হলের যে ট্রাস্টি বোর্ড তার তিনি চেয়ারম্যান? এ কথা কি অস্বীকার করতে পারেন যে সেই ট্রাস্টি বোর্ড চতুর্মুখ নামক একটি দলকে সেই প্রতাপ মেমোরিয়াল হলকে ব্যবহার করতে দিয়েছেন? তিনি কি এই ঘটনা অস্বীকার করতে পারেন যে চতুর্মুখ সেই প্রতাপ লাইব্রেরি হলে বারবধূ করছেন? সরকারি টাকায় লাইব্রেরি হয়েছে, কত টাকা সরকার দিয়েছেন? ডাঃ বিধানচন্দ্র রায়ের আমলে কি দেওয়া হয়েছে সেই তথ্য আমি দেই বাড়ি করবার জন্য এক লক্ষ ৫০ হাজার টাকা, বই আসবার পত্র কেনার জন্য ৭৫ হাজার টাকা। তাছাড়া ৫ জন কর্মচারীর মাইনা ইত্যাদি বই কেনা এবং কনটিনজেন্সি ইত্যাদি খরচ নিয়মিত ভাবে বছরে বছরে দেওয়া হয়েছে। বিখ্যাত সমাজ সংস্কারক, ধর্ম সংস্কারক ব্রাহ্ম সমাজের নাম করা এক সময়ের নেতা প্রতাপ মজুমদারের স্ত্রী জমি দিয়েছেন ডাঃ বিধানচন্দ্র রায়কে দেখে, সরকারকে দেখে এবং সরকারি অর্থ সাহায্যে সেখানে লাইব্রেরি হবে দেখে। সেই লাইব্রেরি হলে প্রফুল্লচন্দ্র সেন মহাশয় চতুর্মুখকে দিলেন। তাঁরা কি করবেন? না, তাঁরা বারবধূ করবেন। সরকারের এই 'ব্যাপারে কিছু করবার নেই। লাইব্রেরি বন্ধ হয়ে গেল, কর্মচারিরা ছাঁটাই হয়ে গেল, টাকাগুলি নষ্ট হয়ে গেল। ১৬ হাজার বই কোথায় গেল জিজ্ঞাসা করি? সরকার এটা নিয়ন্ত্রণ করতে পারবেন না? প্রফুল্লচন্দ্র সেন মহাশয়, শ্রদ্ধেয় ব্যক্তি গান্ধীবাদী নেতা, তিনি সৎচরিত্রের ব্যক্তি। কিন্তু যে ভাবে তাঁর মুখ্যমন্ত্রীত্বের সময়ে সারা পশ্চিমবাংলায় দুর্নীতি এবং চরিত্রহীনতা হয়েছে এবং আজকে সারা পশ্চিমবাংলাকে তিনি বারবধূ কালচারে নিয়ে গেছেন। তাঁরই আমলে ট্রাস্টি বডির চেয়ারম্যান হওয়া সত্ত্বেও প্রতাপ লাইব্রেরি হল যদি বারবধূর কালচারে পরিণত হয় তাহলে এটা সরকার নিয়ন্ত্রণ করবেন না? আজকে আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব যে আপনি প্রতাপ মেমোরিয়্যাল লাইব্রেরি অধিগ্রহণ করার কথা ভাবুন। এই রকম একটা সুন্দর লাইব্রেরি নষ্ট হতে পারে না। কাজেই এই দিকে দৃষ্টি দেবার দরকার আছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আর বক্তৃতা দীর্ঘ করতে চাই না। আমি এই কথা বলতে চাই যে বিধেয়ক মন্ত্রী মহাশয় এনেছেন তাকে আমি সমর্থন করছি এবং অভিনন্দন জানাচ্ছি মাননীয় সদস্য সন্দীপ দাস মহাশয় আমি অভিনন্দন জানাচ্ছি। তিনি বক্তব্য রাখতে গিয়ে অনেকগুলি গঠন মূলক

কথা বলেছেন। এই ভাবে বিরোধীপক্ষরা বক্তব্য রাখুক, গঠনমূলক সমালোচনা করে বক্তব্য রাখুক। এটা বিগিনিং হল এবং এর পরে গ্রন্থাগারের ব্যাপারে আরও অনেকগুলি বিষয়ে সরকার ভাববেন এবং করতে পারবেন। আমি শেষে এই কথা বলতে চাই যে যদি গ্রন্থাগারের ব্যবস্থা সম্প্রসারিত করতে হয়, এটাকে যদি যথার্থ কার্যকর করতে হয় তাহলে গ্রন্থাগারের সঙ্গে যুক্ত গ্রন্থাগারিক, পিয়ন ইত্যাদি যাঁরা আছেন তাদের বেতন, চাকুরির নিরাপত্তা এবং অন্যান্য সুযোগ সুবিধা বাড়াতে হবে। আজকে অবস্থাটা কি হয়ে আছে? গ্রামীণ পাঠাগারের যে গ্রন্থাগারিক তাঁর স্কুল ফাইনাল হচ্ছে নিম্ন যোগ্যতা এবং তাঁকে লাইব্রেরিয়ানশিপ সার্টিফিকেট নিতে হয়, তাঁর বেতন হচ্ছে ১৮৪ টাকা থেকে ২৭০ টাকা। অথচ একজন লোয়ার ডিভিসন ক্লার্ক, যাঁর যোগ্যতা স্কুল ফাইনাল, তিনি শুরু করেন ২৩৭ টাকা থেকে। একজন লোয়ার ডিভিসন ক্লার্ক শুরু করছেন ২৩৭ টাকা থেকে একজন গ্রামীণ পাঠাগারের যে গ্রন্থাগারিক তিনি ১৮৪ টাকায় শুরু করছেন। এই বিষয়ে তাঁদের বেতন বাড়ানো উচিত। এই কথা বলে আমি এই বিধেয়ককে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্যের বক্তব্য আমি শুনলাম। অপসংস্কৃতি বারবধূ, এটা নিশ্চয়ই হওয়া অন্যায়। কিন্তু আমি জানিনা যাঁরা ক্যাবারেট ডান্সের উপর ট্যাক্স আদায় করার সময় হাততালি দিয়ে সমর্থন করেন সেই মাননীয় সদস্যদের মুখে—ক্যাবারেট ডান্স থেকে অর্থ সংগ্রহ করাটা যদি অপসংস্কৃতি না হয় তাহলে কোন হেতুতে এটা বলছেন আমি বুঝতে পারছি না। আজকে তাহলে তাঁদের এই অপসংস্কৃতিতে ক্যাবারেট ডান্স বন্ধ করে অর্থ উপার্জন বন্ধ করার জন্য প্রস্তাব আসা উচিত ছিল। কিন্তু দুঃখের বিষয় তখন তাঁরা সমর্থন করেছেন এবং এখন কোথায় নাকি বারবধূ দেখানো হচ্ছে তাতে তাঁদের গাত্রোদাহ হচ্ছে, এটা অত্যন্ত লজ্জার কথা। এই হচ্ছে আমার বক্তব্য।

**শ্রী মহঃ সোহরাব ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, মাননীয় শিক্ষামন্ত্রী "দি ওয়েস্ট বেঙ্গল পাবলিক লাইব্রেরি বিল, ১৯৭৯" এনেছেন, এর জন্য আমি তাঁকে অভিনন্দন জানাচ্ছি, সাধুবাদ জানাচ্ছি। কিন্তু মন্ত্রী মহাশয় তাঁর বক্তব্য স্টেটমেন্ট অফ অবজেক্টস অ্যাণ্ড রিজনস-এ যা বলেছেন যে, "For the establishments of public libraries in this state, for effective control over the management of libraries and for their healthy growth in an organised and systematic manner তাতে মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য ননীবাবু যে কথা বললেন যে, পশ্চিমবাংলায় কয়েক হাজার রুর‍্যাল লাইব্রেরি এবং জেলাগুলিতে একটি করে ডিস্ট্রিক্ট লাইব্রেরি এবং কিছু কিছু সরকারি লাইব্রেরি আছে। আরও কিছু হওয়া দরকার, তাতে কোনও সন্দেহ নেই। এটা ঠিক যে এগুলি নিয়ন্ত্রণ করার জন্য, ঠিকভাবে পরিচালনা করার জন্য এর আগেই আইন আসা উচিত ছিল, তাতে কোনও সন্দেহ নেই। কিন্তু মাননীয় মন্ত্রী মহাশয় সিস্টেমটিক গ্রোথের কথা বলেছেন, তা আমি তাঁকে জিজ্ঞাসা করছি যে, বিগত ২।। বছরে পশ্চিমবাংলায় কটি রুর‍্যাল লাইব্রেরি হয়েছে? কটি ডিস্ট্রিক্ট লাইব্রেরি করেছেন? কলকাতার ওপর বা হাওড়ার ওপর কয়টি গভর্নমেন্ট লাইব্রেরি করেছেন? এর আগে বিগত কয়েক বছরে কয়েক হাজার লাইব্রেরি হয়েছে এবং সেগুলির সুষ্ঠু নিয়ন্ত্রণের নিশ্চয়ই প্রয়োজন আছে। সেগুলির ফলশ্রুতি হিসাবেই আজকে বামফ্রন্ট সরকারের শিক্ষামন্ত্রী এই বিল এনেছেন এবং নিশ্চয়ই তিনি অভিনন্দন যোগ্য কাজ

করেছেন। কিন্তু তিনি তাঁর প্রারম্ভিক ভাষণে বললেন কিভাবে গ্রন্থাগারগুলি তৈরি হয়েছিল, সাধারণ মানুষদের মধ্যে ইন্টারেস্টেড পারসনরা উদ্যোগ নিয়ে গ্রন্থাগারগুলি প্রতিষ্ঠা করেছিলেন। তাহলে এটাও কি আজকে বলা উচিত ছিলনা তাঁর যে ২।। বছরের মধ্যে বামফ্রন্ট সরকার কয়টি লাইব্রেরি প্রতিষ্ঠা করেছেন? সুতরাং স্টেটমেন্ট অফ অবজেক্টস অ্যাণ্ড রিজনস-এর মধ্যে যে কথা বলা হয়েছে টু কনট্রোল অ্যাণ্ড সুপারভাইজ, এটাই যেন কেবল মাত্র না হয়, যাতে সুষ্ঠুভাবে আরও কিছু গ্রোথ হয়, সিস্টেমেটিক গ্রোথ হয় সেদিকে যেন তিনি নজর দেন। আমি এই আবেদন মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয়ের কাছে রাখছি। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আপনি জানেন লাইব্রেরি হচ্ছে একটা দেশের শিক্ষা এবং সংস্কৃতির মাপকাঠি। একটি দেশ শিক্ষা ক্ষেত্রে কত উন্নত, সংস্কৃতির ক্ষেত্রে কত উন্নতি করেছে তা বোঝা যায় সেই দেশের মানুষ গ্রন্থাগারকে কিভাবে ব্যবহার করছে সেটা দেখে। আজকে পশ্চিমবাংলায় কেন্দ্রীয় সরকার এবং রাজ্য সরকার নিরক্ষরতা দূর করার জন্য প্রচুর টাকা ব্যয় করছেন। আমি মনে করি এক্ষেত্রে লাইব্রেরিগুলিরও একটা ভাইটাল রোল আছে, তারা একটা ভাইটাল রোল প্লে করতে পারে যদি আমরা সেগুলিকে ঠিকভাবে ব্যবহার করতে পারি, অর্গানাইজড করতে পারি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সেই উদ্দেশ্য নিয়ে যদি বামফ্রন্ট সরকার চলেন তাহলে নিশ্চয়ই পশ্চিমবাংলার গ্রামের সাধারণ অশিক্ষিত মানুষ, যারা আজকে নতুন "অ, আ, ক, খ" শিখছে তারা আপনাদের অভিনন্দিত করবে, আশীর্বাদ করবে। কারণ তারা যা শিখছে সেটার চর্চা লাইব্রেরির মাধ্যমে করতে পারবে। কিন্তু যদি চর্চা না করে তাহলে যা শিখছে বা শিখেছে তাও ভুলে যাবে। আমরা স্কুল ফাইনাল বা ম্যাট্রিকুলেশন-এ আরবী বা সংস্কৃত পড়েছিলাম, কিন্তু চর্চা নেই বলে সেগুলি ভুলে গেছি। সেই রকম ভাবে তারা যদি চর্চা না করে, তাহলে যেটুকু শিক্ষা বা জ্ঞানের আলো দেখতে চলেছে সেটুকু থেকে বঞ্চিত হবে। সুতরাং এই বিলের মাধ্যমে সেই ব্যবস্থা যদি ঠিকভাবে করা যায় তাহলে নিশ্চয়ই একটা ভাল কাজ হবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে যে বিল এসেছে এই বিলের উদ্দেশ্য ভাল, কিন্তু এর ভেতর দিয়ে যেভাবে বোর্ড তৈরি করা হচ্ছে, যেভাবে ডিস্ট্রিক্ট লোকাল কমিটি তৈরি করা হচ্ছে, যেটা মাননীয় সদস্য নির্মলবাবু বললেন যে, প্রথম স্টেজে নমিনেশনের প্রভিসন আছে, কিন্তু আমার মতে অ্যাক্টের মধ্যে ইলেকশনের প্রভিসন থাকা উচিত ছিল। কিন্তু এই আইনেব মধ্যে ইলেকশনের কোনও প্রভিসন নেই, সামান্য ২/৪টি ক্ষেত্র ছাড়া। সুতরাং যত দিন পর্যন্ত না, মেজরিটি অফ দি মেম্বারস ইলেকশনের মাধ্যমে না আসছেন তত দিন পর্যন্ত এই নমিনেটেড বোর্ড থাকবে, এটা আমরা ধরে নিচ্ছি। কিন্তু এই নমিনেটেড বোর্ড সম্বন্ধে আমাদের অভিজ্ঞতা খুব ভাল নয়। আজকে ওয়েস্ট বেঙ্গল কাউন্সিল অফ হায়ার সেকেণ্ডারি এডুকেশনের ক্ষেত্রে ইলেকশন পেণ্ডিং রেখে নমিনেটেড বোর্ড দিয়ে কাজ চালানো হচ্ছে।

[5-20 – 5-30 P.M.]

আইনের মধ্যে ইলেকশন প্রভিসন্স থাকে কিন্তু প্রাকটিক্যালি এখানে দেখা যাচ্ছে, যেখানে বোর্ড বা কাউন্সিল করতে যাচ্ছেন কিম্বা কাউন্সিল হচ্ছে সেটা নমিনেটেড কাউন্সিল। বামফ্রন্ট সরকার সমস্ত ব্যাপারে গণতন্ত্রের কথা বলেন, ইলেকশনের কথা বলেন কিন্তু প্রকৃতপক্ষে দেখা যাচ্ছে এখানে ইলেকশনের কোনও প্রভিসন্স নেই, গণতন্ত্রের কোনও প্রভিসন্স নেই। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে আমরা কি দেখছি, পশ্চিমবাংলার বিধানসভা থেকে ৪

জন সদস্য নির্বাচিত হবেন—আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব, এই বিধানসভার সদস্য নির্বাচন যেন সিঙ্গল ট্রান্সফারেবল ভোটের দ্বারা প্রপোরশনাল রিপ্রেজেনটেশনের ভিত্তিতে নির্বাচন করার ব্যবস্থা করেন। এটা আরও গণতান্ত্রিক হবে এবং এটা গ্রহণ করার জন্য মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি। এই বিলে আরও কি দেখছি—এখানে মাননীয় সদস্য কৃষ্ণদাস মহাশয় বলেছেন যে কোরামের কোনও প্রভিসন্স নেই—যখন একটা আইন পাশ হয় তাতে নাম্বার অফ মেম্বারস থাকা দরকার যে কতজনে কোরাম হবে, কত পারসেন্টেজ অফ মেম্বারস নিয়ে কোরাম হবে। কিন্তু এই কোরামের প্রভিসন্স কি ডিষ্ট্রীক্ট কাউনসিল বা স্টেট লাইব্রেরি কাউনসিলে এর কোনও প্রভিসন্স নেই। এটা দেখার জন্য এবং সংশোধন করার জন্য আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি। তাছাড়া মিনিস্টার-ইন-চার্জ চেয়ারম্যান থাকবে কিন্তু ইন অ্যাবসেন্স অফ দি চেয়ারম্যান কে হবেন সে কথা কোথাও এর মধ্যে নেই। ইন অ্যাবসেন্স অফ দি চেয়ারম্যান ভাইস-চেয়ারম্যানই হোন কিম্বা তার বদলে ফ্রম অ্যামংস্ট দি মেম্বারস ইলেকটেড হবেন—তার কোনও কথা এখানে নেই। সুতরাং এটা আইনের মধ্যে ত্রুটি থেকে গেছে, এটা সংশোধন করার জন্য আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি। এছাড়া লোকাল লাইব্রেরি অথরিটির মধ্যে দেখছি সেখানে জেলা পরিষদে নমিনেশন কে দেবেন, একজন সভাধিপতি। তাঁর হাতে নমিনেট পাওয়ার দিয়ে দেওয়া হল। কিন্তু আমি বলছি, তার মধ্যে থেকে একজন ইলেকটেড হয়ে আসবেন, জেলা পরিষদের যিনি মেম্বার তিনি বাই ইলেকশন হয়ে আসবেন। কিন্তু এখানে সভাধিপতির হাতে পাওয়ার দিয়ে দেওয়া হল। নমিনেটেড কাউন্সিল, নমিনেটেড বডি, নমিনেটেড অথরিটি এগুলি ইলেকশন প্রভিসন্স থাকা উচিত ছিল। যেমন ক্লজ ৩(২) তে আছে—পঞ্চায়েত সমিতির মধ্য থেকে গভর্নমেন্ট নমিনি করে দেবেন কিন্তু জেলা-পরিষদের সভাধিপতির এই নমিনেশনের আমি বিরোধিতা করছি। আমি মন্ত্রী মহাশয়কে বলছি সেখানে বাই ইলেকশন দ্বারা আসার প্রভিসন্স করুন। ডিস্ট্রিক্ট লোকাল লাইব্রেরির অথরিটির মধ্যে ডিস্ট্রিক্ট সোশ্যাল অফিসার আছেন কিন্তু জানেন, সেখানে আরও ২জন ডিস্ট্রিক্ট এডুকেশন অফিসার থাকেন—এদের যদি অ্যাশোসিয়েট করতে পারেন তাহলে ভাল হয়। কারণ এরা শিক্ষা জগতের সঙ্গে জড়িত আছেন। ডি. আই., প্রাইমারি এডুকেশন অ্যাণ্ড ডি. আই. সেকেণ্ডারি এডুকেশন সমস্ত ক্ষেত্রে, এডুকেশনের ইনটিগ্রেটেড হোল হিসবে নিয়ে যদি করা হয় তাহলে ভাল হবে। প্রাইমারি এডুকেশন এবং সেকেণ্ডারি এডুকেশন এই দুইজনকে বাদ দেওয়া যুক্তি-যুক্ত হবে বলে আমি মনে করি না। এরা যখন শিক্ষা জগতের সাথে যুক্ত এবং প্রাথমিক ও মাধ্যমিক শিক্ষা নিয়ন্ত্রণ করেন তাদের আজকে অ্যাশোসিয়েট করলে পরে ভাল হবে বলে মনে করি। আমি এই অনুরোধ মন্ত্রী মহাশয়কে করছি।

সব শেষে একটি কথা হচ্ছে গ্রন্থাগারগুলিকে যাতে নিঃশুল্ক করা যায় সেদিকে আপনি লক্ষ্য রাখবেন, কেননা বিভিন্ন দেশে এইভাবে করেই তাঁরা লাইব্রেরি বিস্তার লাভ করেছে। এই কথা বলে আমি যে সমস্ত সাজেশন দিলাম সেগুলি গ্রহণ করবার জন্য অনুরোধ জানিয়ে এবং মন্ত্রী মহাশয়কে সাধুবাদ জানিয়ে আমি শেষ করছি।

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয় যে বিল উত্থাপন করেছেন শিক্ষা ও সংস্কৃতির ইতিহাসে পশ্চিমবাংলার ক্ষেত্রে এটা একটা স্মরণীয় বিল। এটা একটা মহান এবং পবিত্র কর্ত্তব্য বলে আমি মনে করি। এই কর্ত্তব্য আমাদের পূর্বসূরীদের

পালন করা উচিত ছিল। সোহরাব সাহেব অনেক বড় বড় কথা বললেন কিন্তু তাঁদের যে সুযোগ ছিল, সেই সময় তাঁরা নিজেদের মনোমতো বিল আনতে পারতেন। সুতরাং তাঁর প্রস্তাবগুলো যদি মাঠে মারা যায় তাহলে তার জন্য আমরা দায়ী নই। আমাদের মতো দেশে যেখানে আজও নিরক্ষরতার অভিশাপ আমরা বহন করে চলেছি সেখানে গ্রন্থাগারের একটা বিশেষ ভূমিকা আছে। সারা ভারতে কৃষ্টি, ও সংস্কৃতির দিক থেকে পশ্চিমবাংলা একটা বিশেষ স্থান অধিকার করে আছে বলে আমরা মনে করি। সেই দিক থেকে এই পদক্ষেপ নিঃসন্দেহে সমর্থন যোগ্য। যে সমস্ত গ্রন্থাগার সেগুলির উপযুক্ত রক্ষণাবেক্ষণ, নিয়ন্ত্রণ সুনিশ্চিত করা দরকার। সেজন্য তিনি জেলা ও রাজ্য পর্য্যায়ে কতকগুলি কাউন্সিল গঠনের কথা বলেছেন এবং তা কিভাবে হবে সেকথাও বলেছেন। আশা করব শুধুমাত্র কাউন্সিল গঠন করেই তাঁর দায়িত্ব শেষ না করেন। কারণ রুর‍্যাল লাইব্রেরি বা অন্যান্য লাইব্রেরির অবস্থা অত্যন্ত দীন। সেখানে উপযুক্ত ঘড়-বাড়ি আসবাবপত্র নেই, কর্মচারিরা নিয়মিত ভাবে বেতন পাননা, বইয়ের সঞ্চয় নেই। রুর‍্যাল লাইব্রেরিতে একজন লাইব্রেরিয়ান ও আরেকজন পিওন আছেন তাঁরা সরকারি কর্মচারী বলে গণ্য কিনা জানিনা কিন্তু সরকারি কর্মচারির চেয়ে অনেক বেতন কম পান। আশা করি মন্ত্রী মহাশয় এদিকে দৃষ্টি দেবেন, যাতে করে এই সমস্ত গ্রন্থাগারগুলিকে গ্রামের মানুষের উন্নয়নের কাজে লাগানো যায়। এ ছাড়া সাংস্কৃতিক বিকাশের ক্ষেত্রে গ্রন্থাগারগুলিকে একটা বিশেষ ভূমিকা গ্রহণ করতে হবে। রুর‍্যাল লাইব্রেরি যেসব আছে সেখানে জনসাধারণের সাংস্কৃতিক উন্নয়নের জন্য ম্যাগাজিন ইত্যাদি প্রকাশের ব্যবস্থা যাতে হয় সে বিষয়ে সরকারের সাহায্য করা উচিত। শিশু শিক্ষার ব্যাপারে লাইব্রেরিগুলির একটি ভূমিকা আছে। আমরা জানি অনেক জায়গায় প্রাথমিক স্কুল নেই এবং আর্থিক কারণে অনেকে প্রাথমিক শিক্ষা লাভ করতে পারেন নি।

[5-30 – 5-40 P.M.]

এই দিক থেকে গ্রন্থাগারগুলি একটা কার্য্যকর ভূমিকা গ্রহণ করবে বলে আমি বিশ্বাস করি। সমস্ত দিক বিবেচনা করে এই বিলকে সমর্থন করবার জন্য আহ্বান জানিয়ে এবং মন্ত্রী মহাশয়কে আন্তরিক ভাবে ধন্যবাদ জানিয়ে আমি শেষ করছি।

**শ্রী প্রবোধ পুরকায়েত :** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, এই বিল উত্থাপন করতে গিয়ে মন্ত্রী মহাশয় পশ্চিমবাংলায় যেসব লাইব্রেরি আছে তাদের ভূমিকার কথা তিনি বলেছেন। গ্রন্থাগার আন্দোলন দীর্ঘদিন ধরে আমাদের দেশে হচ্ছে, কিন্তু এই আন্দোলনের পরিপূরক হিসাবে এ পর্যন্ত কোনও আইন প্রণয়ন হয়নি। বিগত দিনের কংগ্রেস সরকার এই আন্দোলনের গুরুত্ব অনুভব করে কোনও আইন তাঁরা করেন নি। গ্রন্থাগারের মধ্য দিয়ে দেশের শিক্ষা ও সংস্কৃতির বিকাশ লাভ হয়। পূর্ব্বে রাজা, জমিদার এবং শিক্ষানুরাগী ব্যক্তিদের ব্যক্তিগত প্রচেষ্টায় কিছু কিছু গ্রন্থাগার হয়েছিল, এবং পরবর্ত্তীকালে কিছু কিছু পাবলিক লাইব্রেরিও এইভাবে হয়েছে। সরকার আজ যে বিল উত্থাপন করলেন এই বিল আরও অনেক আগে করা উচিত ছিল। এই বিলে বলা হয়েছে রেগুলেট গাইড, কনট্রোল এবং রেকগনিশনের ক্ষেত্রে সরকারি অনুমোদন দেওয়া দরকার এবং গ্রন্থাগারের যে সমস্ত কর্মচারী ও পরিচালন সমিতি আছে এ ক্ষেত্রে সরকারের কিছু বক্তব্য থাকবে। সরকারি সাহায্য নিয়ে যে সমস্ত

গ্রন্থাগারগুলি পরিচালিত হত সরকারের সঙ্গে তাদের কোনও যোগাযোগ ছিল না, সেজন্য নির্বাচিত ও মনোনীত ২৭ জনকে নিয়ে স্টেট লাইব্রেরি কাউন্সিল গঠন করবার প্রস্তাব আছে। এখানে দেখছি নমিনেটেড মেম্বারের সংখ্যাই বেশি। এই সরকার প্রত্যেকটি ক্ষেত্রে গণতন্ত্রীকরণের কথা বলেন, কিন্তু এখানে দেখছি এই স্টেট কাউন্সিলের ২৭ জনের মধ্যে বেশির ভাগই নমিনেটেড মেম্বার হবেন, সেইজন্য বলছি এই আইনকে যদি গণতন্ত্রীকরণ করতে হয় তাহলে নির্বাচিত প্রতিনিধির সংখ্যাই যথেষ্ট থাকা দরকার। অপরদিকে স্টেট অ্যাসেম্বলির সদস্যদের মধ্য থেকে ৪ জনকে নির্বাচিত করে পাঠাবার কথা বলা হয়েছে এই আইনে। আমি এই জায়গায় বলতে চাই সত্যসত্যই যদি এটাকে গণতন্ত্রীকরণ করতে চান তাহলে সরকার পক্ষ এবং বিরোধী পক্ষ এই দুই পক্ষ থেকে যাতে সমানুপাতিক ভাবে সদস্য নির্বাচিত করে পাঠানো যায় সে সম্পর্কে বিবেচনা করে দেখবেন। লাইব্রেরিগুলি যেভাবে আছে সেগুলিকে পুনর্গঠিত করার জন্য, শিক্ষার বাহন হিসাবে গড়ে তোলার জন্য, শিক্ষার পরিপূরক হিসাবে গড়ে তোলার জন্য মন্ত্রী মহাশয় বলেছেন যে বয়স্ক শিক্ষা কেন্দ্র এর সঙ্গে গড়ে তোলা দরকার। গ্রামে গ্রামে যে বয়স্ক শিক্ষা কেন্দ্র নিরক্ষরতা দূরীকরণের জন্য প্রতিষ্ঠিত হয়েছে তার মধ্য দিয়ে স্বাক্ষরতার পর সেগুলির যাতে ধারাবাহিকতা থাকে সেই ধারাবাহিকতার কাজ এই গ্রন্থাগারের মধ্য দিয়ে হবে। কিন্তু বাস্তব গ্রামীণ চিত্র যা তাতে দেখা গেছে যে সমস্ত জায়গায় বয়স্ক শিক্ষা কেন্দ্র গঠিত হয়েছে সেই বয়স্ক শিক্ষা কেন্দ্রগুলি প্রায় জায়গায় অচল অবস্থায় আছে। কারণ, সেখানে বয়স্করা শিক্ষা নিতে আসে না। কারণ, গ্রামের মানুষের অবস্থা যা তাতে সারাদিন হাড়ভাঙ্গা পরিশ্রম করে তারপর অবসর সময়ে এখানে এসে লেখাপড়া শিখবে, অক্ষর জ্ঞান নেবে এই ধৈর্য্য তাদের থাকে না। কারণ, আমরা জানি সুন্দরবন ডেভেলপমেন্ট বোর্ড থেকে সুন্দরবনের বিভিন্ন এলাকায় এইভাবে বহু বয়স্ক নারী এবং পুরুষ শিক্ষা কেন্দ্র স্থাপন করা হয়েছে কিন্তু বাস্তব অবস্থা হচ্ছে প্রথম দিকে বয়স্করা এসেছিল, কিন্তু আজকের দিনে সব জায়গায় স্কুলগুলি চলছে না। এই বিষয়ে আমার বক্তব্য নিরক্ষরতা দূর করবার জন্য পরিপূরক হিসাবে, তার পরিবেশ এবং আর্থিক অবস্থা যদি এই সঙ্গে গড়ে তোলা না যায় তাহলে আইনের মাধ্যমে লোক দেখানো বক্তৃতা দিয়ে এটা বাস্তবায়িত করা যাবে না। এখানে যে সমস্ত গ্রামীণ গ্রন্থাগারগুলি আছে, যেগুলি ব্যক্তিগত উদ্যোগে আছে, ক্লাবের মাধ্যমে আছে, তাদের শুধু আইন করে রেগুলেট কন্ট্রোল করলে চলবে না, সাথে সাথে তার আর্থিক দিকটা দেখতে হবে। সরকার যাতে পর্যাপ্ত পরিমাণে আর্থিক সাহায্য দেন সেটা দেখতে হবে এবং সেই আর্থিক সাহায্য নিয়ে যাতে লাইব্রেরিগুলি গড়ে উঠতে পারে, সুস্থ পরিবেশ গড়ে উঠতে পারে তারজন্য সেখানে ভাল ভাল বই, ফ্রি রিডিং রুমের ব্যবস্থা, টেক্সট বুক এই জিনিসগুলি রাখা দরকার। এই যে গ্রামীণ গ্রন্থাগারগুলি আছে সেখানে বেশির ভাগ হাল্কা উপন্যাস, এগুলির দিকে তাদের বেশি নজর। এমনভাবে পাঠ্য পুস্তক নির্ণয় করা দরকার যে পুস্তকগুলির মধ্য দিয়ে রুচি সংস্কৃতির পরিবর্তন হবে এবং সমাজ জীবনে তা সহায়ক হবে এবং আর্থিক সাহায্যের গুরুত্বটা সরকারকে ভাবতে হবে। না হলে আর্থিক সাহায্য নম নম করে দিলাম, অন্যদিকে আইন বলে কন্ট্রোল করবেন, গাইড করবেন, রেকগনিশন দেবেন এই করলে গ্রন্থাগার আন্দোলনের যে মূল উদ্দেশ্য সেটা ব্যর্থ হবে। সাথে সাথে এই গ্রন্থাগারে যে সমস্ত কর্মচারী আছে তাদের কাজের নিরাপত্তা, তাদের বেতন কাঠামো এগুলি ঠিক করতে হবে, তবেই সেই লাইব্রেরি চলতে পারে। তা না হলে একবার কাজের

অবসরে এসে লাইব্রেরি খুললাম আর কিছু পাঠককে বই দিলাম। এটা হচ্ছে বাস্তব অবস্থা। সেদিক থেকে সরকার যদি এটাকে পুনর্গঠন করতে চান, কন্ট্রোল করতে চান, অর্গানাইজ করতে চান তাহলে পরিপূর্ণভাবে তাদের আর্থিক সাহায্য দিয়ে তার পরিচালক বডিকে ঠিকমতো করে গণতান্ত্রিক পথে গড়ে তোলা দরকার।

[5-40 – 5-50 P.M.]

এই সরকারের আমলে গণতন্ত্রীকরণের নামে বিভিন্ন জায়গায় যে সমস্ত ব্যবস্থা নেওয়া হচ্ছে তাতে আমরা দেখছি যে, নমিনেটেড পারসনদের প্রাধান্য দেওয়া হচ্ছে এবং আসল গণতন্ত্রের যে ধারণা তা ব্যহত হচ্ছে। তাই এক্ষেত্রেও আমাদের সেই আশঙ্কা থেকে যাচ্ছে। এই আইন ইনট্রোডিউস করার সময়ে সেটা যাতে না হয় সেদিকে লক্ষ্য রাখার জন্য আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি। এটার মধ্যে দিয়েই ভবিষ্যৎ গ্রন্থাগার আন্দোলন এগিয়ে যাবে এবং গ্রন্থাগারের মধ্যে দিয়েই সমাজ জীবনে শিক্ষা আসবে। তারই পরিপূরক হিসাবে যাতে এই আইন কার্য্যকর ভূমিকা নিতে পারে তার জন্য সেদিকে দৃষ্টি রাখতে হবে। লোকাল লাইব্রেরি অথরিটিস বলতে এখানে যা বলা হয়েছে তাতে লোকাল বলতে জেলা ভিত্তিক বোঝাচ্ছে, সুতরাং এখানে ডিস্ট্রিক্ট লাইব্রেরি অথরিটি নামকরণ করলেই ভাল হ'ত। কেন না লোকালের ডেফিনেশন সম্বন্ধে আমাদের কিছু সন্দেহ রয়েছে। অবশ্য মন্ত্রী মহাশয় বলেছেন রেভিনিউটা ডিস্ট্রিক্ট-গত ভাবে হবে। তাহলেও সেখানে ডিস্ট্রিক্ট লাইব্রেরি অথরিটিস নাম দিলেই সব দিক থেকে ভাল হয়। তারপর যেখানে নমিনেটেড পারসন দিয়ে বোর্ড তৈরি করবার কথা বলেছেন সেখানে আমাদের বক্তব্য হচ্ছে নমিনেটেড মেম্বারের চেয়ে ইলেকটেড মেম্বারের সংখ্যা বাড়িয়ে ইলেকটেড বডি হিসাবে যাতে এটার ফরমেশন হয় তার ব্যবস্থা করুন এবং তাহলেই এটা প্রকৃত প্রতিনিধিত্বমূলক হবে। তারপর স্টেট লাইব্রেরি বা লোকাল লাইব্রেরি অথরিটিস যেভাবে গঠন করা হচ্ছে তাতে সেখানে কোনও বিষয়ে সিদ্ধান্ত নেওয়ার ক্ষেত্রে যদি মত পার্থক্য ঘটে তাহলে সেখানে মতামত প্রকাশ করবার জন্য ভোটাভুটির প্রশ্ন এসে যায়। কিন্তু কত মেম্বারের উপস্থিতিতে কোরাম হবে এবং চেয়ারম্যানের উপস্থিতিতে ভাইস-চেয়ারম্যান সভার কার্য পরিচালনা করবেন ইত্যাদি কোনও কথা এখানে নাই। এখানে শুধু চেয়ারম্যানের কথা আছে। এক্ষেত্রে আমাদের বক্তব্য হচ্ছে এই বডিগুলিতে কত সংখ্যক মেম্বারের উপস্থিতিতে কোরাম হবে সেটা এখানে উল্লেখ করুন। এ ছাড়া রুর‍্যাল লাইব্রেরির অথরিটিস-এর ক্ষেত্রে গ্রামীণ যে গ্রন্থাগারগুলি আছে তার দ্বারা গ্রামের সাধারণ মানুষদের উৎসাহী করতে হবে। তাদের বিনা মূল্যে সদস্য করার ব্যবস্থা করতে হবে, পড়াশুনা করবার সুযোগ দিতে হবে এবং বই নিয়ে যাবার সুযোগ দিতে হবে। এগুলি করা দরকার। কারণ এটা যদি আমাদের উদ্দেশ্য হয়ে থাকে যে গ্রামের বা দেশের সাধারণ মানুষের শিক্ষার সহায়ক হিসাবে গ্রন্থাগার গড়ে তুলতে চাই তাহলে, এ জিনিসগুলি করতে হবে। অবশ্য মন্ত্রী মহাশয় তাঁর প্রস্তাবনায় বলেছেন যে, গ্রামের সাধারণ মানুষের শিক্ষার সহায়ক হিসাবে গ্রন্থাগারগুলিকে গোড়ে তোলার জন্য এই আইন আনা হয়েছে। এটা যদি হয় তাহলে এই আইনের ভেতর ফ্রিতে যাতে পড়াশোনা করতে পারে, সদস্য হতে পারে এবং বই নিয়ে যেতে পারে তার উল্লেখ থাকা দরকার, সেটা তিনি বলে দিন। তা নাহলে যে উদ্দেশ্যে এটা করছেন সেটা কার্যকর হবে না। এই কয়টি কথা বলে আমি যে প্রস্তাব গুলি রাখলাম সেগুলি মাননীয় মন্ত্রী

মহাশয়কে বিবেচনা করে দেখবার অনুরোধ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র** **:** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় শিক্ষামন্ত্রী যে বিল এনেছেন নীতিগত ভাবে সেই বিলকে আমি সমর্থন জানাচ্ছি, কিন্তু এই বিলের যে অন্তর্নিহিত উদ্দেশ্য সেটা দেখে আমি আতঙ্কিত হচ্ছি। এই বিলের উদ্দেশ্য ভাষায় প্রকাশ পায়নি, এই বিলের উদ্দেশ্য প্রকট হয়েছে এর কাঠামোতে আজকে আমার নিবেদন হচ্ছে মন্ত্রী মহাশয়ের কাছে এই বিল যদি ভাল উদ্দেশ্যে এনে থাকেন যদিও আমি মনে করিনা তবুও আমি তাঁকে অনুরোধ করছি বিলটিকে সিলেক্ট কমিটিতে পাঠাতে আমরা ১০ জনের নাম দিয়েছি ইচ্ছা করলে আপনারা নামের পরিবর্তন করতে পারেন। আমি মন্ত্রী মহাশয়কে চেয়ারম্যান করে শ্রী অমিয় ব্যানার্জি, অচিন্তকৃষ্ণ রায়, নির্মলকুমার বোস, অমলেন্দ্র রায়, সন্দীপ দাস, মহম্মদ সোহরাব, শামসুদ্দিন আহমেদ, দেবপ্রসাদ সরকার এবং ডঃ গোলাম ইয়াজদানী প্রভৃতি মাননীয় সদস্যদের নাম দিয়ে কমিটি করতে বলছি। আপনি ইচ্ছা করলে নামগুলির পরিবর্তন করতে পারেন কারণ সেটা একটা নতুন বিল আনছেন এই বিলের, সকলে উৎসাহিত হবেন বিশেষ করে আজকে যাঁরা লাইব্রেরির দ্বারা বেতনভুক্ত কর্মচারী আছেন তাঁরা সকলেই উৎসাহিত হবেন, এখানে অনেক বক্তা বলেছেন লাইব্রেরিকে ট্রেড ইউনিয়নের দিকে নিয়ে যেতে, আমি সেদিকে নিয়ে যেতে চাচ্ছি না। মাননীয় মন্ত্রী মহাশয় অত্যন্ত শিক্ষিত লোক কিন্তু বিলে দেখছি ট্রেড কোয়াটার কথা আছে এটা হবেনা, ট্রেড কোয়াটারস হবে, এখানে ইংরাজীতে ভুল আছে একটা এসের. ভুল আছে এইরকম বহু ভুল আছে সেইজন্য আমি বলছি এই বিলটাকে সিলেক্ট কমিটিতে পাঠালে এটাকে আরও উন্নত করা যায় এর ভিতরে অনেক জিনিস আছে যেগুলিতে আমাদের কোনও আপত্তি হবেনা অথচ আলোচনার দ্বারা এই বিলটিকে উন্নত করা যাবে। বিলটি এখানে গ্রহণ করা সেই আলোচনা এখানে সম্ভবপর নয়। আমি কতকগুলি অ্যামেণ্ডমেন্ট দিয়েছিলাম, সেগুলি মাননীয় স্পিকার মহাশয় ফেরত দিয়ে দিয়েছেন। আমার প্রধান বক্তব্য হচ্ছে মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আপনি বিলটিকে সিলেক্ট কমিটিতে পাঠান তাহলে ভাল হবে। এতদিন যখন হয়নি তখন আর কয়েকদিন পরে বিলটি আনলে বিশেষ কিছু ক্ষতি হবেনা। আমরা দেখছি এই বিলে কি আছে, এই বিলে লাইব্রেরি আছে লোকাল কমিটি আছে, স্টেট কমিটি আছে কিন্তু তারা কি করবে, আমার বক্তব্য হচ্ছে মিনিস্ট্রি অফ এডুকেশন গভর্নমেন্ট অফ ইণ্ডিয়া অ্যাডভাইসরি কমিটির কতকগুলি রেকমেনডেশন আছে তাতে বলা ছিল ন্যাশনাল লাইব্রেরি হবে সেন্ট্রাল লাইব্রেরি হবে, ডিস্ট্রিক্ট লাইব্রেরি হবে ব্লক এবং পঞ্চায়েত লাইব্রেরি হবে। কিন্তু আপনারা ব্লক লাইব্রেরি পঞ্চায়েত লাইব্রেরির কাছাকাছিও যাচ্ছেন না। কেন যাচ্ছেন না সিলেক্ট কমিটিতে এইগুলি আলোচনা করা যেত। দ্বিতীয় কথা সেখানে ছিল Fixed minimum standard of library service like various libraries in the state library Department সেসব কথা এর মধ্যে নাই to ensure training of various types of library workers in adequate number সেকথাও এই বিলের মধ্যে নাই। এর উদ্দেশ্যটা কি এইগুলি আমরা সিলেক্ট কমিটিতে আলোচনা করতে পারতাম, to assist auxiliary bodies in maintaining their efficient and useful working এ কথাও আপনার বিলের মধ্যে নাই। অকজিলিয়ারি বডি কোথাও করবেন না বাইরের লোক কিছুই করতে পারবে না Supervise and administer a

system of grant-in-aid to subscription libraries লাইব্রেরির কিছু থাকবে তার ব্যবস্থাও এর মধ্যে কিছু নেই। বিলটি সিলেক্ট কমিটিতে গেলে এইসব প্রিন্সিপল নিয়ে আলোচনা করতে পারতাম তাহলে বিলটি ইমপ্রুভ হয়ে এখানে আসতে পারত একথা একটু ভেবে দেখুন। এখানে বলেছেন Every state Library should consist of two wings, the state central library and the state lendiny Library. তারপর এর আগে কথা এসেছে সিলেক্ট কমিটির কথা। লোকাল কমিটি রেখেছেন, আপনাদের পারটির লোকাল কমিটি থেকে। কিন্তু ডিস্ট্রিক্ট কমিটি করলে কি অসুবিধা হত বুঝতে পারছি না। ডিস্ট্রিক্ট লাইব্রেরি সম্বন্ধে যে দুটো কথা আছে সেটা বলছি,—

[5-50 – 6-00 P.M.]

The District Headquarters should have 2 wings, one running the reference service and lending services as the central library of the town in which it is located and the other running the circulation services to the branches in the city and block libraries. এইগুলোর ব্যবস্থা এখানে নেই। এখনও ডিস্ট্রিক্ট লাইব্রেরি আছে এবং সেগুলো কিছু কিছু কাজও করছে। সে ব্যবস্থা এর মধ্যে আসে না। আমি আপনাকে বলছি, এখানে যেটা আপত্তি আমাদের অ্যাডভাইসরি কমিটি যেকথাটা বলেছিলেন তার বাইরে ডিস্ট্রিক্ট লাইব্রেরি কমিটির কথা বলেছেন, সেখানে বলেছেন, should consist of 15-19 members. Two-thirds of these members should represent by the Executive Committee of the State Library Council and the members who represent the municipal and block libraries two-thirds will represent Block Library Committee and one-third municipal committees. এতে সে ব্যবস্থা। কিন্তু এই যে আপনি বিলটা এনেছেন, এই বিলের মধ্যে এই সে ব্যবস্থা। কিন্তু এই যে আপনি বিলটা এনেছেন, এই বিলের মধ্যে এই কথাগুলো নেই। সেইজন্য আমি বলছি, আপনারা চিন্তা করে দেখুন, তিন মাস পরে বিলটা এলে কি ক্ষতি হতে পারে। তৃতীয় কথা, অনেক কথা আলোচনার মধ্যে এসেছে, অনেক মাননীয় সদস্য বলেছেন, গত ৩০ বছরে নাকি কিছুই হয় নি। আমি একটা কথা পরিষ্কারভাবে বলতে চাই যে কালকে যেমন এখানে ইউনানী বিল পাশ হল। কোথাও কোনও ইনফ্রাস্ট্রাকচারস নেই, তবুও বিল চলে এলো। কোথাও হসপিটাল নেই ৫০ হাজার টাকার ইউনানী বিল করে দিলে। এই বিল ৩০ বছর আগে যদি করা হত তাহলে এই রকমই হত। ১৯৩৭ সালে স্টেট কংগ্রেস যখন গভর্নমেন্ট করেছিল, তখন লাইব্রেরির কাজ আরম্ভ করেছিল, ইতিহাস সেটা বলবে। এখানে মুসলিম লীগের রাজত্ব ছিল তারা সেদিকে গুরুত্ব দেয় নি। গ্রন্থাগার আন্দোলন আমরা করতাম। আজকে গ্রন্থাগার আন্দোলন যে পর্যায়ে এসে পৌঁছেছে.......

**(জনৈক সদস্য ঃ—**আপনি কি নিজেকে কংগ্রেস বলে এখনও দাবি করেন?) কংগ্রেস বলে দাবি করি না। কিন্তু কংগ্রেসে এক সময়ে ছিলাম জ্যোতিবাবুও এককালে কংগ্রেসে ছিলেন, ভুলে যাবেন না।

**(গণ্ডগোল এবং চিৎকার যে, না কখনও কংগ্রেসে ছিলেন না।)** জ্যোতিবাবুও এক সময়ে কংগ্রেসে ছিলেন। আজকে গ্রন্থাগার আন্দোলন যে পর্যায়ে এসেছে, ১৯২৭ সালে বেঙ্গল

লাইব্রেরি অ্যাশোসিয়েশন যখন স্বর্গত মন্ত্রীদের রায় মহাশয় করেছিলেন, তিনি আজকের এই রূপ দেখলে আঁতকে উঠতেন। আজকের গ্রন্থাগার আন্দোলন, ট্রেড ইউনিয়ন আন্দোলনের মতো, কিছু লোকের বেতন কিভাবে বাড়ানো হবে, কিভাবে সারভিস রুল হবে—এই দিকে চলে যাচ্ছে। আপনাদের অনেকেই বলেছেন এই দিকে, ননীবাবু বলেছেন, নির্মলবাবু বলেছেন এইসব কথা। আজকে আন্দোলনের এই রূপ দেখছি। আমি এর আগে একবার যখন মেম্বার ছিলাম আমাদের মালদহ জেলায় বেঙ্গল লাইব্রেরি অ্যাশোসিয়েশনের মিটিং হয়েছিল। তারপর সেখানে রেজলিউশনে বলা হয়েছিল, গ্রন্থাগার আইন করা হোক। আমি এসে মন্ত্রীকে বললাম যে এই রকম ওঁরা বলছেন, আমরাও বলছি আইন হওয়া উচিত, কেন আইন করবেন না। তখন তিনি বললেন, তাঁর জবাবে, যে জেলায় ২৭ পারসেন্টের কম লোক লেখাপড়া জানে, (তখন মালদহ জেলায় শিক্ষার অবস্থা ওই রকমই ছিল) সেখানে প্রাথমিক শিক্ষার ব্যবস্থা করতে পারছি না, তারজন্য টাকা সংগ্রহ করতে পারছি না, সেখানে লাইব্রেরি করলে তাতে দেশের কি হবে। আমি আজকে একথা বলতে চাই যে তিরিশ বছর আগে হয় কিছু হয় নি যারা বলেন তারা জেনে রাখুন, পশ্চিমবাংলায় ১৯৪৭ সালের পরে ১৭ টি ডিস্ট্রিক্ট লাইব্রেরি হয়েছে, সাব-ডিভিসন টাউন লাইব্রেরি হয়েছে ৩১টা, রুর‍্যাল প্রাইমারি এরিয়া লাইব্রেরি হয়েছে ৬৮১টা, গভর্নমেন্ট লাইব্রেরি আছে ৯টা, নন-গভর্নমেন্ট এবং নন-স্পনসর্ড আছে ১২শো। এই যে হয়েছে তিরিশ বছরে হয়েছে। আজকে তো এডুকেশন বাজেট হচ্ছে ২ শো কোটি টাকার। ১৯৪৭ সালে হয়েছে ২০ কোটি টাকার। তো ৩০ বছরে কেন আইন করা হয় নি তার অর্থ এর থেকে খুঁজে পাবেন। আইন করার মানেই হচ্ছে, পরের দিন থেকে মনে হবে আমাদের সমস্ত আন্দোলনে সরকার টাকা দিচ্ছে। আজকে গ্রামে গ্রামে যে গ্রন্থাগার আন্দোলন হচ্ছে সেটা কিজন্য হচ্ছে। যারা গ্রন্থাগার তৈয়ারি করেছিলেন, তারা কখনও বেতন পাবেন সে আশা করেন নি। তারা একটা খবরের কাগজ রাখবেন, কিছু বই তৈরি করবেন, কিছু বই দেবেন, কিছু জ্ঞান বাড়াবেন—এই কথা ভাবতেন।

আজকে আমার বক্তব্য হচ্ছে আজকে এখন পর্যন্ত যে লাইব্রেরি হয়েছে তাতে কত শিক্ষিত লোক যাচ্ছে, আমরা আইন করতে পারিনি। কিন্তু পশ্চিমবঙ্গে সব আইন আগে হয়েছিল, এই আইনটা হয়নি, আন্দোলনের ভীতি আছে, সেকথা স্বীকার করি।

আমার দ্বিতীয় কথা হচ্ছে আমি এই আইনের একটা জায়গা দেখে খুব আতঙ্কিত হচ্ছি, লিখেছেন to provide for the establishment of public Libraries in the state of West Bengal and to regulate, guide, control, supervise and to grant recognition এই রিকগনিশন শুনে আতঙ্কিত হচ্ছি। এই রিকগনিশন কথাটা শুনা অবধি ভাবছি ৩৫ হাজার গ্রামে কতগুলি লাইব্রেরি আছে আপনি কি জানেন? যদি এখানে রিকগনিশন কথাটা না থেকে হেল্প কথাটা থাকত তো বলার কিছু ছিলনা, কিন্তু আপনি বলেছেন টু গ্রান্ট রিকগনিশন, আপনি শিক্ষামন্ত্রী হিসাবে সেকেণ্ডারি স্কুলকে রিকগনিশন দেওয়ার ব্যাপারে যে দলবাজি করেছেন এখানেও সেই দলবাজি করবেন সেই আশঙ্কাই আমি করছি, এবং আগে থেকেই সেটা দেখতে পাচ্ছি। আপনি এই বিধানসভায় দাঁড়িয়ে বলেছেন যদি কোনও স্কুল এক মাইলের মধ্যে থাকে তা সেখানে স্কুল দেবেননা। সেই নীতি নিয়ম শৃঙ্খলা কোথাও মানা হয়নি। আপনি দলের লোক দিয়ে কমিটি করেছেন, কমিটি রেকমেণ্ড করেছে, এক মাইলের

মধ্যে ১২ ক্লাসের স্কুল ছিল, সেখানেও স্কুল দিয়েছেন। ৩৫ হাজার গ্রামে কতগুলি লাইব্রেরি আছে, সেগুলিকে আপনি রিকগনিশন দিতে পারবেন? যারা রিকগনিশন পাবে তারা পংক্তিতে আসবে আর বাকিরা অপাংক্তেয় হয়ে থাকবে, এটা চিন্তা করেছেন? আজকে আপনার রিকগনিশনের কথায় আতঙ্ক বোধ করছি। রিকগনাইজড এবং নন-রিকগনাইজড, আপনি হেল্প সকলকেই করতে পারতেন। লাইব্রেরি কমিটি ছিল, ৫০০ বই থাকলে সি গ্রেড হবে, তার উপর বই থাকলে বি গ্রেড হবে তার পরে যাদের বই থাকবে এ গ্রেড হবে, কিন্তু রিকগনিশন না দিলে গ্রামে লাইব্রেরি করবেনা, একথাতে আমি বিশ্বাস করিনা। লাইব্রেরি করবার জন্য উৎসাহ দেবার ব্যবস্থা এই বিলের কোথাও নাই, দেখছিনা। রেকমেণ্ডেশন অব অ্যাডভাইসারি কমিটি, অর্কজিলিয়ারী ফোর্স তৈরি করার জন্য কোনও মুভমেন্ট কোথাও দেখছিনা। এখানে কি বলেছেন? সব সময় বলছেন গাইড কন্ট্রোল একথাই বলেছেন, কোথাও উৎসাহ দেবার কোনও কথা নাই। দ্বিতীয় কথা হচ্ছে, এই বিলটা সিলেক্ট কমিটিতে গেলে ভাল হত, অনেক কথা ছিল, অনেকগুলি আপনারাও মানতেন। এখানে বলেছেন Four persons to be nominated by the government—representing the interest of universities, the West Bengal Board of Secondary Education and the West Bengal council of Higher Secondary Education from amongst their members. এখানে মাদ্রাসা বোর্ড কি দোষ করল? আপনারাতো মাইনরিটির কথা অনেক ভাবেন বলেন, কিন্তু মাদ্রাসা বোর্ড-এর কথা কি ভুলে গেছেন? আমি জানি আপনার আপত্তি নাই, কিন্তু মাদ্রাসা বোর্ডের রিপ্রেজেন্টেশন বাদ পড়ে গেছে। যদি বিলটা সিলেক্ট কমিটিতে দিতেন তাহলে আমরা মাদ্রাসা বোর্ড ঢুকিয়ে দিতে পারতাম। তারপরে বলেছেন declare in accordance with the rules made under this Act, by notification, the names and addresses of the recognised libraries in the state রিকগনিশন কেন হবে? এক্সিজসটিং লাইব্রেরি কেন হবেনা? একথা অ্যামেণ্ডমেন্টে দিয়েছি। তারপরে এখানে আছে এম্পলয়েড ফ্রম টাইম টু টাইম এজ অফিসারস্ ৮ নম্বরে বলেছেন লোকালের কথা, এর আগে সোহরাব মহম্মদ সাহেবও বলেছেন।

[6-00 - 6-10 P.M.]

তারা কি ইলেক্ট করতে পারেন না এক জায়গায় বসে? সেখানে যদি কোনও কারণে ইলেকটেড পারসন আপনাদের দলের লোক না হন সেইজন্য নমিনেশনের ব্যবস্থা করেছেন। তাদের এখানে ইলেকটেড হবার ক্ষমতা বা অধিকার কেড়ে নিয়েছেন। one person to be nominated by the Government from amongst the members of the Zilla parishad in the District. সেখানে হোয়াই নট ইলেক্ট ফ্রম দেমসেলভ্‌স? মালদহ জেলা এতটুকু জেলা, তার কোনও সাব-ডিভিসন নেই সেখানে একজন মেম্বার আবার মেদিনীপুর, ২৪ পরগনার মতন জেলা সেখানেও একজন মেম্বার। এটা ঠিক হয়েছে কি? সিলেক্ট কমিটিতে গেলে এ সম্বন্ধে একটা বুদ্ধি বার করা যেত এবং সেইজনাই আমরা এটাকে সিলেক্ট কমিটিতে পাঠাতে বলেছি। তারপর ১০ নং-এ আছে যে Employ from time to time such officers and staff for such libraries in the manner prescribed সেখানে কে পড়বে? আজকে লিটারেসি সেন্টার যদি লাইব্রেরির সঙ্গে না হয় তাহলে প্রকৃত উদ্দেশ্য

কি সাধিত হবে? আজকে কলকাতা বা শহরের কথা নির্মলবাবুরা বলতে পারেন কিন্তু গ্রামে যদি লাইব্রেরির সঙ্গে লিটারেসি সেন্টার না থাকে তাহলে শুধু লাইব্রেরি দিয়ে কি হবে? তারপর to provide book bank for every privileged student. এটা এর সঙ্গে করা যায়, খুব সহজেই করা যায়, সিলেক্ট কমিটিতে গেলে আপনারও এগুলি অ্যাকসেপ্ট করতে কোনও অসুবিধা হত না, সেইজন্যই আমি সিলেক্ট কমিটির প্রপোজাল দিয়েছিলাম। পরিশেষে আমি বলব, এটা অগণতান্ত্রিক বিল হয়েছে, এটাকে আরও গণতান্ত্রিক করা উচিত ছিল এবং করাও যায়। এগুলি আপনার মত নিয়েই করা যায় এবং সেইজন্যই সিলেক্ট কমিটিতে যাওয়া দরকার। এই বিলের মধ্যে রিকগনিশন কথাটা আছে সেটা উঠিয়ে দিয়ে to help the existing libraries এটা করা উচিত বলে মনে হচ্ছে। আপনি আপনার নিজের বক্তৃতায় বলেছেন, যেখানে উদ্যোগী লোক বেশি আছে সেখানে লাইব্রেরি হবে, যেখানে নেই সেখানে হবে না। শহর বা সেমি শহরে যেখানে শিক্ষিত লোক বেশি ভাল লাইব্রেরি বা বড় বড় বাড়ি সেখানে হবে কিন্তু ঐ যে সমস্ত গণ্ডগ্রাম আছে যেখানে একটা আলমারি নিয়ে, দুটো খবরের কাগজ নিয়ে আর একটা ভলিবল নিয়ে লাইব্রেরি হয়—সন্ধ্যাবেলাতে বসে বসে তাস খেলে, বই পড়ে, খবরের কাগজ পড়ে সেটাও একটা লাইব্রেরি। সেখানে যদি উদ্যোগী লোকের জন্য একটি আইন হতে পারে তাহলে গরিব লোকেদের জন্য লাইব্রেরি হবে না কেন? এরমধ্যে আপনাদের দলবাজি আছে আমরা জানি। দলবাজি সব গভর্নমেন্টই কিছু কিছু করে, আপনারা প্রকটভাবে করছেন, করুন, আমার আপত্তি নেই—এই বিলটা কেউ আনতে পারেন নি, আপনারা এনেছেন সেজন্য ধন্যবাদ দিচ্ছি কিন্তু আমি বলব, এই বিলটার ইনফ্রাস্ট্রাকচার আপনার পূর্ব পুরুষরাই করে গিয়েছেন দয়া করে একথাটা মানবেন বা স্বীকার করবেন। পরিশেষে আমি সবিনয়ে আপনার কাছে নিবেদন করব, এই বিলটাকে সিলেক্ট কমিটিতে পাঠিয়ে এর একটা পূর্ণাঙ্গ রূপ দেবার চেষ্টা করুন। আশা করি আপনার শুভবুদ্ধি হবে এবং গণতন্ত্রে বিশ্বাস করে বিরোধীদের এই কথাটা আপনি রাখবেন। বিরোধীদের এই কথাটি যদি রাখনে তাহলে ক্ষতি কিছু হবে না এটা আপনাকে বলতে পারি।

**শ্রী সুমন্তকুমার হীরা** ঃ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের মাননীয় মন্ত্রী শ্রী পার্থ দে মহাশয় যে দি ওয়েস্ট বেঙ্গল পাবলিক লাইব্রেরিজ বিল, ১৯৭৯ বিলটি এখানে উপস্থিত করেছেন আমি সেই বিলকে সমর্থন করে দু একটি কথা বলে আমার বক্তব্য শেষ করব। স্যার, আপনি জানেন যে ভারতবর্ষের শিক্ষা এবং সংস্কৃতিকে আমাদের পূর্বতন সরকার কিভাবে অবহেলা করেছে। এবং লাইব্রেরি মুভমেন্টের ক্ষেত্রে সেই চূড়ান্ত অবহেলা আমরা লক্ষ্য করেছি। সবাই আমরা জানি সারা দেশের মানুষ দেশ স্বাধীন হবার পর একথা বিশ্বাস করেছিল যে ভারতবর্ষের বুর্জুয়া কংগ্রেস দল গণতান্ত্রিক কাজ করবে শিক্ষা সংস্কৃতিকে সাধারণ মানুষের কাছে পৌঁছে দেবে। তাদের ইচ্ছা থাকলেও শ্রেণী স্বার্থে তারা সে কাজ করেনি। বরং শিক্ষাকে কুক্ষিগত করে গ্রামে গঞ্জে যাতে লাইব্রেরি মুভমেন্ট বিস্তৃত বা প্রসারিত না হয় সেই কাজ করেছেন। আমরা জানি ১৯৫৫ সালে কেন্দ্রীয় সরকার বাধ্য হয়েছিল একটা অ্যাডভাইসার কমিটি করা অ্যাডভাইসারি কমিটি ফর পাবলিক লাইব্রেরিজ এবং তারা একটা রিপোর্টও দিয়েছিল। সেই রিপোর্টে একথা বলা ছিল যে একটা লাইব্রেরি লেজিসলেশন থাকা দরকার। কিন্তু দুঃখের কথা ঐ কংগ্রেস সরকার গত ৩০ বছর ধরে গোটা দেশ ব্যাপী এই আইন

প্রণয়ন করেন নি। আমার পূর্ববর্তী দু জন বক্তা বলেছেন কয়েকটি রাজ্যে যেমন কর্ণাটকে মহারাষ্ট্রে তামিলনাড়ুতে অন্ধ্রে মোট চারটি রাজ্যে এই আইন তৈরি হয়েছে। কিন্তু সেই আইনগুলির প্রভিসন প্রভিসনগুলি যদি দেখি তাহলে দেখব যে ঐ বুর্জুয়া শ্রেণীর স্বার্থে আইনটি রচিত হয়েছে। এতে গরিব মানুষেরা কোনও সুযোগ যাতে না পায় সেই সব সরকার সেই কাজ করেছেন। ঐ লোভ দেখানো আইন ঐ চারটি রাজ্যে হয়েছে এটা আমরা লক্ষ্য করেছি। তবুও তারা কিছু করেছে। কিন্তু পশ্চিমবাংলার কংগ্রেস সরকার কিছুই করে নি। আমরা জানি ঐ কংগ্রেস দলের গুণ্ডারা বহু লাইব্রেরি জ্বালিয়ে পুড়িয়ে দিয়েছে। যারা লাইব্রেরি নষ্ট করে তাদের কাছে লাইব্রেরি সম্পর্কে আইন হবে এটা আশা করি না। আমরা জানি তারা বহু লাইব্রেরি ধ্বংস করেছে। আমরা জানি জনতা পার্টি অনেক রাজ্যে শাসক ছিলেন কিন্তু তারা এই প্রণয়ন করেন নি। স্বভাবত আজকে দি ওয়েস্ট বেঙ্গল পাবলিক লাইব্রেরিজ বিল এসেছে তখন তাদের কাছে এক মুখে শুনছি ভাল বিল আর এক মুখে শুনছি এই বিল অসম্পূর্ণ, এই বিল সিলেক্ট কমিটিতে দেওয়া হোক এই সব কথা বলে বিলটিকে ঠেকিয়ে রাখার বাহানা করছেন। বিধানসভায় অনেক ভাল ভাল বিল এসেছে কিন্তু একটা বিল নাই যেটার ওনারা সমালোচনা করেন নি। এই যে ওয়েস্ট বেঙ্গল পাবলিক লাইব্রেরিজ বিল এসেছে কার্যত ওঁরা এটা সমর্থন করেন নি। কি করে এটাকে নষ্ট করা যায় তার জন্য সমালোচনা করছেন। এই তাদের দৃষ্টিভঙ্গির পরিচয়। তারা চায় না গোটা পশ্চিমবাংলার আপামর জনসাধারণ এই লাইব্রেরির সুযোগ পান। আমরা এই লাইব্রেরিকে জনস্বার্থে একটা অত্যন্ত প্রয়োজনীয় অংশ হিসাবে গড়ে তুলতে চাই।

[6-10 – 6-20 P.M ]

আমরা চাই গ্রামে এই লাইব্রেরিগুলি হবে জনসাধারণের প্রয়োজনীয় তথ্য সরবরাহ কেন্দ্র। আমরা চাই লাইব্রেরিগুলি হবে মানুষের যে রুচী সেই রুচীকে আরও উন্নত, আরও মার্জিত করে, মানুষের চেতনার মানকে আরও উন্নত করার জন্য। তাই, আমাদের সঙ্গে ওদের পার্থক্য এইখানে—আমরা যখন একটা রুচিশীল সাংস্কৃতিক মান গড়ে তুলতে চাই তখন তারা তার বিরোধিতা করেন, তখন উল্টো দিকে যান। স্যার, আপনি জানেন যে বিরোধী পক্ষের অনেক নেতা অনেক কথা বলেছেন। এই আইনকে আমরা গ্রামের মানুষের স্বার্থে নিয়ে যাচ্ছি। বিরোধী পক্ষের কয়েকজন সদস্য বলেছেন যে এই আইন নাকি সুপারভাইস কন্ট্রোল। এই কন্ট্রোলকে তাঁরা নাকি ভয়ের চোখে দেখছেন এবং এটাকে অগণতান্ত্রিক বলছেন। এই আইন দিয়ে সুপারভাইজ করা হবে সেটা কোনও ভয়ের ব্যাপার নেই। এই লাইব্রেরিগুলি যে ভাবে যথেচ্ছ ভাবে ঐ কংগ্রেস স্টাউটরা ব্যবহার করেছেন, জনতা পার্টির লোকেরা, যাঁরা এক সময়ে একসঙ্গে ছিলেন, তাঁরা ব্যবহার করেছেন। কাজেই এগুলিকে সংযত করার জন্য কন্ট্রোল কিছু সুপারভিসন করার দরকার আছে। সে জন্য এই আইনে কন্ট্রোল অ্যাণ্ড সুপারভিসন রাখতে হয়েছে। আমি জানি আমাদের মাননীয় সদস্য ননী কর মহাশয় দুটো ঘটনার কথা বলেছেন। তিনি প্রতাপ মেমোরিয়ালের কথা বলেছেন। আপনি জানেন যে কলকাতায় প্রতাপ মেমোরিয়াল লাইব্রেরি আছে এবং তার একটা ট্রাস্টি বোর্ডও আছে। সেই বোর্ডের সদস্য হলেন মাননীয় প্রফুল্লচন্দ্র সেন মহাশয়। তিনি যখন মুখ্যমন্ত্রী এবং কংগ্রেস সদস্য ছিলেন এবং প্রাক্তন চিফ সেক্রেটারি অমিতাভ নিয়োগী—এই দু'জনের একজন সভাপতি এবং একজন

সেক্রেটারি ছিলেন। কিন্তু তা সত্ত্বেও বহু টাকা তারা নিয়েছেন এবং সেই টাকা নিয়ে—দুঃখ জনক ব্যাপার হলেও বলতে হচ্ছে যে তাঁদের মতো উচ্চ ব্যক্তি যাঁরা ছিলেন তাঁরা থাকা সত্ত্বেও সেই টাকার অপব্যবহার করেছেন। কারণ সেই লাইব্রেরি হলকে এমন লোকেদের কাছে দিয়েছেন যাঁরা সেখানে বারবধূ নাটক অভিনয় করছে যেটা হচ্ছে অপসংস্কৃতি। আপনি জানেন যে তার জন্য সেখানে লাইব্রেরি উঠে গেছে, লাইব্রেরি বন্ধ হয়ে গেছে এবং এই বন্ধ হওয়ার ফলে সেখানকার কর্মীরা অনাহারে মারা যাচ্ছে। আপনাকে আমি এই কথা বলতে চাই যে আজকে যদি প্রফুল্লচন্দ্র সেনকে আমি বলি যে তিনি একজন খুনী, তিনি ঐ লাইব্রেরির একজন কর্মীকে খুন করেছেন যাঁর নাম হল জ্যোতিষ দাসগুপ্ত তাহলে কি মিথ্যা বলব? স্যার, আপনি জানেন যে ঐ জ্যোতিষ দাসগুপ্ত মহাশয় ওখানে কাজ করতেন। সেই লাইব্রেরি বন্ধ হওয়ার ফলে অনাহারে তিনি মারা গেছেন। তার পরিবার আজকে রাস্তার ভিখারী হয়ে গেছে। আজকে যদি তাঁর মৃত্যুর জন্য কেউ দায়ী হন তাহলে সেই প্রফুল্লচন্দ্র সেন মহাশয় এক নম্বরের দায়ী। কারণ তিনি সেই লাইব্রেরি বন্ধ করেছেন। আজকে যদি বলা হয় যে তিনি জ্যোতিষ দাসগুপ্ত মহাশয়কে খুন করেছেন তাহলে সেটা অসত্য বলা হবেনা। আর একটি ঘটনার কথা বলি। আপনি জানেন যে সেবক ভারতী বলে একটা লাইব্রেরি আছে দক্ষিণ ২৪ পরগনায়। সেখানে রবি ঘোষ মহাশয় বলে একজন কংগ্রেসের স্টাউট, যার কথা ননীবাবু বলেছেন, তিনি বহু টাকা তছরূপ করেছেন। ঐ লাইব্রেরি নামে সরকারি টাকা সেই টাকা নিয়ে তিনি বাড়ি গাড়ি করেছেন। সেখানকার কর্মচারিরা বেতন পান না অথচ লিখে নেওয়া হচ্ছে যে তাদের বেতন দেওয়া হয়েছে। এই ভাবে সেখানে টাকার অপচয় ঘটেছে কংগ্রেস আমলে। আমরা চাই পশ্চিমবঙ্গের লাইব্রেরিগুলি সরকারের সম্পত্তি জনসাধারণের কাজে ব্যবহৃত হোক এবং এর জন্য সরকারি নিয়ন্ত্রণ থাকা দরকার। আমরা মনে করি সরকার এবং জনসাধারণ মিলিত ভাবে তাকে সুপারভাইস অ্যাণ্ড কন্ট্রোল করবে। এই যে গণতন্ত্র, এটা ওরা মেনে নিতে চায় না। ওঁরা লুঠেরা রাজত্ব চাই, তাই বিরোধিতা করছেন। স্যার, আর একটা কথা না বলে পারছি না। আজকে এই যে লাইব্রেরি ব্যবস্থা, এই ব্যবস্থায় ওঁরা ভয় পাচ্ছে। আজকে যদি লাইব্রেরি গ্রাম থেকে গ্রামান্তরে ছড়িয়ে পড়ে, লাইব্রেরি আন্দোলন ছড়িয়ে পড়ে তাহলে আজকে আমার মনে হয় না যে শুধু মাত্র ঐ কংগ্রেসিদের যে পাণ্ডারা আছে, তাদেব উপর নির্ভর করে যে দল দাঁড়িয়ে আছে, সেই পাণ্ডারা ওদের ধরে রাখতে পারবে কিনা সন্দেহ আছে। কারণ আমি জানি,—একটা ঘটনার কথা আপনাকে বলছি, শিক্ষা, লাইব্রেরি, পুস্তক, কি ভাবে মানুষকে পাল্টায়। ইংলণ্ডে একজন জজ ছিলেন, সেই জজ বিটার অ্যান্টি কমিউনিস্ট ছিলেন। কিন্তু ব্রিটিশ সরকার সেই জজকে দিয়ে বারবার কমিউনিস্টদের বিরুদ্ধে মামলাগুলো করাতো। সেই জজ কমিউনিস্টদের ব্রিফ পড়তে পড়তে মামলা মকর্দমাগুলো একটার পর একটা কমিউনিস্টদের বিরুদ্ধে রায় দিতেন। এই রকম ভাবে দীর্ঘকাল বাদে দেখা গেল কমিউনিস্টদের বিরুদ্ধে ব্রীফগুলো পড়তে পড়তে সেই জজ নিজের কমিউনিস্ট ভাবাপন্ন হয়ে গেছেন। তিনি কমিউনিস্ট পার্টির সদস্য পদ লাভ করার জন্য আর্জি পেশ করেছিলেন। তিনি নিজে বলেছিলেন যে আমি পাল্টে গেছি, আমি কমিউনিস্ট হয়ে গেছি, কমিউনিস্টদের ভাবাদর্শ এত সুন্দর, এত ভাল। এই ভাবে মানুষ পাল্টায়। কাজেই আমি বলব লাইব্রেরিকে যদি গ্রামাঞ্চলে ছড়িয়ে দেওয়া যায় তাহলে মানুষের মনের পরিবর্তন হবে যার জন্য কংগ্রেসিরা এবং জনতার লোকেরা ভয় পাচ্ছেন। জমিদার জোতদারদের পায়ের

তলার মাটি আজকে সরে যাচ্ছে। গ্রামের মানুষ শিক্ষিত হবে, তাদের চেতনা বাড়বে, তারা সরে আসবে, এই ভয়ে তাঁরা আজকে লাইব্রেরি মুভমেন্টকে কি ভাবে ঠেকানো যায় তার চেষ্টা করছেন। এর সঙ্গে আর একটি কথা বলি, লাইব্রেরির সঙ্গে যুক্ত আছেন যে সব কর্মচারী, তারা অত্যন্ত অবহেলিত, তাদের বেতন সামান্য তাদের দিকে লক্ষ্য দেওয়া উচিত। কারণ তারা দীর্ঘকাল ধরে এই মুভমেন্টকে চালিয়ে নিয়ে এসেছে, মানুষ গড়ার একটা অংশ হিসাবে তারা কাজ করে। কাজেই তাদের রুজি রোজগার, তাদের পেট ভরে খাবার একটা ব্যবস্থা থাকা উচিত। আমার বিশ্বাস বামফ্রন্ট সরকার লাইব্রেরি মুভমেন্টকে সঠিক ভাবে পরিচালিত করার জন্য এই যে বিল এনেছেন, এই বিলকে রূপায়িত করে পশ্চিমবাংলার সাধারণ মানুষের দীর্ঘদিনের যে দাবি, সেই দাবিকে পূরণ করবে, এই আশা এবং ভরসা নিয়ে এই বিলকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সেখ ইমাজুদ্দিন ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় শিক্ষামন্ত্রী এখানে যে বিল এনেছেন এই বিলটা আমি খুব ভাল ভাবে পড়েছি। বিলের মধ্যে অনেক অসঙ্গতি এবং ত্রুটি লক্ষ্য করেছি। সেই জন্য বিভিন্ন ক্লজে, বিভিন্ন অ্যামেণ্ডমেন্ট দিয়েছি, অ্যামেণ্ডমেন্টের উপর যখন আলোচনা হবে তখন বলব। এখন মোটামুটি ভাবে দু একটি কথা বলতে চাই। সরকার পক্ষের যে সমস্ত সদস্য বক্তব্য রাখলেন, তাদের বক্তব্য থেকে এটাই মনে হয়েছে, এই লাইব্রেরি অ্যাক্ট পশ্চিমবাংলায় যে তৈরি হবে, তার ফলে লাইব্রেরি তৈরি হবে পশ্চিমবাংলায়, বর্তমানে পশ্চিমবাংলায় কোনও লাইব্রেরি নেই, এই রকম একটা ধারণা অনেকের মনে হতে পারে। এটা বোঝাবার চেষ্টা করা হয়েছে যে উনারা আইন করে নুতন করে লাইব্রেরি করবেন, পশ্চিমবাংলার কোথাও, গ্রামে, শহরে, স্কুলে, কলেজে কোনও লাইব্রেরি নেই। সেই জন্য আমি সরকার পক্ষের সদস্যদের বলতে পারি যে এখনও পশ্চিমবাংলায় হাজার হাজার লাইব্রেরি আছে। কংগ্রেসের ৩০ বছরের রাজত্বে অনেক লাইব্রেরি প্রতিষ্ঠিত হয়েছে বেসরকারি ভাবে। কিছু সহৃদয় ব্যক্তির অর্থানুকূল্যে হয়েছে হয়ত কিছু সংখ্যক লোক মিলে ক্লাব করে লাইব্রেরি করেছে, নানা ভাবে অনেক লাইব্রেরি হয়েছে। এই সব লাইব্রেরিগুলো শুধু ব্যক্তিগত ভাবে চলছে তা নয়, আপনারা জানেন গত ৩০ বছরের কংগ্রেসি শাসনে অনেক লাইব্রেরিকে সরকার পক্ষ থেকে অনেক টাকা দেওয়া হয়েছিল। তবুও আমি বলছি, এই সম্পর্কে সেপারেট কোনও ডাইরেকটারেট ছিল না, শিক্ষা বিভাগের সঙ্গে এক সঙ্গে দেখাশুনা চলত। পার্থ দে আলাদা ভাবে এটাকে পরিচালনা করার জন্য একটা বিল এনেছেন, সরকারি ভাবে এই যে উদ্যোগ নেওয়া হয়েছে, এই প্রচেষ্টাকে আমি আন্তরিক ভাবে সমর্থন করছি। এর জন্য উনাকে ধন্যবাদ জানাচ্ছি। কিন্তু বিলটা যে ভাবে এনেছেন, তার মধ্যে কিছু ত্রুটি বিচ্যুতি থাকার জন্য, আমি কতকগুলি সংশোধনী দিয়েছি। সেইগুলি উনি গ্রহণ করবেন কি না জানি না। এখানে মাননীয় সদস্য বীরেন মৈত্র মহাশয় বলেছেন যে, এই বিলটাকে সিলেক্ট কমিটিতে পাঠানো উচিত। আমি তাঁর সঙ্গে সম্পূর্ণ এক মত। আমরা একটা নতুন বিল করছি, সুতরাং এর মধ্যে অনেক ত্রুটি-বিচ্যুতি আছে। হয়ত গায়ের জোরে পাশ হয়ে যাবে, কিন্তু বাজেট সেশনেই হয়ত দেখা যাবে এর ওপরে অ্যামেণ্ডমেন্ট এনেছেন। তাই আমি মন্ত্রী মহাশয়কে বলছি যে একটা সিলেক্ট কমিটি করুন এবং আপনার মনোনীত লোকেদের নিয়েই করুন এবং সেখানে বিলটাকে পরীক্ষা করে দেখা হোক। সেই পরীক্ষা নিরীক্ষার পর যে বিল আসবে সেটাকে

আমরা গ্রহণ করব, আমি কথা দিচ্ছি যে, তখন আমরা এর বিরোধিতা করব না।

[6-20 – 6-30 P.M.]

মাননীয় ডেপুটি স্পিকারের মাধ্যমে আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে এই বিলের কয়েকটি দিক সম্বন্ধে বলব, যেগুলি এই বিলের মধ্যে থাকা উচিত ছিল, কিন্তু নেই। উনি প্রয়োজন মনে করলে আমার কথা শুনে সেগুলি নোট করতে পারেন। এই বিলের মধ্যে আমি দেখেছি যে, আপনি স্টেট লাইব্রেরি কাউন্সিল করছেন। কিন্তু এই কাউনসিলের মিটিং কে ডাকবে? who will convene the meeting? এ সম্বন্ধে কোনও উল্লেখ নেই বলে আমার মনে হচ্ছে। ২য় কথা হচ্ছে Minister in the Department of Education চেয়ারম্যান হবেন বললেন, কিন্তু ভাইস চেয়ারম্যানের কোনও প্রভিসন এই আইনের মধ্যে নাই। এটা রাখা দরকার। তা না হলে ইন দি অ্যাবসেন্স এ সম্বন্ধে বলা বিশেষভাবে দরকার, এটার উল্লেখ থাকা উচিত ছিল। আর একটা কথা হচ্ছে, হাউ দি কোরাম অব দি মিটিং উই বি মেড? কোরাম কতজন হলে হবে? প্রত্যেক জায়গায় থাকে ২/৫ অংশ মেম্বার উপস্থিত থাকলেই কোরাম হয়। কিন্তু এক্ষেত্রে সে বিষয়ে কোনও কিছু উল্লেখ নেই। কত জন মেম্বার কাউন্সিলে থাকলে কোরাম হবে, সেটা বলে দেওয়া নেই। আর একটা জিনিস হচ্ছে এলিজিবিলিটি অফ মেম্বারশিপ সম্বন্ধেও কোনও কিছু বলা নেই। কি কি যোগ্যতা থাকলে কাউন্সিলের মেম্বার হওয়া যাবে বা মেম্বার হতে লাগবে, সে সম্বন্ধে কোনও কিছু কোথাও দেখছি না। আর একটা বড় জিনিস হচ্ছে, ডিউরিং দি টার্ম অব অফিস অব এ মেম্বার কার্যকাল অবস্থায় যদি কোনও মেম্বার মারা যান বা রেজিগনেশন দেন, অথবা অন্য কোনও কারণে যদি এই কাউন্সিলের সদস্য পদ খালি হয় তাহলে সেই খালি সদস্য পদ কিভাবে পুরণ করবেন, সে সম্পর্কে কোনও উল্লেখ নেই। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে এগুলি একটু ভেবে দেখতে অনুরোধ করছি এবং আমি যে সংশোধনীগুলি দিয়েছি সেগুলি একটু বিবেচনা করে দেখতে অনুরোধ করছি। তারপর তিনি বলেছেন একজিকিউটিভ কমিটি হবে। একটা একজিকিউটিভ কমিটির কথা ১৪ নং ক্লজে বলেছেন। প্রয়োজন হলে আরও কমিটি যাতে হতে পারে তার কোনও প্রভিসন তিনি রাখেননি। সেটা এখানে থাকা উচিত ছিল। কারণ কাজকর্ম করতে গিয়ে দেখা যাবে কোনও স্পেসিফিক ব্যাপারে কোনও কমিটি, ফাইনান্সিয়াল কমিটি বা অ্যাডভাইসারি কমিটি করার দরকার হতে পারে। অন্যান্য বিলে এই প্রভিসন থাকে। কিন্তু এই বিলে তা নেই। তারপর মেম্বার হবে আইদার বাই ইলেকশন, অর বাই সিলেকশন, অব নমিনেশন তাহলে গভর্নমেন্টও নমিনেশন দিয়ে সদস্য তৈরি করবেন। ইলেকটেড হয়ে কিভাবে সদস্য হবেন, সে বিষয়ে পরিষ্কারভাবে উল্লেখ থাকা উচিত ছিল এবং সেটা অফিসিয়াল গেজেটে পাবলিশড হবার মতো কোনও প্রভিসন এখানে নেই। যেরকম সব ক্ষেত্রে হয় সেইরকম এখানেও সেই প্রভিসন থাকা উচিত ছিল। আর একটি কথা এখানে উল্লেখ করলে যদিও সকলে হাসবেন, তবুও আমি বলছি যে, মিটিং অ্যাটেন্ড করতে বিভিন্ন জায়গা থেকে মেম্বাররা আসবেন, তাহলে সেক্ষেত্রে whether they will be entitled to T. A. and D. A. তাঁরা টি. এ. ডি. এ. পাবেন কিনা, সে কথা এখানে বলা নেই। হয়ত উনি বলতে পারেন যে, তাঁরা তাঁদের নিজেদের খরচায় আসবেন। কিন্তু তাতে কোরাম হবে কি? সে বিষয়ে আমাদের সন্দেহ আছে। কাজেই তাঁরা এর জন্য সরকারের কাছ থেকে কিছু পাবেন,

এই রকম ব্যবস্থা থাকা উচিত ছিল। কিন্তু সেটা নেই। এছাড়া আরও একটি কথা আছে সেটা হচ্ছে প্রতি স্কুল এবং কলেজে লাইব্রেরি আছে। সেগুলি হচ্ছে অ্যাকাডেমিক লাইব্রেরি, বহু বই স্কুল লাইব্রেরি এবং কলেজ লাইব্রেরিতে আছে। আমার কথা হচ্ছে এই সমস্ত লাইব্রেরি গুলি টাকা পাবে কিনা নাকি ছাত্ররা ব্যক্তিগত ভাবে ১ টাকা অথবা ২ টাকা চাঁদা দেবে—এই বিলের মধ্যে কোথাও কিছু এ সম্পর্কে নেই। এগুলি কি হবে এ সম্পর্কে থাকা উচিত ছিল বলে আমি মনে করছি। আমি আর বিশেষ কিছু বলব না, পরে যখন ক্লজ বাই ক্লজ আলোচনা হবে তখন আমি আমার অ্যামেণ্ডমেন্টের উপর বলব।

**শ্রী অনিল মুখার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি এই বিলকে সম্পূর্ণভাবে সমর্থন করে দু-একটি কথা রাখতে চাই। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বিরোধী দলের বক্তারা একটা অসচ্ছ কাঁচের চশমা পরে এই আইনটিকে দেখেছেন অর্থাৎ পরিপূর্ণভাবে ঠিকমতো তাঁরা দেখেন নি এবং দেখবার চেষ্টাও করেননি। কারণ ওনাদের নীতি হল এলো-মেলো করে দে মা লুটে পুটে খাই। ওনারা চাইছেন আইন থাকবে না, বে-আইনি করে আগে যেমন চলছিল সরকারি খরচায় বহু লাইব্রেরি তৈরি হবে আর সেই লাইব্রেরি থেকে লুটে-পুটে খাবে। এই অবস্থা ওনারা চাচ্ছেন। একথা ঠিক বহু লাইব্রেরি কংগ্রেস আমলে হয়েছে কিন্তু তাঁর ফল কি হয়েছে? কাদের স্বার্থে হয়েছে? এটা ওনাদের স্বার্থ রক্ষা করবার জন্য হয়েছে। বীরেনবাবু আতঙ্কিত, খুবই স্বাভাবিক, কারণ এতদিন যেভাবে চলছিল তা আর চলবে না একটা নতুন রাজত্ব হচ্ছে সেইজন্য তিনি আতঙ্কিত। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ওনারা বলেছেন এটা নাকি অগণতান্ত্রিক, অধিকাংশ নমিনেটেড বডি তৈরি হয়েছে। ওনারা যদি বিলটা দেখেন তাহলে দেখবেন 4 persons to be elected by the members of the legislative Assembly. Two representatives of the West Bengal Library Association. অর্থাৎ রিপ্রেজেনটেটিভ মানে হল ইলেকটেড। নিশ্চয়ই নমিনেটেড হবে। One representative of the employees of the Library. এরা ইলেকটেড। Two persons elected by the local Library authorities তাছাড়া কিছু অফিসিয়াল আছে। কারণ গ্রন্থাগার এটা একটা সায়েন্স। এক্সপার্টাইজের পরিচয় থাকে। এইজন্য এখানে যারা লাইব্রেরি সায়েন্সে অভিজ্ঞ সেই সমস্ত ব্যক্তিদের রাখা হয়েছে। সুতরাং কমপোজিশন অফ দ্যাট কমিটি স্টেট লাইব্রেরি কাউন্সিল করা হয়েছে—এটা গণতান্ত্রিক পদ্ধতিতে অনেক চেষ্টা করে করা হয়েছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কেউ কেউ বলেছেন বিশ্ববিদ্যালয়ের জন্য কোনও ব্যবস্থা করা হয়নি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয় এখানে ক্লজ ৪ এর (এ) অ্যাণ্ড (সি) বলছে Four persons to be nominated by the government representing the interests of university. সুতরাং কি করে ইউনিভার্সিটির রিপ্রেজেনটেশন থাকে না এটা আমি বুঝতে পারছি না। গর্ভনমেন্ট বলছেন ইউনিভার্সিটির অনেক লাইব্রেরি আছে সুতরাং সেখানে থাকা দরকার। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আরও কয়েকটি কথা এখানে বলা হয়েছে। তাঁরা বলছেন যে মাদ্রাসার প্রতিনিধি সেখানে নেই। কিন্তু আমি বলছি মাদ্রাসার প্রভিসন আছে। Four members to be nominated by the Government who in its opinion are experts in library science and library servies. সুতরাং লাইব্রেরি সায়েন্স বা লাইব্রেরি সার্ভিসের যদি এক্সপার্ট থাকে তাহলে নিশ্চয়ই তাদেরকে সরকার নমিনেটেড করে নেবেন। সুতরাং প্রভিসনের স্কোপ নেই এই বিলের মধ্যে একথা বলা ঠিক নয়। এগুলি যদি ভাল করে

খুঁটিয়ে দেখেন তাহলে বুঝতে অসুবিধা হয় না। সুতরাং এটা গণতান্ত্রিক উপায়ে করা হয়েছে এবং বিভিন্ন বিশ্ববিদ্যালয়ের প্রতিনিধিত্ব করবার সুযোগ এই বিলের মধ্যে আছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আরও কয়েকটি কথা ওনারা বলেছেন—বিশেষ করে বীরেনবাবু বলেছেন যে শুধু গ্রেড ইনক্রিমেন্ট, মাহিনা দেওয়া ট্রেড ইউনিয়ন করার সুযোগ করে দেওয়া হচ্ছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এটা বীরেন বাবুর পক্ষে বলা স্বাভাবিকই, কারণ তাঁরা যেভাবে দীর্ঘদিন ধরে দেখে এসেছেন তাঁদের পক্ষে এটা বলা স্বাভাবিক। এটা একটা মেশিন এবং মেশিনের মধ্যে অনেকগুলি পার্টস থাকে, এই পার্টসগুলি মেশিনকে কমপ্লিট করে। লাইব্রেরিতে শুধু বই দিয়ে দিলেই তো হবে না, স্তুপীকৃত বই রেখে দিলেই তো হবে না, যারা কাজ করেন, যারা রক্ষণাবেক্ষণ করেন, যাদের পরিশ্রমে একটা আর্দশ লাইব্রেরি গড়ে ওঠে তাঁদেরকে উপেক্ষা করলে লাইব্রেরি সায়েন্সের উন্নতি হতে পারে না। একথা বামফ্রণ্টের শরিক দলগুলি মনে করেন।

[6-30 – 6-40 P.M.]

কেউ কেউ বলেছেন কোরাম এবং ভাইস চেয়ারম্যান সম্বন্ধে কিছু বলার নেই এঁরা সেক্রেটারিয়াল প্র্যাকটিস জানেন না, কোরামের একটা ল আছে যে কোনও সভা হতে গেলে কত সংখ্যক মেম্বার নিয়ে কোরাম হবে সেটা সেক্রেটারিয়াল ম্যানুয়েলে বলা আছে। আর ভাইসচেয়ারম্যান যেখানে নেই, সেখানে সিনিয়ার মেম্বার একজনকে চেয়ারম্যান হিসেবে ইলেক্ট করা যেতে পারে। কেউ কেউ বলেছেন পঞ্চায়েত সমিতির সভাপতি আবার সেক্রেটারি পাঠাবেন কেন? পঞ্চায়েত সমিতি বা জেলাপরিষদের সভাপতি তাঁরা জনসাধারণের ভোটে নির্বাচিত এবং তাঁরা যা কিছু করেন পঞ্চায়েতের মিটিংয়ে তা করা হয়। সুতরাং প্রতিনিধি যখন পাঠাবেন তখন মিটিংয়েই সিদ্ধান্ত গ্রহণ করতে হবে। অতএব ওঁরা ভাল দিকটা দেখতে ভুলে গেছেন। ন্যাশনাল লাইব্রেরির মতন বড় লাইব্রেরিতে গেছেন কিনা জানিনা, যেখানে একটা বিরাট সমস্যা হচ্ছে বইয়ের পাতা কেটে নেওয়া হয়। এই সব জিনিসকে বন্ধ করার জন্য একটা পেনাল প্রভিসন আইনে যা রাখা হয়েছে সেসব তাঁরা দেখবেন না। তাঁরা শুধু বিরোধিতা করার জন্যই সিলেক্ট কমিটিতে পাঠাবার প্রস্তাব করলেন, অর্থাৎ কিভাবে ডিলে ও ডেডলক ক্রিয়েট করা যায় সেইটাই তাঁদের উদ্দেশ্য। লাইব্রেরি বা গ্রন্থাগারিকদের জন্য এতদিন কোনও আইন ছিল না। তাঁরা রাস্তায় পড়ে ছিলেন এটা বলা যায়। আমরা চাই লাইব্রেরি আরও বড় হোক, আরও অনেক উন্নত হোক এবং গ্রাম বাংলায় লাইব্রেরি হোক। আমাদের অনেক সাধ আছে কিন্তু অর্থ কোথায়? এইগুলি করতে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে টাকা আসবে কিনা জানিনা, অর্থের কথা বিবেচনা করব না তা হতে পারে না। এই বিল উত্থাপন করতে গিয়ে মন্ত্রী মহাশয় নিরক্ষরতা ও বয়স্ক শিক্ষার কথা বলেছেন। জমিদাররা বিলাসিতার জন্য লাইব্রেরি তৈরি করেছিলেন, জারের আমলেও লাইব্রেরি ছিল কিন্তু গ্রামবাংলার নিরক্ষরতার কথা চিন্তা করে কিভাবে সেখানকার লোককে শিক্ষা দেওয়া যায়, তাদের মানসিকতার পরিবর্তন করা যায় সেসব কথা তাঁরা চিন্তা করতেন না। সেই কারণে মন্ত্রী মহাশয় তাঁর আলোচনার প্রথমেই বয়স্ক শিক্ষাব কথা বলেছেন। এখানে এস. ইউ. সি'র বন্ধুরা বিপ্লবের সুর বাজাতে পারলেন না, সেজন্য তাঁদের একটু অসুবিধা হয়ে গেল। তাঁরা এই বিলকে সমর্থন করতে গিয়ে জিভটা আটকে গেল। এবং কংগ্রেসের সুরের সঙ্গে সুর মিলিয়ে তাঁরা এখানে কথা

বললেন। রেকগনিশনের কথা বলতে গিয়ে তাঁরা সরকারি টাকার কথা বললেন। কিন্তু কংগ্রেস আমলে সরকারি টাকা নিয়ে যে ছিনিমিনি খেলা হত সেকথা বললেন না, যাইহোক সরকার এই যে নূতন পদক্ষেপ নিয়েছেন গ্রন্থাগারের স্বার্থের দিকে লক্ষ্য রেখে এই যে বিল এনেছেন তাকে সমর্থন করে আমি শেষ করছি।

**শ্রী পার্থ দে ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই বিল সম্পর্কে সভার বিভিন্ন সদস্য যেভাবে আলোচনা করলেন তাতে বোঝা গেল এই রকম আইন হবার প্রয়োজনীয়তা তাঁরা অনুভব করেছেন এবং বেশিরভাগ সদস্যই নীতিগত সমর্থন ব্যক্ত করেছেন বলে তাঁদের ধন্যবাদ দিচ্ছি। এই বিল উত্থাপন কালে আমি বলেছিলাম যে আমরা একথা দাবি করিনা যে এই বিলে যা লেখা আছে তা পরিবর্তন করা যাবে না। তবে একথা ঠিক যে এইরকম ধরনের আইন আমাদের দেশে থাকা উচিত এবং এই বিল আরও আগে আনতে পারলে ভাল হত—নানা কারণে আনতে পারিনি। এই বিল কাজে পরিণত করবার সময় অভিজ্ঞতার মাধ্যমে কোনও সময় যদি কোনও বিশেষ ক্লজ পুনর্বিবেচনা করবার দরকার হয় আমরা তখন তা নিশ্চয় পরিবর্তন করব। এই বিল আলোচনা করবার সময় উভয় পক্ষের সদস্যরা অনেক মূল্যবান সাজেশন দিয়েছেন বলে তাঁদের আমি ধন্যবাদ দিচ্ছি। এখানে প্রধানত যে দুটি বিষয় আলোচনা করা হয়েছে তার একটা হল যে লাইব্রেরির ব্যবস্থা বিনা চাঁদায় হবে কিনা?

[6-40 – 6-50 P.M.]

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের এই আইন করার উদ্দেশ্য হচ্ছে যাতে আমরা আমাদের দেশের মানুষকে বিনা চাঁদার লাইব্রেরি ব্যবস্থার মধ্যে আনতে পারি। কিন্তু মাননীয় সদস্যরা যে উদ্বেগ প্রকাশ করেছেন তার কোনও কারণ নেই। এই আইনে সেটা লেখা থাকার দরকার হয় না। আমি উদাহরণ হিসাবে বলতে পারি আমাদের মাধ্যমিক সংক্রান্ত যে আইন আছে সেই আইন বইএ কোনও লেখা নেই যে সরকার বিনা বেতনে পড়াবে। সুতরাং লাইব্রেরির চাঁদা আমরা দিয়ে দেব। এর পরের পর্যায়ে আরও কতটা বিনা চাঁদায় করা যায় এমনকি বই ধার নেওয়া বিনা চাঁদায় করা যায় কিনা তাও পরীক্ষা-নিরীক্ষা করা হবে, সেই বিষয়ে কোনও সন্দেহ নেই। আইনে লিপিবদ্ধ না থাকলেও আমাদের উদ্দেশ্য হচ্ছে আমরা পশ্চিমবঙ্গে বিনা চাঁদায় গ্রন্থাগার স্থাপন করতে চাই। সেজন্য আমরা এই আইনের উপর এতটা জোর দিতে চাই। কোনও কোনও সদস্য অসুবিধার কথা কিছু কিছু তুলেছেন, যেমন মাননীয় সদস্য সন্দীপ দাস মহাশয় বলেছেন যে এখানে মোবাইল লাইব্রেরি সার্ভিসের কথা লেখা নেই। আইনে অনেক কিছু লেখা নেই, সেজন্য আমরা আইনের প্রারম্ভে প্রস্তাব করেছি আমাদের লাইব্রেরি বা গ্রন্থাগার ব্যবস্থা একটা সামগ্রিক পরিকল্পনা নয়, এটা হচ্ছে একটা সাধারণ আইনগত কাঠামো যার উপর দাঁড়িয়ে আমাদের পশ্চিমবঙ্গের গ্রন্থাগারের অগ্রগতিকে সঠিকভাবে আমরা এগিয়ে নিয়ে যেতে পারি। এটা সামগ্রিক পরিকল্পনা নয়, এই দাবিও আমরা করি না। পরিকল্পনা আমাদের অনেক কিছু আছে, সে সম্বন্ধে আমি পরে দু'একটা কথা বলব। একজন সদস্য উদ্বেগ প্রকাশ করে বলেছেন যে আইনের মধ্যে অনেক কথার উল্লেখ নেই, যেমন সহ-সভাপতি আছে কিনা, সভাপতির অনুপস্থিতিতে কে সভাপতি হবেন, টি. এ. অর্থাৎ যাতায়াতের ভাড়া পাবে কিনা। এইসব আইনে লেখা থাকে না, থাকার প্রয়োজনও নেই, ঐ সবের জন্য কিছু আটকায় না। এই আইনের যে ২৩ ধারা আছে সেই

ারায় লেখা আছে এই আইনকে কার্যকর করার জন্য কি কি করতে হবে, তারজন্য রাজ্য
রকার রুল তৈরি করতে পারবেন। ঐসবের জন্য একটা আইনগত ব্যবস্থা করা আছে, সেই
ল ভেবে-চিন্তে করা যাবে যেখানে যেমন প্রয়োজন আছে। যেখানে যেখানে প্রয়োজন নেই
সখানে সেখানে যে প্রথা আছে যা মাননীয় সদস্য অনিল মুখার্জি বলেছেন সেটা করা যাবে।
গজেই ওটা আটকানোর বিষয় নয়। এখানে একটা কথা উল্লেখ করছি এই যে কমিটিগুলি
রা হয়েছে এইগুলি নির্বাচিত কমিটি কিনা। আপনারা লক্ষ্য করে দেখবেন যাঁদের এই
াইব্রেরি সংক্রান্ত কমিটিতে নির্বাচিত হওয়ার প্রয়োজন আছে তাঁদের নির্বাচনের ব্যবস্থা আমরা
রেখেছি। ভবিষ্যতে যখন এই গ্রন্থাগার আন্দোলন একটা সামগ্রিক রূপ নেবে এবং একটা
াধারণ নীতির ভিত্তিতে সারা পশ্চিমবাংলায় যখন আরও শক্তিশালী হবে, সাধারণভাবে
লাক সমাজে এই ধরণের কাজগুলি যত বৃদ্ধি পাবে তখন আরও নতুন নতুন ব্যবস্থা এর
ন্তর্ভুক্ত করতে হতে পারে। সুতরাং মাননীয় সদস্য শ্রী নির্মল বসু মহাশয় যেকথা বলেছেন
ার কথার প্রতিধ্বনি করে বলতে পারি আমাদের যেটা জানা আছে সেটা দিয়ে শুরু করি,
টা জানা নেই সেটাতে হাত দিয়ে লাভ নেই। শুধুমাত্র শুভেচ্ছা জ্ঞাপনের জন্য এটা আনিনি,
শের মধ্যে লাইব্রেরি মুভমেন্টের অগ্রগতি আমরা এর মধ্যে কল্পনা করেছি, তারই একটা
াস্তব পদক্ষেপ নিয়েছি, আমি সেই কথাই বলে এসেছি। এখানে কোন কোন সদস্য এই
রণের একটা বক্তব্য পেশ করেছেন যে এখানে আমাদের গ্রন্থাগারে যাঁরা কর্মী আছেন তাঁদের
ম্পর্কে কিছু চিন্তা করা হচ্ছে কিনা। আবার বীরেন মৈত্র মহাশয় বলেছেন এই সমস্ত
ন্থাগারের যাঁরা কর্মচারী তাঁদের সম্পর্কে বেশি চিন্তা করা হচ্ছে। বেশি কম কোনও চিন্তাই
রা হয়নি। যেটুকু করা উচিত সেটুকুই করা হয়েছে। এই আইন আনার আগেই আমাদের
ই সমস্ত গ্রন্থাগারে যাঁরা চাকরি করেন তাঁদের বেতনক্রম কি হবে, তাঁরা কোনও স্তরে
ড়বেন সেটা ঠিক করার জন্য আমরা সেটা পে-কমিশনের কাছে পাঠিয়ে দিয়েছি এবং
ামাদের সরকারের আমলেই সেটা দেওয়া হয়েছে। অবশ্য পে-কমিশনের রিপোর্ট বেরুবার
াগেই তাঁদের কি কি সুযোগ সুবিধা দেওয়া যায় তার জন্য আমরা চেষ্টা করছি এবং ইতি
ধ্যেই কিছু বেতন বৃদ্ধি করেছি। তবে এটাই সব নয়, আরও কিছু করার দরকার আছে।
ামরা সরকারে আসার পর এই প্রথম গ্রন্থাগার কর্মী এবং গ্রন্থাগারিকদের উপযুক্ত মর্যাদা
য়েছি। আমরা জেলা স্তরে যে সমস্ত কমিটি করেছি সেখানে তাঁদের রেখেছি। সেখানে তাঁদের
মর্যাদা সে মর্যাদা দিতে হবে, তাঁদের পরামর্শ নিতে হবে, তাঁদের সাহায্য নিতে হবে।
াদের বাদ দিয়ে চলতে পারে না। কাজেই এ সম্বন্ধে বিস্তারিতভাবে না বলে শুধু এটুকু
লতে পারি যে, আমাদের সরকার যথেষ্ট সচেতন আছেন তাঁর সীমাবদ্ধ ক্ষমতার ভেতর
বং এই গ্রন্থাগার আন্দোলনে গ্রন্থাগার কর্মীদের এবং গ্রন্থাগারিকদের ভূমিকাকে যথেষ্ট গুরুত্ব
ওয়া হবে। এ বিষয়ে আমার বক্তব্য হচ্ছে এটা আগামী দিনে বিরাট অগ্রগতির ভিত্তি
সাবে কাজ করবে এবং তখন তাঁদের উপযুক্ত মর্যাদা আমরা দেব। তারপর বিগত দিনের
াজকর্মের কথা এখানে উঠেছে এবং সরকারি পক্ষের সদস্যরাই সেটা তুলেছেন। সেটা হচ্ছে
ভাবে আগে গ্রন্থাগারে বই ইত্যাদি নির্বাচন করা হ'ত, ক্রয় করা হ'ত। এ সম্পর্কে আমরা
াইন হওয়ার আগেই কতগুলি পদক্ষেপ নিয়েছি যাতে ঠিক মতো বই ক্রয় করা হয় এবং
র্বাচন করা হয়। পাঠকরা যা চায় সেই অনুযায়ী জেলা থেকে এবং বিভিন্ন স্তর থেকে গ্রন্থের
ালিকা আসবে, সেই তালিকা রাজ্য স্তরের কমিটি বিবেচনা করবেন এবং তাঁরাও কিছু বই-

এর তালিকা দেবেন। শতকরা ২০ ভাগ তাঁদের কাছ থেকে আসবে, আর শতকরা ৮০ ভাগ গভর্নমেন্ট দেবেন। তারপরে যেসব অদ্ভুত ঘটনার কথা একজন মাননীয় সদস্য বললেন, আমরা জানি সেসব বিগত দিনে ঘটেছে। এতে রাগ করলে চলবে না। সেই জন্য তা যাতে না হয়। তা যাতে আর না ঘটে তার জন্য আমরা প্রকাশকদের এবং পুস্তক বিক্রেতাদের যে সমিতি আছে তাদের কাছে তালিকা পাঠিয়ে দিচ্ছি। আমরা তাদের বলে দিচ্ছি যে, আমাদের এই এই বই দরকার। সমিতি সেগুলি বিভিন্ন পাবলিশারদের কাছ থেকে কিনে আমাদের কাছে পাঠিয়ে দিচ্ছেন। সুতবাং এটাই প্রমাণ হচ্ছে যে, আমরা আইন করে শুধু খবরদারী করছি না। তারপর একজন মাননীয় সদস্য বললেন যে ইনফ্রাস্ট্রাকচার কি আছে। কংগ্রেসি আমলে কিছুই ছিল না। একজন মাননীয় সদস্য বললেন যে কংগ্রেসি আমলে ৩/৪০০ লাইব্রেরি হয়েছে। আমি তাঁকে বলব যে, আমরা ১ বছরে তার চেয়ে বেশি স্পনসর্ড লাইব্রেরি করব, ১০০০ স্পনসর্ড লাইব্রেরি করব। তারপর কেউ কেউ বলেছেন যে, লাইব্রেরি ব্যবস্থার জন্য বিগত দিনে সরকারি বরাদ্দ যা ছিল তাতে কর্মচারিদের মাইনে ইত্যাদির জন্য ব্যয় হ'ত ১ কোটি ২০ লক্ষ টাকা। আর এক্সপানশনের জন্য, বৃদ্ধির জন্য বরাদ্দ ছিল ৪ কোটি ৬ লক্ষ টাকা। আপনারা হয়ত অনেকে ভুলে গেছেন যে, এই সভা থেকেই আমরা গত বছর ১ কোটি ২০ লক্ষ টাকার অনুমোদন নিয়ে গেছি নিয়মিত কাজ চালাবার জন্য। লাইব্রেরি এক্সপানশনের জন্য অনেকের হয়ত সেটা মনে নেই—আমরা এই সভা থেকেই অনুমোদন করিয়ে নিয়ে গেছি ৫ কোটি টাকার বরাদ্দ। সেই ব্যয় বরাদ্দ আমরা করব এক্সপানশনের জন্য। সুতরাং বিগত কংগ্রেসি আমলে পশ্চিমবাংলায় যতগুলি লাইব্রেরি হয়েছে তার চেয়ে ১ বছরে অনেক বেশি লাইব্রেরি হয়েছে। এটা হল আমার ১ নং কথা। আর ২ নং কথা হচ্ছে, একজন বললেন—আমি তাঁদের সমালোচনা করছি না, আমি শুধু তথ্যগুলি জানাচ্ছি—যে ব্লক স্তরে লাইব্রেরি হবে কিনা, পঞ্চায়েত স্তরে লাইব্রেরি হবে কিনা। আমি তাঁকে বলব যে, ১ বছরে যদি ১০০০ লাইব্রেরি হয় গ্রামাঞ্চলে, তাহলে প্রত্যেককে দুটো করে লাইব্রেরি দেওয়া যাচ্ছে।

[6-50 – 7-00 P.M.]

আগামী বছরে আবার যদি এক হাজার হয় বা তার কিছু বেশি হয় তাহলে প্রত্যেকটি পঞ্চায়েতে কয়েক বছরে পাবলিক লাইব্রেরি বা সাধারণ গ্রন্থাগার দেওয়া যাবে, তার সঙ্গে সঙ্গে আমরা কলকাতাতেও লাইব্রেরি করব। কলকাতাতেও লাইব্রেরির দরকার আছে। কলকাতার জন্য আমরা এরমধ্যে পরিকল্পনা করেছি যে কলকাতা মেট্রোপলিটন লাইব্রেরি আমরা করব। তার রিডিং রুম থাকবে, ছাত্ররা পড়তে পারবে, শিশুরা পড়তে পারবে, সাধারণ লোকেরা আমাদের সেখানে গিয়ে বিনাপয়সায় পড়তে পারবে। আমাদের রাজ্যে যে কেন্দ্রীয় গ্রন্থাগার আছে তাকে আমরা শক্তিশালী করব, শক্তিশালী করে যাতে তারা অন্যান্য লাইব্রেরিকে বই বিতরণের ব্যাপারে সাহায্য করতে পারেন, বইগুলি প্রিজার্ভ করবার জন্য সাহায্য করতে পারেন। আলাদা হয়ে প্রত্যেককে যেন দৌড়া দৌড়ি করতে না হয় তার ব্যবস্থা আমরা করব। এইগুলি হচ্ছে আমাদের পরিকল্পনার অংশ এবং পরিকল্পনাগুলি শূন্য পরিকল্পনা নয় কেননা পশ্চিমবঙ্গের বর্তমান যে সরকার তারা এই ব্যাপারে আগ্রহী বলে এরজন্য যে অর্থ বরাদ্দের প্রয়োজন—তার সবটা না হলেও বেশ কিছুটা আমরা পাব এই আশা করি এবং ইতিমধ্যে

তার উদাহরণ আমরা দেখেছি। মাননীয় সদস্য বীরেন মৈত্র মহাশয় বলেছেন রেকগনিশন কথাটা কেন রেখেছেন, উনি খুব ভয় পেয়ে গেছেন। রিকগনিশন কথাটা রাখার দরকার আছে, সরকার কোনও গ্রন্থাগারকে স্বীকার করবেন কিনা, স্বীকার যদি করেন তাহলে তার দায়িত্ব নিশ্চয় নিতে হবে। উনি যদি বলতেন এই কথা যে আপনারা মাধ্যমিক বিদ্যালয় রিকগনাইজ করেন কিন্তু তাদের কোনও দায়িত্ব নেননা তাহলে নিশ্চয় তার সমালোচনা মেনে নিতাম। আমাদের এই সরকার মাধ্যমিক বিদ্যালয় যখন স্বীকার করে নেন, তার আর্থিক দায়িত্বও নেন, তাঁরা শিক্ষকদের বেতনের দায়িত্বও নেন এবং অন্যান্য যে সমস্ত কাজকর্ম করার দরকার তার দায়িত্বও নেন ঠিক তেমনি এই লাইব্রেরিগুলি যাঁরা স্বীকৃত হবেন সরকারের তরফে আমাদের ঐ ডিরেক্টর অফ লাইব্রেরির তরফে তাদের নিশ্চয় দায়িত্ব নেওয়া হবে। কিন্তু এক তরফা হতে পারে না অভিজ্ঞতা আমাদের পশ্চিমবাংলায় যথেষ্ট হয়েছে। স্কুলের ব্যাপারে যখন আলোচনা হয়েছে তখন বলেছি এবং লাইব্রেরির ব্যাপারেও আলোচনা হয়েছে।.এখানে মাননীয় অনেক সদস্য বলেছেন যে ব্যক্তিগত উদ্যোগ বা পারিবারিক উদ্যোগ, বা গোষ্ঠীগত উদ্যোগে লাইব্রেরি করলে সরকার লক্ষ লক্ষ টাকা দেবেন—দেশের লোকের ট্যাক্সের টাকা, তারপরে সেই অর্থ তাঁরা কিভাবে ব্যয় করবেন তার উপর সরকারের কোনও নিয়ন্ত্রণ থাকবেনা, এটা গণতন্ত্র নয়, এইরকম গণতন্ত্র সম্বন্ধে যদি কারও ভুল ধারণা থেকে থাকে অতি শীঘ্র সেই ভুল ধারণা দূর হওয়ার দরকার আছে। খুব দুর্ভাগ্যজনক ঐ প্রতাপ মেমোরিয়াল লাইব্রেরির সম্পর্কে যেসব কথা এখানে বলা হয়েছে সেগুলি অনেকাংশে সত্য আমরা জানি। গভর্নমেন্ট সেখানকার এমপ্লয়ীদের মাহিনা দেবে, তাদের দিতে হচ্ছে না কিন্তু যেহেতু তারা বেসরকারি স্টাফ অতএব সরকারের অনুরোধ থাকা সত্ত্বেও তাঁরা তাদের রাখলেন না, বললেন আমরা তাদের ছাঁটাই করে দেব। শুধু তাই নয় সরকারের অর্থ, দেশের মানুষের অর্থ ব্যয় করে লাইব্রেরি করা হয়েছে কলকাতার বুকে সেই লাইব্রেরিতে বই পড়া হয় না। অনেকে এখানে আছেন সংস্কৃতির নানারকম মানে করেন—একজন মাননীয় সদস্য বললেন ক্যাবারের উপর ট্যাক্স করা হয়েছে সুতরাং 'বারবধূ' দেখানো যেতে পারে—এই রকম মনোভাব ব্যক্ত করলেন, কি দেখানো যেতে পারে কি দেখানো যেতে পারে না সেটা বড় কথা নয় কিন্তু পশ্চিমবাংলার বিধানসভায় এই মত হবে কি যে লাইব্রেরি করবার যেখানে অর্থ বরাদ্দ করা হয়েছিল সেই পাবলিক লাইব্রেরিতে এই জিনিস ঘটবে, 'বারবধূ' দেখানো হবে এটা চলতে পারে না সেইজন্য এটার অত্যন্ত প্রয়োজন আছে। একটা সরকার দরিদ্র হতে পারে তার অর্থ দান করবার ক্ষমতা কম হতে পারে, কারণ দেশের লোকের ট্যাক্স দেবার ক্ষমতার উপর সব নির্ভর করে। তার অর্থ এই নয় সরকারের বরাদ্দ কম কি বেশি হল তার উপর এটা নির্ভর করবে না যে ঐ রকম ধরনের প্রতিষ্ঠাতারা স্বাধীনভাবে তারা যা খুশি করবে। তারা বলবে আমরা যেহেতু সরকারকে তোয়াক্কা করিনা আমরা সরকারের অর্থ নেবনা অতএব আমরা যা খুশি করব যা খুশি আমরা ছাঁটাই করব যেভাবে ইচ্ছা ঘরবাড়ি ব্যবহার করব এটা চলতে পারে না। এ যদি গণতন্ত্র সম্বন্ধে ধারণা হয় তাহলে ভুল। আমি নিশ্চয় আশা করি কোনও মাননীয় সদস্য একথা যে সত্য মনে করেন না, হয়ত সমালোচনা করবার জন্য বলছেন যে সরকারের স্বীকৃতির দরকার আছে এবং সরকারি স্বীকৃতির সাথে সাথে দায়িত্ব গ্রহণ করবেন সবকারের স্বীকৃতি গ্রহণ করলে তাদের কতকগুলি নিয়মনীতি মেনে নিতে হবে সেই নিয়ম নীতি অনুযায়ী এগুলি পরিচালিত হবে। সরকারি সম্মতি দেওয়ার পরে আমি বলব সরকারের

অনুমোদন দরকার নেই কিংবা আমার যে বিশেষ অধিকার আছে সেটা প্রয়োগ করে আমি এটাকে অন্যভাবে ব্যবহার করব যাতে সাধারণ মানুষের কোনও লাভ হবেনা—এটা হতে পারেনা এবং হওয়া উচিত নয়। কাজেই আমি আশা করব মাননীয় সদস্যরা যাঁরা এইসব কথা তুলেছেন তাঁরা আমাদের প্রস্তাব মেনে নেবেন এবং সংশোধন যেগুলি দিয়েছেন তা তুলে নেবেন। আমি শেষ করার আগে এইটুকু বলতে পারি, আমাদের........

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র :** অন এ পয়েন্ট অফ ইনফরমেশন, রেজিস্ট্রেশন পেতে গেলে কি কি করতে হবে, তা তো লেখা নেই।

**শ্রী পার্থ দে :** সেটা ২৩ ধারায় যে রুলস হবে তাতে থাকবে। আমি প্রথমেই বলেছি, এই আইনের মধ্যে অনেক কিছুই লেখা নেই। মূল আইনে সব কিছু লেখা থাকে না। তারপর বিভিন্ন ধারার আলোচনা করে আমরা যখন রুল তৈরি করব তখন এইসব গুলো থাকবে এবং তা যাতে সহজ, সরল হয় সেইদিকে চেষ্টা করা হবে। এইটা মাননীয় সদস্যদের অনুমোদন করার জন্য অনুরোধ করছি।

শেষ করার আগে বলছি, এই যে পাবলিক লাইব্রেরির জন্য বিল পেশ করেছি, এই বিলের উদ্দেশ্য, পশ্চিমবঙ্গব্যাপী সাধারণকে বিনা চাঁদায় গ্রন্থাগারের সুবিধা দেওয়া এবং সেজন্য এর সম্প্রসারণ। এটা আইনে লিপিবদ্ধ না থাকলেও সরকার ইতিমধ্যে যে পরিকল্পনা করেছেন তাতে পশ্চিমবঙ্গের সমস্ত গ্রামাঞ্চলে, সমস্ত শহরাঞ্চলের সাধারণ মানুষের ব্যবহারযোগ্য গ্রন্থাগার ব্যবস্থা। এই হচ্ছে এই আইনের এক নম্বর উদ্দেশ্য। দ্বিতীয় নম্বর হচ্ছে, এই আইন কার্যকর করার সাথে সাথে পশ্চিমবাংলার বিভিন্ন গ্রন্থাগার, সত্যিকার গ্রন্থাগারের সুযোগ সুবিধা যাতে লাভ করতে পারে, যাতে পারস্পরিক সংযোগ রেখে চলতে পারে, কেন্দ্রীয় গ্রন্থাগার থেকে আরম্ভ করে গ্রামের গ্রন্থাগার পর্যন্ত তার ব্যবস্থা বা গ্যারান্টি করার জন্য এটি করা হচ্ছে। তৃতীয় নম্বর হচ্ছে, গ্রন্থাগারের বিষয়ে ব্যাপক যে বৃদ্ধির পরিকল্পনা, ব্যাপক উন্নয়ন পরিকল্পনা গ্রহণ করা হয়েছে তাকে কার্যকরভাবে কাজে লাগানোর জন্য এই বিল পাশ করে আইনে পরিণত করা জরুরি হয়ে পড়েছে। তা না হলে আমাদের দেশব্যাপী গ্রন্থাগার করার উদ্যোগ, সেই উদ্যোগ প্রসার লাভ করবে না। চার নম্বর, গ্রন্থাগারের অধিকার বা আধিকারিক না থাকার জন্য এক্ষেত্রে বাধা হচ্ছে, যে পরিকল্পনা গ্রহণ করছি, যে অর্থ খরচ করতে চাইছি, সেটা ঠিকভাবে কার্যকর করা যাচ্ছে না। এই বিষয়ে দেখবার জন্য ডাইরেক্টর দরকার। এই কথা বলে যে সমস্ত সংশোধনী এসেছে তার মধ্যে শ্রী ননী কর যে সংশোধনী এনেছেন, তাকে গ্রহণ করছি, বাকি সংশোধনীর আমি বিরোধিতা করছি। এই বিল সারকুলেশন-এ পাঠাবার জন্য মাননীয় সদস্য শ্রী বীরেন মৈত্র মহাশয় যে সংশোধনী এনেছেন তার বিরোধিতা করছি। তিনি সিলেক্ট কমিটিতে পাঠাবার জন্য যে সংশোধনী এনেছেন তারও বিরোধিতা করছি। আপনারা যথেষ্ট আলোচনা করেছেন, ভবিষ্যতে অভিজ্ঞতার ভিত্তিতে আবার আমরা আলোচনা করব। পশ্চিমবাংলায় গ্রন্থাগার উন্নয়নের জন্য এই পদক্ষেপকে আজকেই গ্রহণ করতে হবে—এই আবেদন করে বক্তব্য শেষ করছি।

**মিঃ ডেপুটি স্পিকার :** মাননীয় সদস্যগণ, শ্রী বীরেন মৈত্র মহাশয় সিলেক্ট কমিটিতে দেওয়ার জন্য যে মোশন এনেছেন, সেই মোশনে কিছু কিছু মেম্বারের নাম দেওয়া আছে। কিন্তু

আইনে এই কথা বলছে, মেম্বারের নাম দিতে গেলে তাঁর কনসেন্ট নেওয়া দরকার। কিন্তু যাদের নাম দিয়েছেন, তাঁদের সবাইয়ের কনসেন্ট নেন নি। তাইজন্য ওঁনার এই মোশন আউট অফ অর্ডার।

The motion moved by Shri Sk. Imajuddin that the Bill be circulated for eliciting opinion thereon, was then put and lost.

The motion of Shri Partha De that the West Bengal Public Librar ies Bill, 1979, be taken into consideration, was then put and agreed to.

**Clause 1.**

The question that clause 1 do stand part of the Bill was then put and agreed to.

**Clause 2.**

**Shri Nani Kar :** Sir, I beg to move that in clause 2(b), in line 2, after the word "the" the word "State" be inserted.

**Shri Partha De :** I accept the amendment

The motion of Shri Nani Kar that in clause 2(b), in line 2, after the word "the" the word "State" be inserted was then put and agreed to.

The question that clause 2, as amended, do stand part of the Bill was then put and agreed to.

**Clause 3.**

The question that clause 3 do stand part of the Bill was then put and agreed to.

**Clause 4.**

**Shri Sk. Imajuddin :** Sir, I beg to move that in clause 4(1), for item (c), the following be substituted—

"(c) one person elected by each of the Universities in the State from among the members of the Syndicate;".

Sir, I beg to move that in clause 4(1), after the item (c), the following new items be added, namely :

"(ci) One person to be elected by the members of the West Bengal Board of Secondary Education;

(cii) One person to be elected by the members of the West Bengal Council of Higher Secondary Education;".

Sir, I beg to move that in clause 4(2), in line 2, af

"Years", the words "commencing from the date on which the first meeting of the Council is held after the election or nomination of the members" be added.

Sir, I beg to move that in clause 4, after sub-clause (2), the following new sub-clause be added, namely :

"(3) An outgoing member shall continue in office until election or nomination of his successor.

(4) An outgoing member shall be eligible for re-election or re-nomination.

(5) In the event of a vacancy arising out of death, resignation, disability or otherwise, previous to the expiry of the term of office of any member of the State Library Council, the vacancy shall be filled up by election or nomination, as the case may be, of another person in the manner provided in sub-section (1) of section 4 and any person elected or nominated to fill the vacancy shall hold office only so long as the member in whose place he is elected or nominated would have held office if the vacancy had not occurred."

[7-00 – 7-10 P.M.]

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি ক্লজ নাম্বার ফোরে যে কম্পোজিশন অব কাউন্সিলের কথা বলেছেন সে সম্বন্ধে একটু বলতে চাচ্ছি। এই কাউন্সিল কাকে কাকে নিয়ে গঠন করবেন সে সম্বন্ধে একটু অস্পষ্টতা আছে। মাননীয় মন্ত্রী মহাশয় তো আমাদের সংশোধনী নেবেননা, তিনি ক্লজ ফোর ওয়ান আইটেম সি-তে বলেছেন Four persons to be nominated by the Government representing the interest of Universities, the West Bengal Board of Secondary Education and the West Bengal Council of Higher Secondary Education from amongst their members. এখানে অস্পষ্টতা আছে। আপনি বলেছেন ৪ জন নেবেন বিশ্ববিদ্যালয় থেকে এবং ওয়েস্ট বেঙ্গল বোর্ড অব সেকেণ্ডারি এডুকেশন থেকে এবং ওয়েস্ট বেঙ্গল কাউন্সিল অব হায়ার সেকেণ্ডারি এডুকেশন থেকে। এখানে আমি বলতে চাইছি যে পশ্চিম বঙ্গে অনেকগুলি বিশ্ববিদ্যালয় আছে, সেক্ষেত্রে আপনি সমস্ত বিশ্ববিদ্যালয় থেকে এবং ওয়েস্ট বেঙ্গল বোর্ড অব সেকেণ্ডারি এডুকেশন এবং ওয়েস্ট বেঙ্গল কাউন্সিল অব হায়ার সেকেণ্ডারী এডুকেশন থেকে ৪ জন যেখানে নেবেন বলেছেন আমি সেখানে বলতে চাইছি আমার অ্যামেণ্ডমেন্টে 1 person to be elected by the members of the West Bengal Board of Secondary Education and. 1 Person to be elected by the members of the West Bengal council of Higher Secondary Education. প্রত্যেক ইউনিভার্সিটি থেকে একজন করে নেওয়া হোক, তাহলে সমস্ত বিশ্ববিদ্যালয় থেকে প্রতিনিধিত্ব থাকবে, আর বলেছি 1 person to be elected by the members of the West Bengal Board of Secondary Education and 1 person to be elected by the

members of the West Bengal council of Higher Education আর এ ছাড়া উনি ক্লজ ফোরে বলেছেন The members other than the ex-officio members shall hold office for a perrod of three years. এখানে উনি বলেছেন যে এক্স-অফিসিও মেম্বাররা ছাড়া আর সব মেম্বাররা তিন বছর থাকবেন। এখানে এই তিন বছর যে থাকবেন সেটা কোনও ডেট থেকে থাকবেন সেটার মেনশন থাকা দরকার এবং সেইজন্য আমি আমার অ্যামেণ্ডমেন্টে সে কথা বলেছি। তারপব মেম্বার যাঁরা চলে যাবেন সেখানে নতুন মেম্বার যতদিন পর্যন্ত না আসছেন ততদিন পর্যন্ত কি হবে বলা নেই, আমি আমার অ্যামেণ্ডমেন্টে সেটা বলে দিয়েছি। তারপর পুনর্নির্বাচিত হবার ব্যাপারটিও আমি আমার অ্যামেণ্ডমেন্টে দিয়েছি এবং ভেকেন্সি যদি অ্যারাইজ করে তাহলে সেটা কি ভাবে পূরণ করা হবে সেকথাও আমি বলে দিয়েছি। তা ছাড়া বছরে কত মিটিং হবে সেটা স্পষ্টভাবে লেখা থাকা দরকার, সেইজন্য আমি সে কথা বলেছি। তারপর কনভেনার কে হবেন, না হবেন সেটাও থাকা দরকার। তারপর স্যার, ফোরামের সম্পর্কে কোনও উল্লেখ নেই। উনি বলেছেন, রুলসে করে দেবেন, আমি বলছি এটা বিলের মধ্যেই থাকা দরকার। আমি আশা কবি মাননীয় মন্ত্রী মহাশয় আমার অ্যামেণ্ডমেন্টগুলি গ্রহণ করবেন।

**শ্রী হবিবুর রহমান ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয়কে আমি একটি জিনিস বিবেচনা করার জন্য অনুরোধ করছি। এখানে তিনি বিশ্ববিদ্যালয় থেকে প্রতিনিধি নেবার কথা বলেছেন, সেকেণ্ডারি এডুকেশন বোর্ড ও হায়াব সেকেণ্ডারি কাউন্সিলের প্রতিনিধি নেবার কথা বলেছেন কিন্তু মাদ্রাসা বোর্ডের কথা বলেন নি। এটা তিনি একটু বিবেচনা করে দেখবেন এই অনুরোধ করছি।

**Shri Birendra Kumar Maitra :** I beg to move that in clause 4(1) (b), in line 3, after the word "themselves" the words "on the basis of proportional representation by means of single transferable vote" be inserted.

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি বেশি কথা বলব না, আমি শুধু বলব, গণতন্ত্রে বামফ্রন্ট সরকার কতখানি বিশ্বাসী এই অ্যামেণ্ডমেন্ট গ্রহণ এবং বর্জনের মধ্যে দিয়েই সেটা প্রমাণিত হবে। তাঁরা বিরোধীদলকে কি চোখে দেখেন সেটাও এর মধ্যে দিয়ে প্রমাণিত হবে। এখানে বলা হয়েছে, ৪ জন অ্যাসেম্বলির মেম্বার ইলেকটেড হবেন। আমি ডাঃ ইয়াজদানীর সঙ্গে একমত হয়ে বলতে চাই যে, এটা প্রেফারেনসিয়াল ভোটে হোক। তা যদি হয় তাতে ওঁদেরও কিছু হবে, বিরোধীদলেরও কিছু হতে পারে। এটা স্যার, গ্রহণ বা বর্জনের মধ্যে দিয়েই জনসাধারণ বুঝতে পারবেন, বিরোধীদলকে সরকারপক্ষ কি চোখে দেখেন।

**Dr. Golam Yazdani :** Sir, I beg to move that in clause 4(1) (b), line 1, for the word "four" the word "five" be substituted.

Sir, I also beg to move that in clause 4(1) (b), line 1, for the word "four" the word "five" be substituted.

Sir, I also beg to move that in clause 4(1) (c), in line 5, after the

word "Education" the words " and West Bengal Madrassah Education Board' be inserted.

[7-10 - 7-20 P.M.]

স্যার, আমার ৪(১) (বি)-তে এম. এল. সম্পর্কে যেটা আছে সেখানে আমি বলছি ৫ জন করে নেওয়া হোক। যে সরকার এই বিল এনেছেন তাঁরা যে চিরদিন সরকারে থাকবেন তা নাও হতে পারে। তাই বিরোধী পক্ষের যাতে আসার সুযোগ থাকে সেই প্রভিসন বিলে থাকা দরকার। অন দি basis of proportional neprentution by means of single transferable vote এই শব্দগুলি আমার অ্যামেণ্ডমেন্টে আমি যোগ করতে বলেছি। ক্যালকাটা ইউনিভার্সিটি অ্যাক্টে এই রকমভাবে প্রভিসন রয়েছে। সুতরাং এখানে না থাকার কোনও কারণ নেই। তারপর আমার ৪(সি)-তে আমি অ্যামেণ্ডমেন্ট দিয়েছি। এখানে আছে চার জন লোককে নিতে হবে। আমার বক্তব্য হল ওয়েস্ট বেঙ্গল মাদ্রাসা বোর্ড সম্বন্ধে কি হল? ওয়েস্ট বেঙ্গল কাউন্সিল অব হায়ার সেকেণ্ডারি বোর্ড থেকে নেওয়া হল। কিন্তু মাদ্রাসা বোর্ডকে ওমিট কি কারণে করা হল? ক্যালকাটা ইউনিভার্সিটি বিলে ওয়েস্ট বেঙ্গল মাদ্রাসা বোর্ডের প্রতিনিধিত্ব আছে। আমি আশা করব মাননীয় মন্ত্রী মহাশয় মাদ্রাসা বোর্ডকে এর মধ্যে নিয়ে আসবেন। কারণ এখানে যেসব কাজ হবে বই পড়া ইত্যাদি তাতে তারা সে সম্বন্ধে উপদেশ দিতে পারবেন, আপনি এই সুযোগ বন্ধ করে দিচ্ছেন কেন?

শ্রী পার্থ দে : আমি সবগুলিই অপোজ করছি।

**Clause 4**

The motion moved by Shri Sk. Imajuddin that in clause 4(1), for item (c), the following be substituted—

"(c) One person elected by each of the Universities in the State from among the members of the Syndicate;". was then put and lost.

The motion moved by Shri Sk. Imajuddin that in clause 4(1), after the item (c), the following new items be added, namely :

"(ci) One person to be elected by the members of the West Bengal Board of Secondary Education;

(cii) One person to be elected by the members of the West Bengal Council of Higher Secondary Education;", was then put and lost.

The motion moved by Shri Sk. Imajuddin that in clause 4(2), in line 2, after the word "years", the words "commencing from the date on which the first meeting of the Council is held after the election or nomination of the members" be added., was then put and lost.

The motion moved by Shri Sk. Imajuddin that in clause 4, after sub-clause (2), the following new sub-clause be added, namely :

"(3) An outgoing member shall continue in office until election or nomination of his successor.

(4) An outgoing member shall be eligible for re-election or re-nomination.

(5) In the event of a vacancy arising out of death, resignation, disability or otherwise, previous to the expiry of the term of office of any member of the State Library Council, the vacancy shall be filled up by election or nomination, as the case may be of another person in the manner provided in sub-section (1) of section 4 and any person elected or nominated to fill the vacancy shall hold office only so long as the member in whose place he is elected or nominated would have held office if the vacancy had not occurred.", was then put and lost

The motion moved by Dr. Golam Yazdani that in clause 4(1) (b), line 1, for the word "four" the word "five" be substituted, was then put and lost.

The motion moved by Shri Birendra Kumar Maitra that in clause 4(1) (b), in line 3, after the word "themselves" the words on the basis of proportional representation by means of single transferable vote be inserted, was then put and lost

The motion moved by Dr [illegible] (b) line 1, for the word "four" the word [illegible] was then put and lost.

The motion moved by Dr Golam [illegible] (c) in line 5, after the word 'Edu[illegible] Bengal Madrassah Education Board" [illegible]

The Question that clause 4 do stand [illegible] Bill, was then and agreed to

**New Clause 4A**

**Shri Shaikh Imajuddin** that after clause 4, the following new clause be inserted :

"4A(1) The State Library C[illegible] shall meet at least thrice a year on the dates to do fixed by the Director in consultation with the Chairman.

(2) The Director shall convene meetings of the Council

(3) Two-fifths of the total number of members of the Council shall be quorum for a meeting of the Council

(4) The Chairman, if present, shall preside over the meeting of the Council. In the absence of the Chairman, the members present at the meeting shall choose one from among themselves to preside".

**Shri Partha De :** I oppose the amendment.

The motion moved by **Shri Shaikh Imajuddin** that after clause 4, the following new clause be inserted :

"4A(1) The State Library Council shall meet at least thrice a year on the dates to do fixed by the Director in consultation with the Chairman.

(2) The Director shall convene meetings of the Council.

(3) Two-fifths of the total number of members of the Council shall be quorum for a meeting of the Council.

(4) The Chairman, if present, shall preside over the meeting of the Council. In the absence of the Chairman, the members present at the meeting shall choose one from among themselves to preside", was then put and lost

The Question that New clause 4A do stand part of the bill, was then put and agreed to.

**Clauses 5 to 7**

The question that clauses 5 to 7 do stand part of the Bill, was then put and agreed to.

**Clause 8**

**Mr. Deputy Speaker :** There are amendments to Clause 8 by Shri Shaikh Imajuddin (Amendment Nos. 11 and 12), Shri Sandip Das (Amendment Nos. 18, 19 & 20) and Dr. Golam Yazdani (Amendment Nos. 30 and 31). Shri Sandip Das is not present in the House. So his amendments are not moved. আপনাদের অ্যামেণ্ডমেন্টগুলি আমি জানি। এগুলি হাউসে সার্কুলেটও করা হয়েছে। সুতরাং আর এখন কি বলার আছে।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** আমার একটা কথা হচ্ছে যে একটা পারমানেন্টলি বিল পাশ হচ্ছে। আমরা বিরোধী দল থেকে অ্যামেণ্ডমেন্ট দিয়েছি। সেই অ্যামেণ্ডমেন্টে ডিস্ট্রিক্ট লাইব্রেরি লোকাল থেকে ডিস্ট্রিক্টে করা নিয়ে আমাদের বক্তব্য আছে। যদি মন্ত্রী মহাশয় এই ব্যাপারে জবাব না দেন, যদি ওঁনার কি অসুবিধা আছে সেটা না বলেন তাহলে আমরা চলে যাই, উনি বিল পাশ করে নিন।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** যখন তিনি ডিবেটের উত্তর দিচ্ছিলেন তখন মিনিস্টার সব কথা বলেছেন। আবার এই সম্পর্কে কিছু বলা হল রিপিটেশন। আর রিপিটেশন করা মানে হচ্ছে

ওয়েস্টেজ অব টাইম। আমি মনে করি ওঁনার আর ফারদার কিছু বলার প্রয়োজন নেই।

**Shri Shaikh Imajuddin :** Sir, I beg to move that in clause 8(2), after item (iii) the following new items be inserted :

"(iiia) the District Inspector Schools (Secondary Education);

(iiib) the District Inspector of Schools (Primary Education)."

Sir, I also beg to move that in clause 8(2)—

(i) In item (x), line 1, for the word "teacher" the word "Principal" be substituted,

(ii) in item (xi), line 1, for the word "teacher" the word "Headmaster" be substituted, and

(iii) in item (xii), line 1, for the word "teacher" the word "Headteacher", be substituted.

এই ক্লজ ৮-তে উনি বলেছেন লোকাল লাইব্রেরি অথরিটি করা হবে, এখানে অনেককে সদস্য রেখেছেন। এখানে বিরোধী পক্ষ থেকে দিয়েছি বলে কি উনি নেবেন না? মাননীয় ভূমি রাজস্ব মন্ত্রী মহাশয় এর আগে অনেক অ্যামেণ্ডমেন্ট মেনে নিয়েছেন। এই হাউসে এইরকম Convention আছে। কিন্তু উনি সবগুলি বাতিল করে দিচ্ছেন।

[7-20 – 7-30 P.M.]

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আমার কাছে অ্যামেণ্ডমেন্ট নং ১৮, ১৯, ২০, আছে। এইগুলো সন্দীপ বাবু মুভ করার জন্য দিয়েছিলেন। সন্দীপ বাবু হাউসে নেই। সুতরাং এইগুলো মুভ করা হচ্ছে না। এইগুলো ভোটে দিচ্ছি না, কারণ মুভার নেই।

**Dr. Golam Yazdani :** Sir, I beg to move that in clause 8(2) (viii) line 1, for the words "nominated by the Government" the word "elected" be substituted.

Sir, I also beg to move that for clause 8(2) (xi) the following be substituted, namely :

"three teachers of whom, one of a High School, one of a Higher Secondary School and one of a High Madrassah in the District to be nominated by the Government".

আমার খুব ছোট্ট দুটি অ্যামেণ্ডমেন্ট আছে। যেখানে বলা হচ্ছে পঞ্চায়েত সমিতির দুজন মেম্বার নমিনেটেড হবেন। পঞ্চায়েত সিস্টেমে সবাই তো ইলেকটেড হয়ে এসেছেন। পঞ্চায়েত সমিতির মেম্বাররা ইলেকশনে অভ্যস্ত। সুতরাং তাদের মধ্যে থেকে দুজনকে ইলেকশন করে দিতে পারতেন না। অন্তত দু একটায় তো ইলেকশন হওয়া দরকার। আমার সেকেণ্ড অ্যামেণ্ডমেন্ট হচ্ছে ১১ নং'তে। সেখানে আবার একটা পুরানো যুক্তি দেওয়া হয়েছে। হাই স্কুল, হায়ার সেকেণ্ডারি স্কুলকে নেওয়া হয়েছে। অথচ মাদ্রাসাকে কেন নেওয়া হল না, এই কারণটা মন্ত্রী

মহাশয়ের কাছে জানতে চাইছি। কি পার্থক্য আছে, কেন নেবেন না?

**শ্রী পার্থ দে ঃ** আমি একটু ক্লারিফিকেশন দিচ্ছি। মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আমি একটি কথা বলতে চাই, মাদ্রাসাকে আলাদা ভাবে মেনশন করার দরকার হয় না। সেকেণ্ডারি স্কুল বলতে আমরা মাদ্রাসাকে সব সময় মিন করি। সেই জন্য মাদ্রাসাকে আলাদা ভাবে মেনশন করা নেই। মাদ্রাসার টিচাররা নমিনেটেড হতে পারবে।

The motions of Shri Sheikh Imajuddin that in clause 8(2), after item (iii) the following new items be inserted :

"(iiia) the District Inspector of Schools (Secondary Education);

(iiib) the District Inspector of Schools (Primary Education)";

and

that in clause 8(2),—

(i) In item (x), line 1, for the word "teacher" the word "Principal" be substituted,

(ii) In item (xi), line 1, for the word "teacher" the word "Headmaster" be substituted, and

(iii) in item (xii), line 1, for the word "teacher" the word "Head teacher" be substituted

were then put and lost

The motions of Dr Golam Yazdani—

that in clause 8(2) (viii), line 1, for the words "nominated by the Government" the word "elected" be substituted,

and

that for clause 8(2) (xi) the following be substituted, namely : "three teachers of whom, one of a High School, one of a Higher Secondary School and one of a High Madrassah in the District to be nominated by the Government"

were then put and lost.

The question that clause 8 do stand part of the Bill, was then put and agreed to.

## Clause 9

The question that clause 9 do stand part of the Bill, was then put and agreed to.

## Clause 10

**Shri Sheikh Imajuddin :** Sir, I beg to move that in clause 10, item (f) line 1 the words "with previous sanction of the Director" be omitted ক্লজ টেনে মন্ত্রী মহাশয় এক জায়গায় বলছেন লোকাল লাইব্রেরি, may employ from time to time such with previous sanction of the Government. আগে সরকারের অনুমতি নিয়ে স্টাফ নিয়োগ করা যাবে। আর একটা কথা এখানে বলছেন local library may accept with the previous sanction of the Director. লোকাল লাইব্রেরিকে কারোর কাছ থেকে কিছু দিন হিসাবে নিতে হলে ডাইরেক্টারেট থেকে পার্মিশন নিতে হবে। ডাইরেক্টারেটের বিনা অনুমতিতে কিছু নিতে পারবে না। আমি বলছি এই রকম রেস্ট্রিকশন থাকা উচিত নয়। সুতরাং ইট স্যুড বি অমিটেড।

**শ্রী জন্মেজয় ওঝা ঃ** মাননীয় ডেপুটি স্পিকার, স্যার, আমার একটা পয়েন্ট অফ অর্ডার আছে। সন্দীপ দাসের অ্যামেণ্ডমেন্টটি আমরা মুভ করতে চাইছি, অথচ আপনি আমাদের অনুমতি দিচ্ছেন না। সেই কারণে আমি বলতে চাইছি এটা আমাদের কাছে প্রিভিলেজের প্রশ্ন হয়ে দেখা দিচ্ছে। একজন মন্ত্রী উপস্থিত না থাকলে অন্য একজনকে আপনি উত্থাপন করতে অনুমতি দেন। তাহলে এক্ষেত্রে আপনি অনুমতি দেবেন না কেন?

**Mr. Deputy Speaker :** Amendment to a clause of a Bill has to be moved immediately after the clause is placed before the House. The more intimation from a member that he would move an amendment to a particular clause is not enough for treating it as moved The member should be present in the House to move his amendment when the clause to which if relates is taken up. No amendment can be moved on behalf of another.

**Shri Partha De :** Sir, I oppose the amendment of Shri Shaikh Imajuddin.

The motion of Shri Shaikh Imajuddin that in clause 10, item (f), line 1, the words", with previous sanction of the Director," be omitted, was then put and lost.

The question that clause 10 do stand part of the Bill, was then put and agreed to.

## Clause 11

The question that clause 11 do stand part of the Bill, was then put and agreed to.

## Clause 12

The question that clause 12 do stand part of the Bill, was then put and agreed to.

**Clause 13**

The question that clause 13 do stand part of the Bill, was then put and agreed to.

**Clause 14**

**Shri Shaikh Imajuddin :** Sir, I beg to move that for clause 14, the following be substituted, namely :

"14. A local Library Authority shall constitute an Executive Committee consisting of such number of members as it may deem fit by election from among its members and delegate to such Committee such of its powers or duties under this Act as may be prescribed. A local Library Authority may also constitute other Committees for the purpose as it deems fit. The Chairman of the local Library Authority shall be an ex officio member and the Chairman of the Executive Committee and such other Committees."

আমি সিলেকশন এর জায়গায় ইলেকশনের কথা বলছি।

[7-30 - 7-39 P.M.]

**Shri Partha De :** I oppose the amendment.

The motion of Shri Sk. Imajuddin that for clause 14, the following be substituted, namely :

"14. A local Library Authority shall constitute an Executive Committee consisting of such number of its members as it may deem fit by election from among its members and delegate to such Committee such of its powers or duties under this Act as may be prescribed. A local Library Authority may also constitute other Committees for the purpose as it deems fit. The Chairman of the local Library Authority shall be an ex officio member and the Chairman of the Executive Committee and such other Committees."

was then put and lost.

The question that clause 14 do stand part of the Bill was then put and agreed to.

**Clauses 15 to 21.**

The question that clauses 15 to 21 do stand part of the Bill was then put and agreed to.

**Clause 22**

**Mr. Deputy Speaker :** There is amendment by Shri Sandip Das

but he is not here and his amendment is not moved.

The question that clause 22 do stand part of the Bill was then put and agreed to.

### Clauses 23, 24 and the Preamble

The question that clauses 23, 24 and the Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Shri Partha De :** Sir, I beg to move that the West Bengal Public Libraries Bill, 1979, as settled in the Assembly, be passed.

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এখানে একটা ধারণার সৃষ্টি করা হচ্ছে যে, আমরা যেন এই বিলের বিরোধিতা করছি এবং এই করে ওনারা ক্রেডিট নিচ্ছেন আর আমরা ক্রেডিট নিতে পারছি না। ১৯৫১ সালের সমস্ত কথাগুলি ওনারা বললেন এবং এও বললেন যে আমরা এত টাকা দিচ্ছি। প্রথম পঞ্চবার্ষিকী পরিকল্পনায় ইমপ্রুভমেন্ট অফ লাইব্রেরি সার্ভিসের .....

(গোলমাল)

**শ্রী মনোরঞ্জন হাজরা ঃ** অন এ পয়েট অফ অর্ডার স্যার, থার্ড রিডিং-এ মাননীয় সদস্য যা আলোচনা করে এসেছেন সেটা আর আলোচনা করতে পারেন না। তিনি এই সম্বন্ধে কিছু বলতে পারেন কিন্তু তিনি আউট অফ দি পয়েন্টে চলে যাচ্ছেন এটাই হচ্ছে আমার পয়েন্ট অফ অর্ডার।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আপনি বসুন, আপনাকে আর বলতে দেব না, আপনি বিলের বাইরে কেন বক্তৃতা করছেন।

যথেষ্ট বলেছেন, হাউসের টাইম বাড়িয়ে আর কোনও লাভ নেই। আমি আর টাইম দোব না ওয়েস্ট করতে। একই জিনিস বার বার রিপিটেশন করছেন এবং এভাবে টাইম নষ্ট করতে দেবনা।

**শ্রী বলাইলাল দাস মহাপাত্র ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, মাননীয় সদস্য তিনি তাঁর বক্তব্য বলতে শুরু করেছিলেন .....

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আমি তাঁর বক্তব্য শুনেছি, আমি মনে করছি উনার বলার আর কিছু নেই, আমি আর বলতে দেব না, ফর নাথিং হাউসের টাইম নষ্ট করতে দেব না। উনি একই জিনিস রিপিটেশন করছেন।

**শ্রী জন্মেজয় ওঝা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ওনার বক্তব্য না শুনে কোনও মন্তব্য করা আপনার পক্ষে উচিত নয়।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আমি না শুনে মন্তব্য করিনি, মোর দ্যান ওয়ান মিনিট আমি ওঁর বক্তব্য শুনেছি, শুনে দেখলাম কিছুই নাই, তাই বলতে বারণ করেছি।

The motion of Shri Partha De that the West Bengal Public Libraries Bill, 1979, as settled in the Assembly, be Passed, was then put and agreed to.

**Adjournment**

The House was then adjournmed at 7.39 p.m. till 1 p. m. on Thursday, the 13th September, 1979 at the "Assembly House", Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Thursday, the 13th September, 1979, at 1 P.M.

### PRESENT

Mr. Speaker (Shri Syed Abul Mansur Habibullah) in the Chair, 18 Ministers, 3 Ministers of State and 213 Members.

[1-00-1-10 P.M.]

### Starred Questions
### (to which oral answers were given)

*১৯০। (অনুমোদিত প্রশ্ন নং *৪৪।) **শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) গ্রামাঞ্চলে চিকিৎসকের অভাব মেটানোর জন্য রাজ্য সরকারের প্রস্তাবিত ৩টি (তিন) মেডিক্যাল স্কুল (দুই বছরের শিক্ষাক্রম) স্থাপনের কাজ কতদূর অগ্রসর হয়েছে, এবং

(খ) উক্ত ৩টি মেডিক্যাল স্কুল প্রতিষ্ঠার জন্য স্থান নির্বাচন হয়েছে কি?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ**

(ক) স্বল্পমেয়াদী একটি চিকিৎসা পাঠক্রম চালু করার প্রস্তাব রাজ্য সরকারের সামনে আছে। বিষয়টি এখনও বিবেচনাধীন।

(খ) না।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় একটা বিবৃতি দিয়েছিলেন খবরের কাগজে আমরা দেখেছিলাম যে আগামী বছরের মধ্যে মেডিক্যাল শিক্ষার যে পাঠ্যক্রম তা চালু হয়ে যাবে। এই ধরনের যে কথা বলেছিলেন তা চালু করতে কি অসুবিধা আছে সেটা জানাবেন কি?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** সিদ্ধান্ত হয়ে গেছে এ ধরনের বিবৃতি বের হয়নি। স্বাস্থ্য দপ্তরের যে অ্যাডভাইসারি বোর্ড আছে তারাই এ সিদ্ধান্ত গ্রহণ করেছেন।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** স্বাস্থ্য কেন্দ্রে ডাক্তারের অভাবের পরিপ্রেক্ষিতে এল এম কোর্স চালু করতে আই, এম এ বা স্টেট হেলথ সার্ভিস অ্যাশোসিয়েশন বাধা সৃষ্টি করেছেন কি না?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** আই এম এ এবং স্টেট হেলথ সার্ভিস অ্যাশোসিয়েশন এইরকম ধরনের কোর্স চালু করার বিপক্ষে।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** স্কুল প্রতিষ্ঠা করার ক্ষেত্রে কোনও স্থান নির্বাচনের কথা চিন্তা

করেছেন কি না?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** আমি কেবল বিবৃতি মারফত জানিয়েছি নর্থ বেঙ্গল, প্রেসিডেন্সি ডিভিসন এবং বর্ধমান ডিভিসন এই তিনটা জোনে স্কুল করা উচিত, তবে কোনও জেলায় হবে সেটা লেফ্‌ট ফ্রন্ট ঠিক করবে।

**শ্রী মহাদেব মুখার্জি ঃ** পুরুলিয়ার কো-অর্ডিনেশন কমিটি আপনাকে বলায় আপনি বলেছিলেন ওখানে একটা স্কুল হবে সে সম্বন্ধে কি হল?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** আমি যখন ওখানে গিয়েছিলাম তখন তাদের এই প্রস্তাব ছিল কিন্তু এখনও কিছু হয়নি।

**শ্রী মহাদেব মুখার্জি ঃ** পুরুলিয়ায় মেডিক্যাল স্কুল হবে বলে জায়গা সিলেকশন করার কাজ শুরু হয়েছে কিন্তু সেখানে হবে কিনা বলতে পারবেন কি?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** এটা লেফ্‌ট ফ্রন্ট এর উপর নির্ভর করবে। কোন কোন জেলায় হবে।

**ডাঃ বিনোদবিহারী মাঝি ঃ** আই এম এ বাধা দিচ্ছে কিন্তু সরকারের কি কোনও আইনগত বাধা আছে?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** সরকারের আইনগত বাধা আছে বলে মনে করি না।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** এই স্কীম সম্পর্কে কেন্দ্রীয় সরকারের মতামত কি?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** কেন্দ্র এই মত পোষণ করে, যে রাজ্য সরকার মনে করবেন এইরকম শর্ট কোর্স চালু করার প্রয়োজনীয়তা আছে তারা তা করতে পারবেন এবং প্ল্যানিং কমিশন এই বাবদ কিছু টাঁকাও ধরে রেখেছেন।

**শ্রমিকদের ই এস আই স্কীমের অধীনে আনয়ন**

***১৯১।** (অনুমোদিত প্রশ্ন নং *৯৮।) **শ্রী অমলেন্দ্র রায় ঃ** শ্রম বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, চলতি আর্থিক বৎসরে রাজ্যের কোন কোন এলাকার শ্রমিকদের ই এস আই স্কীম-এর আওতায় আনার পরিকল্পনা আছে?

**শ্রী কৃষ্ণপদ ঘোষ ঃ**

চলতি আর্থিক বৎসরে বর্ধমান জেলার আসানসোল ও রানিগঞ্জ থানার শ্রমিকদের ই.এস.আই. স্কীমের আওতায় আনার পরিকল্পনা আঁছে।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** বহরমপুরের মণীন্দ্র মিল এবং বেঙ্গল টেক্সটাইল মিলকে ই এস আই এর মধ্যে আনার কথা বিবেচনা করবেন বলে বলেছিলেন। সেটার কতদূর কি হয়েছে জানাবেন কি?

**শ্রী কৃষ্ণপদ ঘোষ ঃ** নোটিশ দিলে বলতে পার।

### কুশমন্ডী প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র

***১৯২।** (অনুমোদিত প্রশ্ন নং *১০৬।) **শ্রী ধীরেন্দ্রনাথ সরকার ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিম দিনাজপুর জেলার কুশমন্ডী থানার কুশমন্ডী প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রের মোট শয্যা সংখ্যা কত;

(খ) উক্ত স্বাস্থ্যকেন্দ্রে বর্তমানে কটি অ্যাম্বুলেন্স চালু আছে; এবং

(গ) ইহা কি সত্য যে, ঐ কেন্দ্রে কর্মচারির পদ শূন্য আছে; এবং

(ঘ) সত্য হলে, উক্ত পদের সংখ্যা কত এবং কি কারণে শূন্য আছে?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ**

(ক) ১৫টি।

(খ) একটিও নেই।

(গ) ও (ঘ) ঐ স্বাস্থ্যকেন্দ্রে একটি সোশ্যাল ওয়েলফেয়ার অফিসার ও একটি পাবলিক হেলথ নার্স এর পদ খালি আছে।

সোশ্যাল ওয়েলফেয়ার অফিসারদের বদলি ইত্যাদি বিষয়ে মহামান্য হাইকোর্টের নিষেধাদেশ থাকায় কোনও সোশ্যাল ওয়েলফেয়ার অফিসারকে ঐ স্বাস্থ্যকেন্দ্রে নিযুক্ত করা যায়নি। পাবলিক হেলথ নার্স এর সংখ্যা বর্তমানে প্রয়োজনের তুলনায় অল্প হওয়ায় ঐ স্বাস্থ্যকেন্দ্রে এখনও পর্যন্ত কোনও পাবলিক হেলথ নার্স নিযুক্ত করা যায়নি। তবে শীঘ্রই ঐ শূন্য পদটিতে, একজন পাবলিক হেলথ নার্স নিযুক্ত করা যাবে বলে আশা করা যায়।

**শ্রী ধীরেন্দ্রনাথ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন হাইকোর্টে যে নিষেধাজ্ঞা বহাল আছে সেই নিষেধাজ্ঞার বয়ানটি কি?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** নিষেধাজ্ঞার বয়ানটি পরিষ্কারভাবে বলতে পারব না, তবে আপনারা জানেন যে এক্সটেনশন এডুকেটর এবং সোশ্যাল ওয়ার্কার এই দুটো পদে যারা কর্মচারী তাদের অ্যামালগামেট, মার্জ করানোর চেষ্টা হচ্ছে এবং তাদের মার্জ করার পর সোশ্যাল ওয়েলফেয়াল অফিসার নাম করা হয়েছে এবং গোটা বিষয়টা হাইকোর্টের নিষেধাজ্ঞা বলে আটকে আছে।

**শ্রী ধীরেন্দ্রনাথ সরকার ঃ** মন্ত্রী মহাশয় জানাবেন কি কবে হাইকোর্টের নিষেধাজ্ঞা জারি করা হয়েছিল?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** এটা নোটিশ দিলে বলতে পারব।

**শ্রী ধীরেন্দ্রনাথ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন কুশমন্ডী প্রাইমারি হেলথ সেন্টারে একটাও অ্যাম্বুলেন্স না থাকার প্রধান কারণ কি?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** কারণ হচ্ছে সব হেলথ সেন্টারগুলিতে যে অ্যাম্বুলেন্স গাড়ির প্রভিসন আছে তা নয়, ইউনিসেফের গাড়ি কতকগুলি হেলথ সেন্টারে যেখানে ১০ থেকে

১৫টি বেড আছে সে ক্ষেত্রে রাখার প্রভিসন আছে। কিন্তু এই ক্ষেত্রে সেইরকম কোনও প্রভিসন আছে কি না সেটা এগজামিন করতে দিয়েছি, এখন পর্যন্ত বলা মুশকিল।

**ভূমি অধিগ্রহণের ফলে গৃহহীনদের চাকুরিক্ষেত্রে অগ্রাধিকার**

***১৯৩।** (অনুমোদিত প্রশ্ন নং *১৯০।) **শ্রী শিবনাথ দাস ঃ** শ্রম বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) জনস্বাস্থ্য ভূমি অধিগ্রহণ করায় যাহারা গৃহহীন হইয়াছেন তাহাদের পুত্রকন্যাগণের জন্য চাকুরির ক্ষেত্রে কোনও অগ্রাধিকার দেওয়া হয় কি; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর "হ্যাঁ" হইলে, কি কি ভাবে তাহাদের অগ্রাধিকারের সুযোগ প্রদান করা হইয়া থাকে এবং উক্ত ব্যাপারে কোনও বয়সসীমার শিথিলতা আছে কি?

**শ্রী কৃষ্ণপদ ঘোষ ঃ**

(ক) হ্যাঁ হয়;

(খ) পি.এস.সি. বহির্ভূত সরকারি শূণ্যপদ আধা সরকারি এবং স্বায়ত্তশাসন সংস্থায় শূণ্যপদগুলির শতকবা ৩০ ভাগ বিশেষ কয়েক শ্রেণীর ব্যক্তিদের দ্বারা পূরণ করা হয়। বিদ্যুৎ উৎপাদন কেন্দ্র স্থাপন, নগর নির্মাণ প্রভৃতির ন্যায় বৃহৎ বৃহৎ উন্নয়ন প্রকল্পের জন্য যে সমস্ত পরিবারের জমি অধিগ্রহণ করা হইয়াছে সেইসব পরিবার ঐ শ্রেণীর অন্তর্ভুক্ত। বর্তমান নিয়োগ নীতিতে জমি অধিগ্রহণের ফলে বাস্তুচ্যুত পরিবারের একজন যে অঞ্চলে জমি অধিগৃহীত হইয়াছে সেই অঞ্চলে অথবা তাহার নিকটবর্তী অঞ্চলে চাকুরিতে নিয়োগের ক্ষেত্রে অগ্রাধিকার প্রাপ্তির যোগ্য বলিয়া বিবেচিত হইবেন।

**শ্রী শিবনাথ দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যারা ভূমি অধিগ্রহণের ফলে জমি থেকে উৎখাত হয়েছে, শুধু বাস্তুচ্যুত নয়, ক্ষতিগ্রস্ত যারা তাদের জন্য এই সুযোগ দেওয়ার ব্যবস্থা আছে কি না?

**শ্রী কৃষ্ণপদ ঘোষ ঃ** ক্ষতিগ্রস্ত মানে জমি থেকে যাদের উৎখাত করা হয়েছে তাদের ক্ষেত্রেও এই ব্যবস্থা ঠিক করা হয়েছে।

**শ্রী শিবনাথ দাস ঃ** আমার প্রশ্ন হচ্ছে গৃহহীন নয় এমন যারা জমি থেকে উৎখাত হয়েছে তাদের জন্য এই সুযোগ দেওয়ার ব্যবস্থা আছে কি না?

**শ্রী কৃষ্ণপদ ঘোষ ঃ** না, তারা পাবে না।

**শ্রী নকুলচন্দ্র মাহাতো ঃ** মন্ত্রী মহাশয় জানাবেন কি, যাদের জমি সম্পূর্ণরূপে গেছে তারা এই প্রকল্পের অন্তর্ভুক্ত হবে কি না?

**শ্রী কৃষ্ণপদ ঘোষ ঃ** যাদের জমি সম্পূর্ণরূপে গেছে তাদেরই এই প্রকল্পের অন্তর্ভুক্ত করা হয়েছে।

**শ্রী অনিল মুখার্জি ঃ** মন্ত্রী মহাশয় বলেছেন যাদের জমি জনস্বার্থে অধিগ্রহণ করা হয়েছে এবং এই অধিগ্রহণের ফলে যারা গৃহহীন হয়েছে তাদের কাজ দেবেন। আমার প্রশ্ন হচ্ছে একজন সরকারি কর্মচারী যদি চাকুরি করতে করতে মারা যান তাহলে তার ছেলেকে চাকুরি দেওয়া হবে কি?

**শ্রী কৃষ্ণপদ ঘোষ ঃ** ডায়েড ইন হার্নেস ইজ এ সেপারেট ক্যাটিগরি এবং তাদের জন্য সেপারেট ব্যবস্থা আছে। এটা হচ্ছে যাদের জমি থেকে উচ্ছেদ করা হয়েছে তাদের চাকুরির জন্য কি ব্যবস্থা করা হয়েছে এবং তার উত্তরে আমি বলছি, ডায়েড ইন হার্নেস অ্যান্ড এভিকটেড ফ্রম ল্যান্ড নট ইন সেম ক্যাটিগরি।

**শ্রী সরল দেব ঃ** মন্ত্রী মহাশয় জানাবেন কি, যারা এন্টায়ার এগ্রিকালচারাল ল্যান্ডের উপর নির্ভরশীল তারা যদি গৃহহীন হয় তাহলে তারা চাকুরি পাবে কি না?

**শ্রী কৃষ্ণপদ ঘোষ ঃ** যারা জমির অধিকারী এবং যারা জমিতে চাষ করত তাদের জন্য এই ব্যবস্থা। কিন্তু যাদের জমির রেকর্ড নেই তাদের জন্য এই ব্যবস্থা নেই।

## লিকুইডেটেড সমবায় সমিতি

***১৯৪।** (অনুমোদিত প্রশ্ন নং *২০৮।) **শ্রী অনিল মুখার্জি ঃ** সমবায় বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবাংলায় ১৯৭৭ হইতে ১৯৭৯ সালের জুন মাস পর্যন্ত মোট কয়টি সমবায় সমিতি উঠিয়া গিয়াছে (বা লিকুইডেটেড);

(খ) এই উঠিয়া যাওয়া সমবায় সমিতিগুলির মধ্যে কতগুলিতে সরকারি অর্থ অপচয়ের অভিযোগ ছিল; এবং

(গ) এই বিষয়ে সরকার কি ব্যবস্থা অবলম্বন করিয়াছেন?

**শ্রী ভক্তিভূষণ মন্ডল ঃ**

(ক) ১৯৭৭ হইতে ১৯৭৯ সালের জুন মাস পর্যন্ত পশ্চিমবাংলায় মোট ১০৭৪টি সমবায় সমিতি লিকুইডেশনে গিয়াছে।

(খ) উপরোক্ত লিকুইডেশনে যাওয়া সমিতিগুলির মধ্যে ৪টি সমবায় সমিতিতে সরকারি অর্থ অপচয়ের অভিযোগ ছিল।

(গ) উপরোক্ত ৪টি অভিযোগের মধ্যে একটিতে ডিস্ট্রিক্ট এনফোর্সমেন্ট ব্রাঞ্চ অনুসন্ধান চালাইতেছেন। বাকি তিনটি ক্ষেত্রে আইনানুগ ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে।

**শ্রী অনিল মুখার্জি ঃ** মন্ত্রী মহাশয় বললেন ৪টি অভিযোগ এসেছে। আমার প্রশ্ন হচ্ছে এই ৪টি ছাড়া আর কোনও অভিযোগ আপনার কাছে এসে এখনও পেন্ডিং অবস্থায় আছে কি?

**শ্রী ভক্তিভূষণ মন্ডল ঃ** অফিসিয়ালি আর কোনও অভিযোগ আসেনি।

**শ্রী অনিল মুখার্জি ঃ** মন্ত্রী মহাশয় জানাবেন কি, লিকুইডেটেড হবার ফলে এই যে সরকারি অর্থের অপচয় হচ্ছে এগুলি বন্ধ করবার জন্য সরকার কী ভাবছেন?

**শ্রী ভক্তিভূষণ মন্ডল ঃ** কেন্দ্রীয় সরকারের একটা স্কীম আছে এবং এখানে লাইবিলিটির প্রশ্ন আছে। প্রথম স্টেজ-এ ২ লক্ষ টাকার ট্রানজাকশন হতে হবে এবং যদি কম হয় তাহলে তার পাশে যেগুলি আছে তাকে অ্যামালগ্যামেট করে যাতে ওই টাকা হয় তার ব্যবস্থা করা হচ্ছে।

**শ্রী অনিল মুখার্জি ঃ** মন্ত্রী মহাশয় জানালেন ব্যবস্থা করছি। আমার প্রশ্ন হচ্ছে, যে সমস্ত সমবায় সমিতির মুনাফা কমে গিয়ে তারা ক্ষতির দিকে যাচ্ছে তাদের সম্বন্ধে আপনি কি ব্যবস্থা করছেন?

**শ্রী ভক্তিভূষণ মন্ডল ঃ** স্পেসিফিক ফ্যাক্ট দিলে আমি ব্যবস্থা নেব।

**শ্রী বিনয় কোনার ঃ** এই যে ১ হাজার ৩৪টি লিকুইডিশনে গেছে তার কারণ কি?

**শ্রী ভক্তিভূষণ মন্ডল ঃ** ৪টি হচ্ছে ডিফলকেশন অ্যান্ড আদার্স। বাকিগুলোর ভায়াবিলিটির প্রশ্ন আছে। কতগুলো আছে থেপ্ট কো-অপারেটিভ, অর্থাৎ কো-অপারেটিভের সাইন বোর্ড আছে কিন্তু আসলে সেখানে কো অপারেটিভ নেই। কাজেই এগুলি দেখে কমিয়ে আনছি এবং দেখছি সত্যিকারের কো-অপারেটিভ করা যায় কি না।

**শ্রী বিনয় কোনার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি এই যে ১০৩৪টি কো-অপারেটিভ সোসাইটি লিকুইডিশনে গেছে এর কারণ কি?

**শ্রী ভক্তিভূষণ মন্ডল ঃ** এর মধ্যে ৪টে ডিফলকেশন অ্যান্ড আদারস আর বাকিগুলি ভায়াবিলিটি প্রোগ্রাম যেখানে ২ লাখ টাকা ট্রানজাকশন হবার কথা, কিছু কিছু আগেকার দিনে থেপট কো-অপারেটিভ ছিল, কো-অপারেটিভের সাইনবোর্ড ছিল কিন্তু কো-অপারেটিভ নাই এই সমস্তগুলি দেখে এগুলিকে কমিয়ে কমিয়ে নিয়ে আসছি যে রিয়েল কো-অপারেটিভ করতে পারা যায় কি না।

**শ্রী বিনয় কোনার ঃ** কোনও দুর্নীতি বা মূলধনের ঘাটতি হয়ে যাওয়ার জন্য এইরকম কোনও কারণ ছিল কি?

**শ্রী ভক্তিভূষণ মন্ডল ঃ** সেটা কারণ নয়, কারণ ভায়াবিলিটির প্রশ্ন আছে আর সেটা যদি প্রপার বিজনেস করতে গিয়ে মূলধনের ঘাটতি হয় সেটা আমরা নিশ্চয় দেখব যাতে সেটা ঘাটতি না হয় সাবসিডি দিয়ে রাখব।

**শ্রী সরল দেব ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমি জানতে চাই আপনি যে চারটি সমবায়ের কথা বলেছেন যে অর্থ অপচয়ের জন্য লিকুইডেশনে যেতে বাধ্য হয়েছে তার মধ্যে হাওড়া হোলসেল কনজিউমার কো-অপারেটিভ সোসাইটি আছে কি?

**মিঃ স্পিকার ঃ** এটা নোটিশ দিতে হবে। জেনারেল কোয়েশ্চেনের সঙ্গে পার্টিকুলার কোয়েশ্চেন করলে মন্ত্রী মহাশয় উত্তর দেবেন কি করে?

## এল এম এফ কোর্স

***১৯৫।** (অনুমোদিত প্রশ্ন নং *২৬৮।) **শ্রী রজনীকান্ত দোলুই ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বামফ্রন্ট সরকারের প্রস্তাবিত এল এম এফ কোর্স কবে নাগাদ চালু হবে; এবং

(খ) উক্ত কোর্স চালু করার কারণ কি?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ**

(ক) একটি স্বল্পমেয়াদি চিকিৎসা পাঠক্রম চালু করার প্রস্তাব সরকারের সামনে আছে। বিষয়টি এখনও বিবেচনাধীন।

(খ) রাজ্যের পল্লী অঞ্চলে চিকিৎসা ব্যবস্থার সুযোগ সম্প্রসারণের জন্য।

## ভিতোরপুর হেলথ সেন্টার নির্মাণ

***১৯৬।** (অনুমোদিত প্রশ্ন নং *৩২৪।) **শ্রী নানুরাম রায় ঃ** স্বাস্থ্য এবং পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) হুগলি জেলার গোঘাট ব্লকে ভিতোরপুর হেলথ সেন্টারটি সম্পূর্ণ তৈয়ারি হইয়াছে কি না, এবং

(খ) ঐ স্বাস্থ্যকেন্দ্রটি কবে হইতে চালু করা হইবে বলিয়া আশা করা যায়?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ**

(ক) হ্যাঁ (ভিতোরপুর নয়, জিতারপুর)।

(খ) ঐ স্বাস্থ্যকেন্দ্রের জন্য নির্দিষ্ট মেডিক্যাল অফিসার ও ফার্মাসিস্ট কার্যে যোগদান করতে অনিচ্ছুক থাকায় স্বাস্থ্যকেন্দ্রটি চালু করা যায় নি। আশা করা যায়, শীঘ্রই স্বাস্থ্যকেন্দ্রটি চালু করা সম্ভব হবে।

## বালুরঘাট এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে উপদেষ্টা কমিটি

***১৯৭।** (অনুমোদিত প্রশ্ন নং *৪৩৩।) **শ্রী অহীন্দ্র সরকার ঃ** শ্রম বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বালুরঘাট এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে কোনও উপদেষ্টা কমিটি গঠন করার পরিকল্পনা আছে কি;

(খ) থাকলে, কবে নাগাদ উক্ত কমিটি গঠন করা হইবে, এবং

(গ) বালুরঘাট এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে স্থায়ী অফিসার কবে দেওয়া হইবে?

**শ্রী কৃষ্ণপদ ঘোষ ঃ**

(ক) উপদেষ্টা কমিটি গঠন করা হইয়াছে।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) যথাশীঘ্র সম্ভব অফিসার পোস্টিং-এর ব্যবস্থা করা হইতেছে।

**শ্রী অহীন্দ্র সরকার ঃ** যে অফিসার এখন দায়িত্বে আছেন বালুরঘাট এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ অফিসে তার বিরুদ্ধে কোনও দুর্নীতির অভিযোগ আপনার কাছে আছে কি?

**শ্রী কৃষ্ণপদ ঘোষ ঃ** আপনার এই প্রশ্নের সঙ্গে এ প্রশ্ন যুক্ত কি করে হবে আমি বুঝতে পারছি না।

**শ্যামনগর খ্রিস্টান হাসপাতাল**

***১৯৮।** (অনুমোদিত প্রশ্ন নং *৪৪৮।) **শ্রী নীহারকুমার বসু ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, জগদ্দল বিধানসভা কেন্দ্রের অধীন বিদেশি সেবা প্রতিষ্ঠান 'সানলাইট' সেন্ট্রাল কমিটি' পরিচালিত শ্যামনগর খ্রিস্টান হাসপাতালটি বন্ধ হইয়া গিয়াছে;

(খ) উক্ত হাসপাতালের কর্তৃপক্ষ কি হাসপাতালের যাবতীয় সম্পত্তি সহ হাসপাতালটি সরকারকে হস্তান্তর করিবাব জন্য প্রস্তাব করিয়াছেন; এবং

(গ) 'ক' ও 'খ' প্রশ্নের উত্তর "হ্যাঁ" হইলে সরকার এই সম্পর্কে কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ**

(ক) হ্যাঁ, ইহা সত্য।

(খ) হ্যাঁ, ইহা সত্য।

(গ) হাসপাতালটির পরিচালন কর্তৃপক্ষের কাছ থেকে হস্তান্তরের প্রস্তাব পাওয়ার পর পূর্ণ জাতীয়করণ সাপেক্ষে দৈনন্দিন পরিচালনার জন্য একজন প্রশাসক নিয়োগের প্রস্তাব বিবেচনা করে দেখা হচ্ছে।

**কারখানায় লকআউট**

***১৯৯।** (অনুমোদিত প্রশ্ন নং *৪৬১।) **শ্রী কিরণময় নন্দ ঃ** শ্রম বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমানে পশ্চিমবাংলায় কতগুলি কারখানা লকআউট হয়ে আছে; এবং

(খ) উক্ত কারখানাগুলিতে কতজন শ্রমিক কাজ করে?

**শ্রী কৃষ্ণপদ ঘোষ ঃ**

(ক) ৫.৯.৭৯ তারিখ পর্যন্ত ৪৯টি কারখানা লক-আউট হয়ে আছে।

(খ) ৬৯৫৭ জন শ্রমিক।

**শ্রী কিরণময় নন্দ** : এই কারখানাগুলো বন্ধ থাকার কারণ কি?

**শ্রী কৃষ্ণপদ ঘোষ** : অনেক কারণ থাকতে পারে, অফ-হ্যান্ড কি করে বলা যেতে পারে?

**শ্রী কিরণময় নন্দ** : এই কারখানাগুলো খুলবার জন্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করছেন?

**শ্রী কৃষ্ণপদ ঘোষ** : সরকারের যে চিরাচরিত নিয়ম আছে কনসিয়েলেশন মেশিনারি সেটা ব্যবহার করা হচ্ছে টু সেটাল দি ডিসপুট।

**শ্রী কিরণময় নন্দ** : সিটুর সঙ্গে বিরোধের জন্য কোনও কারখানা বন্ধ আছে কিনা?

**শ্রী কৃষ্ণপদ ঘোষ** : কারখানা বিরোধের জন্যই তো বন্ধ হয়— আর কিসের জন্য বন্ধ হয়?

**শেঠ সুখলাল কারনানী হাসপাতালে বর্ধিত সময়ের জন্য বহির্বিভাগ**

*২০০। (অনুমোদিত প্রশ্ন নং *৪৭৯।) **শ্রী সন্দীপ দাস** : স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, শেঠ সুখলাল কারনানী হাসপাতালে কয়েকটি বিভাগের জন্য বর্ধিত সময়ের জন্য বহির্বিভাগ চালু করা হয়েছে; এবং

(খ) সত্য হলে, সেই অনুপাতে প্রয়োজনীয় ডাক্তার, অন্যান্য কর্মী ও যন্ত্রপাতির ব্যবস্থা করা হয়েছে কি?

**শ্রী ননী ভট্টাচার্য** :

(ক) হ্যাঁ।

(খ) বর্ধিত সময়ের বহির্বিভাগ চালু করার জন্য উপযুক্ত সংখ্যক ডাক্তার ও অন্যান্য কর্মীর ব্যবস্থা করা হয়েছে। অতিরিক্ত যন্ত্রপাতি কেনার প্রস্তাব বর্তমানে নেই।

**ডাঃ বিনোদবিহারী মাঝি** : মন্ত্রী মহাশয় কি জানাবেন, কতজন ডাক্তার নিযুক্ত করা হয়েছে এবং তারা কি নূতন ডাক্তার না পুরানো ডাক্তার?

**শ্রী ননী ভট্টাচার্য** : পুরানো ডাক্তার ছাড়াও নূতন ডাক্তারদের পোসটিং দেওয়া হয়েছে, আউটডোরকে এক্সটেন্ড করার জন্য।

**ডাঃ বিনোদবিহারী মাঝি** : মন্ত্রী মহাশয় কি জানাবেন, এখানে প্রতিদিন কতজন করে রোগী আসছেন?

**শ্রী ননী ভট্টাচার্য** : এখনই চালু হয়েছে, এখনই রোগীর সংখ্যা বেড়ে গিয়েছে তা নয়। তবে ওখানে তিনটি বিশেষ বিষয়ে আউটডোর খোলার ব্যবস্থা হচ্ছে — মেডিসিন, সারজারি এবং অবসট্রাকটিস অ্যান্ড গাইনী, প্যাথলজির কাজকর্মও চালানো হয়েছে। এরপর আবার আউটডোর চিকিৎসা ব্যবস্থা এক্সটেনডেড পিরিয়ডে বা বর্ধিত সময়ে করার ব্যবস্থা হচ্ছে।

**ডাঃ বিনোদবিহারী মাঝি ঃ** সরকারের কি অন্যান্য হাসপাতালে এইরকম ব্যবস্থা করার পরিকল্পনা আছে কি?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** হাসপাতালে আপনারা জানেন, বোধ হয় সান্ধ্য আউট ডোর ১৯৬৯ সালে খোলা হয়েছিল। তারপর থেকে চলছে মোটামুটি। এছাড়া, মেডিক্যাল কলেজে খোলার ব্যবস্থা হচ্ছে।

## গাববেড়িয়া হাসপাতাল

*২০১। (অনুমোদিত প্রশ্ন নং *৫১৬।) **শ্রী সন্তোষকুমার দাস ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, হাওড়া জেলার পাঁচলা ব্লকে অবস্থিত গাববেড়িয়া হাসপাতালের ইন্ডোর বিভাগ কবে খোলা হইবে?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ**

হাওড়া জেলার চিফ মেডিক্যাল অফিসারকে ঐ হাসপাতালের ইনডোর বিভাগ খোলার জন্য আদেশ দেওয়া হয়েছে।

**শ্রী রবীন্দ্রনাথ কোলে ঃ** গত দু বছর আগে সবকিছু সম্পূর্ণ হওয়া সত্ত্বেও এত দেরি হচ্ছে কেন খুলতে?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** বন্যার পর আপনারা জানেন গাববেড়িয়া হাসপাতালে বন্যাক্লিষ্ট মানুষ আসেন এবং থাকেন। তারপর ওদের বোঝানো হয় চলে যাবার জন্য। তারপর পূর্ত বিভাগের হোয়াইটওয়াস করা এবং জায়গায় জায়গায় মেরামত করা হচ্ছে। তারপর আর কতকগুলো লোক এসে সেখানকার স্থানীয় যুবক যারা তারা আন্দোলন শুরু করল, এখনই গাববেড়িয়াতে বহির্বিভাগ খুলে স্থানীয় ছেলেদের কাজ দিতে হবে। আমাদের যে এমপ্লয়মেন্ট সংক্রান্ত পলিসি তাতে স্থানীয় ছেলেদের নাম এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মারফত যদি আসে তাহলে তাদের নেওয়া যাবে। তার বাইরে নেওয়ার উপায় নেই।

তাতে এই ধরনের স্থানীয় ছেলেদের নাম যদি এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে এসে যায়, নিশ্চয়ই তাদের নেওয়া উচিত, তার বাইরে থেকে নিতে গেলে এ নিয়ে ঝগড়াঝাটি চলে তখনই এই সমস্ত বন্ধ হয়, পরবর্তীকালে ডি এম-এর সঙ্গে আমার এ বিষয়ে আলাপ আলোচনা হয়েছে, অবস্থা এখন শান্ত হওয়ায় আজকে আমি বলছি যে এই হাসপাতালের অন্তর্বিভাগ খুলে দিতে হবে, সেই মর্মে আমি চিফ মেডিক্যাল অফিসারকে আদেশ দিয়েছি।

## কল্যাণীতে ভেষজ উদ্যান প্রতিষ্ঠার জন্য পরিকল্পনা

*২০২। (অনুমোদিত প্রশ্ন নং *৫৯৭।) **শ্রী জয়কেশ মুখার্জি ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কল্যাণীতে হোমিওপ্যাথি ঔষধ প্রস্তুতের একটি ভেষজ উদ্যান প্রতিষ্ঠার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর "হ্যাঁ" হইলে, সরকার এই কাজে কতদূর অগ্রসর হইয়াছেন?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ**

(ক) হ্যাঁ।

(খ) হোমিওপ্যাথি ভেষজ উদ্যান প্রতিষ্ঠাব জন্য, সরকার ইতিমধ্যে কল্যাণী শহরে আয়ুর্বেদ ভেষজ উদ্যানের বিপরীত দিকে ২২ একর জমি অধিগ্রহণ করিয়াছেন। উক্ত স্থানে ভেষজ উদ্যান প্রতিষ্ঠার পরিকল্পনাটি বিশদ ভাবে পরীক্ষা করিয়া দেখার জন্য সরকার ইতিমধ্যে ৪ সদস্য বিশিষ্ট একটি বিশেষজ্ঞ কমিটি নিয়োগ করিয়াছেন। ঐ জমির চারিদিকে প্রাচীব নির্মাণের জন্য সবকার কিছু অর্থ বরাদ্দ করেছেন।

**শ্রী জয়কেশ মুখার্জি ঃ** এখানে শুধু গাছগাছড়া দিয়ে ঔষধই তৈরি হবে নাকি কোনও হোমিওপ্যাথি ঔষধের বড় কারখানা হবে?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** বড় কারখানা তৈরির কোনও পরিকল্পনা নাই, রিসার্চ প্রসঙ্গে যতটা ঔষধ তৈরি করা দবকাব, এইরকম ধরনের ব্যবস্থা কিছুটা আছে, সেটাকেই আবও সম্প্রসারিত করার পরিকল্পনা আছে।

**শ্রী জয়কেশ মুখার্জি ঃ** হোমিওপ্যাথি ঔষধ বেশিবভাগই বাইরে থেকে আমদানি হয়, আমাদেব এখানে ঔষধ বিশেষ তৈবি হয়না, সেক্ষেত্রে এখানে এই হোমিওপ্যাথি ঔষধ রিসার্চ করাব জন্য কোনও ব্যবস্থা কবা হবে কি না?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** আমি মাননীয় সদস্যকে একটু সংশোধন করে দিচ্ছি, এটা ছিল কবিরাজি এবং ভেষজ ঔষধ তৈরির জায়গা, সেটাকেই সম্প্রসারিত করার স্কীম আছে, হোমিওপ্যাথি সম্বন্ধে এখানে সেই ধরনের কোনও পরিকল্পনা নাই।

### বোনাসের দাবিতে শ্রমিক-মালিক বিরোধ

*২০৩। (অনুমোদিত প্রশ্ন নং *৬২৭।) **শ্রী সুমন্তকুমার হীরা ঃ** শ্রম বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমান বৎসরে বোনাসের দাবি নিয়ে শ্রমিক-মালিক বিরোধের ফলে কোনও ধর্মঘট হয়েছে কি না, এবং

(খ) হয়ে থাকলে, উক্ত ধর্মঘটের সংখ্যা কত?

**শ্রী কৃষ্ণপদ ঘোষ ঃ**

(ক) হ্যাঁ।

(খ) কুচবিহার জেলায় ২৫টি হ্যান্ডলুম ইউনিটে ধর্মঘট হয়েছিল। সেই ধর্মঘট ১১.৯.৭৯ তারিখে প্রত্যাহৃত হয়েছে। এছাড়া কয়েকটি ক্ষেত্রে টোকেন স্ট্রাইক হয়েছে।

**শ্রী কমল সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে বোনাস নিয়ে বিভিন্ন কাবখানায় ধর্মঘট না হলেও ধর্মঘটের পরিস্থিতি বিদ্যমান, মালিক ও শ্রমিকের মধ্যে প্রায়শঃ সংঘর্ষ চলছে বিভিন্ন চটকল থেকে যে ডেপুটেশন দিয়েছিল মালিক তা না মানায় সেইসব

জায়গায় এমন অবস্থা হয়েছে যে যেকোনও সময়ে ধর্মঘট হতে পারে, মানিকপুরে যে ডেল্টা চটকল আছে সেখানে মালিক এবং শ্রমিকের মধ্যে খুব শঙ্কাজনক অবস্থা রয়েছে কি না?

**শ্রী কৃষ্ণপদ ঘোষ :** মাননীয় সদস্যকে অনুরোধ যে তিনি প্রশ্ন করবেন, পরে জবাব দেব, এটা এই প্রশ্নের অন্তর্ভুক্ত নয়।

**শ্রী কমল সরকার :** স্যার, আমি আপনার প্রটেকশন চাইছি, আমি বলছি এটা এই প্রশ্নের অন্তর্ভুক্ত ধর্মঘটের অবস্থা বিদ্যমান এখনই সেটা সম্পর্কে যদি ব্যবস্থা অবলম্বন না করা হয়, তো ধর্মঘট গড়াবে, শ্রমমন্ত্রী মহাশয় সে সম্বন্ধে কি বলছেন?

**মিঃ স্পিকার :** প্রশ্ন ছিল ধর্মঘট হয়েছে কিনা, প্রবেবিলিটি নিয়ে কোনও প্রশ্ন হয়না।

**শ্রী কমল সরকার :** আমি স্যার, বিনয়ের সঙ্গে বলছি, এই প্রশ্ন আসে, কেননা পার্থক্য খুব সুক্ষ্ম।

**Shri Krishna Pada Ghosh :** This is for the Hon'ble Speaker to decide.

**শ্রী শচীন সেন :** সরকারি নির্দেশমতো বোনাস না দিয়ে, বোনাস ফাঁকি দেবার জন্য নিউ অ্যালেনবারির মালিক কারখানা লক আউট করে দিয়েছেন এ খবর মাননীয় মন্ত্রী মহাশয় জানেন কি?

**Mr. Speaker :** How can that arise? It is a specific question as to whether there was a strike or not.

**মধ্যমগ্রাম প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্র সম্প্রসারণ**

*২০৪। (অনুমোদিত প্রশ্ন নং *৬৩৩।) **শ্রী সরল দেব :** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ২৪ পরগনা জেলার মধ্যমগ্রাম প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রকে সম্প্রসারণ করার কোনও পরিকল্পনা রাজ্য সরকারের আছে কি; এবং

(খ) থাকিলে কবে নাগাদ উক্ত পরিকল্পনা বাস্তবে রূপায়িত হইবে?

**শ্রী ননী ভট্টাচার্য :**

(ক) প্রস্তাবটি এখনও বিবেচনাধীন আছে।

(খ) প্রশ্ন ওঠে না।

**শ্রী সরল দেব :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানেন, জেলা ম্যাজিস্ট্রেট আপনার দপ্তরে চিঠি লিখেছেন এই বলে যে, আমরা জমি অধিগ্রহণ করেছি স্বাস্থ্য দপ্তরকে দেবার জন্য কিন্তু আপনার দপ্তরের সেক্রেটারি আজ পর্যন্ত জেলা ম্যাজিস্ট্রেটকে কোনও চিঠি দেন নি?

**শ্রী ননী ভট্টাচার্য :** না, এরকম খবর আমার কাছে এখন নেই, আমি খোঁজ নিয়ে দেখব।

**শ্রী সরল দেব ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় এই ব্যাপারটির প্রতি দৃষ্টি দিয়ে যাতে জেলা ম্যাজিস্ট্রেটের কাছে চিঠিটি যায় সেটা দেখবেন কি?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** আমি তো আগেই বলেছি, আমি এটা খোঁজ নিয়ে দেখব।

**কেন্দুয়া সাবসিডিয়ারি হেলথ সেন্টার**

***২০৫।** (অনুমোদিত প্রশ্ন নং *৭০২।) **শ্রী আবুল হাসনাৎ খান ও শ্রী বীরেন্দ্রনারায়ণ রায় ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলাব ফরাক্কা ব্লকের কেন্দুয়া সাবসিডিয়ারি হেলথ সেন্টার নির্মাণের কাজ শেষ হইয়াছে কি; এবং

(খ) কাজ হইয়া থাকিলে, কবে নাগাদ উক্ত স্বাস্থ্য কেন্দ্রটি চালু করা সম্ভব হইবে?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ**

(ক) হ্যাঁ।

(খ) চালু করার আদেশ সম্প্রতি দেওয়া হয়েছে।

প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে। আশা করা যায় শীঘ্রই স্বাস্থ্যকেন্দ্রটি খোলা যাবে।

**ময়দা কলে ন্যূনতম মজুরি**

***২০৬।** (অনুমোদিত প্রশ্ন নং *৯৯।) **শ্রী অমলেন্দ্র রায় ঃ** শ্রম বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গের ময়দা কলে ন্যূনতম মজুরি চালু আছে কি; এবং

(খ) ঐ ন্যূনতম মজুরির হার কত এবং কবে ধার্য হইয়াছিল?

**শ্রী কৃষ্ণপদ ঘোষ ঃ**

(ক) হ্যাঁ আছে।

(খ) জুলাই'৭৯ থেকে সেপ্টেম্বর ৭৯ পর্যন্ত ন্যূনতম মজুরির হার নিম্নে দেওয়া হইল।

| নিযুক্ত শ্রমিকদের শ্রেণীবিন্যাস | মূল বেতন | স্থায়ী মূল্য ভাতা | পরিবর্তনশীল দুর্মূল্য ভাতা | মোট |
|---|---|---|---|---|
| | টাকা | টাকা | টাকা | টাকা |
| (ক) দক্ষ | ১২৩.০০ | ৪১.০০ | ১৩৫-১৫ | ২৯৯-১৫ |
| (খ) অর্ধদক্ষ | ১১৪.০০ | ৩৮.০০ | ১৩৫-১৫ | ২৮৭-১৫ |
| (গ) অদক্ষ | ১০৮.৭৫ | ৩৬.০০ | ১৩৫-১৫ | ২৮০-১৫ |
| (ঘ) করণিক | ১২৭.০০ | ৪১.০০ | ১৩৫.১৫ | ৩০৩.১৫ |

উপরোক্ত হার ১৯৭০ সালের ২৮শে সেপ্টেম্বর তারিখের ১২৩০ এল.ডব্লু.নং বিজ্ঞপ্তি মারফত চালু করা হইয়াছিল।

### বাঁকুড়া জেলার বিড়ি শিল্প

***২০৭।** (অনুমোদিত প্রশ্ন নং *২১৭।) **শ্রী অনিল মুখার্জি ঃ** শ্রম বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বাঁকুড়া জেলায় বিড়ি শিল্পে বর্তমানে কতজন বিড়ি মজুর নিযুক্ত আছেন; এবং

(খ) উক্ত বিড়ি শিল্পে প্রতি হাজার বিড়ি তৈরির সর্বনিম্ন মজুরির হার কত?

**শ্রী কৃষ্ণপদ ঘোষ ঃ**

(ক) ১৯৭০-৭১ সালে ব্যুরো অফ অ্যাপ্লায়েড ইকনমিকস এবং স্ট্যাটিসটিক্স-এর আদমসুমারী অনুযায়ী বাঁকুড়া জেলায় ৩৩,৪৫০ জন বিড়ি মজুর নিযুক্ত ছিলেন।

(খ) বর্তমানে হাজার প্রতি বিড়ি তৈরির সর্বনিম্ন মজুরির হার ৭ টাকা।

**শ্রী অনিল মুখার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন প্রতি হাজার বিড়ি বাঁধার জন্য ৭ টাকা রেট ধার্য আছে। উনি যেটা বললেন সেটা সরকারি রেট। কিন্তু মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে খবর আছে কি যে ঐ যে ৩০ হাজার বিড়ি শ্রমিক রয়েছে তারা ৭ টাকার অর্ধেকেরও কম মজুরি পান?

**শ্রী কৃষ্ণপদ ঘোষ ঃ** নির্দিষ্ট কোনও খবর নাই। তবে এটা অনুমান করা যেতে পারে।

**শ্রী অনিল মুখার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে নির্দিষ্ট হারে রেট পান না। তাহলে এই রেট পাবার জন্য তিনি কোনও ব্যবস্থা অবলম্বন করেছেন কিনা?

**শ্রী কৃষ্ণপদ ঘোষ ঃ** সরকারি যা বিধি আছে তাতে ইন্সপেক্টার নিয়োগ করা এবং ভায়োলেন্স হলে প্রসিকিউট করা। কিন্তু সব চেয়ে বড় অসুবিধা হচ্ছে যেসব বিড়ি মালিকরা আছে তারা নিজেরা কারখানার মালিক বলে স্বীকার করে না এবং তারা শ্রমিক নিয়োগ করে এটাও তারা স্বীকার করে না। তারা যেটা বলে সেটা হচ্ছে আমরা বিড়ি কারখানার মালিক নই আমরা হচ্ছি মারচেন্ট। আমরা বিড়ি খরিদ করি এবং খরিদ করার পর বাজারে বিক্রি করি। এবং ওখানে বিড়ি শ্রমিক সংগঠন এত দুর্বল যে আমরা এ ব্যাপারে কিছু করতে পারছি না।

**শ্রী অনিল মুখার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে বর্তমানে যে আইন আছে তাতে ইন্সপেক্টারের মাধ্যমে প্রসিকিউট করা যায়। তাহলে আজ পর্যন্ত এইভাবে কতজনকে প্রসিকিউট করা হয়েছে?

**শ্রী কৃষ্ণপদ ঘোষ ঃ** আমার কাছে এ তথ্য নাই। আপনি নোটিশ দিলে বলে দেব।

**শ্রী হেমেন মজুমদার ঃ** ২৪ পরগনা জেলায় এই মজুরির হার হাজার প্রতি কত?

**শ্রী কৃষ্ণপদ ঘোষ ঃ** এ প্রশ্নের সঙ্গে এ প্রশ্ন আসে না।

**শ্রী বিনোদবিহারী মাঝি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন কি যে বাঁকুড়া জেলায় বর্তমানে কতগুলি বিড়ি শিল্প আছে এবং কতগুলি চালু আছে এবং কতগুলি বন্ধ আছে?

**শ্রী কৃষ্ণপদ ঘোষ ঃ** এইরকম কোনও খবর আমার কাছে নেই।

**শ্রী মহম্মদ সোহরাব ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি বিড়ি শিল্পে যে বিড়ি অ্যান্ড সিজার অ্যাক্ট আছে সেটা চালু করার চেষ্টা করবেন কি না?

**শ্রী কৃষ্ণপদ ঘোষ ঃ** চালু করা হয়েছে। কিন্তু চালু করলে কি হবে বিড়ি শিল্পের মালিকবা তারা নিজেরা মালিক বলে স্বীকার করে না।

**শ্রী মহম্মদ সোহরাব ঃ** আপনি জেনে দেখবেন চালু করা হয় নি।

**শ্রী কৃষ্ণপদ ঘোষ ঃ** আমি তো যতদূর জানি চালু আছে। যদি ভুল হয় আমি এ সম্বন্ধে খোঁজ নেব। কিন্তু চালু হলেও কি হবে ওরা বিড়ি মারচেন্ট বলে স্বীকার করে মালিক বলে স্বীকাব করছে না। মালিক বলছে তাদের কোনও কারখানা নেই।

**শ্রী সেখ ইমাজুদ্দিন ঃ** এই যে হাজারে ৭ টাকা মজুবি এটা কবে থেকে চালু হয়েছে?

**শ্রী কৃষ্ণপদ ঘোষ ঃ** এটা আমার কাছে লেখা নেই।

**শ্রী সেখ ইমাজুদ্দিন ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন এই যে মূল্য নির্ধারণ করা হয়েছে, এটা ন্যায্য মূল্য বলে মনে করেন, না বাড়াবাব কোনও পবিকল্পনা আছে?

**শ্রী কৃষ্ণপদ ঘোষ ঃ** যদিও এটা সাপলিমেন্টারির আন্ডারে আসেনা, তবুও আমি এই কথা বলছি যে বাড়াবার জন্য আমবা একটা পরিকল্পনা নিয়েছি এবং ২/১ মাসেব মধ্যে এই সম্পর্কে সরকারি সিদ্ধান্ত ঘোষণা করা সম্ভব হতে পারে।

**শ্রী অনিল মুখার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি বললেন যে বিড়িব মালিকরা তারা নিজেরা মালিক বলে ঘোষণা করছে না। তার ফলে তাদেব আয়ত্তে আনা যাচ্ছে না। মাননীয় মন্ত্রী মহাশয়কে এই প্রশ্ন করতে চাই যে আপনি এমন কোনও আইন সরকাব থেকে আনবেন কি যাতে ঐ মালিকদেব কারখানা আইন বা অন্য কোনও একটা আইনের মধ্যে আনা যায়?

**মিঃ স্পিকার ঃ** এটা প্রশ্ন নয়, এটা আপনার সাজেশন।

## ঔষধপত্রের মূল্য বৃদ্ধি

*২০৮। (অনুমোদিত প্রশ্ন নং *২৪৭।) **শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে, বিগত ৪/৫ মাসের মধ্যে ওষুধপত্রের (ড্রাগস) দাম শতকরা ২০ থেকে ৬৫ ভাগ পর্যন্ত বৃদ্ধি পেয়েছে; এবং

(খ) যদি 'ক' প্রশ্নের উত্তর "হ্যাঁ" হয় মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(১) রাজ্য সরকার ওষুধের দাম বৃদ্ধি রোধের জন্য কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন, ও

(২) এ সম্পর্কে কেন্দ্রীয় সরকারের সঙ্গে রাজ্য সরকার কোনও আলোচন করেছেন কি?

**শ্রী কৃষ্ণপদ ঘোষ ঃ**

(ক) সরকারের কাছে নিয়ন্ত্রিত ওষুধগুলির মূল্যবৃদ্ধির কোনও খবর নেই। যে সব ওষুধ মাত্র সাম্প্রতিক কালে অনিয়ন্ত্রিত (decontrolated) হয়েছে তাদের মূল্য বৃদ্ধির সম্পর্কে সঠিক কোনও সংবাদ সরকার এখনও পান নি।

(খ) (১). প্রশ্ন ওঠে না।

(২) প্রশ্ন ওঠে না।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়.কি জানাবেন যে রাজ্য সরকার যেসব কোম্পানি থেকে ওষুধ কেনে তা বাজারের দামের চেয়ে কম দামে কেনা হয় এবং যায় ফলে হসপিটালের ঔষধ বাজারের যে ঔষধ সাধারণ মানুষ কেনে তার থেকে নিকৃষ্ট মানের হয়?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** যেভাবে বললেন তা নয়। ঘটনা হচ্ছে যে টেন্ডার সিলেকশন কমিটি আছে, বিভিন্ন কোম্পানি যারা সেই টেন্ডারে পার্টিসিপেট করেন এবং কোটেশন দেন সেই কোটেশনের মধ্যে যাদের লোয়েস্ট কোটেশন হয় সেইভাবে কেনার কথা। কিন্তু আবার কোয়ালিটি গ্রাউন্ডে ঔষধের মান যদি সেইরকমভাবে না হয়, ভাল না হয় তাহলে সেগুলি দেখে তার থেকেও বেশি দামেও কেনা হয়। এই হচ্ছে ব্যাপার। এগুলি অনিয়ন্ত্রিত ঔষধের ক্ষেত্রের কথা বললাম। আর যেগুলি নিয়ন্ত্রিত ঔষধ তার অলরেডি প্রাইস লিস্ট আছে সেই হিসাবে দেওয়া হয়।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, আমাদের অভিজ্ঞতায় দেখেছি যে হসপিটালের যে সব ঔষধ, বাজারের যে চলতি ঔষধ তার থেকে নিকৃষ্ট মানের হয় এবং এগুলিতে কাজ করে না। এই সম্পর্কে কি অনুসন্ধান করবেন?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** এই ধরনের খবর আমাদের কাছে আসে। সেন্ট্রাল মেডিক্যাল স্টোর্সের মাধ্যমে আমাদের বিলি বন্টনের ব্যবস্থা আছে। সেন্ট্রাল মেডিক্যাল স্টোর্সের মাধ্যমে কিছু হসপিটালে, ডাইরেক্ট রিজার্ভ স্টোর্স এই সমস্ত জায়গায় ঔষধ দেওয়া হয়। আবার ডাইরেক্ট রিজার্ভ স্টোর্স থেকে জেলা হসপিটাল, মহকুমা হাসপাতাল এবং সাবসিডিয়ারি প্রাথমিক হেলথ সেন্টারে ঔষধ দেওয়া হয়। আবার কিছু ডিসেন্ট্রালাইজড ইউনিট আছে যেমন কলকাতার মেডিক্যাল কলেজগুলির অধিকাংশ ডিসেন্ট্রালাইজড ইউনিটের মধ্যে পড়ে। তারা সেন্ট্রাল মেডিক্যাল স্টোর্সের অনুমোদিত যে হার, অনুমোদিত যে রেট সেই অনুসারে ঔষধ কেনে। আমরা যখন মাঝে মাঝে এগুলি সম্পর্কে রিপোর্ট পাই যে নিম্ন মানের ঔষধ চালু আছে বা কোনও হসপিটালে চলছে তখন খবর পাবার সঙ্গে সঙ্গে ইনকোয়ারির ব্যবস্থা করি এবং অনেক সময় ভিজিলেন্সেও এইরকম ইনকোয়ারির ব্যবস্থা আছে, ভিজিলেন্সকে দিয়েও এইরকম অনুসন্ধান করানো হয়।

**শ্রী কমল সরকার ঃ** আপনি বললেন যে লাইফ সেভিংস ড্রাগের দাম বাড়েনি। কিন্তু

যারা কেনেন, তাদের প্রত্যক্ষ অভিজ্ঞতা হচ্ছে এটা বাড়ছে। এই সম্পর্কে আপনি কোনও তদন্তের ব্যবস্থা করবেন কি? কারণ ঐ সব লাইফ সেভিং ড্রাগ আপনি যেকোনও অসুধের দোকানে কিনতে যান, প্রথমে দোকানদার বলবে নেই। তারপর বার করে দেবে এবং তার জন্য বেশি দাম দিতে হয়। এই ব্যাপারে এনকোয়ারি করে দেখবেন কি?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** এই সম্বন্ধে আমার অভিজ্ঞতা হচ্ছে দোকানদার বেশি দাম নেয় দুস্প্রাপ্যতার জন্য। তাদের হাতে নাতে ধরবার মতো অবস্থা আমরা সৃষ্টি করতে পারিনি। ড্রাগ ইন্সপেক্টারদের প্রতি এইরকম ধরনের নির্দেশ দেওয়া আছে, যদি এইরকম ধরনের অবস্থা ঘটে তাহলে তাদের বিরুদ্ধে যেন আইনসঙ্গত ব্যবস্থা গ্রহণ করেন।

**ডাঃ বিনোদবিহারী মাঝি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি অবহিত আছেন যে কোনও লাইফ সেভিং ড্রাগ বাজারে পাওয়া যাচ্ছে না এমন কি এন্টারোকুইনল পর্যন্ত বাজারে পাওয়া যাচ্ছে না?

**মিঃ স্পিকার ঃ** এই ব্যাপারটা আপনি জানেন। এটা একটা ঘটনা, আপনি বলছেন এবং এভরিবডি নোজ ইট, মন্ত্রী মহাশয়কে এর উত্তর দিতে হবে না।

***209 Held over**

***210 Held over**

**প্রতি গ্রাম পঞ্চায়েত বহির্বিভাগীয় হোমিওপ্যাথি চিকিৎসালয়**

***২১১।** (অনুমোদিত প্রশ্ন নং *৫৯৮।) **শ্রী জয়কেশ মুখার্জি ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) প্রতি গ্রাম পঞ্চায়েতে একটি করে হোমিওপ্যাথি বহির্বিভাগীয় চিকিৎসালয় প্রতিষ্ঠার কোনও পরিকল্পনা আছে কিনা;

(খ) 'ক' প্রশ্নের উত্তর "হ্যাঁ" হলে কতগুলি গ্রামে এইরূপ চিকিৎসালয় প্রতিষ্ঠা করা হবে;

(গ) ঐ চিকিৎসালয়গুলিতে কোন শ্রেণীর চিকিৎসক নিয়োগ করা হবে; এবং

(ঘ) তাদের কি পরিমাণ বেতন দেওয়া হবে?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ**

(ক) পর্যায়ক্রমে রাজ্যে প্রতিটি গ্রাম পঞ্চায়েতে একটি করে হোমিওপ্যাথিক চিকিৎসালয় স্থাপনের পরিকল্পনা সরকারের আছে।

(খ) বর্তমানে এরূপ ১২০টি গ্রাম পঞ্চায়েতে একটি করে হোমিওপ্যাথিক চিকিৎসালয় স্থাপন করা হইয়াছে এবং বর্তমান আর্থিক বৎসরে আরও ৫০টি গ্রাম পঞ্চায়েতে হোমিও চিকিৎসালয় স্থাপনের পরিকল্পনা সরকারের বিবেচনাধীন আছে।

(গ) যদি রাজ্য হোমিওপ্যাথিক কাউন্সিলের রেজিস্টারে পার্ট 'এ' তে অন্তর্ভূক্ত চিকিৎসক

প্রয়োজন মতো পাওয়া যায় তবে উক্ত চিকিৎসালয়গুলিতে ঐ শ্রেণীর চিকিৎসকদিগকে পার্ট টাইম হিসাবে নিয়োগ করার প্রস্তাব আছে।

(ঘ) উক্ত পার্ট টাইম চিকিৎসকদের প্রত্যেককে ২৫০ টাকা এবং পার্ট টাইম কমপাউন্ডার ড্রেসারদের প্রত্যেককে ১৫০ টাকা হিসাবে মাসিক বেতন দেওয়া হবে।

**শ্রী জয়কেশ মুখার্জি ঃ** যে সমস্ত ডি.এম.এস. কে আউট ডোরে নিয়োগের ব্যবস্থা হচ্ছে, তাদেরকে ডাক্তার বলা হচ্ছে কিন্তু যারা হোমিওপ্যাথিক রেজিস্টার্ড ডাক্তার, সেইরকম যদি কেউ আউট ডোরে নিযুক্ত হন, তাকে কিন্তু কমপাউন্ডার বলা হচ্ছে। এটা একটা হিউমিলিয়েশনের ব্যাপার, সেইজন্য এই সম্পর্কে কিছু ভাবছেন কি? কারণ পশ্চিমবাংলার অনেক জায়গায় হোমিওপ্যাথিক ডাক্তার দিতে হবে, এত ডি.এম.এস. পাবেন কোথায়, সেইজন্য সেই সমস্ত জায়গায় রেজিস্টার্ড ডাক্তার নিয়োগ করে তাদের ডাক্তার হিসাবে গণ্য করার কোনও ব্যবস্থা করবেন কি?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** মিঃ স্পিকার স্যার, সমস্যাটা অবশ্য আমি জানি, এর মীমাংসা করা খব কঠিন হয়েছে। তবু যতখানি সম্ভব আমরা দেখছি ডি.এম.এস. ডাক্তার সব জায়গায় পাবনা। অতএব আরও কিছু নেবে আসতে হবে এবং একটা কিছু ব্যবস্থা করতে হবে। কিন্তু এখনও পর্যন্ত কোনও সিদ্ধান্তে আসতে পারিনি।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি হোমিওপ্যাথিক ডিসপেনসারিতে কমপাউন্ডার এবং ড্রেসারদের কি কোয়ালিফিকেশন প্রয়োজন হবে?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** এটার সম্বন্ধে নোটিশ দিলে বলে দেব।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, আপনি বললেন ইতিমধ্যে ১২০টি প্রতিষ্ঠিত হয়েছে আরও ৭০টি প্রতিষ্ঠিত হবে, এসবগুলি কি ডি.এম.এস. দিয়ে চালু করা হচ্ছে?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** সবগুলিতে সেই ব্যবস্থা নেই।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি যে, রাজ্যের বিভিন্ন জেলায় হোমিওপ্যাথিক চিকিৎসালয় গ্রাম পঞ্চায়েতের ভিত্তিতে যদি হয় তাহলে সেখানে প্রয়োজনীয় সংখ্যক ডি.এম.এস. যাতে পাওয়া যায় তাবজন্য সমীক্ষা হয়েছে কি?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** যদিও ডি.এম.এস. এখন আমাদের অত নেই, তথাপি যে সমীক্ষা হয়েছে তাতে "এ" ক্যাটাগরির ডাক্তার ছাড়াও কমপাউন্ডার ইত্যাদির কথা বলা হয়েছে এবং অনেক জায়গায় কমপাউন্ডার হিসাবে অনেককে নিয়োগ-পত্র দেওয়া হয়েছে। এইরকম পাঁচ-মেশালী অবস্থা আছে। এই অবস্থার এখনই পবিবর্তন করতে পারব না। হোমিওপ্যাথিক শিক্ষা ব্যবস্থা স্ট্রেনদেন করার ওপর অনেক কিছু নির্ভর করছে।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** এইসব হোমিওপ্যাথিক ডিসপেনসারিতে কোন শ্রেণীর চিকিৎসক নিয়োগ করা হবে; কোন শ্রেণীর কমপাউন্ডার নিয়োগ করা হবে; এবং কোথা থেকে এবং কত টাকার ওষুধ এক একটি ডিসপেনসারিতে সাপ্লাই করা হবে?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** এগুলি সম্বন্ধে নোটিশ দিলে আমি বলতে পারব। তবে এখন পর্যন্ত কমপাউন্ডার ডাক্তার শ্রেণীর মধ্যে থেকেই নিয়োগ করা হচ্ছে।

**শ্রী ধীরেন্দ্রনাথ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি অনুগ্রহ করে জানাবেন, আপনার গ্রাম-পঞ্চায়েতে যে হোমিওপ্যাথি চিকিৎসালয় প্রতিষ্ঠার পরিকল্পনা আছে, সেটা কোন পদ্ধতিতে করা হচ্ছে?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** আমি প্রশ্নটা বুঝলাম না। কোন পদ্ধতিতে করা হচ্ছে মানে?

**শ্রী ধীরেন্দ্রনাথ সরকার ঃ** আমি জানতে চাইছি যে, আপনার প্রতিটি গ্রাম-পঞ্চায়েত-এ করবার পরিকল্পনা আছে। কিন্তু আপনি একই সঙ্গে সব জায়গায় করতে পারছেন না। তাহলে সেগুলি কিসের ভিত্তিতে হবে; কিসের ভিত্তিতে অগ্রাধিকার দেবেন?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** শুধু হোমিওপ্যাথিক চিকিৎসালয়ের ক্ষেত্রে নয়, বিভিন্ন উন্নয়নমূলক কাজের ক্ষেত্রেই আমরা পলিসি নিয়েছি যে সমস্ত পশ্চাৎপদ এলাকা আছে সে সমস্তগুলিকে অগ্রাধিকার দেওয়া হবে এবং সেইভাবে করবার ব্যবস্থা হচ্ছে।

**শ্রী হবিবুর রহমান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, যেখানে দৈনিক মজুরির সর্ব নিম্ন হার ৮ টাকা ১০ পয়সা সেখানে একজন ডাক্তারকে মাসিক বেতন ২৫০ টাকা এবং একজন কমপাউন্ডারের বেতন ১৫০ টাকা দেওয়াটা কি ন্যায়সঙ্গত মনে করছেন?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** মাননীয় সদস্য হয়ত শোনেননি যে, আমি পার্ট টাইম ডাক্তার এবং পার্ট টাইম কমপাউন্ডারের কথা বলেছি।

## ADJOURNMENT MOTION

আমি আজ সর্ব্বশ্রী প্রদ্যোতকুমার মহান্তি ও বিনোদবিহারী মাঝি, বলাইলাল দাস মহাপাত্র, হরিপদ জানা (ভগবানপুর) এবং হবিবুর রহমান ও সেখ ইমাজুদ্দিন মহাশয়ের কাছ থেকে মোট চারটি মুলতুবি প্রস্তাবের নোটিশ পেয়েছি।

প্রথম প্রস্তাবে শ্রী মহান্তি ও শ্রী মাঝি, এইচ.এম.এস. পরিচালিত কয়লাখনি শ্রমিক ইউনিয়নের নেতা নিখোঁজ হওয়ার ঘটনা সম্পর্কে এবং দ্বিতীয় প্রস্তাবে শ্রী মহাপাত্র পশ্চিমবঙ্গের বিভিন্ন স্থানে বেআইনি অস্ত্রশস্ত্র নির্মাণ সম্পর্কে আলোচনা করতে চেয়েছেন। উভয় প্রস্তাবই দেশের আইনশৃঙ্খলার প্রশ্নের সহিত জড়িত। প্রচলিত আইনের মধ্যেই এর প্রতিকার আছে। তাই এই বিষয়ে মুলতুবি প্রস্তাব হতে পারে না।

তৃতীয় প্রস্তাবে শ্রী জানা মেদিনীপুর জেলার ভিনিসানপুর গ্রাম পঞ্চায়েতে সরকারি অর্থের অপচয় এবং আত্মসাতের ঘটনা সম্পর্কে এবং চতুর্থ প্রস্তাবে শ্রী রহমান ও শ্রী ইমাজুদ্দিন পশ্চিমবঙ্গের ময়দাকলগুলিতে পচা গম সরবরাহের সম্পর্কে আলোচনা করতে চেয়েছেন। বিষয়দুটি এমন গুরুত্বপূর্ণ নয় যে এরজন্য সভার কাজ মুলতুবি রাখা যেতে পারে। সদস্যরা ইচ্ছা করলে দৃষ্টি আকর্ষণী বা প্রশ্নের মাধ্যমে বিষয়গুলি সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের গোচরে আনতে পারেন।

তাই আমি উপরোক্ত চারটি প্রস্তাবেই আমার অসম্মতি জানাচ্ছি। তবে সদস্যরা ইচ্ছা

করলে প্রস্তাবের সংশোধিত অংশগুলো পড়তে পারেন।

[2-00 — 2-10 P.M.]

**শ্রী প্রদ্যোতকুমার মহান্তি ঃ** জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ের আলোচনার জন্য এই সভা আপাততঃ তার কাজ মুলতুবি রাখছেন। বিষয়টি হল—

এইচ. এম. এস পরিচালিত কয়লাখনি শ্রমিক ইউনিয়নের নেতা শ্রী মধুসূদন চট্টোপাধ্যায় গত ১৯শে আগস্ট '৭৯ থেকে নিখোঁজ হয়েছেন। তিনি বর্ধমান জেলার জামুড়িয়া থানার চুরুলিয়া গ্রামের অধিবাসী। নিখোঁজ ব্যক্তির পিতা জামুড়িয়া থানায় ডায়রি করেছেন এই সন্দেহে যে তাকে হত্যা করা হয়েছে। ডায়রিতে সন্দেহজনক ব্যক্তিদের নাম উল্লিখিত রয়েছে। পুলিশ নিষ্ক্রিয়। এ বিষয়ে খুব শীঘ্র উপযুক্ত তদন্ত করা দরকার।

**শ্রী হবিবুর রহমান ঃ** জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তার কাজ মুলতুবি রাখছেন। বিষয়টি হল ঃ—

পশ্চিমবঙ্গের ময়দাকলগুলিতে পচা গম সরবরাহ করার চেষ্টা চলছে কিন্তু কলগুলি তা নিতে অস্বীকার করছে। কারণ ঐ গমের ময়দা মানুষের খাওয়াব অযোগ্য। ভালো গম সরবরাহ অবিলম্বে করার ব্যবস্থা না করলে কলগুলি বন্ধ হয়ে যাবে এবং ঐসব কলের শ্রমিকগণ কাজ পাবে না। উপরন্তু পূজার সময় কলকাতা ও গ্রামাঞ্চলে ময়দা সরবরাহ বন্ধ হয়ে যাবে। প্রকাশ থাকে যে পুরুলিয়ার ছাররায় হাজার হাজার টন গম দেখা-শোনার অভাবে খোলা জায়গায় রোদে জলে নষ্ট হয়ে গেছে।

**শ্রী বলাইলাল দাস মহাপাত্র ঃ** জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তার কাজ মুলতুবি রাখছেন। বিষয়টি হল ঃ—

পশ্চিমবাংলায় বিভিন্ন স্থানে বে-আইনি অস্ত্রশস্ত্র নির্মাণের কারখানা আবিষ্কৃত হওয়ায় জনসাধারণের মধ্যে উদ্বেগের সঞ্চার হইয়াছে। সংবাদ পত্রে প্রকাশ. হাওড়া জেলার অন্তর্গত লিলুয়া থানার কানাবাগ পাড়ায় বে-আইনি রিভালবার তৈরির একটা কারখানা আবিষ্কৃত হয়েছে। মেদিনীপুর জেলার গড়বেতা থানার আড়ি বাড়ি বন থেকে স্থানীয় অধিবাসীরা মাটির নিচে প্রায় ৩৩ কুইন্টাল পরিমিত গ্রেনেড পেয়েছে। এ ছাড়া চোরাই অস্ত্র-শস্ত্র ও রাজ্যের সর্বত্র বেপরোয়াভাবে ক্রয়-বিক্রয় হচ্ছে। বর্তমানে সশস্ত্র ডাকাতি, খুন, জখম সশস্ত্র দাঙ্গা-হাঙ্গামা রাজ্যের নিত্য-নৈমিত্তিক ঘটনায় পর্যবসিত হয়েছে। পশ্চিমবঙ্গে পুলিশ প্রশাসনের বিশেষত গোয়েন্দা বিভাগের অক্ষমতাই এই উদ্বেগজনক পরিস্থিতির জন্য দায়ী।

## Calling Attention to Matter of Urgent Public Importance

**মিঃ স্পিকার ঃ** আমি আজ নিম্নলিখিত বিষয়ের উপর দৃষ্টি আকর্ষণী নোটিশ পেয়েছি. যথা ঃ—

১। ৫।১।৭৯ তারিখে নবদ্বীপে জনৈক দুলাল দাসের উপর দুষ্কৃতকারীর আক্রমণ ও মৃত্যুর ঘটনায় উত্তেজনা—শ্রী দেবী বাসু, শ্রী মাধবেন্দু মহান্তি এবং শ্রী বীরেন্দ্রনারায়ণ রায়।

২। দুর্গাপুর এ.ভি.বি. কারখানায় ধর্মঘট—শ্রী তরুণ চ্যাটার্জি

৩। ২৮।৮।৭৯ তারিখে মুর্শিদাবাদ জঙ্গীপুর ফেরীঘাট মিছিলের সঙ্গে জনতা ও পুলিশের সংঘর্ষ—শ্রী হাবিবুর রহমান।

4. Hunger strike by manufacturers against the policy of Bharat Aluminium Co. Ltd.—Shri Krishnadas Roy and Kazi Hafizur Rahman :

5. Misappropriation of Handloom grants of Bhinijanpur Gram Panchayat, Midnapore—Shri Haripada Jana (Bhagwanpur).

6. Scarcity of coal in Kharagpore area—Shri Krishnadas Roy.

7. Seizure of coal from an unauthorised coal depot under Salanpore P.S.—Shri Habibur Rahman and Shri Shaikh Imajuddin.

আমি ৫.৯.৭৯ তারিখে নবদ্বীপের ঘটনা সম্পর্কে শ্রী দেবী বাসু, শ্রী মাধবেন্দু মহান্তি এবং শ্রী বীরেন্দ্রনারায়ণ রায় কর্তৃক আনীত নোটিশ মনোনীত করেছি। মন্ত্রী কবে জবাব দেবেন?

**শ্রী ভবানী মুখার্জি :** ১৪ই সেপ্টেম্বর।

**Mr. Speaker :** The Minister-in-charge of the Labour Department will please make a statement on the subject of closure of Hewlett Pharma Agency.

**Shri Krishna Pada Ghosh :** Sir, the Labour Department has not received any notice of closure from Messrs Hewlett Pharma Agency. It has, however, been ascertained on inquiry that the establishment located at 16 Pollock Street, Calcutta has been closed with effect from 10.9.79 due to alleged labour trouble the details of which are not available.

At the depot at 22 Strand Road it was found that there was an establishment known as Messrs C.J. Hewlett and Sons which has not been closed.

Calcutta Wholesale Medicine Dealers Association of which the employees of the company are members, has raised an industrial dispute against alleged retrenchment of 11 employees. This has been taken up in conciliation and a general conference has been fixed on 17.9.79. In the same dispute employees of the deopt of Messrs J.C. Hewlett and

Sons Ltd. of 22 Strand Road are not involved.

[2-10 — 2-20 P.M.]

## MENTION CASES

**শ্রী জয়কেশ মুখার্জি :** মাননীয় স্পিকার স্যার, আমি একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের উপর আপনার মারফত সরকারের দৃষ্টি আকর্ষণ করতে চাই। আপনি জানেন যে চারিদিকে ভোটার লিস্ট তৈরি হয়েছে। এই লিস্ট তৈরি হচ্ছে টোটাল রিভিসনে। সমস্ত লিস্ট নতুন করে তৈরি হবে। সময় মাত্র ২০ দিন এবং আমি আমার অভিজ্ঞতার দ্বারা বলছি আপনাকে ডোমজুড়ের কথা। এটা বললে আপনি বুঝতে পারবেন। সেখানে প্রায় ৩০ হাজার ভোটারের বাস, মাত্র ৩৮ জন এনুমারেটর দেওয়া হয়েছে। তাদের এক-এক জনকে ৬০০ থেকে ৬৫০টি পরিবারের কে আছে, কে নেই, কে নূতন ভোটার হয়েছে এইসব জানতে যেতে হবে, তারপর একটা লিস্ট তারা করবে, করে একটা ভোটারদের দেবে এবং একটা নিজেরা নিয়ে আসবে। কাজেই এতে প্রায় অর্থেক ভোটারও এনলিস্টেড হবেনা, এই সমস্যা আগামী দিনের লোকসভা নির্বাচনের ব্যাপাবে দেখা দিয়েছে। সকলেই জানেন এই নির্বাচনে সারা ভারতবর্ষের ভাগ্য নিয়ন্ত্রিত হবে। অথচ ভোটাররা ভোট দিতে পারবে না। এর পর কারেকশনের যে সময় থাকবে তাতে আমাদের অভিজ্ঞতা হচ্ছে কারেকশনের জন্য হাজার হাজার দরখাস্ত হয় সেগুলির এনকোয়ারি হয় না। আবার নূতনভাবে সংশোধনও হয়। সুতরাং ২০ দিনের মধ্যে যে ভোটার লিস্ট হতে যাচ্ছে সেটা সংশোধন হবে না, এব ফলে অনেকে সেখানে বাদ পড়ে যাবে। সে ক্ষেত্রে সরকারের কাছে অনুরোধ করব যে ইলেকশন কমিশনের সঙ্গে কথা বলে আরও সময় ও এনুমারটারের সংখ্যা বৃদ্ধি করা যায় কি না সেটা দেখুন। এই যদি না হয় তাহলে ডোমজুড় এলাকার অর্ধেকের বেশি লোক বাদ পড়ে যাবে।

**শ্রী হরিপদ ভারতী :** স্যার, আমি সেদিন এই রাজ্যের প্রাথমিক শিক্ষার তুঘলকি কান্ড কারখানার বিরুদ্ধে শিক্ষামন্ত্রীব দৃষ্টি আকর্ষণ করেছিলাম। এই হাউসের বাইরেও অনেকবার করেছি কিন্তু কোনও ফল হয়নি। এই দপ্তরে একটা বিপর্যয় চলছে। প্রাথমিক স্কুলে হেড মাস্টার, হেড মিস্ট্রেস, শিক্ষক শিক্ষিকা আছেন কিন্তু সেখানে কোনও ক্লার্ক ৪র্থ শ্রেণীর কর্মচারী যে দরকার আছে সেটা তারা বোধ করেন না। এ সম্বন্ধে তাকে জানিয়েও কোনও উত্তর পাওয়া যাচ্ছে না। তথাপি তাকে জানাচ্ছি যে তারা কতকগুলি সার্কুলার দিয়েছেন। প্রথম ৯ই জানুয়ারি ৭৯ অফিস অফ দি ডিস্ট্রিক্ট ইন্সপেক্টার অফ স্কুল, প্রাইমারি সেকশন, সেখান থেকে তারা বলছেন যে গভঃ ৪ লক্ষ টাকা এ বাবদ দিয়েছেন। দক্ষিণ কলিকাতার সমস্ত প্রাথমিক বিদ্যালয়ের সর্বস্তরের কর্মচারিদের অতিরিক্ত মাগ্নি ভাতা দেবার জন্য আর একটা সার্কুলারের কথা উল্লেখ করছি। ৭ই এপ্রিল ৭৯ তাতে ডেপুটি সেক্রেটারি গভঃ অফ ওয়েস্ট বেঙ্গল লিখছেন পশ্চিমবাংলার সমস্ত প্রাইমারি স্কুলে ক্ল্যারিকাল ষ্টাফ এবং ৪র্থ শ্রেণীর স্টাফদের অতিরিক্ত বেতন ও ভাতা দেওয়া হবে এবং তারজন্য টাকা বরাদ্দ হয়েছে। কিন্তু তা সত্ত্বেও দেখছি দক্ষিণ কলিকাতার অনেক স্কুল বেতন ও মাগ্নি ভাতা কিছুই পাচ্ছেন না। এই ব্যাপার নিয়ে বহুবার মন্ত্রী মহাশয়কে বলেছি, তারাও তার কাছে আবেদন নিয়ে গেছেন, বারি সাহেবের কাছেও গেছেন কিন্তু হয়নি। অপর দিকে সার্কুলার অনুসারে যে টাকা পাবার কথা তাও তারা পাচ্ছেন না, এবং কে যে টাকা দেবেন তা বোঝা যাচ্ছে না। এ

বিষয়ে আপনি মাধ্যমিক ও প্রাথমিক শিক্ষা দপ্তরের মন্ত্রীকে একটু অবহিত হতে বলবেন ও গরিব মানুষদের উপর যেন তিনি একটু সুবিচার করেন।

**ডাঃ বিনোদবিহারী মাঝি ঃ** স্যার, বাঁকুড়ার তালডাঙ্গা ব্লকে সাতমন্ডি গ্রামের গ্রাম পঞ্চায়েতের প্রধান গুইরাম পরামানিক আইনকে বুড়া আঙ্গুল দেখাচ্ছেন এবং ডি, এম ও পার্থ বাবুকেও অমান্য করে একটা জঙ্গলের রাজত্ব চালাচ্ছেন ২১.৭.৭৯ থেকে ২৩.৭.৭৯ পর্যন্ত উক্ত প্রধান দেড় শত দুই শত লোক নিয়ে ঐ গ্রামের বাসিন্দা যিনি ২০ বছর এম, পি ছিলেন শ্রী পশুপতি মন্ডল তার খাস জমি জোর করে দখল করে চাষ করছেন। তিনি এইরকম হবে এটা সন্দেহ করে সেখানকার পঞ্চায়েত সমিতির সভাপতি জলেশ্বর হাঁসদাকে জানিয়ে ছিলেন যে আমার খাস দখলী জমি জোর করে দখল হতে পারে। জলেশ্বর হাঁসদা মহাশয় এনকোয়ারি করে জানিয়ে ছিলেন যে, এটা তারই জমি জোর করে দখল করা উচিত নয়। কিন্তু তারা তা সত্ত্বেও জোর করে দখল করে চাষ করছে। তিনি মন্ত্রী মহাশয়, ডি, এম এবং প্রধানকেও জানিয়েছিলেন কিন্তু গুইরামবাবু বলছেন যে আমরা বামফ্রন্ট সরকারের নীতি অনুযায়ী এটা গ্রহণ করেছি এবং যে ধান করবে সে ধান কাটবে। সেইজন্য আমরা পরের বারে ধান চাষ করে ছিলাম। এইভাবে তারা অত্যাচার করছে। এ বিষয়ে তদন্ত যাতে হয় এবং দোষীদের যাতে শাস্তি হয় তারজন্য আবেদন করছি। আপনার মাধ্যমে আমি একটি দরখাস্ত মুখ্যমন্ত্রীকে দিচ্ছি।

**শ্রী শিবনাথ দাস ঃ** স্যার, আপনার মাধ্যমে শ্রমমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করে বলছি যে, সারা দেশে গো স্লোর একটা প্রতিযোগিতা শুরু হয়েছে। কি শিল্পে, কি কৃষিতে, কি সরকারি বে-সরকারি সমস্ত ক্ষেত্রেই এই জিনিস চলছে। কর্মচারিদের বেতন বৃদ্ধির একটা প্রতিযোগিতা চলছে এবং সেই সঙ্গে কাজ না করার একটা প্রতিযোগিতাও আরম্ভ হয়েছে। হলদিয়ার দুর্গাচকে ২০ লক্ষ টাকার একটা কাজ আরম্ভ করবার কথা ছিল। কিন্তু এই সরকার তা করতে পারেন নি। এফ সি আই ও ব্যক্তিগত উদ্যোগে সেখানে যে সমস্ত কারখানা চলছে তাতেও প্রতিযোগিতার ফলে কাজ হচ্ছে না এবং এফ সি আই প্রভৃতির কাজ সব গুটিয়ে যাচ্ছে। কেন্দ্রীয় সরকারের এ বিষয়ে একটা নীতি হচ্ছে যেমন নিম্নতম মজুরি নির্দ্ধারিত হবে তেমনি সঙ্গে সঙ্গে কাজেরও একটা পরিমাণ নির্দ্ধারিত হবে। আমি তাকে অনুরোধ করব পশ্চিমবাংলায় নিম্নতম মজুরি বেঁধে দেওয়ার সঙ্গে সঙ্গে নিম্নতম কাজের পরিমাণও যেন বেঁধে দেওয়া হয়।

[2-20 — 2-40 P.M.]

**ডাঃ গোলাম ইয়াজদানী ঃ** স্যার, মালদহ জেলার স্কুল বোর্ডের জন্য একটা অ্যাড হক্ কমিটি গঠিত হয়েছিল। সেখানে কতজন শিক্ষক নেওয়া হবে সেটা এক বছর আগে ঠিক হয়েছিল। এরজন্য একটা সিলেক্ট কমিটি হয়েছিল এবং অ্যাডভার্টাইজমেন্টও করা হয়েছিল। সিলেক্ট কমিটির মিটিং এ সব সিলেকশন হয়ে গেছে এবং অ্যাডহক কমিটি সমস্ত কিছু রিপোর্টেড ব্যাক হলনা। অ্যাডহক কমিটির প্রেসিডেন্ট নিয়োগ পত্র দিতে আরম্ভ করলেন। ডি, পি আই মহাশয়ের কাছে যে লিস্ট দেওয়া হল তাতে বলা হল অ্যাডভার্টাইজমেন্ট অনুয়ায়ী যে কোয়ালিফিকেশন ধরা হয়েছিল সেই অনুসারে সিলেকশন করা হয়েছে। কিন্তু ৭০ সালের

পর যা হয়েছিল তাদের সমস্ত নাম তারা কেটে দিলেন। অ্যাডহক কমিটির কাছে প্রেস করা হল না—যে কোন কোন কমিটি সিলেকটেড হল। এই যাদের চাকরিতে নিয়োগ করা হল তারা বিভিন্ন স্কুলে গিয়ে দেখল যেখানে স্কুল নেই সেখানে টিচার অ্যাপয়েন্টটেড হয়েছে। এই অব্যবস্থা যাতে দূর হয় তারজন্য আমি মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী প্রদ্যোতকুমার মহান্তি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত আগস্ট মাসের শেষের দিকে পর পর দু'বার মেদিনীপুর জেলার দাঁতন থানার রামসেটিয়া গ্রামে দীনেশচন্দ্র ভুঁইয়ার বাড়িতে সুবল পালিয়ার নেতৃত্বে একদল লোক হামলা করে। সেপ্টেম্বর মাসের ৫ তারিখে এই সুবল পালিয়া যিনি সি পি আই এর সদস্য ছিলেন, বর্তমানে সি পি এম-এ গেছেন বলে শোনা যাচ্ছে। একদল সমাজ বিরোধী লোকজন নিয়ে পুনরায় হামলা করে এবং সি পি এম দলের পতাকা সমেত তার বাড়িতে গিয়ে হামলা করে। দাঁতন থানায় ডায়রি দেওয়া সত্ত্বেও কোন কার্যকর ব্যবস্থা এপর্যন্ত নেওয়া হয়নি। সমাজ বিরোধীরা যাতে রাজনৈতিক দলের আশ্রয় পুষ্ট হয়ে নিরীহ শান্তিপ্রিয় গ্রামবাসীদের বসবাসে ব্যাঘাত সৃষ্টি করতে না পারে সেজন্য মাননীয় অধ্যক্ষ মহাশয় আপনার মাধ্যমে আমি স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী নকুলচন্দ্র মাহাতো ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি উচ্চ শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই যে পুরুলিয়া জেলার পুরুলিয়া শহরে ১৬ লক্ষ লোকের একমাত্র কলেজ জে.কে. কলেজে ছেলেদের থাকার কোনও হোস্টেল নেই। পুরুলিয়া জেলা হচ্ছে এমন একটা জেলা যে জেলা বিগত ৩০ বছর ধরে ইউ জি সি গ্রান্টের একটা পয়সা পায়নি। পুরুলিয়া ব্যাকওয়ার্ড ডিস্ট্রিক্ট, সেখানে ১/৩ অংশ টাকা স্টেট গভর্নমেন্ট থেকে পেলে তবে ২/৩ অংশ টাকা ইউ জি সি থেকে পাওয়া যাবে। বিগত ৩০ বছর ধরে কোনও টাকা এই জেলা পায়নি। বিগত ২ বছর ধরে রাজ্য সরকারের কাছে বারে বারে চেষ্টা করার পর কিছু টাকা স্টেট গভর্নমেন্ট থেকে পাচ্ছি, রাজ্য সরকার কিছু টাকা মঞ্জুর করেছেন। এই টাকা তাড়াতাড়ি পেলে আমরা ইউ জি সি গ্রান্ট পেতে পারি। এইজন্য আমি উচ্চ শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি আপনার মাধ্যমে।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আপনার অনুমতি নিয়ে একটা বিশেষ ব্যাপারে সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। আমি যে ঘটনার শুরু করছি সেটা হচ্ছে মিসটিরিয়াস ডেথ অব এ সোভিয়েত প্রফেসর। এটা কাগজে বেরিয়েছিল, রাশিয়ান্স কেস রেকর্ডেড, পুলিশ টু প্রোব রাশিয়ান্স ডেথ, ডাইরেকটিভ অন রাশিয়ান্স ডেথ প্রোব—দি হোম ডিপার্টমেন্ট has written to the Inspector general of police asking him that matters relating to unnatural death of a foreign national to the handled with utmost care. স্যার, রাশিয়ান প্রফেসরের ডেথ হল, এই নিয়ে এনকোয়ারি দিলেন, আমরা পশ্চিমবঙ্গবাসী যারা আমরা মনে করলাম থানায় ম্যাটারটা গেছে, এটা সঠিকভাবে এনকোয়ারি হবে। পশ্চিমবঙ্গ সরকার এনকোয়ারি করছেন, একটা সুষ্ঠু এনকোয়ারি হবে। দেশি মারডারের ক্ষেত্রে দেশি অর্থের আমদানি হয়, বিদেশি মার্ডারের ক্ষেত্রে বিদেশি অর্থের আমদানি হচ্ছে। স্যার, আমি বোঝাবার চেষ্টা করছি যখন একটা এনকোয়ারি স্টার্ট হতে চলেছে, এনকোয়ারি ভালভাবে চলছে, ডি.সি., ডি.ডি. এ.আর.রসিদ খান এনকোয়ারি করছেন, তার কাছে ফাইল রেডি সেই সময় হঠাৎ দেখলাম চিফ মিনিস্টার ধামাচাপা দিলেন, ডেথ কেস অব সোভিয়েত

প্রফেসর সেল্‌ভড। এটা স্যার, একটু পড়ে শোনাচ্ছি, এটা কাগজে বেরিয়েছে, একটা ইন্টারন্যাশনাল কোয়েশ্চেন দি সুয়ো-মোটো কেস হুইচ was rigistered by the New Alipore Police Station on May 23 case on the mysterious death of a Russian professor has now been shelved for reasons unknown. The case was started on the basis of the Postmortem report and the clearance of the external Affairs Ministry obtained before hand by the Home Department of the West Bengal Government.

স্যার, আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই যে, একটা ইন্টারন্যাশনাল প্রেস্টিজ এর সঙ্গে জড়িত। আজকে স্যার, পশ্চিমবাংলার মানুষ প্রশ্ন করছে, তারা জানতে চায় ইলেকশনের আগে এই সমস্ত কেস ধামা চাপা দেবার অর্থ হচ্ছে, রাশিয়া থেকে অর্থ আমদানি করা। স্যার, এটা একটা সিরিয়াস ব্যাপার, এর সঙ্গে ইন্টারন্যাশনাল প্রেস্টিজ জড়িত। আজকে মাননীয় মুখ্যমন্ত্রী, তিনি হাউসে জানান, তিনি কেন বন্ধ করলেন, কি কারণে বন্ধ করলেন?

(নয়েজ)

**মিঃ স্পিকার ঃ** Obey me. Please sit down.

**শ্রী জন্মেজয় ওঝা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বালিগঞ্জে পর্ন কুটির বলে একটি মহিলা সমাজসেবী প্রতিষ্ঠান আছে। এই প্রতিষ্ঠানটি একটি হ্যানডিক্রাফটস ট্রেনিং স্কুল চালাতেন। কিন্তু গভীর পরিতাপের বিষয় এ বছর কোনও কারণ না দেখিয়ে তাদের যে সরকারি মঞ্জুরি দেওয়া হত তা বন্ধ হয়েছে। এর ফলে স্যার, এই ট্রেনিং সেন্টারটি বন্ধ হয়ে গিয়েছে। এর যে সমস্ত কর্মচারী ছিলেন দুস্থ মহিলা তাদের তারা ছাঁটাই করতে বাধ্য হয়েছেন। আগামী ৪ঠা অক্টোবর থেকে তাদের ছাঁটাই-এর নোটিশ দেওয়া হয়েছে। স্যার, এই দুস্থ মহিলাদের প্রশিক্ষণের জন্য সমাজসেবী প্রতিষ্ঠান যারা এটা চালাচ্ছিলেন সেটা বন্ধ হয়ে যাবার ফলে অনেক দুস্থ মহিলার অসুবিধা হচ্ছে। আমার স্যার, অনুরোধ, অবিলম্বে তাদের মঞ্জুরি দেবার ব্যবস্থা করা হোক।

**শ্রী মহাদেব মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে উচ্চ শিক্ষা দপ্তরের মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, পুরুলিয়াতে একটি মাত্র গার্লস কলেজ আছে কিন্তু তাতে আজ পর্যন্ত বিজ্ঞান বিভাগ খোলা হয়নি। বাইরে থেকে অনেক মেয়ে এখানে পড়তে আসে কিন্তু দুঃখের বিষয় আজ পর্যন্ত বিজ্ঞান বিভাগ খুলতে পারা যায়নি। স্যার, সেখানকার গভর্নিং বডি এ সম্পর্কে স্টেপস নিয়েছেন এবং মাননীয় মন্ত্রী মহাশয়কে সেখান থেকে এ সম্পর্কে লেখাও হচ্ছে। আমার অনুরোধ সংশ্লিষ্ট দপ্তরের মাননীয় মন্ত্রী মহাশয় এ সম্পর্কে যেন তাড়াতাড়ি একটা ব্যবস্থা করেন।

**শ্রী প্রলয় তালুকদার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমি হাওড়া জেনারেল হসপিটাল সম্পর্কে দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, হাওড়া জেনারেল হসপিটালে একটা অরাজকতা

চলেছে। বারবার আমরা রাইটার্স বিল্ডিং গিয়েছি কিন্তু কোনও প্রতিকার পাইনি একটা অদ্ভুত অবস্থা। হাওড়া জেনারেল হাসপাতালে ঔষধপত্র নেই, ম্যাকিনটোশ নেই, অন্য অনেক কিছু নেই কিন্তু সেখানে কিছু ডাক্তার ছিল, রোগীরা নিজেদের পয়সায় ঔষধপত্র কিনতে পারলে তাদের কিছু চিকিৎসা হাওড়া জেনারেল হাসপাতালে হত কিন্তু এখন একটা অদ্ভুত অবস্থা সেখানে ডাক্তার পর্যন্ত নেই। সেখানে যেসব ডাক্তাররা ছিলেন তাদের ট্রান্সফার করা হচ্ছে কিন্তু তাদের জায়গায় কোনও রিলিভার আসছেন না। স্যার, এক বছর হয়ে গিয়েছে হাওড়া জেনারেল হাসপাতালে ডি.এম.ও নেই, যিনি আর.এম.ও. তিনি সেই কাজ চালাচ্ছেন। তারপর হাওড়া জেনারেল হাসপাতালে কোনও আর.এস নেই। একটা অপারেশনের কেস যদি এমারজেন্সিতে আসে তাহলে তার কোনও অপারেশন হবে না। সেখানে ঘাড়ে করে রোগীদের তিনতলা চারতলাতে তুলতে হয়, বারবার বলা সত্ত্বেও লিফট হয়নি, কবে হবে জানিনা। প্রাকটিক্যালি হাওড়া জেনারেল হাসপাতাল একটা ডামপিং গ্রাউন্ডে পরিণত হয়েছে। স্যার, এই অবস্থায় হাওড়ার সাধারণ মানুষদের মধ্যে বিক্ষোভের সৃষ্টি হয়েছে। কিছুদিন আগে হাওড়ার নাগরিকদের একটা সমাবেশ হয়েছিল হাওড়া টাউন হলে হাওড়া জেনারেল হাসপাতাল সম্পর্কে আলোচনা করার জন্য কিন্তু তা সত্ত্বেও কোনও প্রতিকার হয়নি। আপনার মাধ্যমে স্যার, মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি এই দিকে আকৃষ্ট করে তাকে অনুরোধ করছি, এই হাওড়া জেনারেল হাসপাতাল সম্পর্কে একটা সুব্যবস্থা করুন এবং হাওড়ার সাধারণ মানুষরা যাতে এ ব্যাপারে স্বস্তি পেতে পারেন তার ব্যবস্থা করুন।

[2-30 — 2-40 P.M.]

**শ্রী কৃষ্ণদাস রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি জরুরি বিষয়ের প্রতি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। হাওড়া স্টেশনের নিকট দীর্ঘদিন ধরিয়া একটি ফেরিঘাট তৈয়ারি হইয়া পড়িয়া রহিয়াছে উক্ত ফেরিঘাটটি এখনও পর্যন্ত চালু হয় নাই। উহা চালু হইলে বহু মানুষ যাঁহারা হাওড়া স্টেশনে ট্রাম বাস ধরার জন্য ঘন্টার পর ঘন্টা অপেক্ষা করে তাহাদের কষ্ট লাঘব হইবে এবং সর্ব সাধারণ উপকৃত হইবেন। আপনার মাধ্যমে সংশ্লিষ্ট দপ্তরের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী হবিবুর রহমান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটা জরুরি বিষয়ের প্রতি আমি আপনার দৃষ্টি আকর্ষণ করতে চাই। আমাদের বিধানসভার চত্বরে যে রেলওয়ে বুকিং কাউন্টার আছে সেখানে কেবল বিধানসভার সদস্যরা কুপনের বিনিময়ে টিকিট পেয়ে থাকেন এবং নগদ অর্থে কোনও টিকিট পাওয়া যায় না। এতে সদস্যদের কিছু অসুবিধা হয়। স্যার, আপনি জানেন সদস্যদের সঙ্গে যদি কোনও সঙ্গী থাকে তাহলে আমরা একবার কুপনের টিকিট এখান থেকে কেটে এবং ঐ সঙ্গীর জন্য আবার রেলওয়ে স্টেশনে যেতে হয়। সেজন্য আপনাকে অনুরোধ করছি আপনি রেলওয়ে কর্তৃপক্ষের সঙ্গে যোগাযোগ করে যাতে এখান থেকে নগদ অর্থে সঙ্গীদের জন্য টিকিট কাটা যায় তার ব্যবস্থা আপনি করবেন।

**মিঃ স্পিকার ঃ** আপনি একটা চিঠি করে আমাকে দেবেন, আমি ফরওয়ার্ড করে দেব।

**শ্রী সেখ ইমাজুদ্দিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি সরকারের দৃষ্টি আকর্ষণ করতে চাই। সরকারি টাকা কিভাবে অপচয় হচ্ছে

সেটা আপনাকে জানাচ্ছি। সরকারের একটা প্রকল্প আছে, নিবিড় মৎস্য চাষ প্রকল্প। আমাদের মুর্শিদাবাদ জেলার হরিহরপাড়া ব্লকে এক লক্ষ চারা মাছ দিয়েছিল চন্দননগর থেকে। তার মধ্যে হরিহরপুর ব্লকে যখন সেই চারামাছ গিয়ে পৌঁছাল দেখা গেল ৯৫ হাজার চারা মাছ মারা গেছে, আর মাত্র ৫ হাজার জীবিত আছে। যেসব চাষীরা চারা মাছ পাবে বলে এসেছিল তারা চারা মাছ পায়নি এবং এইভাবে সরকারি টাকা অপচয় হল। আমি মাননীয় মৎস্য বিভাগের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি যে পশ্চিমবাংলায় মাছের অভাব আছে এবং পশ্চিমবাংলার মানুষ মাছ ভাত খেতে চাইছে, এটা খুবই দুঃখজনক ঘটনা ভবিষ্যতে যাতে আর না হয় তারজন্য মন্ত্রী মহাশয় নিশ্চয় দৃষ্টি দেবেন। আমার মনে হয় স্থানীয়ভাবে চারা মাছ সংগ্রহ করা উচিত, আর না হয় যারা মাছের চারা চায় তাদের নগদ অর্থে যাতে কিনতে পারে তারজন্য টাকা দিয়ে দেওয়া উচিত। মন্ত্রী মহাশয় নিশ্চয়ই উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করবেন।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, এতদিন আমরা গণ আদালতের কথা শুনেছিলাম, কিন্তু আপনাকে আমি আজকে একটি ঘটনার কথা বলতে চাই। দুই জন সি.পি.এম. পার্টির এম.এল.এ. এবং কয়েকজন কমরেড একটি নারীঘটিত ব্যাপার নিয়ে ১২ জনের একটা কমিটি তৈরি করেছে। এই ১২ জন কমিটির উপর দায়িত্ব দেওয়া হয়েছে বিচার করে দেবার।

**মিঃ স্পিকার** ঃ এই ধরনের কথা বললে তাদের উত্তর দিতে হবে কোনও এম.এল.এ. আছেন তার নাম করুন।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি** ঃ স্যার, আমি ঘটনার কথা বলছি, তারা আমাকে লিখিতভাবে দিয়েছে সেটা বলতে গেলে আপনাকে পরিষ্কার করে বলতে হবে।

**মিঃ স্পিকার** ঃ একজন এম.এল.এ. সম্বন্ধে আপনি বলবেন এটা ঠিক নয়।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার কাছে যে লিখিত দরখাস্ত আছে আমি মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়কে দিয়েছি, আপনার হাতেও দিয়ে দেব। আপনি দয়া করে আমার কথা শুনুন। আপনি আমাদের কাস্টোডিয়ান। এই কমিটির উপর দায়িত্ব দেওয়া হয় এবং তাদের বিচার হয়। বিচারে ঠিক হয় তাদের টাকা এবং ১০ বিঘা জমি দিতে হবে, এজন্য তাদের উপর নোটিশ দেওয়া হয়। নোটিশটি আপনার সামনে দাখিল করে দিচ্ছি। নোটিশ দিয়েছেন সি.পি.এম. সেক্রেটারি-র পক্ষে এর প্রধান শ্রী বিনয়কৃষ্ণ মৌলিক। তিনি গিয়ে তাদের মিটিংয়ে ডেকে নিয়ে গিয়েছিলেন এবং তিনি বলেছিলেন যে এখানে যে পুলিশ ক্যাম্প আছে সেখানে কিছুদিন আগে সংখ্যালঘুদের উপর অত্যাচার হয়েছিল, সেজন্য একটা পুলিশ ক্যাম্প দেওয়া হয়েছিল। তিনি তাদের বললেন টাকা আর জমি না দিলে পুলিশ ক্যাম্প তুলে নেওয়া হবে। এইভাবে তাদের থ্রেটেন করা হয়েছে। তার ফলে সেখানে সংখ্যালঘু সম্প্রদায়ের ভাইয়েরা জঙ্গলে আশ্রয় নিয়েছে। তারা মুখ্যমন্ত্রীর কাছে দরখাস্ত দিয়েছে, আমি আপনার কাছে সমস্ত দাখিল করছি আপনি দয়া করে বিশেষ গুরুত্ব দিয়ে মুখ্যমন্ত্রীকে যদি বলেন যাতে পুলিশ ক্যাম্প তুলে নেওয়া না হয়, তাহলে যে কয়টি সংখ্যালঘু ভাইয়েরা ওখানে আছেন তাদের কুলপী থানা বাবুর মহল গ্রাম থেকে চলে যেতে হবে। আপনি এই বিষয়ে যাতে মুখ্যমন্ত্রী মহাশয় দৃষ্টি দেন সেজন্য তাকে অনুরোধ করবেন এই আমার বিশ

**শ্রী হরিপদ জানা (ভগবানপুর) :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে উচ্চশিক্ষামন্ত্রী শ্রী শম্ভু ঘোষের দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন, পলিটিক্যাল সাফারার যারা রয়েছেন তাদের ছেলেমেয়েদের পড়াশোনার জন্য কেন্দ্রীয় সরকার স্টাইপেন্ডের ব্যবস্থা করেছেন। কিন্তু তাতে একটা নিয়ম করে দিয়েছিলেন ৪০ পারসেন্ট নম্বর তারা যদি পান তবে এটা পাবেন এবং সেইটা এতদিন ধরে চলে আসছিল। ৪০ পারসেন্ট নম্বর পেলে তাদের যে টাকা দেওয়া হত সেটা আজকে দু-তিন বছর পশ্চিমবঙ্গ সরকার থেকে দেওয়া হচ্ছে না। তাদের বলা হচ্ছে, তাদের আরও বেশি করে নম্বর রাখতে হবে। আমি মাননীয় শ্রী শম্ভু ঘোষ মশাইকে নিবেদন করছি, ৪০ পারসেন্টের ভিত্তিতে তারা যে টাকা পেতেন সেটা দেওয়ার ব্যবস্থা করুন। দু-তিন বছর ধরে তারা টাকা পাচ্ছেন না, ছেলে-মেয়েরা পড়তে পারছে না। তাই শম্ভুবাবুকে অনুরোধ করছি, তাদের এই টাকাটা যাতে স্যাংশান হয়, তারা যাতে কলেজে যেতে পারেন, পড়াশোনা চালাতে পারেন, সেই ব্যবস্থা তিনি যেন করেন।

**শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের রাজ্যের বিভিন্ন হাসপাতালে অনেকগুলো অ্যাম্বুলেন্স দীর্ঘদিন ধরে অচল হয়ে পড়ে আছে এবং সেন্ট্রাল গ্যারেজ মাসের পর মাস বিকল হয়ে থাকছে। আমি একটা ঘটনা তুলে ধরতে চাই, উত্তরপাড়া হাসপাতালের কথা গত অধিবেশনে উল্লেখ করেছিলাম। তা সত্ত্বেও, সেই অ্যাম্বুলেন্স সেন্ট্রাল গ্যারেজে অচল হয়ে আছে এবং হেলথ ডিপার্টমেন্টের সেন্ট্রাল গ্যারেজে একটা নৈরাজ্য চলছে। মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয়, দয়া করে, সেন্ট্রাল গ্যারেজের প্রশাসনিক ব্যবস্থার উন্নতি করার ব্যবস্থা নিন। তা না হলে, লোকে বহু অসুবিধার সম্মুখীন হচ্ছে।

**শ্রী সন্তোষ রানা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আজকে যে বিষয়টি বলতে চাইছি সে বিষয়টা মাত্র কয়েকদিন আগেও আমি বলেছিলাম। ঝাড়গ্রাম এবং গোপীবল্লভপুরের খরা পরিস্থিতির কথা আমি শুধু নয়, অন্যান্য সদস্যরাও বলেছেন সরকার পক্ষ থেকেও সদস্যরা বলেছেন। একটা তীব্র পরিস্থিতির সৃষ্টি হয়েছে এবং মানুষের জীবন ধারণ একটা দুর্বিসহ হয়ে দাঁড়িয়েছে। কিন্তু তারপর থেকে এখনও পর্যন্ত কোনও প্রকার রিলিফ বা কিছু শুরু করা হয়নি। অতি সামান্য কিছু টাকা এবং গম দেওয়া হচ্ছে, কিন্তু কোনও কিছুই শুরু করা হয়নি এবং লক্ষ লক্ষ মানুষ অনাহারে দিন কাটাচ্ছে। আমি পুনরায় সরকারের দৃষ্টি আকর্ষণ করছি যে অতি শীঘ্র রিলিফের কাজ শুরু করুন।

**Shri Ramzan Ali :** Mr. Speaker, Sir, I want to draw the kind attention of the Panchayat Minister to redress the long pending demand of Panchayat Sachibs, Chowkidars and Dafadars. As you know, Sir, their cases are pending for determining their pay scales by the Pay Commission, and recently on 27.8.79 they were assured of an interim relief. Therefore, I would request the Minister concerned to take early decision so that they may get their interim relief before Pujas.

**শ্রী মহম্মদ আলী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মালদহ জেলার একটা সমস্যা সম্বন্ধে পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মালদহ জেলার একজিকিউটিভ ইঞ্জিনিয়ার

আমাদের পঞ্চায়েত ভিত্তিক বিভিন্ন স্কীম এবং কো-অর্ডিনেশন কমিটির সমস্ত প্রস্তাব, রাস্তাঘাটের কাজ করার জন্য কোনওরকম টেন্ডার ইনভাইট করেন নি। তাছাড়া, শুনছি ৭৫ লক্ষ টাকা ফেরত হয়ে যাবে। যাতে এই টাকা ফেরত না হয়ে যায়, মালদহের উন্নতির কাজে লাগে সেইজন্য একজিকিউটিভ ইঞ্জিনিয়ারকে টেন্ডার ইনভাইট করে কাজগুলো করার জন্য মন্ত্রী মহাশয়কে ব্যবস্থা গ্রহণ করতে অনুরোধ করছি।

**শ্রী পতিতপাবন পাঠক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ১৯৭০ সাল থেকে জুট এক্সপোর্ট ইন্সপেকশন স্কীম চালু করে কোয়ালিটি কন্ট্রোল এবং প্রি-শিপমেন্ট থেকে ইন্সপেকশনের জন্য বোর্ডে নানা দুরবস্থা চলছে এবং কর্মচারী ছাঁটাই করা হয়েছে। কোর্টে কেস হয়, তারা ফিরে যান কিন্তু তাদের কাজকর্ম দেওয়া হচ্ছে না এবং বলে দিচ্ছে, এখানে কাজকর্ম হবে না। ১লা সেপ্টেম্বর থেকে তারা হাঙ্গার স্ট্রাইক করে আছেন একটা অংশের কর্মচারিদের। আমি আপনার কাছে নিবেদন করছি এই সম্পর্কে ব্যবস্থা অবলম্বন করার জন্য।

[2-40 — 2-50 P.M.]

**শ্রী কিরণময় নন্দ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রীকে একটি বিষয় জানাতে চাই। আমরা কয়েকদিন পুর্বে এই বিধানসভায় আশঙ্কা প্রকাশ করেছিলাম যে এবারে পশ্চিমবঙ্গে নির্বাচন অবাধ এবং নিরপেক্ষ হবে না, আমাদের সেই আশঙ্কা সত্য প্রমাণিত হতে যাচ্ছে। আগামী লোকসভার নির্বাচনে মার্কসিস্ট কমিউনিস্ট পার্টি তাদের পরাজয় সুনিশ্চিত জেনে ইতিমধ্যে গ্রামেগঞ্জে ব্যাপক সন্ত্রাস এর সৃষ্টি করছে। ভগবানপুর থানার দক্ষিণ সুখমাজী গ্রামের মৃত্যুঞ্জয় ভুঁইয়ার পরিবারকে মারধোর করে বাড়ি ছাড়া করা হয়েছে। উত্তর পন্থার রাজবংশীদের উপর অত্যাচার করা হচ্ছে, তাদের ধরে নিয়ে গিয়ে পার্শ্ববর্তী পটাশপুর থানায় আটক করা হয়েছে, তাদের উপর মিথ্যা কেস দায়ের করা হয়েছে। পুলিশকে জানানো সত্ত্বেও ব্যবস্থা নেওয়া হয়নি। মার্কসিস্ট কমিউনিস্ট পার্টি প্রচার করছে, লোকসভার নির্বাচনের পূর্বে ব্যাপক সন্ত্রাসের সৃষ্টি করছে যাতে অন্যান্য রাজনৈতিক দলের কর্মীরা সঠিকভাবে নির্বাচনের কাজ চালাতে না পারে। আমি মুখ্যমন্ত্রীকে জানাতে চাই যেসব গরিব কৃষকদের ঘর ছাড়া করেছে তাদের বাড়িতে ফেরত যাওয়ার জন্য প্রয়োজনীয় ব্যবস্থা করুন, যদি প্রয়োজনীয় ব্যবস্থা করতে ব্যর্থ হন তাহলে তাদের নিয়ে পুলিশমন্ত্রীর বাড়িতে যাতে রাখা যায় তারজন্য আমরা অভিযান শুরু করব।

**শ্রী বলাইলাল দাস মহাপাত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি সমবায় মন্ত্রী এবং কৃষিমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মেদিনীপুর জেলার রামনগর থানার ১নং ব্লকে মুকুন্দপুর গ্রামে সমবায় ভিত্তিতে একটা কাজু বাদামের ফ্যাক্টরী ছিল। সেটা ৫/৭ বছর পূর্বে স্থাপিত হয়েছিল। কিন্তু সেটা গত ২/১ বছর চলার পর বন্ধ হয়ে গেছে ডাইরেক্টরের গাফিলতির ফলে। সমবায় বিভাগ থেকে সেখানে একজন অ্যাডমিনিস্ট্রেটর নিয়োগ করা হয়েছে, তথাপি সেটা অচল অবস্থায় রয়েছে, এখনও চালু হয়নি। আমি মনেকরি সেই ফ্যাক্টরী যদি না চালানো হয় তাহলে হাজার হাজার টাকার যন্ত্রপাতি নষ্ট হয়ে যাবে। সেজন্য এটা অবিলম্বে চালু হওয়া দরকার। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন পশ্চিমবঙ্গের ৩/৪টি জেলায় কাজু বাদামের চাষ হয়, তারমধ্যে মেদিনীপুর জেলার কাঁথি মহকুমার রামনগর থানা থেকে খেজুরী থানা পর্যন্ত ৩০ মাইল দীর্ঘ ৩/৪ মাইল প্রস্থ বালুকাময় স্থানে দীর্ঘকাল

থেকে কাজু বাদামের চাষ হচ্ছে। এখানে হাজার হাজার মন কাজু চাষ হয় কিন্তু বাইরের ফড়িয়ারা কাজু বাদাম অল্প মূল্যে ক্রয় করে বাইরে চালান দিয়ে প্রচুর লাভ করে, আর চাষীরা ক্ষতিগ্রস্ত হয়। কেরল এই কাজু বাদাম বিক্রি করে কোটি কোটি টাকা বিদেশি মুদ্রা অর্জন করছে। এখানে যদি ভালভাবে কাজু বাদামের চাষ করা যায় এবং সরকারি তত্বাবধানে ফ্যাক্টরী করা যায় তাহলে পশ্চিমবঙ্গের জনসাধারণ প্রচুর টাকা রোজগার করতে পারে এবং সঙ্গে সঙ্গে কাজু বাদাম এবং কাজু বাদামের বরফি খেয়ে খুব আনন্দ পেতে পারে।

**শ্রী হরিপদ ভারতী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার কাছে আমি একটা পয়েন্ট অব প্রিভিলেজ তুলতে চাই।

**মিঃ স্পিকার :** আপনি যদি নোটিশ দিয়ে থাকেন লিখিতভাবে তাহলে সুবিধা হয়।

**শ্রী হরিপদ ভারতী :** স্যার, আমি আপনার অনুমতি নিয়েছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা যারা বিধানসভার সদস্য আছি, সে সরকার পক্ষের হোক বা বিরোধী পক্ষের হোক, আপনি যদি অনুমতি দেন কিছু বলার জন্য এবং তিনি যদি নির্দিষ্ট সময় লঙ্ঘন না করেন তাহলে আমাদের বলার একটা প্রিভিলেজ আছে। কালকে কিন্তু সেই প্রিভিলেজ মাননীয় উপাধ্যক্ষ মহাশয় যখন হাউস পরিচালনা করছিলেন তখন তিনি লঙ্ঘন করে ছিলেন। এটা দুঃখের সঙ্গে আপনাকে জানাতে বাধ্য হচ্ছি। কালকে যখন লাইব্রেরি বিলের থার্ড রিডিং চলছিল, জনতা দলের অন্যতম মাননীয় সদস্য শ্রী বীরেন মৈত্র মহাশয় যখন তার বক্তব্য বলতে উঠেছেন তখন মাননীয় উপাধ্যক্ষ মহাশয় .......

(**মিঃ স্পিকার :** স্পিকারের রুলিংএর উপর কোনও প্রিভিলেজ হয় না।)

মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় উপাধ্যক্ষ মহাশয়—এদের বিরুদ্ধে কোনও বক্তব্য রাখছি না। আমি জানি স্যার, আপনারা হাউসের মধ্যে সর্বশ্রেষ্ঠ, আপনারা সর্বোচ্চ, আপনাদের কোনও আদেশ লঙ্ঘন করা যায়না, নত মস্তকে তা মেনে নিতে হয়। আমাদের বক্তব্য হচ্ছে, আমাদের যে অধিকার আছে বক্তব্য রাখার, সময়ের মধ্যে, সেই অধিকার লঙ্ঘিত হচ্ছে। স্যার, সেই অধিকার যদি এমনিভাবে লঙ্ঘিত হতে থাকে তাহলে স্যার, আপনার কাছে আমাদের আবেদন, আপনি সুবিচার করুন। আর যদি বলেন বিরোধীপক্ষের লোকরা কোনও বক্তব্য রাখতে পারবেন না তাহলে সেটা আমাদের বলুন, আমরা হাউসে আসব না। আমরা এসে অহেতুক সময় নষ্ট করব কেন।

(নয়েজ)

একেই তো স্যার, আমরা আমাদের বক্তব্য রাখতে পারি না, ঐ বন্ধুরা সমস্বরে কলতান তোলেন। বাঁশি বাজাবার দরকার নেই বাঁশিতে হাত দিলেই ওরা কুল মান ত্যাগ করে প্রায় কাল যমুনায় ঝাঁপ দেন। এইতো হচ্ছে অবস্থা, আমরা আমাদের বক্তব্য রাখতে পারি না। এরপর যদি স্যার, আপনার কাছে সুবিচার না পাই তাহলে তো আমাদের কোনও অধিকারই থাকবে না। তা যদি হয় তাহলে হাউসে আসবার দরকার কি? কাজেই স্যার, আমি আশা করব, আপনি এ সম্বন্ধে কিছু বলবৈন।

**শ্রী কৃপাসিন্ধু সাহা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, শ্রদ্ধেয় মাননীয় সদস্য যে কথা বললেন

কালকের ব্যাপারে ডেপুটি স্পিকার সম্বন্ধে সেখানে যদি তিনি আরও একটু বলতেন তাহলে ব্যাপারটি পরিষ্কার হয়ে যেত। স্যার, কালকে মাননীয় সদস্য বীরেনবাবু যখন লাইব্রেরি বিলের উপর বক্তব্য রাখছিলেন তখন তিনি অন্ততঃপক্ষে ১০০ থেকে ১৫০ বার একই বক্তব্য বিভিন্ন সময় বলেছিলেন। সেখানে মাননীয় ডেপুটি স্পিকার মহাশয় বলেছিলেন, আপনার বক্তব্য প্রায় একই, রিপিটেশন হচ্ছে অতএব আপনার আর না বলাই ভাল। একেই তো অনেক দেরি হয়ে গিয়েছে রাত্রি ৭।। টা প্রায় বেজে গিয়েছে কাজে কাজেই আপনি বসুন। ওনার বলার অধিকার থেকে ওকে বঞ্চিত করা হয়নি বা না বলতে দেবার কথা যেটা তোলা হচ্ছে সেটাও তিনি করেন নি। কাজে কাজেই কালকে ডেপুটি স্পিকার মহাশয় যেটা বলেছেন সেটাতে তিনি একটা অন্যায় করেছেন বলে আমি মনেকরি না।

**শ্রী বলাইলাল দাস মহাপাত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে এই বিধানসভায় নিয়ম আছে ফার্স্ট রিডিং, সেকেন্ড রিডিং এবং থার্ড রিডিং বলবার স্যার কালকে বীরেনবাবু সেকেন্ড রিডিং-এ বলেছিলেন কিছুক্ষণ ঠিকই কিন্তু তিনি সন্দীপবাবুর একটি অ্যামেন্ডমেন্টের উপর বলতে চেয়েছিলেন তখন মাননীয় উপাধ্যক্ষ মহাশয় বললেন, না বলা যাবে না। যাইহোক থার্ড রিডিং-এ তিনি যখন বলতে উঠলেন—মাত্র এক মিনিট তিনি বলেছেন, একটা সেনটেন্সও তিনি শেষ করেন নি, তখন তাকে তিনি বসিয়ে দেন। স্যার, যদি এইভাবে হয়, যদি আমাদের বিলের উপর ঠিকভাবে আলোচনা করতে না দেওয়া হয় এবং বিল তাড়াহুড়া করে পাশ করিয়ে নেওয়া হয় তাহলে তো আমাদের বিলের আলোচনায় অংশগ্রহণ করার কোনও অর্থই থাকে না। কাজেই স্যার, আপনার কাছে আমার নিবেদন, ভবিষ্যতে যাতে এটা না হয় সেটা আপনি অনুগ্রহ করে একটু দেখবেন এবং বিরোধীদলকে প্রটেকশন দেবেন এই অনুরোধ রাখছি।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** স্যার, প্রথমেই আপনার কাছে কৃতজ্ঞতা জানাচ্ছি। স্যার, বিরোধীদলের সদস্য হয়ে যখন থেকে আছি তখন থেকে দেখছি আপনি যেভাবে হাউস চালান আপনার প্রতি আমাদের কৃতজ্ঞতা জানাবার ভাষা নেই স্যার। কিন্তু মাঝে মাঝে এই হাউসে এমন সব অঘটন ঘটে যেটা আপনার দৃষ্টি গোচরে না আনলে হয়না স্যার। তাই আমি বলছি, হরিপদবাবু সেটা আপনার দৃষ্টি গোচরে আনলেন, আপনি অনুগ্রহ করে এটা একটু দেখবেন।

[2-50 — 3-35 P.M. including adjournment]

**শ্রী কাশীকান্ত মৈত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যখন স্বাস্থ্যমন্ত্রী চলে যাচ্ছিলেন আপনার কাছে আমি অনুমতি চেয়েছিলাম যদিও মেনশনে বলব বলে কোনও অনুমতি চাইনি। কিন্তু বিষয়টি খুবই গুরুত্বপূর্ণ সে বিষয়ে দুই পক্ষের সবাই এ সম্বন্ধে উদ্বেগ প্রকাশ করবেন। সেটা হল ধুবুলিয়া ডাঃ বি.সি. রায় চেস্ট স্যানেটোরিয়াম-তে যে ঘটনা ঘটেছে এ ব্যাপারে আমাদের দলের মাননীয় সদস্য অধ্যাপক সন্দীপ দাস কয়েক দিন আগে আপনার অনুমতি নিয়ে এই হাউসে মেনশন করেছিলেন। তার পরও এমন সব ঘটনা হল যে একজন টি.বি. পেসেন্ট তিন দিনের ছুটি নিয়ে চার মাস আগে হাসপাতাল থেকে চলে যান। এবং যাবার সময় বলে যান কবে তিনি আসবেন। তারপর হাসপাতালের কর্তৃপক্ষ ডাক্তার তাকে বার বার চিঠি লেখে যে যদি না আসো তাহলে হাসপাতালে রাখতে পারব না ডিসচার্জ করে

দেব। এবং কলকাতার অথরিটি যখন তিনি চারমাস বাদে ফিরে এলেন তখন তাকে ডিসচার্জ করে দেয়। তারপর জোর করে লোক নিয়ে এসে হাসপাতালে হামলা করলেন জানালা দরজা ভাঙবার চেষ্টা করলেন প্রচুর ক্ষতি করল এবং সেখানে এমন অরাজক অবস্থার সৃষ্টি করল যে সেখানে পুলিশ হাজির হল এবং ১০৮ জন হাসপাতাল কর্মচারী সহ ৬ নার্স ইনজিওর্ড হল এবং পুলিশ ১০৮ জন কর্মীকে গ্রেপ্তার করল ছয়জন ডাক্তারকেও অ্যারেস্ট করা হল। আমি বলছি এটা রেকর্ডে রাখা ভাল। এবং যেসব ডাক্তার গ্রেপ্তার হলেন তারা সবাই উদ্বিগ্ন। তাদের নাম হচ্ছে ডাঃ বি.কে. বসু, ডাঃ এস এ সিরাজ, ডাঃ বি. ভট্টাচার্য, ডাঃ এম হক, ডাঃ সি. সেন ডাঃ এস দে ও ডাঃ এস অধিকারী। এই ছয়জনকে অ্যারেস্ট করা হয়েছে। তারপর ছয়জন নার্সকে আহত অবস্থায় ভর্তি করা হল। তাদের নাম হচ্ছে শুক্লা দে, শ্যামলী ঘোষ; বীণা দাস, তনয়া মন্ডল শুভ্রা মিত্র, মিনতি ঘোষ। এই ঘটনা ঘটবার পর মাননীয় মন্ত্রী মহাশয় জানালেন যে ভিজিটিং টিম যারা আছে তারা এটা দেখছে। এই ভিজিটিং টিমের মধ্যে যারা আছেন তাদের মধ্যে সি.পি.এম সদস্যও আছে। তারা গিয়ে বললেন 'না' ডিসচার্জ হয়ে গেলে আপনারা এইভাবে জোর করতে পারেন না। এই অদ্ভুত অবস্থাটা আপনারা নিশ্চয় বুঝবেন। যারা ডিসচার্জ হয়ে যাচ্ছে তাদের কিন্তু এক্সপার্টদের ওপিনিয়ন নিয়েই ডিসচার্জ করা হয়। এখন তারা যদি বলে আমাদের আবার ভর্তি করে নিতে হবে আমরা হাসপাতাল থেকে যাব না তাহলে নূতন রোগী ভর্তি করতে পারবেন না। এবং ডাক্তারদের পুলিশের সামনে যদি এইভাবে মারধোর করে এবং পুলিশ ডাক্তার নার্সদের গ্রেপ্তার করে আবার ১০৮ জন কর্মচারীকে আহত করল এর প্রতিবাদে ডাক্তাররা ১০ই সেপ্টেম্বর থেকে তারা আমরণ অনশন শুরু করেছে এবং কিছু কর্মচারীও আমরণ অনশন করছে। তাই আমি আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রী মাননীয় ননী ভট্টাচার্য মহাশয়কে বলব তিনি এই হাসপাতালটিকে অরাজকতার হাত থেকে বাঁচান ডাক্তার এবং নার্সদের মর্যাদা ও কর্মচারিদের সম্মান ফিরিয়ে আনুন তাদের নিরাপত্তা আনুন। এখানে মুখ্যমন্ত্রী রয়েছেন এবং স্বাস্থ্যমন্ত্রী বলেছেন তিনি একটা বিবৃতি দেবেন। আমি মুখ্যমন্ত্রীকে বলব তিনি এই ব্যাপারটি একটু দেখুন কেন না একটা টি.বি. হাসপাতালে এই কান্ড ঘটতে দেওয়া উচিত নয়। এর একটা সমাধান করে সেখানে শান্তি ফিরিয়ে আনুন।

**মিঃ স্পিকার :** আমি এ ব্যাপারে স্বাস্থ্যমন্ত্রীর সঙ্গে কথা বলেছি। তিনি বলেছেন আগামীকাল তিনি এ ব্যাপারে একটা স্টেটমেন্ট দেবেন।

## LEGISLATION

### The West Bengal Khadi and Village Industries Board (Amendment) Bill, 1979.

**Shri Chittabrata Mazumdar :** Sir, I beg to introduce the West Bengal Khadi and Village Industries Board (Amendment) Bill, 1979, and to place a statement as required under rule 72(1) of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assmebly.

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি পশ্চিমবঙ্গ খাদি ও গ্রামীণ শিল্প পরিষদ (সংশোধন)

বিধেয়ক, ১৯৭৯ এই সভায় উপস্থিত করছি। এই বিলটি আনা হয়েছে এটার উদ্দেশ্য একটি মাত্র যাতে খাদি এবং গ্রামীণ শিল্প পরিষদ তারা তাদের কার্যকলাপ যাতে গ্রামাঞ্চলে ভালভাবে সম্প্রসারণ করতে পারে সেই উদ্দেশ্য সামনে রেখে এটা করা হয়েছে। কারণ অতীতে খাদি বোর্ড কেবল মাত্র তাদের নিজেদের সংগঠনের মাধ্যমে এই সমস্ত টাকা পয়সা খরচ করতে পারত। কিন্তু খাদি বোর্ডের নিজস্ব সংগঠনের শক্তি খুব কম ছিল তাদের কার্যকলাপ সম্প্রসারণের প্রশ্নে। সেই কারণে যাতে আরও ভালভাবে আরও ব্যাপক অঞ্চলে (জনগণের) ভিতর এই আর্থিক সাহায্য পৌঁছে দেওয়া যায় ঋণ ইত্যাদি পৌঁছে দেওয়া যায় চালু শিল্পগুলিকে অনুদান দেওয়া যায় এই উদ্দেশ্যকে সামনে রেখে এটা করা হয়েছে। যাতে তারা পাওয়ার ডেলিকেট করতে পারে তার ব্যবস্থা করা হয়েছে। এবং এই প্রসঙ্গে জেলাশিল্প কেন্দ্রগুলি যাতে তাদের প্রয়োজনীয় সাহায্য এবং সহযোগিতা খাদি বোর্ড থেকে পান এটাই হচ্ছে সংশোধনের উদ্দেশ্য।

**মিঃ স্পিকার ঃ** উদ্দেশ্য মহৎ। আমি পার্লামেন্টারি অ্যাফেয়ার্স মিনিস্টার-এর দৃষ্টি আকর্ষণ করেছি রুলস ৭২(১)-এর দিকে। আপনারা যেভাবে স্টেটমেন্ট দিচ্ছেন সেটা ঐ রুলস অনুযায়ী স্টেটমেন্ট কমপ্লাই করছে না। যাইহোক, এটা আপনারা দেখবেন। কারণ ইরেগুলারিটি হয়ে যাচ্ছে বলে আমার মনে হচ্ছে।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি প্রিন্সিপালটা সেদিনও বলেছেন এবং আজও বললেন যে এটা মেনটেন হচ্ছে না। এটা মেনটেন না হবার ফলে ইরেগুলার বিল এসেছে।

**Mr. Speaker :** For that reason I have said that a statement as to why it is necessary to bring forward this piece of legislation in the Assembly should have been made.

(Secretary then read the Title of the Bill)

**Shri Chittabrata Majumdar :** I beg to move that the West Bengal Khadi and Village Industries Board (Amendment) Bill, 1979, be taken into consideration.

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার বক্তব্য আমি আগেই বলেছি, এখন আর বিশেষ কিছু বলবার নেই।

[At this stage the House was adjourned till 3-35 p.m.]

[3-35 — 3-50 P.M.]

**শ্রী ননী কর ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি একটি জরুরি বিষয় আপনার মাধ্যমে উল্লেখ করছি। স্যার, আমাদের কেন্দ্রে যে জোয়ারশেলার গভর্নমেন্ট আছে তার পুনর্বাসন বিভাগের মন্ত্রী রাম কিঙ্কর মহাশয় এক ফরমান জারি করেছেন যে, রিহেবিলিটেশন ইন্ডাস্ট্রিস কর্পোরেশন বা আর.আই.সি. যেখানে প্রায় ৩০০০ লোক কাজ করে, এদের পশ্চিমবাংলার বিভিন্ন জায়গায় যেসব কারখানা আছে সেগুলি তুলে দিয়েছেন। এদের যে তাঁত শিল্পগুলি হাবড়ায়, তাহেরপুরে, গয়েশপুরে এবং চাকদহে আছে, সেগুলিতে প্রায় ১৫০০ তাঁত শিল্পী

কাজ করেন। এখন যদি তদারকি সরকার এই সিদ্ধান্ত গ্রহণ করে তাহলে খুবই সাংঘাতিক ব্যাপার হবে। আমি আমাদের পুনর্বাসন মন্ত্রীকে এবিষয়ে বলেছিলাম এবং ওর-ও এবিষয়ে আপত্তি আছে। আমি আপনার মাধ্যমে হাউসের সকল সদস্যের কাছে এই আবেদন জানাচ্ছি যে, এই যে ৩০০০ শ্রমিকের রুজি বন্ধ হয়ে যাচ্ছে এর বিরুদ্ধে আপনারা প্রতিবাদ জানান।

**অধ্যক্ষ মহোদয় ঃ** মাননীয় সদস্য যে প্রশ্নটি এখানে রাখলেন সেবিষয়ে আমি বলছি যে, এটা আমাদের এখানকার ব্যাপার নয়। হাউসের মত থাকলে আমি এটা ডাইরেক্টলি সেন্ট্রাল গভর্নমেন্টের মিনিস্টারের কাছে পাঠিয়ে দেব। কারণ এটা আমাদের স্টেটের ব্যাপার নয়। সুতরাং এখানে উল্লেখ করা হয়েছে এই হিসাবে ডাইরেক্টলি সেন্ট্রাল মিনিস্টারের কাছে আমি পাঠিয়ে দেব।

**শ্রী হরিপদ জানা (ভগবানপুর) ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমাদের কুটির শিল্পমন্ত্রী "পশ্চিমবঙ্গ খাদি ও গ্রামীণ শিল্প পর্ষদ (সংশোধন) বিধেয়ক, ১৯৭৯;" বিলটি আমাদের সামনে আলোচনার জন্য উপস্থাপনা করেছেন। মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে এই বিলের সম্বন্ধে কিছু বলতে চাই। মোরারজী দেশাই-এর আমলে যে জনতা সরকার কেন্দ্রে ছিল, সেই সরকার গ্রামীণ শিল্প সম্বন্ধীয় ব্যাপারে যে সমস্ত বিধি ব্যবস্থা নিয়েছিলেন তারই ফলশ্রুতি হিসাবে এখানে এবং সমগ্র ভারতবর্ষে ডি.আই.সি. গঠিত হয়েছে। আমাদের পশ্চিমবাংলার বিভিন্ন জেলায় এ জিনিস করা হয়েছে। বিভিন্ন জেলায় জেলা শিল্প কেন্দ্র গড়ে উঠেছে। সেই পরিপ্রেক্ষিতে আমাদের পশ্চিমবাংলায় বিভিন্ন শিল্প যাতে ডি.আই.সি-র সাহায্যে ভালভাবে কাজ করতে পারে তারজনাই এই বিল আনা হয়েছে। উদ্দেশ্য নিশ্চয়ই সাধু এবং এটা প্রশংসাযোগ্য। কিন্তু আমি বলতে চাই যে, এই উদ্দেশ্যকে সফল করতে গেলে যেসব বিধি এখানে থাকা উচিত ছিল সেসব নেই। স্যার, এবিষয়ে আমি আপনাকে বলতে চাই যে, পশ্চিমবাংলায় যে ডি.আই.সি. গুলি হয়েছে সেগুলি এক একটি রাজনৈতিক পার্টির কেন্দ্রস্থল হিসাবে গড়ে উঠেছে। এখন এই ডি.আই.সি-র কাছে যদি জেলার কোনওও লিডার অথবা কোনও ব্লকের লিডার অথবা পঞ্চায়েত সমিতির কোনও লিডার যদি লিখে দেন তবেই ডি.আই.সি-র ম্যানেজার প্রোজেক্ট ঠিক করে দিতে পারে। কিন্তু তাদের নিজেদের ইচ্ছা মতো চলবার কোনও ক্ষমতা নেই। আমি এবিষয়ে আমার প্রত্যক্ষ অভিজ্ঞতার কথা বলতে পারি, কোনও অসত্য কথা নয়, আমি হলফ করে বলতে পারি আমাদের মেদিনীপুর জেলায় এবং বীরেনবাবুর কাছে শুনলাম মালদহে এইরকম ঘটনা ঘটেছে। সেখানে প্রচন্ড ডিসঅনেস্টি চলছে। তাই আমার মনে হয় যে ডি.আই.সি. তৈরি হয়েছে তারা যাতে স্বাধীনভাবে এবং ভলানটেয়ারলি কাজ করতে পারে, যাতে রাজনৈতিক প্রভাবে প্রভাবিত না হয় তার জন্য কোনওরকম নির্দেশ যদি এই বিলের মধ্যে থাকত তাহলে ভাল হত এবং তাতে নিশ্চিতভাবে এই বিল আরও সুন্দর হত বলে আমি মনে করি। মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন যে খাদি বোর্ডকে কিছু কিছু ক্ষমতা এই বিলের মাধ্যমে দেওয়ার চেষ্টা করা হচ্ছে। কিন্তু তাদের কি ক্ষমতা দেওয়া হবে সেটা এই বিলের মধ্যে সুস্পষ্টভাবে উল্লেখ করা হয়নি। আমি তাকে বলতে চাই যে, খাদি বোর্ডে আজকে যে অবস্থা দাঁড়িয়েছে সেই একই অবস্থা ডি.আই.সি-তে দাঁড়াবে। আমরা জানি বর্তমানে খাদি বোর্ডে যিনি সভাপতি আছেন, তিনি সত্যিকারের কিছু করতে চান এবং তিনি পশ্চিমবাংলার বিভিন্ন জায়গা ঘুরে তার অভিজ্ঞতার কথা আমাদের কাছে বলেছেন। কিন্তু

সেখানে যে সমস্ত আমলারা রয়েছে তারা এমন অবস্থা করছে, এমন সব কলা-কৌশলের মধ্যে তাকে ফেলছে যে তার এক পা নড়বার ক্ষমতা নেই। স্যার, আমি আজকেরই একটি ঘটনার কথা আপনাকে বলছি, আমি আজকে অ্যাডিশনাল একজিকিউটিভ অফিসারের কাছে একটা ইন্সটিটিউশন এর ব্যাপারে গিয়েছিলাম. সেটির আজকে দীর্ঘ তিন বছর ধরে প্রসেসই চলছে। তাকে আমি বলেছিলাম যে, আপনি টাকা দেবেন, কি দেবেন না, ইয়েস, অর নো বলুন। আমলারা আজকে সভাপতিকে সরল লোক পেয়ে আইনের সব ফাঁকড়া দিয়ে সবকিছু নষ্ট করে দিচ্ছে। তাহলে সেই ইন্সটিটিউশন কি করে সেল্ফ এমপ্লয়মেন্টের ব্যবস্থা করবে? এ ছাড়াও সেখানে যে সমস্ত কার্যকলাপ চলছে তাতে বিভিন্ন রাজনৈতিক দলের মধ্যে বিশেষ করে সি.পি.এম. দলের লোকেরা সেখানে গিয়ে এমন সমস্ত জিনিস আরম্ভ করেছে যে, সেখানে আজকে ঠিকভাবে কাজ করা সম্ভব হচ্ছে না। অনেক নিম্নতম কর্মচারির সঙ্গে আমি আলোচনা করে দেখেছি আমি আপনার কাছে একথা বলতে চাই যে সমস্ত জিনিস মন্ত্রী মহাশয় খাদি বোর্ড থেকে ওদের হাতে দেবেন সেটার কত পরিমাণ ডি.আই.সি. মঞ্জুর করবে তার কোনও উল্লেখ এই বিলের মধ্যে নেই। আমাদের আশঙ্কা, ভয় এবং উদ্বেগ হচ্ছে যে, এই খাদি বোর্ডকে যেভাবে আমলারা বা পার্টির লোকেরা নষ্ট করবার চেষ্টা করছে ডি.আই.সি-কেও সেইভাবে করতে হয় তাহলে স্বাধীনভাবে তাদের কাজ করবার ক্ষমতা দিন। ডি.আই.সি-তে যদি কোনও এন্টারপ্রেনার দরখাস্ত করে তাহলে সেটা হয় না। তাই আমি বলব তাদের সেই স্বাধীনতা দিন, ডাইরেক্টলি জেনারেল ম্যানেজারের কাছে দরখাস্ত গেলে পরে তিনি সেটার প্রোজেক্ট ঠিক করে দেন এবং সেই প্রোজেক্টের ভ্যালু যদি তারা ঠিক করে ব্যাঙ্কের মঞ্জুরি করিয়ে দেন, তাহলে সেটা কার্যকর হতে পারে। তা নাহলে ব্লকের লিডার বা পঞ্চায়েত সমিতির লিডার অথবা পার্টির ক্যাডারদের কাছ থেকে চিঠি নিয়ে গিয়ে তবে সেই প্রোজেক্টের মঞ্জুরি নিতে হয়, তাহলে যেসমস্ত আন-এমপ্লয়মেন্ট স্কীম বা সেল্ফ এমপ্লয়মেন্ট স্কীম আমরা করতে চাইছি সে সমস্ত আমাদের নষ্ট হয়ে যাবে। আমি ইতিমধ্যে আমার বাস্তব অভিজ্ঞতার কথা বলেছি। আমি নিজে গিয়ে আমাদের মেদিনীপুর ডি.আই.সি. সেন্টারে এন্টারপ্রেনারদের হাজির করেছি, কিন্তু আজ পর্যন্ত সেখানে প্রোজেক্ট তৈরি করে দেয়নি। সেখানে শুধু এই কথা বলেছে যে, ব্লকে যে ইন্ডাস্ট্রিয়াল অফিসার আছে, সেসব ঠিক করে দেবে। অনেক জায়গায় কোনও ইন্ডাস্ট্রিয়াল অফিসার নেই। আর যেখানে আছে সেখানেও এমন সব লোকেদের ইন্ডাস্ট্রিয়াল অফিসার করা হয়েছে, যাদের বাস্তব অভিজ্ঞতা নেই, যার ফলে তারা কিছু করতে পারে না। আমরা তাদের অবশ্য দোষ দিতে পারিনা, কেননা তাদের সেইভাবে ট্রেনিং- দেওয়া হয়নি, যারজন্য তাদের পক্ষে কিছু করা সম্ভব নয়। তারপর যারা প্রোজেক্টের জন্য ডি.আই.সি-তে যান, তারা জানেন সেখানে গিয়ে চোখ রাঙানী খেয়ে বাড়ি ফিরে আসতে হয়। দেশে এই যে বিপুল সংখ্যক আন-এমপ্লয়মেন্ট দেখা দিয়েছে তার সমাধান যদি করতে হয় কারণ আমরা জানি, ইচ্ছা করলেই তাদেরকে চাকুরি দিয়ে এই আন-এমপ্লয়মেন্টের সলিউসন করতে পারব না তারজন্য ইন্ডাস্ট্রিয়াল ডি-সেন্ট্রালাইজেশনের ব্যবস্থা করতে হবে এবং এটাকে যদি সরকার ফলপ্রসু করতে চান তাহলে আমার মনে হয় ডি.আই.সিব যারা ম্যানেজার রয়েছেন তাদেরকে স্বাধীনভাবে কাজ করবার অধিকার দিতে হবে যাতে বিভিন্ন এন্টারপ্রেনিউয়ারসদের প্রজেক্ট-এর ব্যাপারে তার তাদের স্বাধীন মতামত দিতে পারে এ বিষয়ে আমাদের দেখা উচিত। আমি পশ্চিমবঙ্গ সরকারকে অনুরোধ করব যেন কোনওক্রমেই সেখানে পার্টি-বাজি না

করে স্বাধীনভাবে যাতে তারা কাজ করতে পারেন তার ব্যবস্থা করবেন। আর একটি কথা আমি উদাহরণ সহযোগে বলছি, মালদা জেলার জ্যোতিষ কর্মকার তার প্রোজেক্ট রেডি হয়ে গেছে কিন্তু সেখান থেকে ফেরত এল পঞ্চায়েত সমিতিতে। পঞ্চায়েত সমিতি দেখল যে, ইনি অন্য দলের লোক, পঞ্চায়েত সমিতি সঙ্গে সঙ্গে না করে দিল, বলল, এই প্রজেক্ট মঞ্জুর করা চলবে না। এইরকম বহু এন্টারপ্রেনিউয়ারস আছে তারা এই সমস্ত জিনিস ভোগ করছে পার্টি-বাজির জন্য। তাই আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ কর তিনি ডি.আই.সিকে যে ক্ষমতা দিতে চাচ্ছেন তা দিন কিন্তু ডি.আই.সির ম্যানেজার যাতে স্বাধীনভাবে কাজ করতে পারেন কোনওরকম পার্টির দ্বারা ইনফ্লুয়েন্সড না হয়ে কোনও পঞ্চায়েত যদি না করে দেয় সেই না টাকে বাদ দিয়ে তিনি যদি ইন্সপেকশন করে মনে করেন যে দেওয়া দরকার তাহলে তিনি তা মঞ্জুর করতে পারবেন এই ক্ষমতা তাকে দেওয়া দরকার। এরফলে সেল্ফ এমপ্লয়মেন্ট স্কীমের মাধ্যমে অনেক বেকার তাদের কর্মসংস্থান করতে পারবেন বলে আমি মনে করি। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় মন্ত্রী মহাশয় যে বিল এনেছেন সেই বিলটিকে সার্কুলেট করার জন্য আমি অ্যামেন্ডমেন্ট এনেছি এবং সেটা আমি উত্থাপন করছি। Sir, I beg to move that the Bill be circulated for the purpose of eliciting public opinion thereon by the 13th October 1979 এই প্রসঙ্গে দুটি কথা বলতে চাই। এই বিলটিকে আমাদের হরিপদবাবু সাধু বিল বলেছেন কিন্তু আমি সাধু বলে ধরতে পারছি না। এর অন্তর্নিহিত উদ্দেশ্য হচ্ছে যে খাদি বোর্ড এবং ডি.আই.সি সব জায়গাতেই আছে ডি.আই.সি এবং খাদি বোর্ডের যদি কিছু উন্নতি হয় তাতে আমার আপত্তি নেই কিন্তু আপত্তি হচ্ছে সেখানেই যেটা আমি দেখছি, ডি.আই.সিকে আপনারা দলীয় স্বার্থে নিয়ে যাচ্ছেন, পার্টি-বাজির মধ্যে আনছেন। খাদি বোর্ডে বহু লোক কাজ করেন। যারা কাজ করেন তারা কিভাবে কাজ করছেন, তাদের কি অভিজ্ঞতা হচ্ছে, তাদের কিছু এতে ভালো হবে না লোকসান হবে এটা আপনারা একবার দেখুন। তাদের কাছে জিজ্ঞাসা করুন। সুতরাং একটু সময় দিয়ে আপনারা দয়া করে এটা জন-মত যাচাই করে বিলটা আনুন। এইটাই আমার বক্তব্য ডি.আই.সির যে কাজ দেখেছি তাতে ডি.আই.সি নিজেরা কাজ করতে পারে না পঞ্চায়েত সমিতির মত নিয়ে কাজ করতে হয়। জ্যোতিষ কর্মকার নামে একজন ব্যক্তি ইনডিপেনডেন্টলি স-মিল করবার জন্য দরখাস্ত করেছিল। পঞ্চায়েত সমিতির এক্সটেনশন অফিসার রেকমেন্ড করে বি.ডি.ওর কাছে ফরওয়ার্ড করে দিল। বি.ডি.ওর এটা ফরওয়ার্ড করবার কথা কিন্তু না করে পঞ্চায়েত সমিতির কাছে পাঠিয়ে দিল। পঞ্চায়েত সমিতির উপ-প্রধানের সঙ্গে ঝগড়ার জন্য তার রেকমেন্ড হল না।

[3-00 — 4-00 P.M.]

এটার উদ্দেশ্য যদি তাই হয়, সরকারি টাকাও পঞ্চায়েত সমিতির রেকমেন্ডশন ছাড়া চলবে না খাদি বোর্ডকেও পঞ্চায়েত রেকমেনডেশনের হাতে ফেলবার জন্য করে থাকেন তাহলে আমার মনে সন্দেহ হচ্ছে যে এর অন্তর্নিহিত উদ্দেশ্য ভাল নয়। খাদিবোর্ডে যারা কাজ করেন তারা বলছেন খাদি ইনডিপেনডেন্ট বডি হিসেবে কাজ করে, সেইজন্য বডি করা হয়েছিল. সেই বডিকেও যদি লাল ফিতার বাঁধনে ফেলে সরকারি কর্মচারিদের আপনারা

যেটাকে বলেন বুরোক্রেটিক প্যারাফারনালিয়া তাতে আবার নিয়ে গিয়ে ফেলেন তাহলে কোনও লাভ হবেনা। খাদিবোর্ড তাহলে রাখার দরকার কি? রাখার দরকার নেই। খাদি বোর্ড রাখা হয়েছে এইজন্য ইনডিপেনডেন্ট বডি হিসাবে কাজ করবে সেইজন্য। ঐ ডি.আই.অফিস, তার এসটাবলিশমেন্ট, এসব রাখার দরকার কি? সেইজন্য আমি জনমত সংগ্রহের জন্য দিচ্ছি, আমার বক্তব্য হচ্ছে এটা জনমত সংগ্রহ করে পরে করবেন যদি ডি.আই.সি ইনডিপেনডেন্টলি কাজ করতে পারে তাহলে আমার কোনও আপত্তি নেই।

**শ্রী পুলক বেরা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয় পশ্চিমবঙ্গ খাদি গ্রামীণ শিল্প পরিষদ সংশোধন বিধেয়ক যেটি এনেছেন আপনার মাধ্যমে সেটিকে আমি সমর্থন জানাচ্ছি। মূলকথা হচ্ছে ১৯৫৯ সালে যে খাদি গ্রামীণ শিল্প সম্পর্কে আইনটি নেওয়া হয়েছিল সেই আইনটি সত্যিকারের রূপায়ণের কিছু কিছু অসুবিধা হচ্ছে। সেই অসুবিধাগুলি দূর করার জন্য এই বিধেয়কটি আনা হয়েছে। আমি দেখছি ১৯৫৯ সালে যে খাদি এবং গ্রামীণ শিল্পের ব্যাপারে যে আইনটি তৈরি ছিল, তাতে মোটামুটিভাবে গ্রামীণ শিল্প ও খাদি শিল্পের বিকাশ গ্রামের মানুষের মধ্যে খাদির বিভিন্ন শিল্প সম্পর্কে তাদের ট্রেনিং তাদের জ্ঞান দেওয়া, এই সম্পর্কে সেমিনার ইত্যাদি করা, এবং তাদের অন্য ব্যবস্থাগুলির ব্যবস্থা করা। সেইসব দৃষ্টিভঙ্গি নিয়ে এই বিলটি আনা হয়েছে। ১৯৫৯ সালের যে আইনটি সেই আইনটি যাতে সুষ্ঠভাবে পরিচালিত এবং কার্যকর করা যায় সেই কারণে এটিকে আনা হয়েছে। খাদি অর্থনীতিতে যাতে গ্রামাঞ্চলে বিস্তার ঘটে সেই উদ্দেশ্য জেলায় যে শিল্প কেন্দ্র আছে তার মাধ্যমে কাজগুলি করার কথা বলা হয়েছে। আমি এইগুলি বলতে চাই, খাদি বোর্ডের কথা বিরোধী পক্ষের সদস্যরা বলেছেন, এ কথা ঠিক, আমরা জানি খাদি অর্থের মারফত যে টাকা সেই টাকা সম্পর্কে আমাদের অভিজ্ঞতা হচ্ছে যে বিভিন্ন কো-অপারেটিভে দেখা গিয়েছে লক্ষ লক্ষ টাকা দেওয়া হয়েছিল কিন্তু তা কিভাবে ব্যয়িত হয়েছিল তার যথোপযুক্ত হিসাব পাওয়া যায় না। সেই কারণে আমি উল্লেখ করতে চাই ১৯৭২ সালে কংগ্রেস আমলে তাদের একটা খাদি কমিশন করতে হয়েছিল। তৎকালীন পশ্চিমবঙ্গ সরকার খাদি ব্যাপারে কমিশন করেছিলেন। কমিশনের যা ফাইনডিংস তার যা রিপোর্ট তা অত্যন্ত ভয়াবহ। প্রায় এক কোটি টাকার হদিশ মিলছে না। তাহলে আমি মনে করি পশ্চিমবাংলার ক্ষেত্রে যে টাকা লোন দেওয়া হয় তা যেন যোগ্য লোককে দেওয়া হয়। যাকে লোন দেওয়া হবে দেখতে হবে সেই নামে অ্যাট অল কোনও লোক আছে কি না। সেটা দেখার দায়িত্ব নিশ্চয় পশ্চিমবঙ্গ সরকারের আছে। সেদিক দিয়ে আমার মনে হয় প্রথমে গ্রামাঞ্চলে নতুন কর্মদ্যোগ সম্পর্কে লক্ষ রেখে কলকাতা ছাড়া পশ্চিমবঙ্গের অন্যান্য প্রত্যেক জেলাতে এই যে ডি.আই.সি হয়েছে ডিস্ট্রিক্ট ইন্ডাস্ট্রিয়াল সেন্টার এবং সেটা তৎকালীন জনতা সরকার যে মূল নীতি সেই মূল নীতি অনুযায়ী এটা করা হয়েছে। আমার আগে হরিপদবাবু বলেছেন, জেলায় শিল্প কেন্দ্র এর মাধ্যমে যাতে কাজ সঠিকভাবে হয় ক্ষমতা বিকেন্দ্রীকরণ, রাজনৈতিক দিক দিয়ে, অর্থনৈতিক দিক দিয়ে জনতা বন্ধুরা বলেছেন। জনতা সরকারের ক্ষমতা বিকেন্দ্রীকরণের দিকে লক্ষ রেখে জেলায়, যারা সত্যিকারের অবহেলিত, তাঁতি, কামার, কুমার সেইসব গ্রামীণ শিল্পীদের সম্পদ বৃদ্ধির জন্য যাতে টাকা পায় তারজন্য পঞ্চায়েতের মাধ্যমে সঠিকভাবে করা হবে। বিরোধী পক্ষ অভিযোগ করছেন যে, ডি, আই সি অফিসে পার্টির নেতারা বসে থাকেন। কিন্তু এটা ঠিক নয়। আমার ব্যক্তিগত অভিজ্ঞতায় দেখেছি মেদিনীপুর জেলায় গত বন্যার পর ময়না ও পিংলা থানার

জনতা নেতারা খাদি শিল্পে বিভিন্নরকম অনুদান দেবার তালিকা তৈরি করার ব্যাপারে আমাদের পঞ্চায়েত সমিতিকে ঘেরাও করে বলেন এটা কেন্দ্রীয় সরকারের টাকা সি পি এম কেন এ বিষয়ে কথা বলবে এবং সেখানে গ্রাম প্রধানকে ঘেরাও করে তার উপর অত্যাচার করা হল সেইজন্য বলছি আমাদের রাজ্য সরকারকে যদি আর্থিক দায়িত্ব নিতে হয় তাহলে তাদের সে দায়িত্ব সেইভাবে নিতে হবে এবং টাকা যাতে সুষ্ঠুভাবে ব্যয়িত হয় তার চেষ্টা করবেন। এই আইনে নূতন কিছু বলা হয়নি কেবল ৬৯ সালের আইনের যে মূল লক্ষ তার সঙ্গে সঙ্গতি রেখে জেলার উপর ক্ষমতা হস্তান্তরিত করা হচ্ছে। এতে কারও অস্তিত্ব বিপন্ন হবে না বারং আমরা দেখছি ব্রাশ রুফ লেবেলে শিল্প সম্পর্কিত অফিসার প্রতিটা ব্লকে হবে। পঞ্চায়েত স্তরে প্রতিটা গ্রামের ভেতরে যদি সত্যকারের শিল্পী খুঁজে তার শিল্প অনুসারে টাকা দেওয়া যায় এবং তার জিনিস পত্রের বাজারের ব্যবস্থা করা যায় তাহলে তা এইভাবেই করা সম্ভব এটা আগে ছিল না। আগে খাদি বোর্ডে জেলা স্তরে দু-চারজন স্কেলিটন স্টাফ ও অফিসার থাকতেন। তাদের পক্ষে সারা জেলার খোঁজ খবর নেওয়া সম্ভব হত না। কিন্তু এখন যে ব্যবস্থা করা হচ্ছে তাতে তারা খোঁজ খবর নিতে পারবেন এবং সত্যকারের শিল্পীদের সাহায্য করতে পারবেন। তাই যে বিল এখানে এসেছে যেটা ইতিপূর্বে অর্ডিনান্স হিসাবে প্রকাশ করা হলেছিল তাকে সমর্থন করে আমি শেষ করছি।

[4-00 — 4-10 P.M.]

**শ্রী হবিবুর রহমন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় ক্ষুদ্র ও কুটির শিল্পমন্ত্রী আজকে পশ্চিমবঙ্গ খাদি ও গ্রামীণ শিল্প পর্ষদ (সংশোধন) বিধেয়ক ১৯৭৯ যে বিল উত্থাপন করেছেন তার সম্পর্কে বলতে গিয়ে আপাতত আমি তাকে অভিনন্দন জানাতে চাই। এই সরকার খুব কৌশলী সরকার কারণ বিলগুলি এমনভাবে আনেন যে সমর্থন করাও বিপদ না করাও বিপদ। এই বিলের মধ্যে একটা সর্বনাশা দিক আছে সেটা সম্পর্কে আমি বলব তিনি মহাত্মা গান্ধীর আদর্শকে মেনে নিয়ে এটাকে সম্প্রসারণ করবার চেষ্টা করছেন বলে আপাতত এটা অভিনন্দন যোগ্য। এই চিন্তাধারা আজকের নয় ১৯২০ সালে মহাত্মাগান্ধী যখন অসহযোগ আন্দোলন আরম্ভ করেন তখন গ্রামের মানুষের অর্থনৈতিক দিকের কথা চিন্তা করে খাদির প্রস্তাব করেছিলেন। তারপর ১৯২৪ সালে একটা অ্যাশোসিয়েশন তৈরি করেছিলেন যেটা কংগ্রেস পরে গ্রহণ করেছিল। এই অ্যাশোসিয়েশনের নাম দেন খাদি ভিলেজ ইন্ডাস্ট্রি অ্যাশোসিয়েশন। মহাত্মা গান্ধীর এই চিন্তা ধারা গ্রামের মধ্যে ছড়িয়ে দেবার জন্য এবং গ্রামের মানুষের অর্থনৈতিক উন্নতি করার জন্য ৫৬ সালে একটা স্ট্যাটুটারি বোর্ড অল ইন্ডিয়া খাদি অ্যান্ড ভিলেজ ইন্ডাস্ট্রি কমিশন নাম দিয়ে তৈরি করা হয় যাতে তারা নাকি স্বাধীনভাবে কাজ করতে পারে। দ্রুত গতিতে এই সংগঠন সারা ভারতে ছড়িয়ে পড়ে। তারপর ৬৯ সালে এই সম্পর্কে একটা বিল এখানে পাশ করা হয়। এটাকে আরও যাতে সুষ্ঠুভাবে সম্প্রসারণ করা যায় সেইজন্য এই অ্যামেন্ডমেন্ট আনা হয়েছে। মহাত্মা গান্ধীর চিন্তাধারাকে মেনে নিয়ে এই বিল করা হয়েছে বলে তাকে সাধুবাদ জানালাম। কিন্তু একটা কথা বলছি যে বিনোবাজীকে সন্তুষ্ট করবার জন্য পশু বধ নিয়ন্ত্রণ বিল করলেন অর্থাৎ পরোক্ষভাবে পঃ বঙ্গে গো হত্যা বন্ধ করে দিলেন। কিন্তু তার পরেই ভূদান আইন তুলে নিলেন। এই বিলের মধ্যেও ঠিক একইরকমের জিনিস আছে। এখানে তিনি বলেছেন জিলা শিল্প কেন্দ্র সমূহের নিকট অথবা

পর্ষদ এতদউপলক্ষে যে সকল এজেন্সি বিনির্দিষ্ট করিবেন সে সকল এজেন্সির নিকট এই আইনের অধীন তদীয় ক্ষমতা রাজ্য সরকারের পূর্ব অনুমোদন লইয়া প্রত্যভিযোজন করিতে পারিবেন এই এজেন্সি কোনও ধরনের হবে তা বলছেন না। একটা ভেগ টার্মস রেখে দিয়েছেন অর্থাৎ ৩৩ আলিমুদ্দিন স্ট্রিটে যে এজেন্সি আছে তার মাধ্যমে এটা সম্প্রসারণ করবার চেষ্টা করছেন। আমি তাই অনুরোধ করব যে মহাত্মা গান্ধীর আদর্শ, অনুযায়ী যদি গ্রামের মানুষের বেকারত্ব দূর করতে চান তাদের আর্থিক উন্নতি করতে চান তাহলে খাদি ব্যবস্থার সম্প্রসারণ করতে হবে। কিন্তু এর মধ্য দিয়ে যদি দলবাজি করেন তাহলে কোনও সমস্যারই সমাধান হবে না। সুতরাং এখানে এজেন্সি বলতে কি বোঝাচ্ছেন তা আমরা বুঝতে পাচ্ছি না। তাই আপনাকে বলছি নিরপেক্ষভাবে চিন্তা করে দেখুন, এজেন্সি বলতে কি বোঝাচ্ছেন সেটা পরিষ্কারভাবে রাখুন, এই এজেন্সির ফর্মেশনটা কি হবে সেটা বলুন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার পূর্ববর্তী বক্তা জনতা সদস্য জেলা শিল্প কেন্দ্রের কথা বলেছেন। আজকে জেলা শিল্প কেন্দ্র তাদের কুক্ষিগত। আমি উদাহরণ দিয়ে বলছি আমাদের ওখানে পঞ্চায়েত সমিতির সদস্য যেখানে পঞ্চায়েত প্রধান নির্বাচিত হননি, সেখান থেকে ২২ জন মৎস্যজীবীর নাম রেকমেন্ড করে পাঠালেন সূতার জন্য। তার সেই তালিকা অনুসারে ২২ জনের নামে সূতা মঞ্জুর করা হল। সেখানে আমাদের কোনও রেকমেন্ডেশন নেননি কিংবা পঞ্চায়েত সমিতির রেকমেন্ডেশন নেওয়ার প্রয়োজন মনে করেননি। যেখানে শত শত দুর্বল মৎস্যজীবী রয়েছে সেখানে মাত্র ২২ জন মৎস্যজীবীর নাম রেকমেন্ড করলেন। তার সেই রেকমেন্ডেশন অনুসারে ডিসবার্সিং অফিসার সেই ২২ জনকে চিঠি দিলেন যে তোমরা আইডেন্টিফায়ারকে নিয়ে এখানে এসে সূতা নিয়ে যাও। ইতিমধ্যে সেই পঞ্চায়েত সদস্য সেই ২২ জনের উপর একটা শর্ত আরোপ করলেন, সেই শর্ত তারা মানতে রাজি হলেন না। তখন সেই পঞ্চায়েত সদস্য সেই অফিসারকে ২২ জনের নামে চিঠি দিলেন যে তাদের যেন সূতা না দেওয়া হয় এবং তিনি অন্য ২২ জনের নাম রেকমেন্ড করে পাঠালেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, তারা এস ডি ও'র কাছে দরখাস্ত করল, কিন্তু তাদের সেই আবেদন-নিবেদন নস্যাত করে দেওয়া হল। সেই সি পি এম'র পঞ্চায়েত সভাপতি ২২ জনকে বাদ দিয়ে অন্য ২২ জনের নাম রেকমেন্ড করে পাঠালেন যে এদের সূতা দাও। এইভাবে কুক্ষিগত করে কুটির শিল্পকে নষ্ট করতে চলেছেন। কুটির শিল্পের অগ্রগতির দিকে নজর রাখার জন্য আমি মন্ত্রী মহাশয়ের কাছে আবেদন রাখছি। আর একটা প্রস্তাব মন্ত্রী মহাশয়ের কাছে রাখছি সেটা হচ্ছে কুটির শিল্পের সম্প্রসারণ করতে গেলে আর একটা দিক আপনাকে লক্ষ করতে হবে। ১৯৫৯ সালের অ্যাক্টে কুটির শিল্পের যে শিডিউল আছে সেই শিডিউলের বাইরে অনেক কুটির শিল্প রয়ে গেছে, সেগুলিকে আপনার সংস্থার আওতায় নিয়ে আসুন। আজকে গ্রামীণ শিল্পকে, কুটির শিল্পকে শক্তিশালী করার জন্য তাদের অনুদানের ব্যবস্থা রাখতে হবে যাতে তারা প্রতিযোগিতার বাজারে তাদের যে উৎপাদিত কাপড় এবং অন্যান্য জিনিসপত্র সেগুলি মার্কেটে বিক্রি করতে পারে। তারজন্য সরকারকে উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করতে হবে। এইভাবে চিন্তা করে কুটির শিল্প এবং খাদি শিল্প গ্রামেগঞ্জে সম্প্রসারিত করার চেষ্টা করুন, এইকথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[4-10 — 4-20 P.M.]

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয় যে খাদি ও গ্রামীণ শিল্প পর্ষদ সংশোধন বিধেয়ক, ১৯৭৯ এনেছেন সে বিষয়ে আলোচনা করার আগে আমি একটা কথা এই হাউসে বলতে চাই যে, একদিন ভেবেছিলাম কোনও অমানুষকে মানুষ করতে পারব না, কোনও অসত্যকে সত্য করতে পারব না, কিন্তু স্যার, আস্তে আস্তে আমার ধারণা হচ্ছে, আমার ধারণাটাই ভুল। এ কথা আমি কেন বলছি, স্যার, মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় কিছুদিন আগে বোধহয় নদীয়ায় — আমার ঠিক মনে পড়ছে না ডেটটা, বিভিন্ন কাগজে আমি দেখেছিলাম, মাননীয় মুখ্যমন্ত্রী বলেছিলেন, 'গান্ধীজীর পথই একমাত্র পথ।' আপনাদের মুখ্যমন্ত্রী বলেছিলেন, সেই পথ অনুসরণ করতে পশ্চিমবঙ্গবাসীকে।

(গোলমাল)

স্যার, ওরা চিৎকার করছেন। ফরোয়ার্ড ব্লক এখন মার্কর্সিস্ট ফরোয়ার্ড ব্লক হয়ে গিয়েছে আর এরা স্যার, লাল টুপি পরে ঘুরে বেড়ান, 'বন্দেমাতরম' বলতে ওদের অসুবিধা হয়, 'জয়হিন্দ'ও তারা বলতে পারেন না। শুভবুদ্ধি এদের আসছে। আজকে গান্ধীজীর পথ ছাড়া অন্য পথে যাওয়া যায় না। মার্কসের পথ, লেনিন-এর পথ যে ভুল ..... (গোলমাল)

এত যদি চামচিকাদের চিৎকার হয়—হাউসে কি অনেক চামচিকা ঢুকে গিয়েছে?

**মিঃ স্পিকার ঃ** আপনারা গোলমাল করবেন না। আপনি বলুন।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** স্যার, আমি যে কথাটা বলছিলাম, আজকে মাননীয় মন্ত্রী মহাশয় যে বিলটা এনেছেন এটার সম্বন্ধে বেশি কিছু বলার নেই। তিনি ডিসেন্ট্রালাইজেশন করতে চাইছেন কিন্তু টেকনিক্যাল একটা পয়েন্ট—যদিও ওরা বলবেন, আমরা আইন মানি না—পশ্চিমবাংলায় জঙ্গলের রাজত্ব চলছে, হাউসের মধ্যে কি করে আইন চলবে। আমি একটা কথা না বলে পারছি না—স্যার, রুলস of procedure and Conduct of Business in the West Bengal Legislation Assembly তাতে ৭২(১) এ দেখবেন স্যার, আপনিও মেনশন করেছেন, আমাকেও বলতে হবে, ৭২(১) এ স্পেসিফিক বলা আছে, যখন কোনও অর্ডিন্যান্স আনবেন আপনারা, অর্ডিন্যান্স আনার পর যখন বিলটা আনবেন তখন সেখানে স্পেসিফিক উদ্দেশ্য অর্ডিন্যান্সটা আনার জন্য বিলের মধ্যে সেটা মেনশন করতে হবে। মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন, রুলস অফ প্রসিডিওর মানি না। পশ্চিমবাংলার বাইরে আইন নেই আর পশ্চিমবাংলার বিধানসভার ভেতরে আসবে সেটাই বা কি করে মনে করলেন? তাই আমি অনুরোধ করছি, গোড়ায় গলদ প্রসিডিওর‍্যাল ডিফেক্ট। দি বিল শ্যুড বি উইথড্রন। প্রসিডিওর‍্যাল ডিফেক্ট এখানে আছে। মাননীয় মন্ত্রী মহাশয় এটা উইথড্র করে নিন, যেহেতু টেকনিক্যালি রং, প্রসিডিওর‍্যাল ডিফেক্ট সেখানে থেকে গেছে সেইহেতু আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি, এইরকম দৃষ্টান্ত হাউসে আনবার চেষ্টা করবেন না, এটা হাউস, এটা জঙ্গল নয়। এখানে কতকগুলি রুলস আছে, এখানে কতকগুলি প্রসিডিওর মেনটেন করতে হয়, এগুলিকে মেনটেন করার চেষ্টা করুন। আমি স্যার, আপনার মাধ্যমে তাই মাননীয় মন্ত্রী মহাশয়কে বলব, এটা উইথড্র করে দিন। স্যার, ওরা ডিসেনট্রালাইজেশন করতে চাইছেন, আমি একটি কথা এখানে বলি, কমিউনিস্ট পার্টি অব ইন্ডিয়া ব্রাকেটে যখন

মোরাজী দেশাইজী ছিল তখন অর্ডিন্যান্সটা আনেন। আর কমিউনিষ্ট পার্টি অব ইন্ডিয়া ব্রাকেটে যখন চরণ সিংজী ছিলেন তখন এই বিলটি আসে, এখন কমিউনিষ্ট পার্টি অব ইন্ডিয়া যখন ব্রাকেটে অন্য কোনও জী হবেন তখন হয়ত বিলটা উইথড্র করবেন। আমি স্যার, তার আগে ওকে বলছি, এই বিলটি উইথড্র করে নিন। প্রসিডিওর‍্যাল ডিফেক্টটা চেঞ্জ করে বিলটি আনুন। অনেক গলদ আছে। মাননীয় জনতা সদস্য যে কথা বলেছেন সেটা হয়ত আপনারা হেসে উড়িয়ে দেবেন, মাননীয় কংগ্রেস (ই) সদস্য যেটা বললেন আপনারা সেটা নেবেন না কেন না বিরোধী পক্ষের সাজেশন আপনারা নেবেন না আমরা জানি। আপনারা কানে দিয়েছেন তুলো আর পিঠে বেঁধেছেন কুলো। আমরা যখন যা বলি আপনারা কিছুই শুনতে পান না। আপনারা খালি জানেন লালটুপি মার্কসের ভুল থিওরি পড়ে—মার্কসের আসল থিওরি আপনারা জানেন না। (গোলমাল)

মার্কসের একটা থিওরী আছে.....

আপনারা ২।। বছর এসেছেন, আপনারা বোঝেন না, আপনারা ইয়ং সদস্য। মার্কসের তিন লাইন ফলো করেছেন এবং সেই তিন লাইন ফলো করে বিল এনেছেন। (গোলমাল)

১৯৫৯ সালে আমরা যে বিলটি এনেছিলাম সেটাই আপনারা অ্যামেন্ড করছেন। কংগ্রেসিরা ৩০ বছরের মধ্যে যা করে গিয়েছে..... (গোলমাল)

স্যার, কেয়া হুয়া, হুক্কা হুয়া এরকম করলে কি করে বলব। হুক্কা হুয়া, ঘেউ ঘেউ এসব কি হচ্ছে।

**মিঃ স্পিকার ঃ** এরকম চেচামেচি হচ্ছে কেন আমি বুঝতে পারছিনা।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** স্যার, আপনি এরকম বলবেন না, এতে আপনি এদের গুরুত্ব দিচ্ছেন। এতে আমাদের প্রিভিলেজ দেওয়া হচ্ছেনা।

**মিঃ স্পিকার ঃ** আমি ওদেরই তো বলেছি, আপনাদের গুরুত্ব দিচ্ছি।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** গুরুত্ব কিনা সেটা আমি বুঝব। আপনি ওদের শাসন করুন।

**মিঃ স্পিকার ঃ** সুনীতিবাবু, আপনি আপনার বক্তব্য বলুন।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** আপনারা চিৎকার করবেন না, আমি বিলের উপরেই বলছি। আপনাদের [****] কাজেই আপনারা চিৎকার করবেন না। হাটে হাড়ি ভেঙে দেব, অনেক কথা আছে। স্যার, এই ডিসেন্ট্রালাইজের ব্যাপারটা আছে.....

(গোলমাল)

**মিঃ স্পিকার ঃ** আমাকে বিল পাশ করাতে হবে। আপনারা বসুন।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** আজকে কেন আমি আপত্তি করছি সেকথা বলছি। প্রসিডিওর‍্যাল ডিফেক্ট ছাড়া আর যে জিনিসটা আছে সেটা হচ্ছে, মন্ত্রী মহাশয় জানেন কিনা জানিনা,

---

* Expanged as ordered by the Chair.

যতগুলি খাদি সেন্টার আছে সেখানে গান্ধীজীর ফটো সরিয়ে দিয়ে মার্ক্স কে ঢোকাবার চেষ্টা করা হচ্ছে। আমি জিজ্ঞাসা করছি আজকে আলিমুদ্দিন স্ট্রিটে যদি গান্ধীজীর ফটো নিয়ে যাওয়া হয় তাহলে আপনারা কি তাকে স্বীকার করবেন, সেটা সহ্য করবেন? স্যার, খাদি ভান্ডার যেখানে গান্ধীজীর আদর্শ থাকার কথা সেখানে দেখছি এই মার্কসবাদী নেতারা পঞ্চায়েত সমিতির সদস্যরা, পঞ্চায়েত সমিতির সভাপতিরা এই খাদি ভান্ডার নিয়ে রাজনীতি করছেন। সেইজন্যই আমাদের চিৎকার, সেইজন্যই আমাদের প্রতিবাদ।

(গোলমাল)

আজকে আমাদের লক্ষ রাখতে হবে আমরা গান্ধীজীর আদর্শ অনুসারে এই খাদি গ্রামোদ্যোগ চালাব, না মাকর্স-এর আদর্শ অনুসারে চালাব? আজকে এই পঞ্চ সমিতির সভাপতিরা এবং সদস্যরা এই খাদিকে অন্তর দিয়ে ভালবাসেনা। এর ফলে গ্রামের মানুষ আজ বিভ্রান্ত, তারা কিছুই বুঝতে পারছেনা। গ্রামে যারা স্বাধীনতা সংগ্রামী মানুষ আছেন, যারা অ্যাকচুয়ালি স্বাধীনতার জন্য ত্যাগ করেছেন যারা খাদিকে অন্তর দিয়ে ভালবাসেন তারা দেখছেন তাদের সেখানে ঢুকতে দেওয়া হচ্ছেনা। সেখানে অন্য লোক বসে আছে এবং সব বিকৃত করে দিচ্ছে। কাজেই আপনি ঠিক করুন একে ডিসেন্ট্রালাইজ করবেন, না একে রাজনীতির মধ্যে নিয়ে আসবেন? আমি আপনাকে বলছি প্রসিডিওর‍্যাল ডিফেক্ট এর মধ্যে রয়েছে কাজেই আপনি এটা উইথড্র করুন এবং এই ব্যাপারে পাবলিক ওপিনিয়ন নিন, তারপর আমরা চিন্তা করব। আমরা এখন একে সমর্থন করতে পারছি না। আপনাদের মধ্যে শুভবুদ্ধি আসুক বন্দেমাতরম জয়হিন্দ।

**শ্রী নির্মলকুমার বসু ঃ** স্যার, আমার একটা বৈধতার প্রশ্ন আছে। সুনীতিবাবু বক্তৃতা দিচ্ছিলেন, তাই তাকে থামালাম না। একটু আগে মাননীয় সদস্য হরিপদবাবু বললেন গতকাল ডেপুটি স্পিকার মহাশয় নাকি একজন বক্তাকে বক্তৃতা দিতে বাধা দিয়েছেন। আমি মানি একজন সদস্যের নিশ্চয়ই বলবার অধিকার আছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন সভা চালাতে গিয়ে আপনার অধিকার আছে এবং এটা কমন্স সভা থেকে আরম্ভ করে সর্বত্রই স্বীকৃত যে, কোনও সদস্য বক্তৃতা করতে গিয়ে যদি অপ্রাসংগিক কথা বলেন তাহলে আপনি তাকে থামিয়ে দিতে পারেন, তার বক্তৃতা বন্ধ করতে পারেন। আজকে সুনীতিবাবু যে বক্তব্য রাখছিলেন তাতে আমি দেখলাম বিলের সঙ্গে, বিলের কোনও ধারার সঙ্গে তার কোনও সম্পর্ক নেই। তাছাড়া তিনি যে কথা বলছিলেন সেটা বিল যখন উত্থাপন করা হয় তখন তিনি তুলতে পারতেন, বিলের উপর বক্তৃতা করতে গিয়ে সেটা বলা যায়না। দ্বিতীয় কথা হচ্ছে, তিনি বক্তৃতা করতে গিয়ে যেভাবে অঙ্গভঙ্গী করছিলেন, হাত, পা নাড়ছিলেন সেটা নিশ্চয়ই আপনি লক্ষ করেছেন। আমি তার বক্তৃতায় বাধা দেইনি, কিন্তু বিধানসভার মর্যাদা, ডেকোরামের কথাটা আমাদের সকলেরই মনে রাখতে হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিধানসভা পরিচালনার প্রশ্নে আপনাকে বিধানসভার মর্যাদা, ডিসেনসী, ডেকোরামের ইত্যাদি মনে রাখতে হবে। এ পক্ষের যে কোনও সদস্যই হোক না কেন তিনি যদি অশালীন আচরণ করেন, অন্যায়ভাবে অঙ্গভঙ্গী করেন, অপ্রাসংগিক কথা বলেন তাহলে আপনার কাছে আমি হাত জোড় করে অনুরোধ করছি, আপনি সেগুলো বন্ধ করুন। এতে আমাদের বিধানসভার মর্যাদা নষ্ট হয়ে যাচ্ছে, আমাদের কাজের ক্ষতি হচ্ছে। আমি আপনাকে অনুরোধ করছি

আপনি এগুলি বন্ধ করুন।

[4-20 — 4-30 P.M.]

**Shri Suniti Chattaraj :** On what point he is speaking, Sir ?

**Mr. Speaker :** He is perfectly right. He has said that if a member behaves in a way which is derogatory then that should not be allowed. He thinks that you have behaved in a way which is derogatory.

**শ্রী সত্যরঞ্জন বাপুলী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, খুব পরিতাপের বিষয় যে একটা বক্তব্য শোনার পর মাননীয় একজন সদস্য তিনি বললেন যে সুনীতি চট্টরাজ মহাশয় যে অঙ্গভঙ্গী করেছেন। কিন্তু তার আগে নিজামউদ্দিন যেভাবে চিৎকার করে, যেভাবে দেখাচ্ছিলেন, তাতে মাননীয় সদস্য তলিয়ে গিয়েছেন। যেহেতু এরা বিরোধী দলের লোক, বিরোধী দলের কথাটা তার কাছে পৌঁছেছে। আমি প্রশ্ন করি, মাননীয় অধ্যক্ষ মহাশয়, পয়েন্ট অফ প্রিভিলেজ এবং পয়েন্ট অফ ডেকোরাম আমরা চাই। হাউসে ডিসেন্সি এবং ডেকোরাম মেনটেন হোক, তা আমরা চাই। কিন্তু আপনি একটা কথা চেয়ার থেকে বলুন, আমাদের বলবার সময় কোনওদিন বিনা বাধায়, কোনওদিন অসভ্য অঙ্গ-ভঙ্গী ছাড়া, কোনওদিন কটূক্তি ছাড়া আমরা পরিষ্কারভাবে বলতে পেরেছি। একদিন ভাল কথা বলতে গিয়ে, বিলকে সমর্থন করতে গিয়ে যেভাবে চিৎকার করা হয়, যেভাবে অসভ্য আচরণ করা হয়, যিনি বলছেন প্রিসিডেন্টের কথা, তিনি শিখে আসুন। তিনি অনেকদিন হাউসে ডিসেন্সী এবং ডেকোরাম রাখেন নি। আজকে অধ্যক্ষ মহাশয়, আমি পরিষ্কারভাবে বলতে চাই, কোড অফ কন্ডাক্ট, ডিসেন্সী অ্যান্ড ডেকোরাম আমরা জানি কম, এটা নয়। হয়ত আমাদের আরও জানার দরকার আছে। কিন্তু যেটা বলছিলাম ফরওয়ার্ড ব্লক থেকে যিনি বললেন তিনিও কয়েকদিন হাউসে যেরকমভাবে বলেছেন, যেরকমভাবে বক্তব্য রেখেছেন, তাতে আমাদেরও বক্তব্য আছে। বক্তব্য রাখতে গিয়ে কোনও মন্ত্রী, কোনও সভা শুধু তার বিলের উপর বক্তব্য রাখেন? বিরোধী পক্ষ বক্তৃতা করার সময় আমরা যদি কোনও কথা বলি, তাহলে সেটা দোষ হয়ে যায়। কিন্তু প্রত্যেক মন্ত্রী বক্তৃতা করার সময় ৩০ বছরের কথা বলেন, কংগ্রেসের কথা বলেন, দশটা কথা কংগ্রেসের বিরুদ্ধে বলেন, দশটা কথা আগেকার সরকারের বিরুদ্ধে বলেন। তখন কি বলেন যে এটা বিলের কথা নয়। সুতরাং উনি যেটা বলেছেন সেটা অন্যায়। অতএব মাননীয় সদস্য যিনি এই কথা বললেন তিনি শিক্ষা গ্রহণ করুন।

(তুমুল গোলমাল)

**Mr. Speaker :** Please take your seat. Your point of order is disallowed.

**শ্রী শচীন সেন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিষয়টা হচ্ছে রুল অনুসারে অপ্রাসঙ্গিক কিছু বললে আপনি থামিয়ে দিতে পারেন এবং সেটা যদি স্ট্রিক্টলি ফলো করেন, তাহলে ওরা কেউ কিছু বক্তব্য রাখতে পারবেন না। তাহলে সব অপ্রাসঙ্গিক হবে। কিন্তু স্পিকার মহাশয়, সব কিছুরই একটা সীমা আছে। মাননীয় সদস্য শ্রী সুনীতি চট্টরাজ মহাশয় অঙ্গভঙ্গী করে বক্তব্য রাখতে গিয়ে তিনি এমন একটা উক্তি করেছেন এই হাউসের লিডার সম্পর্কে

আমাদের প্রিয় নেতা, মার্কসবাদী কমিউনিস্ট পার্টির নেতা সম্পর্কে, সেটা একটু দেখতে বলি। তিনি বলেছেন, তিনি নাকি গান্ধীজীর পদতলে মালা দিয়ে ক্ষমা চেয়েছেন। [*****]

(তুমুল হট্টগোল। বহু সদস্য একই সঙ্গে উঠে দাঁড়ান এবং বলতে থাকেন।)

**শ্রী সত্যরঞ্জন বাপুলী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার একটা প্রিভিলেজ আছে। [*****] মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা হাউসে থাকব না। জাতির জনক তার ফটো সব জায়গায় টাঙানো থাকে। তার সম্বন্ধে অশ্রদ্ধা করার অধিকার তার নেই। আমি আপনাকে অনুরোধ করব, এই কথা উনি যদি উইথড্র না করেন, তাহলে প্রসিডিংস থেকে বাদ দিন। গান্ধীজীকে অপমান করার অধিকার ওর মতো চামচের নেই। গান্ধীজী সারা বিশ্বের নেতা তার সঙ্গে লেলিনের তুলনা হয় না। [***] করতে এসেছেন। সহ্যের সীমা আছে। উইথড্র করতে বলুন। চিরকাল তো সাম্রাজ্যবাদের দালালী করেছেন।

(তুমুল হট্টগোল)

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** হি মাস্ট উইথড্র ...

(নয়েজ)

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** গান্ধীজীর বিল নিয়ে এসে... (নয়েজ)... লজ্জা লাগেনা? ... এটা কি জঙ্গল পেয়েছেন? (তুমুল গন্ডগোল)... সবাই নির্মলবাবুর মতো পন্ডিত .....

**শ্রী গোপাল বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার কাছে একটু নিবেদন করতে চাই। আমি অনেক দিনই বলেছি যে আমাদের এই হাউসে সম্ভবত আমরা সকলে ডেকোরাম রেখে আমরা আমাদের কাজ পরিচালনা করতে পাচ্ছিনা। স্বভাবতই আমাদের হাউসে যে সময় সীমা বরাদ্দ আছে এমন কি অধিকারও তার সঙ্গে জড়িত আছে, তাতে বিরোধী পক্ষের অধিকার একটু বেশি, বলার সময় তারা সময় বেশি পান, বলার অধিকারও রয়েছে, সুতরাং সেটা যেমন আপনার সুরক্ষিত করতে হবে ... (নয়েজ) .....

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** অন এ পয়েন্ট অফ অর্ডার, স্যার, বলার সময়, সময় বেশি পান, সেটা কি দয়া করে পাই?

**মিঃ স্পিকার ঃ** দয়া করে উনি বলেননি, ইট ইজ নট এ পয়েন্ট অব অর্ডার।

**শ্রী গোপাল বসু ঃ** আমি একথাই বলতে চাই যে এই হাউসে অধিকার বিরোধী পক্ষের বেশি, সময় তারা বেশি পান।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** এই হাউসে নয় ... (নয়েজ) ...

**শ্রী গোপাল বসু ঃ** এক সঙ্গে একশ জন চিৎকার না করে আমাকে আমার বক্তব্য রাখতে দিন, আমার কথা শেষ করতে দিন, আমি অনেকদিন এখানে আছি, অনেক চিৎকার করেছি, অনেক চিৎকার শুনেছি, ২৫ বছর এখানে আমি, আমাকে চিৎকার দেখিয়ে লাভ কি?

*** Expanged as ordered by the Chair

**মিঃ স্পিকার ঃ** এই অবস্থা থেকে যদি বিরতি দেন তাহলে আলোচনা চলতে পারে, এই প্রসঙ্গ যদি চলতেই থাকে তাহলে বিল আলোচনা হবে কখন? বিলটাতো গৃহীত হতে হবে।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** ওকে ক্ষমা চাইতে হবে।

**শ্রী গোপাল বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই হাউসে যে অধিকার আছে, সেই অধিকার অনুযায়ী বক্তারা বক্তৃতা দেবেন এবং তাদের অধিকার সম্পূর্ণ বজায় রেখেই বলবেন। বাধা সকল পক্ষ থেকেই আসে, এ পক্ষ থেকে এবং ও পক্ষ থেকে কিন্তু সবই পরিষদীয়ভাবে আসা উচিত, আমাদের আচার আচরণও সেইভাবে হওয়া উচিত, কিন্তু এটাতে সেইভাবে হচ্ছেনা। অনেক দিন ধরে আমি বলছি আপনার দৃষ্টি আকর্ষণ করার চেষ্টা করছি, যেমন ধরুন আজকের প্রসঙ্গ, সবাই বললেন, কিন্তু যেভাবে নাকি চিৎকার হয়, সীমা ছাড়িয়ে যায়, এটা হওয়া উচিত নয়। আমরা বলতে বলতে এমন করি, আমরা সবাইতো মানুষ এসেছি, কথা বলব মানুষের মতো, কিন্তু অন্যরকমভাবে যদি আমরা আচার আচরণ করি, সেটাতো মানুষের মতো হবেনা, ২২ বছর আমি বিধানসভার সদস্য ...

(এ ভয়েস, বিরোধী পক্ষ থেকে ঃ আপনার নিজের পার্টিকে বলুন) যেকথা বলতে চাই, কাজেই আমাদের আচরণ সেইভাবে করতে হবে, ডেকোরাম আমাদের মেনেই চলতে হবে।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** আমাদের এখানে যারা মেম্বার সবাই কি মানুষ নই?

**শ্রী গোপাল বসু ঃ** এ সম্বন্ধে আপনাকে বলিনি, আমাকে জড়িয়ে নিয়েই বলেছি, আপনি যদি নিজেকে বেশি জড়িয়ে নিতে চান, নিতে পারেন। আমি আমাকে জড়িয়ে নিয়েই বলি, অনেক সময়, এমন আওয়াজ করি যেটা মানুষের আওয়াজ নয়, অন্য জিনিসের আওয়াজ। কাজেই এটা এখানে চলেনা। আপনি এটা দেখবেন বাধা, টিকা টিপ্পনি দীর্ঘদিন ধরেই আছে, সব পার্লামেন্টেই হয়, এখানেও সেটা হবে, কিন্তু সেটা মাত্রা ছাড়িয়ে যেন না যায়। আমাদের আলোচনা যেটা চলছিল, সেটা চলতে দিন এবং বিরোধী পক্ষ যখন ক্ষুণ্ণ হয়েছেন, নিশ্চয়ই সরকার পক্ষের যারা আছি মেনে নিতে হবে এবং সেটা সুরক্ষিত করা কাজ। কিন্তু ওদের আবার বলব অযথা প্রভোকেশন দেবেন না, ন্যায়সঙ্গত কথাগুলি বলে যান, আমরা যাতে ব্যথিত হই, প্রতিবাদ করি, এমন কথা আপনারা বলতে পারেন না। কাজেই উভয় পক্ষ থেকেই কিছু হয়েছে। আমাদের যে ধ্যান ধারণা প্রসিডিওর, ডেকোরাম তা রক্ষা করা উচিত। এটা আপনি দেখবেন আশাকরি, এখন আলোচনা চলুক এটাই আপনাকে জানিয়ে দিচ্ছি।

[4-30 — 4-40 P.M.]

**শ্রী হরিপদ ভারতী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি মনেকরি হাউসের ডিসেন্সী অ্যান্ড ডেকোরাম আমাদের মেনটেন করা উচিত, পরস্পরের বিরুদ্ধে কটাক্ষ করা উচিত নয়। কিন্তু স্পিকার মহাশয়, আপনি নিশ্চয়ই লক্ষ করেছেন আমরা সেটা করি এবং বিরোধীদলের বক্তব্যকে লক্ষ করে নানারকম উক্তি এখানে করা হয়। আমি দেখেছি অনেক মন্ত্রী পর্যন্ত এমনভাবে অঙ্গভঙ্গী করেন, এমন বক্তব্য, এমন কথা আমাদের দিকে ছুড়ে দেন যেটা সভার

ডিসেন্সী, ডেকোরামকে সমর্থন করেনা। আমি আশা করব সেন্স অব ডিসেন্সী অ্যান্ড ডেকোরাম এই কথাটা মনে রেখে আমরা সকলেই এই হাউসকে একটা সম্মানিত হাউসে পরিণত করব। আজকের বাদানুবাদের মধ্যে শচীন সেন মহাশয় মহাত্মা গান্ধী সম্বন্ধে একটা মন্তব্য করেছেন। আমরা অনেক সময় পরস্পরের প্রতি এমন সব মন্তব্য করে থাকি যেটা করা উচিত নয়। কিন্তু শচীনবাবু এমন একজন রাজনৈতিক নেতার সম্বন্ধে মন্তব্য করলেন যেটা কল্পনা করা যায়না। মহাত্মাগান্ধী আমাদের জাতীয় স্তরে নিঃসন্দেহে একজন প্রধান নেতা। কিন্তু তার প্রতি কি মন্তব্য তিনি করলেন? রাজনৈতিক ক্ষেত্রে মত পার্থক্য থাকতে পারে, কিন্তু যিনি একজন জাতীয় নেতা তার প্রতি এই ধরনের অশালীন আচরণ কখনও কারুর করা উচিত নয়। আমি আশাকরি শচীনবাবু তার বক্তব্য প্রত্যাহার করে সেন্স অব ডিসেন্সীর পরিচয় দেবেন। তিনি যদি তা না করেন তাহলে আজকের এই সভায় যোগদান করা আমাদের পক্ষে আর সম্ভব হবেনা।

**শ্রী নির্মলকুমার বসু ঃ** মাননীয় হরিপদবাবু যেকথা বললেন আমি সেটা স্বীকার করি। মহাত্মা গান্ধী জাতির জনক, তিনি সকলের উর্ধে, আমরা তাকে সকলেই শ্রদ্ধা করি। একথা ঠিক বিধানসভায় গান্ধীজী সম্বন্ধে যদি কোনও অশ্রদ্ধামূলক আচরণ করা হয় তাহলে সেটা প্রত্যাহার করা উচিত। কিন্তু এই প্রসঙ্গে কার্ল মার্কস এবং লেলিন সম্বন্ধে যে সমস্ত উক্তি করা হয়েছে সেটাও তিনি লক্ষ করুন। আমরা সকলেই জানি কার্লমার্কস একটা যুগ পাল্টে দিয়েছেন। লেলিন একজন শ্রদ্ধেয় বিপ্লবী। কাজেই তাদের সম্বন্ধেও যে সমস্ত উক্তি এখানে করা হয়েছে সেটা প্রত্যাহার করা হোক। আমি চাই এখানে গন্ধীজী, কালমার্কস এবং লেলিন সম্বন্ধে যে সমস্ত উক্ত করা হয়েছে সবগুলি প্রত্যাহার করা হোক।

**শ্রী হরিপদ ভারতী ঃ** কার্লমার্কস সম্বন্ধে এখানে কি কটুক্তি করা হয়েছে আমি সেটা শুনিনি। আমি একটু শুনেছি, যারা মার্কস, লেলিন কে মানেন তারা দেখছি মার্কস - এর নীতি প্রয়োগ করছেননা। আমার মনে হয় বক্তা এই কথাটাই বলেছেন। আমি নিঃসন্দেহে সর্বান্তকরণে মার্কস-কে শ্রদ্ধা করি এবং তার প্রতি কেউ অশ্রদ্ধ আচরণ করেন এটা আমি কখনই চাইনা। যাহোক, এখন আমার বক্তব্য হচ্ছে আজকে শচীন সেন মহাত্মা গান্ধী সম্বন্ধে যে উক্তি করেছেন তারজন্য তিনি যদি দুঃখ প্রকাশ না করেন তাহলে আমাদের পক্ষে সভায় যোগদান করা সম্ভব হবেনা।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে এখানে মহাত্মা গান্ধীকে বলা হয়েছে পুঁজিপতিদের দালাল। আমরা জানি গান্ধীজী হচ্ছেন ফাদার অব দি নেশন। কাজেই মাননীয় স্পিকার মহাশয়, সেই ফাদার অব দি নেশন সম্বন্ধে আজকে যে উক্তি এখানে করা হয়েছে সেটা যদি প্রত্যাহার করা না হয় তাহলে আমরা আর হাউসে অংশ গ্রহণ করব না। শুধু আজকেই নয়, এই সেশনেই আর আমরা অংশ গ্রহণ করবনা এবং যতদিন পর্যন্ত না এই উক্তি প্রত্যাহার করা হচ্ছে ততদিন পর্যন্ত আমরা আর এই হাউসে আসব না।

**শ্রী মহম্মদ সোহরাব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য নির্মল বসু মহাশয় যে কথা বললেন সুনীতি চট্টরাজ মহাশয় তার বক্তব্যের মধ্যে একথা তিনি পরিষ্কার বলেছেন যে যারা কার্লমার্কস বা লেলিনের যে নীতি সেই নীতি ওরা মেনে চলছেন না। আপনার টেপ

রেকর্ড আছে আপনি বাজিয়ে দেখতে পারেন। সুনীতি চট্টরাজ মহাশয়ের বক্তব্যের মধ্যে নির্মলবাবু যে কথা বললেন তা যদি থাকে তাহলে নিশ্চয় আপনি যে শাস্তি দেবেন আমরা সেটা মেনে নেব। কিন্তু শচীনবাবু মহাত্মা গান্ধী সম্বন্ধে যে কথা বলেছেন নিশ্চয় আমরা তার বিহিত চাই।

**শ্রী গোপাল বসু ঃ** আমি শুধু একটি কথাই বলব। কথাটা হচ্ছে এখানে গান্ধীজী সম্পর্কে অনেক কথা উঠেছে। এটা সকলেই জানেন যে এখানে আমরা কিছু লোক আছি যারা গান্ধীর আদর্শে আমরা বিশ্বাসী নই এবং আমি মনেকরি গান্ধীবাদ বিশ্বাস না করার অধিকারও আমাদের আছে। কিন্তু এমন অনেক অকেশন আসে আমাদের বিশ্বাস না থাকা সত্ত্বেও অনেক সময় তাদের প্রতি শ্রদ্ধা জানাতে হয় ভক্তি বিশ্বাস না থাকলেও আমাদের তাকে বরণ করে নিতে হয়। আমরা কেন্দ্রীয় সরকারের সম্পর্কে নানা কথা বলে থাকি নানারকম গালাগাল করি। কিন্তু যখন প্রধানমন্ত্রী আসেন নিশ্চয় আমাদের তাকে বরণ করে নিতে হয়। এখন গান্ধীবাদে যারা খুব বিশ্বাসী খুব ভক্তি করেন তারাই তো দেখছি তাকে অশ্রদ্ধা দেখানোর কারণ হয়ে পড়ছেন। আজকে এরসঙ্গে যুক্ত করে গান্ধীজীকে টেনে আনার দরকার ছিল না। গান্ধীজী সম্পর্কে কটুক্তি করার কথা ছিল না। গান্ধীজীর আদর্শে যারা বিশ্বাসী এই হাউসে অযথা এইসব তাদের টেনে আনা উচিত ছিল না। এইসব নিয়ে এখানে বিতর্ক হওয়া উচিত নয়। আমি বলব হাউস চলতে দেওয়া উচিত। আমি বলব কার্লমার্কস সম্পর্কে লেলিন সম্পর্কে কোনও উক্তি যেমন হওয়া উচিত নয় তেমনি গান্ধীজী সম্পর্কে কোনও কটুক্তি হওয়া এখানে উচিত নয়। আমি বলব এই প্রসঙ্গ বাদ দেওয়া উচিত।

**শ্রী মহম্মদ সোহরাব ঃ** আপনি একথা বলছেন জ্যোতিবাবু নিজে গান্ধীজীর গলার মালা দিয়েছেন।

**শ্রী গোপাল বসু ঃ** যদি দিয়েই থাকেন তো ভাল কাজেই করেছেন। কোনও বিশেষ অকেশনে একটা বিশেষ পরিস্থিতিতে তিনি মালা দিয়েছেন এবং সেই মালা শ্রদ্ধার সঙ্গেই দিয়েছেন।

[4-40 — 4-50 P.M.]

**Mr. Speaker :** I shall hear the tape recorder and see the proceedings first and then I shall give my considered ruling.

**Shri Suniti Chattaraj :** It is no ruling.

**Mr. Speaker :** I think everything has to be expunged. I shall have to examine the proceedings.

**Shri Satya Ranjan Bapuli :** In protest we leave the House, and we shall boycott the rest of the session.

(At this stage the members of the Congress and Janata Benches walked out of the Chamber)

**Mr. Speaker :** I shall have to look into the whole thing. I cannot

give my ruling without looking into the record, or ask anybody to withdraw his remarks.

**শ্রী দীনেশ মজুমদার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, অত্যন্ত দুঃখের সঙ্গে বলতে হচ্ছে এখনও যারা রয়েছেন তারা লক্ষ করেছেন যে একজন বিধানসভার সদস্য স্পিকারের প্রতি কি ধরনের ইঙ্গীত করে এখান থেকে ওয়াক আউট করলেন। এটা কোনও পরিষদীয় ভাষায় অভিব্যাক্তি ঘটে কিনা আমার জানা নেই। এই হাউসে এমন ঘটনা ঘটেছে যা শুধু অবাঞ্ছনীয় বললেই শেষ হয় কিনা আমার জানা নেই। এখানে মার্শালকে ডাকতে হয়েছে। একজন সদস্যর আচরণে স্পিকার বাধ্য হয়েছেন এই সভার মর্যাদা রক্ষা করার জন্য মার্শালকে ডাকতে। তারপর বুঝিয়ে সুজিয়ে কি ঘটেছিল সেটা সকলেই জানেন। আসুন, আমরা সকলে মিলে চেষ্টা করি যাতে এই সভার মর্যাদা রক্ষা পায় তারজন্য। আমাদের আচার-আচরণ বক্তব্যের মধ্যে আমরা সকলে চেষ্টা করি এবং মাননীয় স্পিকার মহোদয়ের কাছে অনুরোধ করব যে মহাত্মা গান্ধী সম্পর্কে যদি কোনও অশোভন উক্তি এখানে হয়ে থাকে, কার্ল মার্কস—আমি ব্যাথিত এই শুনে যে কার্ল মার্কসকে নাকি কুকুর বলা হয়েছে, আমি প্রসিডিংস দেখলে জানতে পারব কার্ল মার্কস সম্পর্কে, লেলিন সম্পর্কে যদি কোনও অশোভন উক্তি হয়ে থাকে, আপনার কাছে বিনীত নিবেদন করব যে এই সমস্ত বিষয়গুলি একসপাঞ্জ করুন এবং আমাদের সভার যে আলোচ্য বিষয়বস্তু আছে বিল-এর আলোচনা এবং তারপর মোশনের আলোচনা সেইভাবে সভার কাজ চলুক। এইটা আপনার মাধ্যমে হাউসের সকলের কাছে আবেদন জানাচ্ছি।

**শ্রী শামসুদ্দিন আহমেদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার বক্তব্য হচ্ছে যে জাতির জনক মহাত্মা গান্ধী সম্পর্কে যে মন্তব্য করা হয়েছে সে বিষয়ে এত চেঁচামেচির মাঝখানে আপনি সবই শুনেছেন। আপনি সভার কাজ পরিচালনা করছেন। সুতরাং অধ্যক্ষ হিসাবে এই বিষয়টা জানিয়ে দিয়ে বলতে পারতেন। যেহেতু এখনও আপনি বললেন না সেহেতু জাতির জনক মহাত্মা গান্ধীর প্রতি এই মন্তব্য করা হয়েছে এবং হরিপদ বাবুও এই ব্যাপারে বলেছেন, সেজন্য আজকে আমরা এই সভা বয়কট করছি।

(At this stage members of the Congress (I) Benches walked out of the Chamber)

**Mr. Speaker :** It is not possible to give ruling without going through the proceedings.

**श्री रविसंकर पान्डे :** माननीय अध्यक्ष महोदय, राष्ट्रपिता महात्मा गाँधीने देश की महान् सेवा की हैं। देश आजादी की लड़ाई उनके ही नेत्रृत्व में लड़ा और उनके ही नेत्रृत्व में देश को आजाद किया गया। ऐसी स्थिति में राष्ट्रपिता का सम्मान करना-महात्मा गाँधी का साम्मान करना देश का सम्मान करना हैं। आगर कोई इस देश का नागरिक या कोई सदस्य राष्ट्रपिता का सम्मान नही करता हैं–उनको प्रणाम नहीं करता हैं, तो देश को अपमानित करता हैं। देश की आजादी की लड़ाई के साथ गद्दारी

करता हैं।

अभी गाँधीजी द्वारा परिचालित खादी-ग्रामोद्योग बिल सदन के सम्मुख प्रस्तुत किया गया हैं और इसी वीच में उनके प्रति आशोभन शब्दों का प्रयोग किया गया हैं, यह ठीक नहीं हुआ हैं। अतएव अध्यक्ष महोदय, मैं आपके माध्यम से चीफ हुइप से अनुरोध करुँगा कि केवल उस अशोभन युक्ति को हठा देने से ही काम नहीं चले गा, इससे महात्मा गाँधी का सम्मान नहीं होगा। इसके लिए तो माननीय सदस्य को क्षमा मांगना चाहिए और उन्हें प्रणाम जनाना चाहिए।

राष्ट्रपिता महात्मा गाँधी ने देश के लिए और देश के गरीबों के लिए कितना काम किया हैं, उसकी गणना करना सम्भव नहीं हैं। उन्हों ने देश के उत्थान और स्वाधीनता के लिए जो कार्य किया हैं, उसको और कोई दूसरा व्यक्ति नही कर सकता हैं। जो बिल यहाँ प्रस्तुत किया गया हैं, उसके द्वारा उन्होंने देश मे आजादी की चेतना लोग के लिए और बेकार तथा गरीबों की गरीबी मिटाने के लिए गाँव में चर्खा चलाने और करधा से कपड़ा बुनने की प्रेरणा दी थी। उनकी इच्छा थी कि देश वासी बिदेशी कपड़ा का इस्तेमाल न करके आपने हाथो से ही बनाए हुए कपड़े का प्रयोग करें।

अतएव उस राष्ट्रपिता के प्रति सम्मान प्रदर्शित करते हुए, उन्हें प्रणाम करना चाहिए। केबल शब्दों को हटा लेने से ही काम नहीं चलेगा, इससे गाँधीजीके प्रति जो अपमान सूचक शब्दो का प्रयोग किया गया हैं, वह धूल नहीं जायगा। उनशब्दों को माननीय सदस्य को बापस लेना चाहिए और क्षमा माँगना चाहिए। अगर ऐसा नहीं होता हैं, तो इस सदन का महान् अपमान होता हैं। अध्यक्ष महोदय, अगर आप अभी व्यवस्था-अवलम्बन नहीं करें गे तो बाध्य हो कर मुझे सदन मे बाक-आउट करना पड़ेगा—सदन का त्याग करना पड़ेगा।

**শ্রী কমলকান্তি গুহ ঃ** মিঃ স্পিকার স্যার, আমি একটি বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি, সেটি হচ্ছে আপনি বলেছেন যে দু পক্ষের বক্তব্য শুনে আপনি বিচার বিবেচনা করবেন। আমি সেখানে আর একটি বিষয়ে আপনার দৃষ্টি আকর্ষণ করছি। সুনীতি বাবু যেকথা বলেছেন যে জ্যোতি বোস মহাত্মা গান্ধীর গলায় মালা দিয়েছেন এবং পায়ে ধরে ক্ষমা চেয়েছেন। এই কথাটা আপনার দৃষ্টি আকর্ষণ করছি। আপনি এদিকে লক্ষ রাখবেন, কারণ এই কথা সত্য নয় বলেই আমরা জানি। তিনি একটি অসত্য কথা এখানে প্রকাশ করে গেছেন, যার থেকে সব কথা গড়িয়েছে। আর একটা ভুল বোঝাবুঝি হয়ে যেতে পারে মহাত্মা গান্ধীকে আমরা অন্তত পক্ষে জাতির জনক বলে মনে করি না। আমরা মনেকরি [......]

*** Expanged as ordered by the Chair.

**শ্রী দীনেশ মজুমদার ঃ** মাননীয় স্পিকার মহাশয়, সুনীতি বাবু যে মন্তব্য করেছেন আমি ইতিপূর্বে যে অনুরোধ করেছি এক্সপাঞ্জ করার বিষয়ে, সেখানে এই বিষয়টা এক্সপাঞ্জ করার জন্য অনুরোধ করছি। অর্থাৎ মহাত্মা গান্ধী সম্পর্কে, কার্ল মার্কস সম্পর্কে, লেলিন সম্পর্কে এবং জ্যোতি বসু সম্পর্কে, যে অশোভন মন্তব্য এই হাউসে হয়েছে, তার সবগুলো আপনি এক্সপাঞ্জ করবেন, এই অনুরোধ আপনার কাছে রাখছি।

(গোলমাল)

[4-50 — 5-00 P.M.]

**মিঃ স্পিকার ঃ** আমি এই বিষয়ে আগেই কিছুটা বলেছি আমি বলেছি যে আমার পক্ষে এখানে বসে থেকে এক পক্ষের বক্তব্যের উপর আর পক্ষের বক্তব্যকে এক্সপাঞ্জ করার অর্ডার দেওয়া সম্ভব নয়। আমাকে প্রসিডিংস অব দি হাউস দেখতে হবে। আমাদের চিফ হুইপ যে প্রস্তাব দিয়েছেন যদি দেখা যায় যে ডেরোগেটারী রিমার্কস এই পক্ষ থেকে হয়ে থাকে এবং ও পক্ষ থেকে হয়ে থাকে যারা এখানে নেই, যাদের সম্মান করেন বহু ব্যক্তি, যে পৃথিবীর সম্মানীয় ব্যক্তি, তাদের সম্বন্ধে যদি কিছু উক্তি হয়ে থাকে তাহলে নিশ্চয়ই সেইগুলো দেখে এক্সপাঞ্জ করব, আমার নিজের এক্তিয়ার বলে করব। আমার এই ঘোষণার পর, বিরোধী পক্ষের যারা চলে গেছেন, তারা যদি এখানে ফিরে আসেন তাহলে খুশি হব। কারণ এখান থেকে এমন ঘটনা ঘটে, সুনীতি বাবু এমন রিমার্ক করেন, যেগুলো অনেক সময় রেকর্ডে আসেনা, কারণ তিনি বসে বসে বলেন। অনেক সময় ওপক্ষের সদস্যারা শুনতে পান এবং আমার কাছে এসে বলেন। এইরকম অবস্থা আমি অনেক সময় দেখেছি। তাসত্ত্বেও বলছি যদি রেকর্ডেড নাও হয়ে থাকে যেটুকু রেকর্ডেড থাকবে এবং এখনও অনেকে বললেন আমাকে যে সুনীতিবাবু যেসব রিমার্ক করেছেন তার সমস্ত টেপে আসার কথা নয়। কারণ সেইগুলো তিনি মাইকে বলেননি, বসে বসে বলেছেন। আমি তবু বলছি, টেপ রেকর্ডে যা আছে, তার ভিত্তিতে আমি সিদ্ধান্ত নেব। আমি দুই পক্ষের মন্তব্যই শুনব, তারপর আমি আমার সিদ্ধান্ত জানাব। আমি মনেকরি, ডেরোগেটারী রিমার্ক্স থাকলে নিশ্চয়ই সেইগুলো বাদ দিয়ে দেবার ব্যবস্থা আমি করব। আমার সিদ্ধান্ত অনুযায়ী করব। আমার মনে হয়, আমার এই সিদ্ধান্ত ঘোষণার ভিত্তিতে সম্মানজনক ভাবে আমাদের বিরোধীপক্ষরা ফিরে আসবেন। আমি তাদের মতামত এবং তাদের বিক্ষোভ নিশ্চয়ই স্বীকার করব। কারণ মহাত্মা গান্ধী একজন সম্মানীয় ব্যক্তি, শুধু এই দেশে নয়, পৃথিবীতে একজন সম্মানীয় ব্যক্তি। পৃথিবীর ইতিহাসে, পৃথিবীর সাম্রাজ্যবাদ বিরোধী আন্দোলনে তার একটা ভূমিকা আছে। এরজন্য একদিন সোভিয়েতে প্রকাশিত যে এনসাইক্লোপেডিয়া তার-ও সংশোধন করে সেকথা স্বীকার করতে হয়েছে এবং আমি জানি এই ভূমিকাকে মার্কসবাদের যে কোনও পন্ডিত যেখানেই থাকুন তারা সকলে স্বীকার করেন। সাম্রাজ্যবাদ বিরোধী আন্দোলনে তার একটা বিরাট ভূমিকা রয়েছে, একথা আমি নিজে বিশ্বাস করি এবং সকলেই তা মনে করেন। সেইজন্য আমরা চাই এদের কারও প্রতি যেন কোনও ডেরোগেটোরি রিমার্ক না হয় এবং সেরকম কিছু যাতে রেকর্ডে এবং হাউসের প্রসিডিংসে না থাকে তার জন্য আমি দৃঢ় ব্যবস্থা নেব। এই আশ্বাসের ভিত্তিতে আমি আশা করব আমাদের বিরোধী দলের সদস্যারা হাউসে যোগদান করবেন এবং হাউসের কার্যাবলি চালাবেন।

[5-00 — 5-10 P.M.]

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় স্পিকার মহোদয়, আজকে যে বিষয় নিয়ে দীর্ঘ সময় ধরে উত্তপ্ত বিতন্ডা হল সেখানে বিষয়বস্তু ছিল "পশ্চিমবঙ্গ খাদি ও গ্রামীণ শিল্প পর্ষদ (সংশোধন) বিধেয়ক, ১৯৭৯"। কিন্তু বিরোধী পক্ষের সদস্যরা এর ওপর আলোচনা করতে গিয়ে তারা সেই আলোচনার ভিতর না গিয়ে অন্য প্রসঙ্গ নিয়ে এসে এই পরিবেশ সৃষ্টি করলেন। বিধানসভার ভিতরে নাটকীয় পরিবেশ তৈরি করে চলে গেলেন। যারা গান্ধী ভক্ত তারা আজকে সকলে সভাকক্ষ ত্যাগ করেছেন। তাদের প্রসঙ্গে আমি যাচ্ছি না। বামফ্রন্টের সদস্য; এস.ইউ.সি. বন্ধুরা এবং নির্দল সদস্য যারা উপস্থিত আছেন তাদের কাছে আমার বক্তব্য, আপনারা বিরোধী পক্ষের একজন সদস্যের কথাকে কেন্দ্র করে তাদের প্ররোচনার শিকার হয়ে বিষয়-বস্তু থেকে দূরে সরে যাবেন না। ঘটনা হচ্ছে এই যে, রাজতন্ত্রের ক্রম-বিকাশের মধ্যে দিয়ে গণতন্ত্রের বিকাশ ঘটেছে। রাজতন্ত্রের মধ্যে দিয়ে গণতন্ত্রের বিকাশ ঘটেছে। অতীতে যখন রাজতন্ত্র ছিল তখন রাজাদের সভাসদ থাকতেন। বাদশাহদের আমলে আমির ওমরাহ থাকত। রাজা কৃষ্ণচন্দ্র রায়ের গোপালবাবু ছিলেন। আজকে রাজতন্ত্রের বিনাশের সঙ্গে সঙ্গে গণতান্ত্রিক বিধি-ব্যবস্থার মধ্যে দিয়ে যে সংসদীয় গণতান্ত্রিক ব্যবস্থার প্রবর্তন ঘটেছে, মূলত সেই পুরানো ব্যবস্থাকে ছেড়ে দিয়ে শাসন ব্যবস্থা পরিচালনার ক্ষেত্রে একটা নতুন পদ্ধতির মধ্যে আমরা এসেছি। তথাপি আজকেও বিধানসভার ভিতরে কৃষ্ণচন্দ্র রায়ের গোপালবাবুর মতো কিছু লোক সভ্যদের মধ্যে আছেন। আমাদের যেসকল বন্ধুরা এখন এখানে উপস্থিত আছেন তাদের কাছে আমার বক্তব্য এই যে, তাদের কথা ঐ আধুনিক গোপালবাবুদের কথা কৃষ্ণচন্দ্র রায়ের যেমন গোপাল ভাঁড় ছিলেন এই নয়া গোপাল বাবুদের কথায় উত্তেজিত না হয়ে আজকে পশ্চিমবাংলার জনগণের, পশ্চিমবাংলার শ্রমজীবী মানুষের, মধ্যবিত্ত, নিম্ন-মধ্যবিত্ত মানুষের কল্যাণে আমরা সংসদীয় ব্যবস্থার মধ্যে থেকে কল্যাণকর কাজ করতে চাই। সেই কাজ করবার জন্যই এই বিধি প্রণয়ন করা হচ্ছে, এই আইন করা হচ্ছে। গরিব মানুষের জীবনের ক্ষেত্রে, বাঁচার ক্ষেত্রে যেটুকু পাথেয় আমরা সৃষ্টি করে দিতে পারি সেটুকুর দিকে দৃষ্টি রেখে আমাদের চলতে হবে। ওরা মহাত্মা গান্ধীর কথা বলেন। ওরা বললেন মহাত্মা গান্ধী খাদি ও গ্রামীণ শিল্প পর্ষদ গঠন করেছিলেন। তা আমি তাদের বলছি যে, তাই নিয়েই তো আজকে আমাদের এই আন্দোলন এবং তাকে কেন্দ্র করেই আজকে এই বিল করা হয়েছে। সুতরাং এতে কি মহাত্মা গান্ধীকে অসম্মান করা হচ্ছে? আমি জানি না এর মধ্যে কথা-কথান্তর কি হল? আমি বিরোধী বেঞ্চের কাছেই থাকি মাননীয় অধ্যক্ষ মহাশয় অত্যন্ত সংগতভাবেই বলেছেন যে অনেক কথা মাইকে আসে না সেগুলি এত কুৎসিত যে পশ্চিমবাংলায় জন-প্রতিনিধিত্ব যারা করছেন তারা এই জাতীয় মন্তব্য করেন কি করে? এই সমস্ত মন্তব্যের প্রতি যদি প্রতিবাদ করতে হয় তাহলে পরিস্থিতি অনেক দূর চলে যায়। কারণ তারা যেভাবে মাঝে মাঝে হুমকি দেন, যে ধরনের কথা বলেন তা আমরা অধিকাংশ সরকার পক্ষের সদস্যরা সেইসব দিকে গুরুত্ব দিই না। তাই আজকে অত্যন্ত ব্যথিত চিত্তে শ্রদ্ধেয় স্পিকার মহাশয় তাদের ভূমিকার কথা বলেছেন অনেক সময়ে মাইকে তাদের কথা-বার্তা পৌঁছায় না। সঙ্গে সঙ্গে তিনি সঙ্গতভাবেই স্বীকার করেছেন যে, ক্ষোভের কোনও কারণ ছিল না, সভা ত্যাগের কারণ ছিল না কারণ মাননীয় স্পিকার মহাশয় সঙ্গত

কারণেই বলেছেন ভারতবর্ষের স্বাধীনতা সংগ্রামের যে ইতিহাস তারই পরিপ্রেক্ষিতে বিশ্লেষণ করে বলেছেন সাম্রাজ্যবাদের বিরুদ্ধে যে লড়াই সেই লড়াইয়ে এবং উপনিবেশিকতাবাদের বিরুদ্ধে যে লড়াই সেই লড়াইয়ে মহাত্মা গান্ধীর ভূমিকা ছিল এটা মার্কসবাদী মানুষেরাও স্বীকার করবেন। একদিকে যেমন মহাত্মা গান্ধী পুঁজিপতিদের পক্ষে এবং শ্রেণী স্বার্থের বাহক হিসাবে কাজ করেছিলেন তেমনি সঙ্গে সঙ্গে স্বাধীনতা আন্দোলনেও তার ভূমিকা ছিল। সেই ভূমিকা ছিল বস্তু-নিষ্ঠ যেহেতু আমরা বস্তুতান্ত্রিক বিশ্লেষণে বিশ্বাস করি সেই কারণেই মহাত্মা গান্ধীর যে মূল্যায়ন আমাদের পক্ষ থেকে তাকে সহ-মর্মিতা জ্ঞাপন করছি। যাইহোক, মাননীয় কুটির এবং ক্ষুদ্র শিল্প দপ্তরের মন্ত্রী মহাশয় যে বিল এনেছেন এটা অত্যন্ত গুরুত্বপূর্ণ বলে আমি মনে করি। আজকে খাদির যে আন্দোলন সেই আন্দোলনের যে মূল লক্ষ এই মূল লক্ষ্যের মধ্য দিয়ে আমাদের দেশে বেকার সমস্যার সমাধান থেকে গেছে। এই বেকার সমস্যার পরিপ্রেক্ষিতে কুটির এবং ক্ষুদ্র শিল্পের যদি পুনরোজ্জীবন ঘটানো যায় গ্রাম বাংলায় আজকে যে সমস্ত কুটির শিল্পের ধংস হয়ে গেল সেই শিল্পগুলির পুনর্বিকাশ, তার পুনরোজ্জীবন করা যায় টাকা দিয়ে তাহলে কর্ম-সংস্থানের একটা সুযোগ সৃষ্টি হতে পারে। তার সঙ্গে জেলা স্তরে যে ইনডাস্ট্রিয়াল অফিসগুলি গড়ে উঠেছে সেখানে ইন্ডাস্ট্রিয়াল অফিসাররা যে ভূমিকা গ্রহণ করছেন, ব্লক ইন্ডাস্ট্রিয়াল অফিসারও আছেন তারাও সেই ভূমিকা গ্রহণ করছেন। আজকে গ্রামীণ অর্থনৈতিক কথা বাদ দিচ্ছি ধনতান্ত্রিক অর্থনীতির ক্ষেত্রেও সব জায়গায় উন্নতির অবস্থায় পৌঁছে গেছে। সেখানেও কুটির শিল্পের উপর জোর দেওয়া হয়েছে। সেই (আমেরিকা) দেশের ইন্ডাস্ট্রিয়াল আউট-পুট তৈরির জন্য সেখানে ৪০ পারসেন্ট ক্ষুদ্র ও কুটির শিল্প হয়েছে। এর দ্বারা দেশের চাহিদা পূরণ করা হয়। আজকে গুজরাটে যেসব প্রোজেক্ট তৈরি হয়েছে, গ্রামে গ্রামে যেসব প্রোজেক্ট তৈরি করা হচ্ছে সেইসব প্রোজেক্টগুলি সম্পর্কে যদি আমাদের সরকার আমাদের রাজ্যে যারা ক্ষুদ্র শিল্পের সঙ্গে যুক্ত হয়ে আছেন তাদের যদি জানিয়ে দেন তাহলে পশ্চিমবাংলার গ্রামে যে সমস্ত শিল্প ধংস প্রাপ্ত হয়েছে সেগুলি পুনরোজ্জীবন সম্ভব হতে পারে। যাইহোক আজকে যে ধরনের দৃষ্টিভঙ্গি নিয়ে বিতর্কে অংশগ্রহণের গুরুত্ব ছিল সেটা নষ্ট হয়ে গেল। আমি বলতে চাই, আপনি জানেন যে আজকে রেশম শিল্প, সেটা হচ্ছে কুটির শিল্পের অঙ্গ। পশ্চিমবঙ্গের রেশম শিল্প একদিন খুবই গৌরবান্বিত ছিল, সে আজকে পিছু হটতে হটতে সমস্ত ভারতবর্ষের মধ্যে একেবারে কোনঠাসা হয়ে দাঁড়িয়েছে। তাকে যদি মার্কেটে দাঁড় করাতে হয় আমরা দেখছি রেশম শিল্পকে বাঁচাতে গেলে তাকে বিশ্বের বাজারে ছেড়ে দিতে হবে। কিন্তু এ সম্পর্কে দৃষ্টিভঙ্গির অভাব। তাদের মৃত্যু ঘটতে চলেছে। যদি খাদি বোর্ডের মধ্যে দিয়ে খাদির সঙ্গে সঙ্গে রেশম শিল্পকে যুক্ত করে একটা সামগ্রিকভাবে পরিকল্পনা রচনা করা হয় তাহলে পশ্চিমবঙ্গের কুটির শিল্পের ক্ষেত্রে শুধু সর্বভারতীয় বাজারেই নয় পৃথিবীর বাজারে একটা বিরাট ভূমিকা নিতে পারবে। পশ্চিমবঙ্গের রেশমে আমরা সেই কাজটা করতে পারি। ঘটনা হচ্ছে রেশম কীট বা গুটিপোকার চাষ যারা করে তাদের খুবই দুঃখের দশা। অর্থের সুযোগ নেই, তাই বলছি ব্লকে গুটিপোকা চাষের জন্য চাষীদের সাহায্য করতে হবে। প্রায় ১০/১৫ হাজার চাষী গুটিপোকা চাষের উপর নির্ভরশীল, তাদের তুঁত চাষের জন্য ব্যবস্থা করে গুটিপোকা পালনের সুবিধা দিয়ে তাদের বাঁচাবার ব্যবস্থা করতে হবে। এই বিলের মূল কথা আমি বলতে চাই রেশম শিল্প বাঁচানোর জন্য উদ্যোগ গ্রহণ করতে হবে, গরিব চাষীদের জেলায় যে সমস্ত ইন্ডাস্ট্রিয়াল অফিস আছে, ব্লকে ইন্ডাস্ট্রিয়াল

অফিস আছে তারা যাতে সহজভাবে অর্থ পেতে পারে তার ব্যবস্থা করতে হবে। পরিশেষে ঐ রেশমশিল্পীদের কথা বলে এই বিলকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অরবিন্দ ঘোষাল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে যে বিলটি নিয়ে আমরা আলোচনা করছি তাতে স্বভাবতই মহাত্মা গান্ধীর নাম মনে আসে। মহাত্মা গান্ধীকে নিয়ে কি কান্ডটাই ওরা করলেন, আমার স্বভাবত মনে পড়ে তার মানবতা। সেটা বাদ দিয়ে ইন্দিরা গান্ধী, সুনীতি বাবু পর্যন্ত যেরকম শিষ্য তৈরি করেছেন তার সেই মহান আদর্শের মর্যাদা দিতে এরা কেউ সক্ষম নন। যাইহোক আমি ঐ বিষয়ে না গিয়ে খাদি যে জিনিস যে উদ্দেশ্য নিয়ে মহাত্মা গান্ধী এটার প্রচলন বা প্রচার করেছিলেন তাতে তার মূল নীতি ছিল নিজেকে স্বাবলম্বী করে তোলা, যদিও আমি সব সময় তার সেই মতকে সমর্থন করিনা, কেননা আজকের যুগে বিজ্ঞান সম্মতভাবে কোনও জিনিস উৎপাদন না করে আমার জামা, কাপড়, আমার খাদ্য তৈরি করে আজকে গোটা দেশ গড়ে উঠতে পারে না। খাদির সঙ্গে আমাদের দেশে গ্রামে গ্রামে যেসব বেকার, আধা বেকার রয়েছে তাদের কাছে এই খাদি দিয়ে কুটিরশিল্প দিয়ে যে রেশম শিল্পের কথা বললেন তা দিয়ে সেইসব বেকার মানুষদের পথ খুলে দিতে পারি তাহলে হয়ত আমরা কিছু লাভ করতে পারি। আমরা খাদির ব্যাপার নিয়ে হিসাবের গড়মিলের কথা শুনেছি। ৩০ বছর পূর্বে যখন হিসাব দিতে বলা হয়েছিল তখন খাদি ইন্ডাস্ট্রি বোর্ডের সভাপতি ধীবরজী বলেছিলেন যে "খাদি যে হিসাব কিতাব কেয়া হায়"। এইভাবে লক্ষ লক্ষ কোটি কোটি টাকা খাদি মারফত খরচ হয়েছে। সেখানে কো-অর্ডিনেট কিছু ছিল না। কংগ্রেসিরা কিছু ঘানি করে নানানভাবে টাকা আত্মসাৎ করেছিলেন। এই ধরনের জিনিস যাতে আর না হয় সেজন্য বিভিন্ন জেলায় ইন্ডাস্ট্রিয়াল সেন্টার করে তার মাধ্যমে কো-অর্ডিনেট করে টাকা ব্যয় করার ব্যবস্থা হচ্ছে যাতে সাধারণ মানুষের কল্যাণ হয়। এই জন্যই এই বিল আনা হয়েছে। এই বিলের দ্বারা শুধু যে বেকার সমস্যার সমাধান হবে তা নয় খাদি বোর্ডের মধ্যে যে দুর্নীতির কথা শুনে আসছি তা থেকে আমরা মুক্ত হতে পারব একটা সুষ্ঠু ব্যবস্থার মাধ্যমে কেন্দ্রীয় সরকার থেকে টাকা ব্যয়িত হয় তাহলে ভালই হবে। গত বন্যার সময় খাদি বোর্ড থেকে ২০০ কোটি টাকা দেওয়া হয়েছিল ১৯৭৮-৭৯ সালে। কিন্তু তার শতকরা ৫ ভাগ টাকাও সদ্ব্যবহার করতে পারে নি। বিভিন্ন জায়গায় কোনও সামঞ্জস্য না থাকার জন্য সরকারকে নানা জায়গায় নানা কথার সম্মুখীন হতে হয়েছে। খাদি ভিলেজ ইন্ডাস্ট্রির লক্ষ লক্ষ টাকা যদি ডিস্ট্রিক্ট ইন্ডাস্ট্রিয়াল সেন্টারের মাধ্যমে সুষ্ঠুভাবে ব্যয় করা যায় এবং তার দ্বারা গরিব মানুষ যাতে কিছু উপার্জন করতে পারে সেই হিসাবে এই বিল আনার জন্য আমি এই বিলকে সমর্থন করে শেষ করছি।

[5-10 — 5-20 P.M.]

**শ্রী চিত্তব্রত মজুমদার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার ধারণা শুধু যে ঐ মন্তব্যের জন্য বিরোধী পক্ষ চলে গেলেন তা নয়। এর আর একটা কারণ হচ্ছে খাদি বোর্ড সম্পর্কে ও তাদের কার্যকলাপ সম্পর্কে আমার বক্তব্যের মধ্য দিয়ে কিছু বের হয়ে যাবে এই ভয়ে তারা এটাকে এড়িয়ে, যাবার জন্য চলে গেলেন। যা হোক আমরা দেখছি এই কমিশন থেকে আমরা যে টাকা পাই সেই টাকা বিতরণ করতে গিয়ে দেখা গেছে অনেক সময় কোনও রেকর্ড পত্র কিছু থাকে না। অথচ অনেকে বলেন বোর্ডের টাকা নষ্ট হচ্ছে কমিশনের টাকা

ফেরত চলে যাচ্ছে। এ বিষয় তদন্ত করবার জন্য ১৯৭৬ সালে যে কমিটি হয়েছিল সেই কমিটি ৩৬০টি ইনস্টিটিউশনের মধ্যে ২৬০ টিতে তদন্ত করে দেখেছে যে ৬০ থেকে ৭৬ পর্যন্ত যে সমস্ত টাকা বিভিন্ন প্রতিষ্ঠানকে দেওয়া হয়েছে তার মধ্যে কেবল মাত্র ৪৫টি প্রতিষ্ঠান কাজ করেছে আর ১২৯টি প্রতিষ্ঠানের কোনও অস্তিত্ব নেই, ২৫টা প্রতিষ্ঠানকে খুঁজে পাওয়া যাচ্ছে না অর্থাৎ তারা ছিলেন কিনা তা জানা যায় নি। এইরকমভাবে ২৬০টি সংগঠনের মধ্যে দেখা যাচ্ছে অধিকাংশ সংগঠনের কোনও অস্তিত্ব নেই। আইনগত ব্যবস্থা নিতে গিয়ে দেখা যাচ্ছে যে কোনও কিছু করা যাচ্ছে না কারণ কারুর নাম নেই, কোনও রেকর্ড পর্যন্ত অফিসে মেনটেন্ড করা হয়নি। আমরা খাদি কমিশন থেকে যে টাকা পাচ্ছি তা আরও ভালভাবে ব্যবহার করতে চাই। গ্রামীণ শিল্পের দায়িত্বে ডি, আই, সিতে একজন ম্যানেজার আছেন। যিনি ম্যানেজার তাকে খাদি বোর্ড থেকে ডেপুটেশনে নিয়ে আসা হয়েছে। আমরা পরে উপলব্ধি করলাম খাদিবোর্ডের যে আইন আছে তাতে বোর্ডকে কোনও অধিকার দেওয়া হয়নি যাতে তারা তাদের ক্ষমতা ডেলিগেট করতে পারে অন্য কোনও সেন্টারে। ডিস্ট্রিক্ট ইন্ডাস্ট্রিয়াল সেন্টার অ্যাপ্লিকেশন করবার পর তারা প্রসেস করে, স্যাংশন করে এবং ডিসবার্স করে যাতে লক্ষ লক্ষ টাকা নষ্ট না হয়। তারা এই কাজগুলি তাড়াতাড়ি করতে পারেন কিন্তু দেখা গেল আইনে কতকগুলি অসুবিধা আছে। সেই অসুবিধাগুলি দূর করার জন্য বিধানসভা তখন ছিল না বলে অর্ডিনান্স করতে হয়েছে। যেটা এখানে আজকে বিল আকারে উপস্থিত করা হয়েছে। এর উদ্দেশ্য হচ্ছে যাতে প্রকৃত পক্ষে কমিশন থেকে যে টাকা পাচ্ছি সে টাকা অতীতের মতো ফেরত না যায় এবং অপাত্রে না পড়ে। এরই জন্য একটা সংগঠনের দরকার, একটা নেট ওয়ার্কের প্রয়োজন। এই কাজ ডি, আই, সি, পঞ্চায়েতের মাধ্যমে করা সম্ভব। এখানে এজেন্সির কথা যখনই বলা হয়েছে তখনই তারা এটাকে পার্টির সংগঠন হিসাবে ধরে নিয়েছেন। ডি আই সির যারা অফিসার তারা পি এস সির মাধ্যমে রিক্রুট হন। অতএব সেখানে কিছু আমাদের বলার নেই। জানিনা কবে বলবেন অ্যাসেম্বলিটাই একটা পার্টির সংগঠন। এই অরগানাইজেশনের মাধ্যমে গ্রামের মধ্যে যাতে আমরা ঠিকভাবে টাকার ব্যবহার করতে পারি তারজন্য বিল আনা হয়েছে। তারা বললেন আমরা কিছু করি নি এবং মহাত্মা গান্ধীর আদর্শকে তারা এতদিন বিরাটভাবে গড়ে এসেছেন। কিন্তু আমি বলছি যে টাকা এতদিন ধরে এসেছে তা তারা কি করেছেন? রেশম শিল্পের কথায় বলব এটা খাদির মধ্যে আসে কিন্তু খাদি কমিশন ঠিক করে দেন কোন কোন বিষয় বাবদ কত টাকা এবং সেই টাকা এদিক ওদিক করবার উপায় নেই। কমিশন অতীতে পঃ বাংলায় সিল্কের জন্য পর্ষদকে একটা পয়সাও দেন না। সিল্কের যে সমস্ত ইনস্টিটিউশন এখানে আছে তারা সরাসরি কমিশন থেকে টাকা পান এবং তারা এক একজন মাল্টি মিলিওনার। খাদির নাম করে এরা এই শিল্পের শিল্পীদের খুবই কম পয়সা দেন। এটা নিয়ে আমরা কমিশনের সঙ্গে কথা বার্তা বলছি কিন্তু এ বিষয়ে কোনও ফাইনালাইজ হয়নি। যেটা আপনারা এতদিন থেকেও করতে পারেননি সেটা আমরা করতে পেরেছি। এবারে সিল্কের জন্য সিল্ক কো-অপারেটিভগুলিকে যাতে আমরা টাকা দিতে পারি তারজন্য কমিশন বাধ্য হয়েছেন আমাদের বোর্ডকে টাকা দিতে। অর্থাৎ এখন যে একচেটিয়া কর্তৃত্ব অল্প ২/৩টি প্রতিষ্ঠানের আছে পশ্চিমবাংলায় রেশমের উপর সেটাকে ভাঙবার প্রথম প্রচেষ্টা বোর্ড শুরু করেছেন। কেননা আমরা সত্যই চাই টাকাটা যেটা আসছে খাদি এবং গ্রামীণ শিল্পের জন্য তার যাতে যথাযথ

সদ্ব্যবহার হয়, যাতে সাধারণ মানুষের স্বার্থে তাদের কর্ম সংস্থানের ব্যবস্থা করে দেওয়া যায়। আর পারফরম্যান্সের কথা যদি বলেন তাহলে আমি একটা উদাহরণ রাখছি তাহলে বুঝতে পারবেন কি পারফরম্যান্স হয়েছে। ১৯৭৫-৭৬ সালে ওরা ছিলেন, ওরা গ্রামীণ শিল্প বাবদ খরচ করেছেন মাত্র ১ লক্ষ ৮০ হাজার টাকা সারা বছরে। ১৯৭৬-৭৭ সালে ওরা ছিলেন, এই সময়ে খরচ করেছিলেন ১৯ লক্ষ। ৭১ হাজার টাকা। ১৯৭৭-৭৮ সালে সেখানে খরচ হয়েছে ২২ লক্ষ ৬১ হাজার টাকা এবং ১৯৭৮-৭৯ সালে বন্যা এত কিছু বিপর্যয় তা সত্ত্বেও আমরা নর্মাল স্কীমে ১৬ লক্ষ ৮৩ হাজার টাকা খরচ করেছি এবং ফ্লাড রিলিফে ২৫ লক্ষ ১০ হাজার টাকা ব্যয় করা হয়েছে। খাদিতে ওরা খরচ করেছিলেন, ওরা চরকার কথা বলেন, গান্ধীজীর আদর্শের কথা বলেন, ১৯৭৫-৭৬ সালে ওরা খরচ করেছিলেন ১ লক্ষ ২ হাজার টাকা, ১৯৭৬-৭৭ সালে মাত্র ৩ হাজার টাকা। সেখানে ১৯৭৭-৭৮ সালে, আমরা গান্ধীজীর আদর্শে বিশ্বাস করি না, আমরা এসে খরচ করেছি ২ লক্ষ ৮১ হাজার টাকা এবং ১৯৭৮-৭৯ সালে সূতী খাদির জন্য খরচ করেছি ১২ লক্ষ ৪৩ হাজার টাকা। সুতরাং স্বাভাবিকভাবে কারা চাচ্ছে এই অর্থের প্রকৃত সদ্ব্যবহার সেটা এই তথ্য থেকে জানা যায়। ওরা এইসব জানেন এবং এই তথ্যগুলি আসবে জেনে হয়ত সেই কারণে ওরা তাড়াতাড়ি এখান থেকে একটা অজুহাতে ওয়াক আউট করলেন। উৎপাদনের প্রসঙ্গে যদি বলেন তাহলে বলব উৎপাদন বেড়েছে। ওদের সময়ে ১৯৭৫-৭৬ সালে গ্রামীণ শিল্পে উৎপাদন ছিল ১৭২.৩৬ লক্ষ টাকা অর্থাৎ ১ কোটি ৭২ লক্ষ টাকা, ১৯৭৬-৭৭ সালে হয়েছে ১ কোটি ৯১ লক্ষ টাকা। ১৯৭৭-৭৮ সালে আমরা আসার পর গ্রামীন শিল্পে উৎপাদন হল ২ কোটি ১৯ লক্ষ টাকার এবং ১৯৭৮-৭৯ সালে উৎপাদন হল ৩ কোটি ৪৫ লক্ষ টাকাব। গ্রামীণ শিল্পে বিক্রির ব্যাপারে দেখা যাচ্ছে, যেগুলি কিনে বিক্রি করা হয়েছে, ১৯৭৫-৭৬ সালে বিক্রি হয়েছে ১ কোটি ৯৭ লক্ষ। টাকা, ১৯৭৬-৭৭ সালে ২ কোটি ১৮ লক্ষ টাকা, ১৯৭৭-৭৮ সালে ২ কোটি ৫৬ লক্ষ টাকা, ১৯৭৮-৭৯ সালে ৪ কোটি ৮ লক্ষ টাকা বিক্রি হয়েছে। এগুলি হচ্ছে ভিলেজ ইন্ডাষ্ট্রি প্রোডাক্টস। খাদির ক্ষেত্রে আমাদের বিক্রি যেটা হয়েছে সেটা হচ্ছে ১৯৭৫-৭৬ সালে ৮ লক্ষ ৯৫ হাজার টাকা, ১৯৭৬-৭৭ সালে ১০ লক্ষ ৮৪ হাজার টাকা, ১৯৭৭-৭৮ সালে ১৫ লক্ষ ১৯ হাজার টাকা। ১৯৭৮-৭৯ সালে এই সমস্ত বিপর্যয়ের জন্য উৎপাদন কিছুটা ব্যাহত হয়েছিল, সেজন্য কিছুটা কমেছিল। সুতরাং ওরা যেসব কথা বলছেন এই বিলকে সামনে রেখে যে এর মাধ্যমে বোধ হয় টাকা-পয়সাগুলি আমরা এদিক ওদিক উড়িয়ে দেব, সমস্ত দলের কাজে ব্যবহার করব এটা ঠিক নয়। ওরা যেসব কাজ করেছিলেন তাতে ঐ ঘটনা থেকে দেখা যাচ্ছে লক্ষ লক্ষ টাকা যে সংস্থাগুলিকে দেওয়া হয়েছিল সেই সংস্থাগুলির আজকে কোথাও হদিশ পাওয়া যাচ্ছে না, তাদের নাম, ঠিকানার খোঁজ পাওয়া যাচ্ছে না, অফিস রেকর্ডে কোনও সেক্রেটারির নাম নেই যার নামে কেস করতে পারা যায়, লিগ্যাল অ্যাকশন নেওয়া যায়। অথচ ওরা টাকা ডিসবার্স করে দিয়েছেন, বরং আমরা সেগুলিকে ঠেকাতে চাচ্ছি, ঠেকিয়ে যাতে খাদি কমিশন থেকে আরও বেশি টাকা পশ্চিমবঙ্গে আনতে পারি, তা যাতে ফেরত না চলে যায়, তা যাতে যথাযথভাবে ব্যবহার করতে পারি এই উদ্দেশ্যে এই বিল আনা হয়েছে। এই বিলের উপর বীরেনবাবু যে সংশোধনী প্রস্তাব এনেছেন তার আমি বিরোধিতা করছি এবং এই বিলকে গ্রহণ করার জন্য আবেদন জানাচ্ছি।

[5-20 — 5-30 P.M.]

The motion of Shri Birendra Kumar Maitra that the Bill be circulated for eliciting opinion thereon, was then put and lost.

The motion of Shri Chittabrata Mazumdar that the West Bengal Khadi and Village Industries Board (Amendment) Bill, 1979, be taken into consideration, was then put and agreed to.

**Clauses 1 to 3 and Preamble**

The question that clauses 1 to 3 and Preamble do stand part of the Bill, was then put and agreed to.

**Shri Chittabrata Mazumdar:** Sir, I beg to move that the West Bengal Khadi and Village Industries Board (Amendment) Bill, 1979, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

**Motion under rule 185.**

[5-20 — 5-30 P.M.]

**শ্রী গোপাল বসু ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আমি রুল ১৮৫ অনুযায়ী যে প্রস্তাব এনেছি সেটা এখানে প্রচারিত হয়েছে এবং আমি আশাকরি সেটা সকলেই পড়েছেন। আমি এখন যথারীতি প্রস্তাবটি পেশ করছি এবং এ সম্বন্ধে দু-একটা কথা বলতে চাই।

Sir, I beg to move that

বিগত দুই বছরে "খাদ্যের বিনিময়ে কাজ" এই প্রকল্পটির মাধ্যমে এই রাজ্যের গ্রামগুলিতে বিরাট কর্মযজ্ঞ শুরু হয়েছে। প্রকল্পসূত্রে প্রাপ্ত খাদ্যশস্য ও রাজ্য সরকার কর্তৃক প্রদত্ত অর্থের সাহায্যে পশ্চিমবাংলার প্রতিটি জেলায় গ্রামে গ্রামে দরিদ্রতর শ্রেণীভুক্ত লক্ষ লক্ষ মানুষের কর্মসংস্থান তথা ক্ষুন্নিবৃত্তি সম্ভব হয়েছে, সেই সঙ্গে গ্রামোন্নয়নে নতুন নতুন পরিকল্পনা যথা রাস্তা তৈরি, সাঁকো তৈরি, পুষ্করিণী সংস্কার, সেচব্যবস্থা ও জলনিকাশি ব্যবস্থার প্রসার, গৃহনির্মাণ প্রভৃতি রূপদানের কাজ এগিয়ে চলেছে। রাজ্য জুড়ে এক বিরাট উৎসাহের তরঙ্গ দোলায়িত হয়েছে। "খাদ্যের বিনিময়ে কাজ"-এর প্রত্যক্ষ ফলশ্রুতি স্বরূপ পল্লী অঞ্চলে ক্ষেতমজুরদের দৈনিক পারিশ্রমিকের হার উল্লেখযোগ্যভাবে উর্ধ্বগতি।

কিন্তু এই সভা গভীর উদ্বেগ ও পরিতাপের সঙ্গে লক্ষ করছে যে, সম্প্রতি কেন্দ্রীয় সরকারের অসহযোগিতার ফলে প্রকল্পটির ভবিষ্যৎ সম্পর্কে অনিশ্চয়তা এবং এই প্রকল্পটি ব্যহত হওয়ার আশঙ্কা দেখা দিয়েছে। রাজ্য সরকারের পুনঃ পুনঃ অনুরোধ সত্ত্বেও বিগত কয়েক মাসে এক কনা খাদ্যশস্য কেন্দ্রীয় সরকার "খাদ্যের বিনিময়ে কাজ"-এর প্রকল্প সূত্রে, পশ্চিমবঙ্গে প্রেরণ করেন নি। মারাত্মক খরার প্রকোপের সপ্তাহগুলিতে পর্যন্ত এই সাহায্য চেয়ে পাওয়া যায় নি, অথচ কেন্দ্রীয় খাদ্যভান্ডারে ২ কোটি ২৫ লক্ষ টন খাদ্যশস্য বর্তমানে মজুত আছে। রাজ্য সরকারকে তাই

বাধ্য হয়ে ২০ হাজার টন খাদ্যশস্য ভারতের খাদ্য নিগমের কাছ থেকে ক্রয় করতে হয়েছে। খরার ফলে এই বৎসর পশ্চিমবাংলায় আমন শস্যের বপন বিপুলভাবে ক্ষতিগ্রস্ত হয়েছে, তাছাড়া এমনিতেই আশ্বিনের মাঝামাঝি থেকে অগ্রহায়ণের মাঝামাঝি পর্যন্ত মাঠে কাজের পরিমাণ কম থাকে। এই অবস্থায় "খাদ্যের বিনিময়ে কাজ" প্রকল্প ব্যাপকতর করা সম্ভব হলে গ্রামবাংলার দুঃখ লাঘব হত, দরিদ্র মানুষরা একটু আশার মুখ দেখতেন।

তাই এই সভা রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের কাছে দাবি করছে যে উপরিবর্ণিত সমস্যাদির পটভূমিকায় অবিলম্বে "খাদ্যের বিনিময়ে কাজ" প্রকল্প বাবদ খাদ্যশস্য যথাযথ পরিমাণে রাজ্য সরকারের হাতে অর্পণ করা হোক।

আজকে এখানে বিরোধীপক্ষ নেই কাজেই খালি মাঠে গোল দেওয়া ছাড়া আর কোনও উপায় নেই। আমি যে প্রস্তাব এনেছি সেটা খুবই গুরুত্বপূর্ণ। পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত হবার পর তারা যে সমস্ত জনমুখী প্রকল্প গ্রহণ করেছেন এই প্রকল্প তার মধ্যে একটি। এই প্রকল্পের মাধ্যমে দেশের সাধারণ মানুষ, যারা গরিব মানুষ, গ্রামের দুস্থ লোক, যারা ক্ষেতমজুর, যারা ভূমিহীন, যারা প্রান্তিক চাষী, যারা বেকার, যারা অবহেলিত তাদের সমাজে প্রতিষ্ঠিত করবার জন্য, সম্মানের আসনে, মর্যাদার আসনে প্রতিষ্ঠিত করবার জন্য, তাদের আত্ম অভিমান জাগ্রত করবার জন্য বামফ্রন্ট সরকার এই প্রকল্প এনেছেন।

[5-30 — 5-40 P.M.]

এই প্রকল্প জাতির জীবনে একটা নতুন উন্মেষ সৃষ্টি করেছেন জাতির নিচুতলার মানুষ উদ্বেলিত হয়েছে নয়া বাংলা গড়ার দিকে নতুন পশ্চিমবঙ্গ গঠন করার দিকে তাদের উৎসাহিত করেছে, প্রেরণা দিয়েছে। আমরা জানি যে আমাদের দেশে নিচুতলার মানুষ গ্রামের কৃষক ভূমিহীন মানুষ তারা চিরকাল অবহেলিত সমাজে ভিক্ষাবৃত্তি ছাড়া কোনও বিকল্প সংস্থান নেই এবং যদিও কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে এমন একটা প্রকল্প আগে ছিল কিন্তু সেই প্রকল্প ব্যয়িত হত কিভাবে, তার টাকা কিভাবে ব্যয়িত হত গরিবের জন্য নয়, ব্যয়িত হত অন্য জায়গায় অন্য কাজে। কাজেই সাধারণ মানুষ সেখানে বঞ্চিত থাকত। জনমুখী এই সরকার সেটার মুক্তি দিয়েছে। আগের সরকার ছিল জোতদার মজুতদার কায়েমি স্বার্থের প্রতিভু, পুঁজিপতির প্রতিভু, তারা এই প্রকল্প নিয়ে সাধারণ মানুষকে জাগাবার চেষ্টা করেন নি। শ্রেণী স্বার্থের জন্য তাদের প্রয়োজন ছিল না। কিন্তু সেই সুযোগ নিয়েছেন বামফ্রন্ট সরকার নিচু তলার মানুষকে অবহেলিত মানুষকে, নিপীড়িত নিরন্ন মানুষকে তারা জাগিয়ে তুলেছে, তাদের শ্রম শক্তিকে তাদের দেশের উপকরণ তৈরি করার দিকে, সম্পদ সৃষ্টির জন্য তারা তাদের নিয়োগ করেছে। আমরা আজ গ্রামে কি দেখি, গ্রামে গ্রামে আমরা দেখি নতুন মানুষের নতুন মুখ নতুন চেহারা তাদের সামনে একটা আশা আছে, উজ্জ্বল ভবিষ্যত আছে, এতদিন তারা ছিল দরিদ্র তারা ছিল ভিখারি তাদের যেটুকু দেওয়া হত সরকারের পক্ষ থেকে যেটুকু দেওয়া হত ডি. আর অথবা টি-আরের কাজ। জি.আর যেটা দেওয়া হত ভিখারির মতো তাদের গ্রহণ করতে হত। তারা যে দেশের সম্পদ সৃষ্টি করতে পারে, তারা যে দেশের মানুষ তাদের যে শক্তি আছে সেই শক্তি দিয়ে দেশকে গড়তে পারে, তারা যে দেশের সমাজের প্রয়োজন

তাদের কাজে লাগানো যায়, তারাও যে আমাদের সম্পদ-এ বোধ তাদের ছিল না। তাদের করা হয়েছিল সমাজের ভারবাহী, নিকৃষ্ট অবহেলিত মানুষের মতো। সেই মানুষকে লক্ষ কোটি মানুষকে জাগিয়ে তুলেছে এই প্রকল্প এবং অন্যান্য প্রকল্প। এই প্রকল্প সাধারণ মানুষকে জাগিয়ে তুলেছে। জনমুখী সরকারের কাজই হল এই এবং পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকার এই কাজেই তারা শুরু করেছেন। শহরে যেমন তারা বেকারদের মনে আশার সঞ্চার করেছেন, যুবকদের নতুন নতুন প্রকল্পের দিকে এগিয়ে নিয়ে যাচ্ছেন স্কুল কলেজে যেখানে একটি জেনারেশন গ্যাপ হয়ে গিয়েছিল সেখানে গুন্ডা বদমায়েশ তৈরি করা হত। সেখানে লেখাপড়া হতনা, সেখানে শিক্ষার কোনও পরিবেশ ছিল না, সেখানে পরীক্ষা হলে তার ফল বেরুবে কিনা কেহ জানত না, সেখানে ছাত্র-ছাত্রীরা বিভ্রান্ত, তারা পথভ্রষ্ট হচ্ছিল, সমাজের একটা কলঙ্ক হিসাবে তারা তৈরি হচ্ছিল, দেশের ভবিষ্যতকে তার বিপথগামী করছিল, সেই দেশের ভবিষ্যত সম্পর্কে এই বামফ্রন্ট সরকার তার অন্য প্রকল্প নিয়ে তাদের অগ্রগতির পথে টেনে নিয়ে চলেছে। আজকে সমাজে তারা প্রতিষ্ঠিত, স্কুল কলেজে লেখাপড়া হয়, যে জেনারেশন গ্যাপ তৈরি হয়েছিল সেই জেনারেশন গ্যাপকে তারা আজকে বন্ধ করে দিয়ে সমাজের মধ্যে নতুন নাগরিক সৃষ্টি করছে, নাগরিকদের সুষ্ঠ জীবনের দিকে ফিরিয়ে নিয়ে যাচ্ছে। কারণ ওরা তো আমাদের দেশের সম্পদ। কাজেই সেই সম্পদ সৃষ্টি করছে এই জনমুখী সরকার এই বামফ্রন্ট সরকার। যদি বামফ্রন্ট সরকার আর কিছু নাও করত তাহলে এইটা করার জন্য যে কোনও চিন্তাশীল ব্যক্তি তাদের সাধুবাদ জানাত। আজকে নূতন বাংলা গঠন করার দিকে এগিয়ে নিয়ে যাওয়া হচ্ছে এবং এইটুকু বলা যায় পুনরাবির্ভাব হয়েছে বাংলাদেশের। যে অন্ধকারে পশ্চিমবাংলাকে নিয়ে যাওয়া হয়েছিল সেখান থেকে পুনরাবির্ভাব ঘটেছে, নূতন বাংলা জন্ম নিতে চলেছে এবং এই আবির্ভাব ঘটেছে বামফ্রন্ট সরকারের এইসব প্রকল্পের মধ্য দিয়ে। বামফ্রন্ট সরকার যদি অন্য কিছু কাজ নাও করত এই যে জেনারেশন গ্যাপ বন্ধ করে একটা নূতন জেনারেশন করা হচ্ছে, এই যে তাদের মধ্যে একটা প্রগতিশীল ভাবধারা এনে দিয়ে তাদের সমাজে প্রতিষ্ঠিত করার জন্য চেষ্টা হয়েছে এইজন্যই তারা অক্ষয় হয়ে থাকত। এই ফুড ফর ওয়ার্ক বা খাদ্যের বিনিময়ে কাজ এই প্রকল্পে আমরা কাজ করেছি। আমি আপনাকে শুধু এই কথাই বলব, এই কাজের ভিতর দিয়ে অন্তত এই বছর আমরা কি দেখেছি। এতদিন আমরা দেখেছি গ্রামের মানুষ, গরিব মানুষ যারা অনেকে একদিন জমির অধিকারী ছিল, তারা ভিখারিতে পরিণত হয়েছে, সমাজে তারা অবহেলিত। ঘরে ঘরে আমরা দেখেছি যখন লিন পিরিয়ড, যখন ক্ষেতে-খামারে কাজ থাকে না, তখন তারা ভিক্ষাপাত্র নিয়ে বেরোত। অন্নদাতা কৃষক তারা ভিক্ষাপাত্র নিয়ে ঘুরে বেড়াত — এই লজ্জা, অপমান পশ্চিমবাংলাকে সইতে হয়েছে, বছরের পর বছর, শতাব্দীর পর শতাব্দী। সেই লজ্জা থেকে পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার পশ্চিমবাংলার মানুষকে বাঁচিয়ে তুলেছে, সেই লজ্জা থেকে উদ্ধার করেছে, প্রতিষ্ঠিত করেছে নিপীড়িত মানুষকে। আজকের পশ্চিমবাংলায় এই কথা বলা চলে, পশ্চিমবাংলার গ্রামের মানুষ যারা অন্নদাতা ভিখারী, তারা আজ ভিখারী নয়। তাদের সকলকে বাঁচাবার একটা ব্যবস্থা এই সরকার করেছেন এবং এইভাবে কি হয়েছে, অন্তত এক বছরের কথা আমরা বলতে পারি, পশ্চিমবাংলায় এমন কোনও কৃষকের ঘর নেই, যেখানে দু মুঠো খাদ্য নেই, যেখানে দু মুঠো গম নেই। এমন কোনও চাষী নেই বা পশ্চিমবাংলায় এমন কোনও ঘর নেই যারা নিরন্ন, বিবস্ত্র অবস্থায় রয়েছে। কিছু না কিছু তাদের ঘরে রয়েছে।

এই অবস্থা কোনওদিন ছিল না, শতাব্দী ধরে ছিল না। নূতন বাংলা গঠন করার জন্য এই সরকার এই প্রকল্পের মধ্য দিয়ে এবং আনুষঙ্গিক অন্যান্য প্রকল্পের মধ্য দিয়ে একটা নূতন জাগরণ সৃষ্টি করেছে। এইটা কম কথা নয়। এই প্রকল্পের মধ্য দিয়ে এবং আরও কয়েকটি প্রকল্পের মধ্য দিয়ে তারা যে শ্রম দিবস সৃষ্টি করেছেন তার পরিমাণ হচ্ছে ১৯৭৭-৭৮ সালে ১ কোটি প্রায় ৩১ লক্ষ। এইটা গত বছরের। এই বছরের এই কটা মাসের মধ্যে ৩ কোটি ৪০ লক্ষ হয়েছে। কাজেই মানুষ আজ বুঝতে পেরেছে, আমি আর সমাজের ভারবাহী নয়। আমরা সমাজের উৎপাদকের ভূমিকায় অবতীর্ণ, আমি সমাজকে দিতে পারি, কাজেই সমাজ থেকে নেওয়ার অধিকারও আমাদের আছে। সে মর্যাদাবোধ তার এসেছে, মানুষের মধ্যে বাঁচবার অধিকার বোধ এসেছে। কিন্তু এই প্রকল্পকে পশ্চিমবাংলা সরকারকে, এই বামফ্রন্ট সরকারকে অত্যন্ত কঠিন অবস্থার ভিতর দিয়ে নিয়ে যেতে হচ্ছে। জাগরণ সৃষ্টি করেছে এটা সাধারণ মানুষের মধ্যে পশ্চিমবাংলার সীমান্ত পেরিয়ে অন্যান্য রাজ্যে এর ঢেউ গিয়ে পড়েছে এবং সবাই চাইছে এইরকম একটা প্রকল্প, এইরকম মানুষের বাঁচার অধিকার। এইরকম একটা নূতন সমাজ সৃষ্টি করে, নিপীড়িত মানুষকে মর্যাদার আসনে প্রতিষ্ঠিত করে — এইরকম প্রকল্প অন্যান্য রাজ্য-এর মানুষ অনুসরণ করতে চাইছে, অনুকরণ করতে চাইছে। কিন্তু কেন্দ্রীয় সরকার যেটুকু বা বাধ্য হয়েছিলেন গত বছর বন্যার সময় বা খরার সময়, এই বছর এই প্রকল্প এগিয়ে নিয়ে যাওয়ার জন্য যে ন্যায় নীতি নিষ্ঠার সঙ্গে অনুসরণ করা দরকার কেন্দ্রীয় সরকার তা করেন নি, তখনও করেন নি, এখনও করছেন না।

এর আগের বছর আমাদের দেশে এই প্রকল্পে যা আমাদের পাওনা ছিল, চাহিদা ছিল, সে অনুযায়ী দেননি। আমরা চেয়েছিলাম ৩ লক্ষ ৮০ হাজার টন খাদ্যদ্রব্য, গম চেয়েছিলাম পশ্চিমবঙ্গের জন্য, তারা দিয়েছিলেন ১ লক্ষ ৫০ হাজার টন গম। তখন সারা দেশে দিয়েছিলেন ১০ লক্ষ টন, আমরা তার মধ্যে পেলাম ১ লক্ষ। ৫০ হাজার টন। এবারে বরাদ্দ হল কেন্দ্রের সারা দেশে ১৫ লক্ষ টন গম কিন্তু পশ্চিমবঙ্গের জন্য বরাদ্দ করলেন কত? ১ লক্ষ ৪০ হাজার টন, ঠিকমতো এবার দিচ্ছেননা। একি ব্যাপার? এই আতঙ্ক কেন? এ ভয় কেন কেন্দ্রের? এভাবে কি সাধারণ মানুষের জাগরণকে স্তব্ধ করা যায়? কেন্দ্রে প্রতিষ্ঠিত হয়েছে যে কেয়ারটেকার মন্ত্রিসভা, তার শ্রেণী চরিত্র আমরা জানি। তারা সাধারণ মানুষের জন্য জনমুখী নীতি নিয়ে চলছেন না, যারা পুজিপতি, ভূমির অধিকারী, যারা জমিদার জোতদার, তাদেরই প্রতিভূ তারা। তারা যদি মনে করে থাকেন এভাবে প্রকল্প বন্ধ করে দিলেই মানুষের জাগরণকে স্তব্ধ করে দেওয়া যায়, সেটা ভুল। আমরা তাদের এই অ্যাটিচিউডের প্রতিবাদ করি এবং তাদের এটুকু বলতে চাই যে দেশের যদি ভাল করতে চান এর আগে গান্ধিজীকে নিয়ে অনেক কথা হয়েছে, গান্ধিজীর মুখে মুখে অনেক কথা বলতেন, তার সাম্রাজ্যবাদী বিরোধী ভূমিকাকে আমি অশ্রদ্ধা করিনা, যা স্বীকার করিনা সেটা তার শ্রেণী চরিত্র, সেটার বিরুদ্ধে বক্তব্য হচ্ছে গান্ধিজী গরিব মানুষের জন্য সাধারণ মানুষের জন্য কাঁদতেন, কিন্তু করতেন যা সেটা বড় লোকদের জন্য, বিগত দিনে স্বাধীনতার পরে আজ পর্যন্ত যে সরকার এসেছে সব সরকার মুখে গরিবের কথা বলেন, মুখে সোশ্যালিজমের কথা বলেন, সাম্রাজ্যবাদের বিরুদ্ধে বলেন কিন্তু কার্যত সবই হয়েছে বড় লোকদের প্রতিষ্ঠার জন্য, এরইতো প্রতিবাদ আমরা করি। অশ্রদ্ধা আমরা কাউকে করিনা, যার যতটা সম্মান প্রাপ্য নিক্তি মেপে জানাব, যার যতটা সমালোচনা হওয়া উচিত তা আমরা নিশ্চয় করব, আমরা দেবতার আসনে

কাউকে বসিয়ে রাখতে চাইনা। মানুষ ভুল ত্রুটি করে, ভাল কাজ যেটা সেটা ভাল বলব, অন্যায় যেটা সেটাকে অন্যায় বলবার মতো সেই স্পর্ধা, সেই সাহস আমাদের থাকা উচিত, সেই সাহস আমাদের আছে। তাই যে গান্ধিজী গরিবদের জন্য সাধারণ মানুষের জন্য এত বলতেন, কাজের বদলে খাদ্য প্রকল্পের মধ্য দিয়ে সাধারণ মানুষকে জাগিয়ে তোলার জন্য, তাদের মর্যাদার আসনে প্রতিষ্ঠিত করার জন্য কোনও ব্যবস্থা করেন নি এবং আজও যে সরকার কেন্দ্রে রয়েছে, সাধারণ মানুষকে জাগিয়ে তোলার জন্য যে প্রচেষ্টা দরকার, বিতরণের ব্যবস্থা হওয়া দরকার, যে সুষ্ঠ ব্যবস্থা হওয়া দরকার, তার কোনওটাই তারা করছেন না। প্রতিবাদ আমাদের সেইখানে। আমরা বলব সেটা বন্ধ করুন। সাধারণ মানুষের জন্য অঢেল খাদ্য আছে কেন্দ্রের কাছে, কত লক্ষ টন, কি কত কোটি টন সেটা রাধিকা বাবু, অশোকবাবুর হাতে আছে, তারা সেটা বলে দেবেন। আমি শুধু বলব সারা ভারতবর্ষের সমস্ত রাজ্যের একত্রিত সমস্ত মানুষকে যাতে উদ্বেলিত করে তোলা যায়, তারজন্য সেই শস্য ভান্ডার খুলে দিন যাতে আমরা সাধারণ মানুষের জন্য নতুন ভারতবর্ষ গড়ে তুলতে পারি। আমরা যে অন্যদের কথা বলি, সেটা তারা বলতে দেবেন না, তাদের ভারতবর্ষ কোটিপতির ভারতবর্ষ, তাদের ভারতবর্ষ পুজিপতির ভারতবর্ষ, সেই ভারতবর্ষ হচ্ছে শোষকের ভারতবর্ষ, আর আমরা যেটা বলছি সেটা হচ্ছে নিপীড়িত, দরিদ্র অবহেলিত নিরন্ন মানুষের ভারতবর্ষ।

[5-40 — 5-50 P.M.]

সেই ভারতবর্ষকে আমরা জাগিয়ে তুলতে চাই। সাধারণ মানুষের যে পুঁজিভুক্ত ক্ষোভ তাকে দূর করে আমরা নতুন ভারতবর্ষ, নতুন পশ্চিমবাংলা গড়ে তুলতে চাই। পশ্চিমবাংলা সেইজন্য সারা ভারতবর্ষের আদর্শ স্থানীয়। ইতিপূর্বে কয়েকটি প্রদেশে আমি গিয়েছি এবং সেখানে দেখেছি সর্বত্র আলোচনা হচ্ছে পশ্চিমবাংলায় কি হচ্ছে। পশ্চিমবাংলার চিন্তা, পরিকল্পনা, ব্যবস্থা, শৃঙ্খলা এক কথায় পশ্চিমবাংলার যাবতীয় জিনিসের দিকে আজ সবাই তাকিয়ে আছে, সবাই লক্ষ রাখছে পশ্চিমবাংলায় কি হচ্ছে তার দিকে। পশ্চিমবাংলার সবকিছু তারা অনুসরণ করার জন্য উদ্ভাসিত হয়ে আছে, আকুল হয়ে আছে। পশ্চিমবাংলার উদ্বেলিত অবস্থাকে, সাধারণ মানুষ যারা তাদের জাগরণকে স্তব্ধ করার জন্য যেসব ব্যবস্থা করা হচ্ছে সেই পরিপ্রেক্ষিতে আমি বলব, এইভাবে তো বন্ধ করা যাবে না। তা যদি করতে যাওয়া হয় তাহলে সাধারণ মানুষ বিক্ষুব্ধ হবে এবং তার ফল ভয়ঙ্কর হবে। সুতরাং আমরা কেন্দ্রীয় সরকারের কাছে দাবি করব, ন্যায়নীতি প্রতিষ্ঠিত হোক। সেখানে আমাদের দেশের সাধারণ মানুষকে জাগিয়ে তোলার জন্য আমাদের শস্য ভান্ডার যদি খুলে দিতে হয় তাহলে তা খুলে দিতে হবে, অর্থভান্ডার যদি খুলে দিতে হয় তাহলে তা খুলে দিতে হবে। কার অর্থ? এ অর্থ তো সাধারণ মানুষের অর্থ তা নিয়ে ঐ পুঁজিপতিদের সেবা করা হবে কেন? সাধারণ মানুষের কাছ থেকে যে অর্থ নেওয়া হয় এবং যা দিয়ে পাবলিক এক্সচেকার তৈরি হয় সেটা সাধারণ মানুষের জন্যই ব্যয়িত হবে—এটাই নিয়ম হওয়া উচিত। অন্য কোনও রাজ্যে যদি এটা না হয়, কেন্দ্রে যদি না হয় তাহলে পশ্চিমবাংলাই সেই নতুন পথ দেখাবে এবং পশ্চিমবাংলার এই বামফ্রন্ট সরকার সেই পথ দেখাচ্ছে ও উদ্বেলিত করে তুলছে সারা ভারতবর্ষের নিপীড়িত মানুষকে। আমরা চাই এই প্রকল্প নিয়ে আমাদের সরকার আরও জোরের সঙ্গে এগিয়ে চলুন এবং আমরা চাই কেন্দ্রীয় সরকার এর প্রতি সুবিচার করুন।

সাধারণ মানুষদের প্রতি মুখে দরদ দেখালে চলবে না, সাধারণ মানুষদের প্রতি কাজে দরদ দেখাতে হবে, সাধারণ মানুষদের পাশে গিয়ে দাঁড়াতে হবে। তা যদি না হয় তাহলে কিন্তু সাধারণ মানুষ ক্ষমা করবে না, ইতিহাসের আস্তাকুঁড়ে ফেলে দেবে। মানুষ এগিয়ে চলবে এবং তাদের জয়যাত্রা অক্ষুন্ন থাকবে। সেই জয়যাত্রার পদ্ধতি পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার গ্রহণ করেছে তাই এই পশ্চিমবাংলার সরকারকে এই প্রকল্প এবং অন্যান্য প্রকল্প গ্রহণ করার জন্য আমি অভিনন্দন জানাচ্ছি। এই কথা বলে, মাননীয় সদস্যদের আমার প্রস্তাব সর্বসম্মতিক্রমে গ্রহণ করার জন্য অনুরোধ করে আমি আমার বক্তব্য শেষ করলাম।

[5-50 — 6-00 P.M.]

**শ্রীমতী অপরাজিতা গোপ্পী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয় আজকে একটি বেসরকারি প্রস্তাব মাননীয় সদস্য গোপালবাবু যা বিধানসভায় এনেছেন আমি সেই প্রস্তাবকে সমর্থন জানিয়ে কয়েকটি কথা বলছি। স্যার, আমি মাননীয় সদস্য গোপালবাবুর বক্তব্য শুনলাম। তিনি এই প্রস্তাব নিয়ে এসেছেন ভারতবর্ষ স্বাধীন হবার ৩২ বছর পরে। এই ৩২ বছরে ভারতবর্ষের যে চেহারা আমরা দেখেছি তাতে করে এই প্রস্তাব আজকে আনতে হয়েছে যে, আমরা যারা ভারতবর্ষের অধিকাংশ মানুষ সমস্ত কিছু থেকে বঞ্চিত, সেই মানুষদের স্বীকৃতির জন্য এই "ফুড ফর ওয়ার্ক" কর্মসূচি। স্যার, আমার মনে পড়ছে একটি কবিতার কয়েকটি লাইন। ১৯৭৪ সালে কোচবিহার জেলাতে যখন দুর্ভিক্ষ্য হয় হাজার হাজার মানুষ খাদ্যের জন্য ঘর ছেড়ে শহরে, শহর ছেড়ে প্রান্তে যখন ঘুরে বেড়াচ্ছিল, কোথাও খাদ্য নেই—তাদের দিকে তাকিয়ে আমার মনে হয়েছিল—

আহা এই তো আমার দেশ-

কি সুন্দর,

জম্মেই আমরা কবরের দিকে পা বাড়াই।

আমাদের সন্তান সন্ততিরা রক্তের বুকে

মুখ গুঁজে খুঁজেছে খাবার।

ভারতবর্ষ স্বাধীন। বিদেশি সাম্রাজ্যবাদের বিরুদ্ধে যে অর্থনৈতিক ও রাজনৈতিক স্বাধীনতার জন্য ভারতবর্ষের সাধারণ মানুষ লড়াই করেছিল সেই স্বাধীনতার পর ভারতবর্ষে ক্ষমতা কাদের হাতে এসেছে সে কথা তো আমাদের ভাবতে হবে। একথা আমাদের ভাবতে হবে বৃটিশ সাম্রাজ্যবাদ ভারতবর্ষের ক্ষমতা দিয়ে গেছে পুঁজিপতি শক্তির হাতে। তাই মনে পড়ে সেই কথা। আমি সেদিন একটা প্রবন্ধ পড়ছিলাম সেখানে ভারতবর্ষের প্রধানমন্ত্রী পন্ডিত জওহরলাল নেহেরু একটা কথা বলেছিলেন We have to build a noble mansion of free India where all her children may dwell আহা কি সুন্দর কথা। তাই আজকে পথে পথে আমাদের দেব শিশুরা ঘুরে বেড়াচ্ছে সেই জারজ সন্তানরা জারজ সন্তানের ছাড়পত্র কপালে এঁটে মুক্ত আকাশের নিচে হা অন্ন হা অন্ন বলে খাদ্য খুঁজে বেড়াচ্ছে। কিন্তু ৩২ বছর অতিক্রান্ত হয়ে গেছে এখনও তার কোনও ব্যবস্থা হয়নি। আজকে বামফ্রন্ট সরকার এই পশ্চিমবাংলায় একটি প্রস্তাব নিয়ে এসেছেন। আমাদের দেশের অধিকাংশ মানুষ গরিব ৩০

বছর স্বাধীনতা পাবার পরেও শতকরা ৭০ জন মানুষ দারিদ্রের শেষ সীমায় বাস করে। পিছু হাঁটতে হাঁটতে তাদের আজকে আর পিছু হাঁটবার জায়গা নেই দেওয়ালে এসে পিঠ ঠেকেছে। দিনের পর দিন দারিদ্রের মিছিল চোখের সামনে দেখছি। তাহলে শুধু আমরা নঙ্গর খানার জন্য জন্ম গ্রহণ করেছি? ১৯৭৪ সালে কুচবিহার শহরে সেই দুর্ভিক্ষের কথা আমরা জানি আমরা দেখেছি মানুষ একটু ফ্যান দাও একটু ফ্যান দাও বলে পথে পথে ঘুরে বেড়িয়েছে। কেন তারা এইভাবে ঘুরে বেড়িয়েছে? যে দেশে জন্মগ্রহণ করে মানুষকে নঙ্গরখানায় গিয়ে একটু ফ্যান দাও বলে দাঁড়াতে হয় সেখানে পণ্ডিত নেহেরু এই কথা বলেন। ঐসব কৃষক ঐসব ক্ষেতমজুর যারা গোটা ভারতবর্ষের প্রাণ যারা একটা সুন্দর ভারতবর্ষ গড়ে তুলতে পারত সেই সমস্ত শক্তিকে উপেক্ষা করে ঠেলে দেওয়া হয়েছে দারিদ্রের শেষ সীমায়। বঞ্চনা অভিশাপ সমস্ত কিছু তারা বহন করছে আর সেখানে আমরা টিঁকিয়ে রেখেছি ঐ জমিদার পুঁজিপতি কালো রাজ। তাই আমি অভিনন্দন জানাই যে তাদের জন্য কিছু করার চেষ্টা হচ্ছে। এই যে সংবিধান সেই সংবিধানের বাইরে কিছু করবার ক্ষমতা নেই। বহু যন্ত্রণা অনুভব করে আজকে যে শিশু জন্মগ্রহণ করবে তাকে ঐ নঙ্গরখানায় যেতে হবে। স্বাধীনতার ৩০ বছর পরে আজও এই যন্ত্রণা এই অভিশাপ কেন। এটা কখনই হওয়া উচিত নয়। আজকে আশ্চর্য লাগে। এই প্রস্তাব এমন কিছু অভাবনীয় প্রস্তাব নয়। তবে আমি বলব আমাদের ক্ষমতা সীমিত আমাদের যদি ক্ষমতা থাকত তাহলে এই সংবিধানের সমস্ত বিধানগুলি পরিবর্তন করে শতকরা ঐ ৭০ জন বঞ্চিত মানুষকে দুবেলা খেতে দিতে পারতাম মাথা গুঁজবার ব্যবস্থা করে দিতে পারতাম। আজকে কোটি কোটি টাকা মুনাফা লুটে ভারতবর্ষের ২০টি পরিবারের হাতে যে ক্ষমতা সীমাবদ্ধ রয়েছে সেই ক্ষমতাকে ছিনিয়ে এনে শতকরা ৭০ জন ঐ বঞ্চিত মানুষের হাতে রাজত্ব কায়েম করতে পারতাম তাহলে আমরা খুব খুশি হতাম। কিন্তু আমাদের সেই ক্ষমতা এই সংবিধানে নেই। তাই আজকে ঐ সীমিত ক্ষমতার মধ্যে আমরা গ্রামবাংলার মানুষকে বলতে পারব যে ৩২ বছরেও কোনও স্বীকৃতি নেই, তোমরা ভিক্ষুক। তোমরা জন্মগ্রহণ করেছ স্বাধীন ভারতবর্ষে নোঙ্গর খানার শুধু ফ্যান খাবার জন্য। আজকে শিশুদের দেখবার কেউ নেই, তারা কলকাতার রাস্তায় ঘুরে ঘুরে বেড়াচ্ছে। তাদের মাথার উপর আচ্ছাদন নেই, কাপড় নেই, তাদের বলব যে স্বাধীন ভারতবর্ষে তোমরা জন্ম গ্রহণ করেছ রক্তের বুকে মুখবুজে খাবার খোঁজবার জন্য, এই আশির্বাদ নিয়েই তোমরা জন্ম গ্রহণ করেছ। আজকে সেই ভিক্ষুক বলে অবহেলা করেছে যাদের বিগতদিনের সরকার এবং এখনও আমি জানি মাননীয় মন্ত্রী অশোক মিত্রের একটা বক্তব্য পড়ছিলাম এখানে তিনিও বলেছেন যে ফুড ফর ওয়ার্কের জন্য কেন্দ্রীয় সরকারের কাছে তিনি যে দাবি করেছেন গম এবং টাকার সেটা দেওয়া হয়নি। শুধু তাই নয়, এইভাবে আমরা গ্রামের কৃষক, সাধারণ মানুষ, ক্ষেতমজুর তাদের ঐ ভিক্ষুকের মনোভাবকে পরিবর্তন করে একটা রাজনৈতিক চেতনা, একটা মনুষ্যত্বের মূল্যায়ন, মানুষের মানবিক সত্তাকে টেনে তুলতে চাই, ঐ ২ কেজি গম এবং একটা টাকা শ্রমের বিনিময়ে দিতে চাই তাতেও তারা বলেছেন যে এটাতে নাকি মুদ্রাস্ফিতি হবে। উনি বলেছেন যে তাতে নাকি কেন্দ্রীয় সরকার বলেছে যে এসব করলে নাকি মুদ্রাস্ফিতি হয়। আমি জানি স্বাধীন ভারতবর্ষে যেখানে মিশ্র অর্থনীতি সেই অর্থনীতিতে সাধারণ মানুষ যখন বাঁচার জন্য চিৎকার করব, সাধারণ মানুষের কাজ করার জন্য যখন আমরা সোচ্চার হব তখন ঐ মুষ্টিমেয় ২০টি পরিবার যারা সাত কোটি মানুষের ভাগ্য নিয়ন্ত্রণ করেন তারা

চিৎকার করবে যে টাকা দেওয়া হবেনা, গম দেওয়া হবেনা, এতে নাকি মুদ্রাস্ফিতি হয়। তিনি অর্থনীতিবীদ, তিনি বলতে পারবেন। তিনি এখানেও বলেছেন যে কেন মুদ্রাস্ফিতি ঘটে। আমি অবশ্য সেদিকে যাচ্ছি না। আমি শুধু এই কথা বলতে চাই, আজকে আমরা সাধারণ মানুষের কাছ থেকে এসেছি। আমরা দেখেছি যে সাধারণ মানুষ ধৈর্য্য ধরে যক্ষ্মার সঙ্গে, নানারকম রোগের সঙ্গে লড়াই করে আমাদের পিছনে এসে দাঁড়িয়েছে। আমরা তাদের টেনে তুলতে চাই, আমরা তাদের মর্যাদা দিতে চাই। তারা মানুষের মতো বাঁচুক, তাদের শ্রমকে মর্যাদা দেওয়া হোক এবং তারা সূর্যের দিকে মুখ রেখে বাঁচতে চেষ্টা করুক, এটা আমরা চাই। তাই, আমি বলব যে যেখান থেকে যত বাধা আসুক, আমরা আজকে সমস্ত গ্রামবাংলার মানুষকে এটা বুঝিয়ে দেব যে তোমরা মানুষ, তোমরা নিজের শ্রমের বিনিময়ে মাথা উচু করে দাঁড়াও, লোঙ্গর খানায় নয়। আমরা সেই সমস্ত ধ্যানধারণাগুলি ভেঙে দিতে চাই। সংবিধানের সীমিত ক্ষমতার মধ্যে দাঁড়িয়ে আমরা মানুষকে বলতে চাই যে তোমাদেরও অধিকার আছে। তোমাদের মাথা তুলে দাঁড়াবার অধিকার আছে যারা ক্ষেতমজুর, ভারতবর্ষ স্বাধীনতা প্রাপ্তির পর আজকে ৩০ বছর ধরে যাদের বঞ্চনা করা হয়েছে। গ্রামের মানুষ আজকে দারিদ্রের শেষ সীমায় এসে পৌঁছেছে। এখানে আমি একটা হিসাব দেখছিলাম ভারতবর্ষে ৩২ বছর পর, স্বাধীনতার পরের একটা হিসাব দেখছিলাম—১৯৬০-৬১ সালে পশ্চিমবাংলার গ্রামাঞ্চলে প্রতি একশত জনের মধ্যে ৪০ জন দারিদ্র সীমার নিচে ছিলেন। ১৯৭৩-৭৪ সালে সেই সংখ্যা এসে দাঁড়ায় ৬৬ জন। শহরাঞ্চলে সেই সময় দেখা যায় শতকরা ৩২ জন থেকে প্রায় ৩৬ জন এসে দাঁড়িয়েছিল। এইতো চেহারা। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই হচ্ছে চেহারা। অন্যদিকে দেখা যায় আমাদের নিচে প্রায় ৭৮ শতাংশ পরিবার, শতকরা মাত্র ২৭ শতাংশ জমির মালিকানা রাখতে সক্ষম হচ্ছে এবং তাদের পরিবার পিছু জমির পরিমাণ এক হেক্টর বা তার চেয়েও কম। ভূমিহীন কৃষকের সংখ্যা ১৯৬১ সাল থেকে ১৯৭১ সালের মধ্যে ১৭.৭০ থেকে বৃদ্ধি পেয়ে ১২.৬৩ লক্ষে এসে দাঁড়িয়েছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এটাই হচ্ছে আমাদের প্রকৃত দেশের অবস্থা। একে ঢাকবার চেষ্টা করে কোনও লাভ নেই। বিরোধী পক্ষের সদস্যরা আজকে বেরিয়ে গেলেন, আমি তাদের আলোচনা শুনেছি আমি চাইছিলাম যে ভারতবর্ষের বাস্তব অবস্থার কথাটা তারা চিন্তা করুন। আমি জানি আমাদের দেশের শতকরা ৮০ জন মানুষ নিরক্ষর। তারা জানেনা আমাদের দেশের ইন্টেলেকচুয়্যাল যারা, যারা দেশকে পরিচালনা করবার চেষ্টা করেন, তারা মানুষকে কিভাবে ধাপ্পা দেয়। তারা একটু চিন্তা করুন এইভাবে চলে না। এইভাবে চলতে পারে না, ৩২ বছর যেভাবে তারা চালিয়েছেন যেভাবে আজকে মানুষ অনেক সজাগ, অনেক সচেতন। তারা বারবার পায়ের তলায় পড়ে মার খাবে না। তারা মাথা তুলে দাঁড়াবে, তাদের মর্যাদা দেওয়া হোক। তারা যে ভারতবর্ষের স্বাধীন নাগরিক, শুধু গণতান্ত্রিক অধিকার, শুধু নির্বাচনের সময় একবার মাত্র ভোট নেওয়া এটা নয়, তারা মানুষ, তাদের অধিকার আছে, এই দেশে বাঁচবার তাদের অধিকার আছে। এই দেশকে গঠন করবার তাদের অধিকার আছে, সেই অধিকার তাদের দেওয়া হয়নি। এতদিন এই ৩২ বছরের মধ্যে আমরা সামান্যতম কাজ করবার চেষ্টা করেছি সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে' তাই যখন গ্রাম বাংলায় গেছি, দেখেছি এই সমস্ত কাজ তাদের যখন যে কাজে উৎসাহ দেওয়া হয়েছে, তারা তা করেছে। তোমরা তোমাদের গ্রামকে তৈরি কর, হতভাগ্য মানুষ তোমরা, তোমাদের মাথায় আচ্ছাদন নেই, ঘরে চাল নেই, পরনে কাপড় নেই, ক্ষুধার অন্ন নেই, তবু তোমরা গ্রামকে তৈরি কর,

নিজেদের রাস্তা তোমরা তৈরি কর, দীর্ঘদিন গ্রামবাংলায় কোনও রাস্তা নেই, কোনও পুকুর নেই, স্বাস্থ্যকেন্দ্র নেই, মানুষ বলে কোনও স্বীকৃতি নেই, তোমরা গড়ে তোল তোমাদের গ্রাম, আমাদের সরকার তোমাদের সাহায্য করবে। নিজে হাতে তাদের মাটি ফেলতে দেখেছি, তারা রাস্তা তৈরি করছে, কি উৎসাহ তাদের, বাচ্চা বাচ্চা ছেলে মেয়ে, বাড়ির বৌ, সবাই এসে ঝাঁপিয়ে পড়ছে এইসব কাজে। আমি নিজে দেখেছি আমার এলাকায় ক্ষুধার যন্ত্রণায় তারা ছটফট করে কাজ করছে, আমরা তাদের পাশে এসে দাঁড়িয়েছি, আমরা জানি, আমরা তাদের যা দিচ্ছি সেই দেওয়াটা তাদের সর্বাঙ্গীন, নয়, একটা পুরো মানুষের বাঁচবার মতো সবকিছু তাদের দিতে পারছি না। আমি বলব, গোপাল বাবু যা বলেছেন, আমি নিজে একজন মহিলা হয়ে দেখেছি, যখন রাস্তা তৈরি করার জন্য ঘরের মহিলারা এসে ঐ প্রচন্ড টা টা রোদের মধ্যে অভুক্ত অবস্থায় কাজ করছে। দেখেছি এক কোদাল মাটি কেটে মুখ থুবড়ে পড়ে গেছে, তখন আমাদের মনে যন্ত্রণা হয়। আমার ঘরের মায়েরা, আমার বাড়ির মেয়েরা ক্ষুধার যন্ত্রণায় ঐ টা টা রোদে মাটি কাটছে কোদাল নিয়ে মাটি কাটতে পারছে না, আমি বলেছি, আপনাকে মাটি কাটতে হবে না, শুধু আপনি সহায়তা করুন, এই সরকার আপনার শ্রমের মূল্য দেবে। আপনি ভিক্ষুক নন, এই কথাটা ভাবতে শিখুন। কেন ভিক্ষা করবেন, কেন আপনি দোরে দোরে ঘুরবেন, কেন লঙ্গরখানায় ঘুরবেন? গ্রামের খেত মজুরদের অধিকাংশ সময় কাজ থাকে না, গ্রামের বৌদের অধিকাংশ দিন কাজ থাকে না, আজকে এই সরকার তাদের পাশে এসে দাঁড়িয়েছে। আমি দুবার দুর্ভিক্ষ দেখেছি কুচবিহারে একবার দেখেছি ১৯৫১ সালে, খাদ্য আন্দোলনের উপর প্রচন্ড গুলি বর্ষণ হয়েছে, পাঁচ ছয়জনকে হত্যা করা হয়েছে। কারোর বাড়িতে খাবার নেই, সেই দৃশ্য আমি দেখেছি। আর ১৯৭৪ সালের দুর্ভিক্ষ দেখেছি, শত শত মানুষ এক মুঠো ভাতের জন্য, একটু খাবারের জন্য ঘুরেছে, ছোট ছোট দেব শিশু রাস্তায় পড়ে ছটফট করে মারা গেছে। তাই আজকে এই প্রস্তাবকে অভিনন্দন জানাই, বিশ্বাস করি, এমনি করে আমরা প্রতিটি বাধাকে অতিক্রম করব, ভাঙব, আমরা জানি আমাদের ক্ষমতা কতটুকু, আমরা জানি এই সংবিধানকে এই মুহূর্তে পরিবর্তন করতে পারব না। কিন্তু আপামর জনসাধারণ, গরিব ক্ষেত মজুরদের আমরা লক্ষ স্থলে পৌঁছে দিতে চাই। কোথায় গেলে মানুষ তাদের অধিকার ফিরে পেতে পারে, স্বাধীন দেশে জন্ম গ্রহণ করে মানুষ কিভাবে বাঁচতে পারে, আমরা সেই লক্ষ্যের দিকে তাদের নিয়ে যেতে চাই।

[6-00 — 6-10 P.M.]

স্বাধীন দেশে জন্ম গ্রহণ করে মানুষ কিভাবে বাঁচতে পারে, আমরা সেই লক্ষ্যের দিকে তাদের নিয়ে যেতে চাই। নিয়ে যেতে চাই বলেই আমরা এইভাবে প্রতিটি আন্দোলনকে গ্রাম থেকে গ্রামান্তরে ছড়িয়ে দিতে চাই। তাই শেষ কথা আমি আমার কবিতার মধ্যে দিয়ে বলতে চাই, যে যন্ত্রণার মধ্যে আমরা বার বার ভাবি—

"লাঙলের ফলার উপর

পা রেখে,

আঁতুড় ঘরেই মেরে ফেলতে চাই

দারিদ্র্যের অভিশাপকে।

ওরা যতক্ষণ না,

মৃত্যু যন্ত্রণা অনুভব করে

ততক্ষণ,

তলোয়ারের ফলা খাপে ঢুকবে না,

শান দিয়ে দিয়ে

সময়ের প্রতিক্ষায়

থাকবে উদ্যত।"

এই বলে এই প্রস্তাবকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী গনেশচন্দ্র মন্ডল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজ "খাদ্যের বিনিময় কাজ" এই প্রকল্প নিয়ে বামফ্রন্ট সরকারের যে প্রস্তাব মাননীয় সদস্য গোপাল বসু মহাশয় উত্থাপন করেছেন সেই প্রস্তাবকে এবং সেই প্রকল্পকে আমি সমর্থন জানাচ্ছি। এই প্রকল্প সম্পর্কে ইতিপূর্বে কিছু কিছু আলোচনা হয়েছে এবং এর নানাদিক নিয়েও এখানে আলোচনা করা হয়েছে। এর আগে গ্রামাঞ্চলের যে চিত্র আমরা দেখেছি তাতে গ্রামবাংলায় সৃজনশীল কাজকর্ম করার মতো কোনও ব্যবস্থা ছিল না। যখন কোথাও খরা হত বা বন্যা হত তখন কিছু কিছু রিলিফ দেওয়া হত মাটি কাটার কাজের মাধ্যমে। আর সাধারণভাবে শতকরা ২ থেকে ৫ জনকে জি.আর. দেওয়া হত। এইরকম একটা ব্যবস্থা গ্রামাঞ্চলে ছিল। গ্রামের মানুষকে আত্মনির্ভরশীল করে তোলার কোনওরকম প্রচেষ্টা ইতিপূর্বে ছিল না। কিন্তু এই সরকার এসে ব্যাপকভাবে ফুড ফর ওয়ার্কের প্রকল্প অনুযায়ী গ্রামাঞ্চলে কাজ করার চেষ্টা করেন। সাধারণত যে সময়ে অন্য কোনওরকম কাজের সুযোগ থাকে না সাধারণত ভাদ্র থেকে কার্তিক মাস পর্যন্ত এই সময়ে লোকে কাজের কোনওরকম সুযোগ পায়না, এই সময়ে প্রায় অর্ধাহারে, অনাহারে গ্রামাঞ্চলের অনেক জায়গায় লোকেদের কাটাতে হয় সেইরকম পরিস্থিতিতে এই প্রকল্প অনুযায়ী পশ্চিমবঙ্গের বিভিন্ন গ্রামে ছোটখাট অনেক পরিকল্পনা রচিত হয়। যেমন রাস্তা করা, নদীর বাঁধ তৈরি করা, ছোট ছোট পুষ্করিণী সংস্কার করা ইত্যাদি কাজের মধ্যে দিয়ে গ্রামে সেই সময়ে ব্যাপক কর্মসংস্থান হচ্ছে। ইতিমধ্যেই মাননীয় সদস্য গ্রামে আজকে কি পরিবেশ সৃষ্টি হয়েছে, সে চিত্র তুলে ধরেছেন। সেই সঙ্গে সঙ্গে গ্রামের মানুষের হাতে পৌঁছেছে গম। খাদ্য-শস্য মজুত করে অতি মুনাফা করার যে প্রবণতা সাধারণভাবে ব্যবসায়ীদের মধ্যে আছে সেই প্রবণতার হাত থেকে অন্তত মানুষকে রক্ষা করবার জন্য এই পরিকল্পনা সহায়তা করেছে, এটা আমরা জানি। কারণ এই পরিকল্পনা অনুযায়ী যে-গম সাধারণ মানুষের হাতে গিয়ে পৌঁছেছে সেই গম দিয়ে তারা তাদের খাদ্য শস্যের অভাব কিছুটা মিটিয়েছে। আমরা জানি বাজারে চাহিদা প্রচুর, কিন্তু তবুও সেই গম মজুত করে ব্যবসায়ীদের ঘাটতি সৃষ্টি করার যে প্রচেষ্টা সাধারণভাবে আছে সেই প্রচেষ্টা ব্যহত হয়েছে। সুতরাং এর ফলে খাদ্য শস্যের ঘাটতি খানিকটা কমানো গিয়েছে। সুতরাং সেদিক থেকে এই পরিকল্পনা গ্রামের মানুষের কাছে আশির্বাদ স্বরূপ। আমরা জানি এই যে উৎপাদন ব্যবস্থা, এই উৎপাদন ব্যবস্থা হচ্ছে প্রকৃতির দান আর মানুষের শ্রম। সুতরাং সেই প্রকৃতির দান আর মানুষের শ্রমকে

কাজে লাগিয়েই সারা ভারতবর্ষের বা পৃথিবীর উৎপাদন ব্যবস্থা চলছে। আমরা যদি প্রাকৃতিক সম্পদ এবং মানুষের শ্রমকে ঠিকভাবে কাজে লাগাতে পারি তাহলেই সাধারণভাবে আমাদের অর্থনীতির অনেক পরিবর্তন ঘটবে। এটা আমরা জানি। আমরা শুনেছি যে পশ্চিমবঙ্গে ফুড ফর ওয়ার্কের মাধ্যমে যেভাবে গম দেওয়া হচ্ছে তারফলে নাকি মুদ্রাস্ফীতি হবে। কিন্তু এটা আমি বুঝিনা এই গম দেওয়ার মাঝখানে মুদ্রাস্ফীতি আসে কোথায়? আমরা জানি, পশ্চিমবঙ্গে এই পরিকল্পনা এত জনপ্রিয় হয়ে উঠেছে তাতে অনেকেই আজকে আতঙ্কিত। আমরা যখন তামিলনাড়ুতে গিয়েছিলাম তখন ওখানকার গ্রামের কৃষকদের সঙ্গে কথাবার্তা বলে জিজ্ঞাসা করলাম যে তোমাদের যখন কাজ থাকে না তখন তোমরা কি কর? তার উত্তরে তারা বলল গ্রাম ছেড়ে অন্যত্র যাই অথবা না খেয়ে থাকি। আমরা জিজ্ঞাসা করলাম ফুড ফর ওয়ার্ক স্কীমের মতন কোনও স্কীম তোমাদের এখানে চালু হয়নি। তারা বলল এইরকম কোনও স্কীমের নাম শুনিনি। আমরা ওখানকার অফিসারদের জিজ্ঞাসা করলাম কেন আপনারা এইসব কাজ করেন না? তারা কিন্তু উত্তর দিতে পারল না। সুতরাং সেইদিক দিয়ে বুঝতে পারছি এই পরিকল্পনার দ্বারা সাধারণ গরিব মানুষেরা আত্মনির্ভরশীল হয়ে উঠেছে, আত্মপ্রত্যয় বেড়ে গেছে। আমরা দেখছি গ্রাম পঞ্চায়েতের হাতে ফুড ফর ওয়ার্ক পরিকল্পনা রূপায়িত হচ্ছে কিন্তু সেখানে একটা অসুবিধা হচ্ছে এই গ্রাম পঞ্চায়েতের মাধ্যমে একই সঙ্গে আর.আর.পি, আর.ডব্লু.পি. এবং ফুড ফর ওয়ার্কের কাজ চলছে এবং সুন্দরবনের ক্ষেত্রে সুন্দরবন ডেভেলপমেন্টেরও কাজ এই পঞ্চায়েতের মাধ্যমে হচ্ছে। ফুড ফর ওয়ার্কের জন্য ২ কেজি গম এবং ১ টাকা দেওয়া হচ্ছে, আর.ডব্লু.পি. কাজের জন্য ৩ কেজি গম এবং ২ টাকা দেওয়া হচ্ছে। বিবিন্ন স্কীমের জন্য বিভিন্নরকম টাকা এবং গম দেওয়া হচ্ছে, বিভিন্নরকম বরাদ্দ। আমি সরকারকে এইদিকে লক্ষ দিতে বলব মাননীয় ত্রাণমন্ত্রী মহাশয় আছেন তিনি দেখবেন যাতে করে ফুড ফর ওয়ার্কের নগদ টাকার মূল্যটা আর.ডব্লু.পি. স্কীমের মতন দেওয়া যায় কি না সেটা একটু দেখবেন। তাহলে গ্রামের মানুষের কাছে আরও বেশি অর্থ পৌঁছে দিতে পারি। আমরা দেখছি পশ্চিমবাংলার বহু জায়গায় খরা চলছে, বিশেষ করে পুরুলিয়া, বাঁকুড়া প্রভৃতি জেলায় খরা চলছে এবং সেখানকার মানুষেরা অর্দ্ধাহারে অনাহারে দিন কাটাচ্ছে। সুন্দরবনে আমি দেখেছি এখন কোনও কাজ নেই, মানুষদের না খেয়ে দিন কাটাতে হচ্ছে। সুন্দরবনের যে সমস্ত জায়গায় এই প্রকল্প অনুযায়ী এখন কাজ করা সম্ভব সেই সমস্ত জায়গায় যেন সরকারের তরফ থেকে এখনই কাজগুলি চালু করা হয় যাতে করে এই ২/৩ মাস ওখানকার মানুষেরা কাজ পায় এবং ক্ষুণ্ণীবৃত্তি নিবৃত্ত করতে পারেন। কেন্দ্রীয় সরকারের কাছে বাড়তি গম চেয়ে যে প্রস্তাব আনা হয়েছে সেই প্রস্তাব অনুযায়ী কেন্দ্রীয় সরকার যাতে আমাদের অধিক পরিমাণ গম বরাদ্দ করেন সেইজন্য এই সভার তরফ থেকে যে প্রস্তাব রাখা হয়েছে সেই প্রস্তাবকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অনিল মুখার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য শ্রী গোপাল বসু, শ্রী বিমলানন্দ মুখার্জি এবং শ্রী সুহৃদ মল্লিক চৌধুরি মহাশয় যে প্রস্তাব এই হাউসের সামনে এনেছেন আমি সেই প্রস্তাবকে সমর্থন করে দু-একটি কথা আপনার মাধ্যমে নিবেদন করতে চাই। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, খাদ্যের বিনিময়ে কাজ এই প্রকল্পটি আজকে পশ্চিমবঙ্গে শুধু নয় সারা ভারতবর্ষে এই প্রকল্প চালু হয়েছে কিন্তু কেন্দ্রীয় সরকারের রিপোর্ট অনুযায়ী

পশ্চিমবাংলাতে এটা সবচেয়ে বেশি সাফল্য লাভ করেছে।

[6-10 — 6-20 P.M.]

এখানে বামফ্রন্ট সরকার এবং বামফ্রন্টের যে দলগুলি আছে তারা আজকে গ্রাম বাংলার এই কাজটিকে সার্থকভাবে রূপায়িত করছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন পশ্চিমবঙ্গে বিশেষ করে আমি দেখেছি পুরুলিয়া, বাঁকুড়া এইসব জায়গায় চিরকাল টেস্ট রিলিফের কাজ হত এবং কংগ্রেস সরকারের আমলেও আমরা দেখেছি এই টেস্ট রিলিফের কাজের মাধ্যমে কংগ্রেস নেতাদের পকেট ভরত। যে জায়গায় ৭০০০ টাকার স্কীম থাকত, সেখানে ৭০০ টাকায় করিয়ে বাকি টাকাটা কংগ্রেস নেতাদের পকেটে যেত। এর ফলে দীর্ঘদিন ধরে কংগ্রেস রাজত্বেও ঐ টেস্ট রিলিফের রাজনীতি ভোটের রাজনীতিতে পরিণত হয়েছিল, সমস্ত জায়গায় তারা এক একটি ভোটের খুঁটি তৈরি করে রেখেছিলেন, কিন্তু সেদিনের অবসান হয়েছে। নূতন করে আজকে বামফ্রন্ট সরকারের রাজত্বকালে এবং পঞ্চায়েতের মাধ্যমে যে কাজ হচ্ছে সেই কাজের যে টাকা সে টাকা ঠিকমতো খরচা হচ্ছে, এবং যার কাছে যাওয়ার দরকার তার কাছেই যাচ্ছে। প্রকৃত কাজই হচ্ছে; রাস্তা, পুষ্করিণী ইত্যাদি হচ্ছে। আমরা বিগত বন্যার সময়ে কি বিধ্বংসী কান্ড হয়েছে তা দেখেছি, তারপর এ বছরে কি বিরাট খরা চলছে, ফুড ফর ওয়ার্ক, যেজন্য খাদ্যের বিনিময়ে কাজ আজকে গ্রাম বাংলায় করা দরকার। আপনি জানেন, স্যার, আমাদের পশ্চিমবঙ্গের এই সরকারের ক্ষমতা কত সীমিত, মাত্র কয়েকটি জিনিসের উপর কর আরোপ করেছেন, সামান্য পরিমাণ কর, তাতে কিছু হতে পারে না, কেন্দ্রীয় সরকারের যে টাকা দেবার কথা, কেন্দ্রের যে কাজ তা যদি তারা না করে তাহলে প্রকল্পগুলি রূপায়িত করা যায় না। কিন্তু দেখছি বিগত মাস, কয়েক বছর ধরে এই বামফ্রন্ট সরকার কেন্দ্রের কাছে বার বার অর্থনৈতিক দাবি নিয়ে হাজির হয়েছেন আমাদের মুখ্যমন্ত্রী মহাশয় বার বার প্রার্থনা করা সত্ত্বেও বার বার যাওয়া সত্ত্বেও সেখান থেকে পর্যাপ্ত পরিমাণে যা আজ পশ্চিমবঙ্গে দরকার তা দিচ্ছে না। পশ্চিমবঙ্গে এই খরার বিরুদ্ধে সংগ্রাম করতে গেলে বন্যা প্রীড়িত মানুষদের ঠিকমতো উন্নয়ন করতে গেলে অর্থনৈতিক কাঠামোকে গড়তে গেলে যে পরিমাণ কেন্দ্রীয় অর্থ সাহায্যের প্রয়োজন তা আজকে আসছে না। এফ.সি.আইয়ের গো-ডাউনে ২ কোটি ২৫ লক্ষ টন খাদ্যশস্য মজুত আছে, রাজ্য সরকারকে ২০ হাজার টন ক্রয় করতে হয়েছে এবং সেটা ক্রয় করার ফলে কেন্দ্রীয় খাদ্য ভান্ডার থেকে দাবি অনুযায়ী প্রয়োজন অনুযায়ী খাদ্য না পাওয়ার ফলে পশ্চিমবাঙ্গের সমস্ত প্রকল্প বানচাল হয়ে যাচ্ছে, তার সার্থক রূপায়ণ করা যাচ্ছেনা। আমি আপনার মাধ্যমে এই কথাই আজকে বলতে চাই যে আমি বুঝতে পারছি না যখন পুরুলিয়া বাঁকুড়া এবং বিভিন্ন জেলা আজকে খরা কবলিত সেখানে কেন্দ্রীয় সরকার কেন্দ্রীয় খাদ্য ভান্ডার থেকে গম দিচ্ছেন না? সুতরাং আজকে পশ্চিমবাংলার মানুষকে বাঁচানোর জন্য তাদের খরার হাত থেকে উদ্ধার করার জন্য যে বিরাট খাদ্য শস্যের প্রয়োজন, যে বিরাট অর্থনৈতিক সাহায্যের প্রয়োজন সেই সাহায্য যদি তারা না দেয় তাহলে পশ্চিমবঙ্গ সরকারের পক্ষে তার ক্ষমতা অনুযায়ী যুদ্ধকালীন জরুরি অবস্থার মোকাবিলা করার মতো এর মোকাবিলা করাও সম্ভব হবেনা। সেইজন্য বলতে চাই যে প্রস্তাব এসেছে সেই প্রস্তাব অনুসারে রাজ্য সরকারের হাতে অধিক খাদ্য শস্য দেবার প্রয়োজন আছে। শুধু পুরুলিয়া বাঁকুড়া নয় বৃষ্টি না হওয়ার জন্য অধিকাংশ জেলায় চাষ হয়নি এবং

যা হয়েছে তাও নষ্ট হতে চলেছে। যে সমস্ত জেলায় ধানের বীজ বপন করা হয়েছিল তা জলাভাবে নষ্ট হতে চলেছে। এই অবস্থায় পুরুলিয়া বাঁকুড়া মেদিনীপুর ২৪ পরগনা এবং কুচবিহার জেলা ক্ষেতমজুর চাষীদের যদি বাঁচাতে হয় তাহলে খাদ্যের বিনিময়ে কাজের প্রকল্প চালু করা দরকার। গ্রাম বাংলার মানুষ যখন হাহাকার করছে তখন এইরকম একটা গুরুত্বপূর্ণ প্রস্তাবের উপর আলোচনা করার জন্য বিরোধী পক্ষ উপস্থিত নেই। আমরা যদি সকলে মিলে কেন্দ্রীয় সরকারের কাছে এই প্রস্তাব দিতে পারতাম তাহলে পশ্চিমবাংলার গরিব মানুষের পক্ষে উপকার হত। হাউসের মধ্যে মাঝে মাঝে তারা খরার কথা বলেন এবং এর উপর আলোচনার জন্য একটা প্রস্তাবও দিয়েছেন কিন্তু দুঃখের বিষয় তারা আজ এখানে উপস্থিত নেই। এই প্রস্তাবের সমর্থনে যদি তাদের বক্তব্য পেতাম তাহলে এই প্রস্তাব আরও জোরদার হত এবং গ্রামের গরিব মানুষ বুঝতে পারত যে খাদ্যের বিনিময়ে কাজের প্রকল্পে আমরা তাদের সঙ্গে আছি। আমরা দেখেছি এই হাউসে যখনই কোনও গুরুত্বপূর্ণ আলোচনা হয় তখনই নানা তুচ্ছ কারণে তারা এই হাউস ত্যাগ করে চলে যান। সেইজন্য এই প্রস্তাবের মধ্য দিয়ে কেন্দ্রীয় সরকারের কাছে যে অনুরোধ করা হয়েছে তাকে সমর্থন করে আমি শেষ করছি।

[6-20 — 6-30 P.M.]

**ডাঃ অশোক মিত্র ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, যে প্রস্তাব এখানে আনা হয়েছে তাকে সমর্থন করতে গিয়ে দু একটা কথা বলতে চাই। খাদ্যের বিনিময়ে কাজের প্রকল্প আমরা উদ্ভাবন করি নি। ১৯৭৬ সালে প্রচুর খাদ্যশস্য মজুত আছে বলে কেন্দ্রীয় সরকার বললেন গ্রামীণ বিকাশের জন্য আমরা কিছুটা খাদ্য-খাদ্য ভান্ডার থেকে আলাদাভাবে দেব। কিন্তু ৭৭-৭৮ সাল পর্যন্ত এ ব্যাপারে কোনও রাজ্যে বিশেষ কোনও কাজ হয়নি। আমরা পশ্চিমবাংলায় সরকার গঠন করে দেখলাম গরিব মানুষের জন্য এই যে খাদ্য আছে তা তাদের জন্য কাজে লাগাতে হবে। গ্রামের সাধারণ মানুষের সমর্থনে আমরা এসেছি সুতরাং তাদের খাদ্য দিতে আমরা প্রতিশ্রুতিবদ্ধ। এই খাদ্যশস্য যদি আমরা গ্রামের মানুষের কাজের বিনিময়ে ব্যবহার করতে পারি তাহলে গ্রামে একটা নূতন উৎসাহ সৃষ্টি করতে পারব। আমরা বলছি গ্রামের সাধারণ মানুষকে মর্যাদা দিতে হবে। আমরা কেন্দ্রীয় ভান্ডার থেকে খাদ্যশস্য পাচ্ছি এবং আমরা আমাদের রাজকোষ থেকে কিছু বাড়তি টাকা আলাদাভাবে এরজন্য ধরে রেখেছি। এই দুটা মিলিয়ে প্রকল্প তৈরি করে আমরা যদি গ্রামে রাস্তাঘাট, জলনিকাশি ব্যবস্থা, গোলাবাড়ি তৈরি, প্রাথমিক বিদ্যালয় তৈরি পুকুর পরিষ্কার করতে পারি তাহলে গ্রামের একটা পরিবর্তন আমরা করতে পারব। আমরা এই কাজ সঙ্ঘবদ্ধভাবে করতে চাই। আমরা কেন্দ্র থেকে খাদ্য নিয়ে আসব এবং আমাদের রাজ্য ভান্ডার থেকে আমরা টাকা দেব। আমরা প্রথম বছর এইরকমভাবে ৪০/৫০ হাজার টাকার খাদ্য ব্যবহার করে গ্রামাঞ্চলে একটা জোয়ার নিয়ে এসেছি। পরের বছর বন্যার বছরে ৭৮-৭৯ সালে দেড় লক্ষ টাকা খাদ্য ব্যবহার করেছিলাম। এই যে কাজ করছি এটা ভারতবর্ষের সমস্ত জায়গায় প্রচারিত হওয়ার ফলে রাজস্থান, কর্নাটক, কেরালা, মহারাষ্ট্র, ইত্যাদি রাজ্য থেকে প্রতিনিধিরা এসে আমাদের এই সমস্ত জিনিস দেখে গেলেন। আমাদের দৃষ্টান্ত অনুসারে তারা কাজ আরম্ভ করলেন। এটা স্বীকার করতেই হবে যে আমরা সারা দেশের পক্ষে একটা দৃষ্টান্ত এ বিষয়ে স্থাপন করেছি। যদি একটা সৎ

সরকার সাধারণ মানুষের জন্য এই ব্যবস্থা করতে পারে এবং গ্রামাঞ্চলে জনপ্রতিনিধি হিসাবে পঞ্চায়েতের সভ্যরা সাধারণ মানুষের জন্য এইরকম কর্মের ব্যবস্থা করতে পারেন তাহলে সাধারণ মানুষকে অনুপ্রেরণা দান করা যায় ও সাধারণ মানুষ মর্যাদার সঙ্গে তার জীবিকার ব্যবস্থা করতে পারে। এ বিষয়ে অনেক হিসাব দেওয়া হয়েছে। ১০ লক্ষ টন সারা দেশে বিতরণ করা হয়েছে। তারমধ্যে আমরা দেড় লক্ষ টন পেয়েছিলাম। গত বছর মৌসুমীর প্রসার ছিল বলে খাদ্য শস্যের উৎপাদন ভাল হয়েছিল। কেন্দ্রীয় সরকার ৭৯-৮০ সালে ১৫ লক্ষ টন খাদ্য শস্য বিতরণ করবেন বলেছিলেন। আমাদের আশা হল যে আমরা আরও বেশি খাদ্যশস্য ব্যবহার করতে পারব তারা বলেছিলেন মৌখিকভাবে যে আরও আমরা বেশি দেব। এই কথা শুনে আমরা প্রকল্প গ্রহণ করেছিলাম। ৩ লক্ষ ৮০ হাজার খাদ্যশস্য এবং সেই অনুসারে রাজ্য ভান্ডার থেকে ২ কে, জি গমের দাম বাবদ ৩ টাকা দিতে হবে সে হিসাব আমরা প্রকল্প গ্রহণ করেছিলাম। কিন্তু যখন হিসাবটা বেরুল একটা অদ্ভুত ব্যাপার, গতবছর যেখানে ১০ লক্ষ টন গোটা দেশে দেওয়া হল সেখানে আমাদের দেওয়া হল ১ লক্ষ ৫০ হাজার টন। এবছর গোটা দেশে যেখানে বরাদ্দ করা হল ১৫ লক্ষ টন, আমরা চাইলাম ৩ লক্ষ ৮০ হাজার টন, সেখানে আমাদের জন্য বরাদ্দ হল ১ লক্ষ ৪০ হাজার টন। গত বছর যা দেওয়া হয়েছিল তার চেয়ে ১০ হাজার টন কমিয়ে দেওয়া হল। এটা কোনও যুক্তিতে করা হল আমরা জানি না। আমরা বহুবার কেন্দ্রীয় সরকারকে জিজ্ঞাসা করেছি, কিন্তু উত্তর মেলেনি। আমরা সফল হয়েছি বলেই কি আপনাদের আতঙ্ক? গ্রামের মানুষের মধ্যে একটা নতুন চেতনা সঞ্চারিত হয়েছে, তাদের আত্ম-মর্যাদা প্রসারিত হচ্ছে সেইজন্যই কি আপনাদের ভয়? সেজন্যই কি আপনাদের পরশ্রীকাতরতা? এটা কি শ্রেণী ভীতি? সেটা আপনারা স্পষ্ট করে বলুন। কিন্তু এখন পর্যন্ত স্পষ্ট জবাব পাওয়া যায়নি। কিন্তু আমরা প্রতিবাদপত্র ক্রমান্বয়ে পাঠিয়ে দিয়েছি, এখন পর্যন্ত সেই ১ লক্ষ ৪০ হাজার টনের বেশি পাওয়া যায়নি, তারও আবার ৭০ হাজার টন পেয়েছি, বাকি ৭০ হাজার টন পাইনি। পশ্চিমবাংলায় আপনারা জানেন চৈত্র-বৈশাখ মাস থেকে খরার প্রকোপ। মোটামুটিভাবে আমবা বলতে পারি শতকরা ৮০ ভাগ শস্য নষ্ট হয়ে গেছে, একটা অত্যন্ত দুরুহ অবস্থার ভেতব দিয়ে আমরা যাচ্ছি। জুন মাসের প্রথম সপ্তাহে আমরা লিখলাম কেন্দ্রীয় সরকারকে, তারা পর্যবেক্ষক দল পাঠালেন, তাদের সঙ্গে আমরা দেখা করলাম, তাদের বার বার বললাম যে আমরা ৩ লক্ষ। ৮০ হাজার টন চেয়েছিলাম, কিন্তু তারা দিয়েছেন মাত্র ১ লক্ষ ৪০ হাজার টন। তা নিয়ে আমরা আলাদা কথাবার্তা বলছি, কিন্তু এই যে খরা, যে খরায় গোটা বাংলা লুকিয়ে যাচ্ছে এতে আমরা গ্রামের মানুষের কাজের ব্যবস্থা করতে চাই, কিছু খাদ্য শস্যের আপনারা ব্যবস্থা করে দিন। আমরা হিসাব করে বললাম ১ লক্ষ ৩৫ হাজার টন গমের আপনারা ব্যবস্থা করুন। কেন্দ্রের যে পর্যবেক্ষক দল এলেন আমরা সরাসরি তাদের সঙ্গে আলোচনা করলাম, তারা বললেন এটা নিয়ে রাজনৈতিক মহলে আপনাদের আলোচনা করতে হবে, তবে আমাদের দিতে কোনও আপত্তি নেই, পশ্চিমবঙ্গ অত্যন্ত দুর্দশাগ্রস্ত সেটা আমরা বুঝতে পারি, আমরা বুঝতে পারি যে আপনাদের কিছু খাদ্য-শস্যের প্রয়োজন যে খাদ্য-শস্য দিলে আপনারা খাদ্যের বিনিময়ে কাজ প্রকল্পের আরও বিস্তার করতে পারবেন। গ্রামে আপনারা যে দৃষ্টান্ত দেখিয়েছেন তাতে দেশের লোক চমৎকৃত, মোহিত। কিন্তু কেন্দ্রের অর্থ মন্ত্রক যা বলেছেন তাতে আপনাদের আর যদি আমরা খাদ্যশস্য দিই তাহলে সেই খাদ্য-শস্যের সঙ্গে আপনাবা প্রতিটি [illegible]

টাকা করে দেবেন, তাদের ৩ টাকা করে যদি দেন তাহলে দেশে মুদ্রাস্ফীতি হবে। আমরা বলি এটা শ্রেণী বিভক্ত সমাজ। আমরা বলি কেন্দ্রীয় সরকারে যারা আছেন তাদের একটা বিশেষ শ্রেণী সম্বন্ধে চেতনা আছে, তারা শিল্পপতিদের প্রতিনিধিত্ব করেন, জোতদার-জমিদারদের প্রতিনিধিত্ব করেন। সেই সময়ে যখন এই সমস্ত কথাবার্তা হচ্ছিল দিল্লিতে সপ্তাহের পর সপ্তাহ ধরে বড় জমিদার-জোতদার, বড় শিল্পপতি, বড় রপ্তানিকারকদের শত শত কোটি টাকা কেন্দ্রীয় কোষাগার থেকে দিয়েছেন এবং ব্যাঙ্কগুলির মারফত দিয়েছেন। তাতে মুদ্রাস্ফীতি হয়নি, আমরা গরিবদের জন্য ২/৩ কোটি টাকা ধরে রেখেছি, সেই টাকায় মুদ্রাস্ফীতি হবে। এটা বুঝতে হবে ঠিক এইরকম একটা অবস্থার মধ্যে আমরা আছি। জুন মাসের মাঝামাঝি আমরা কথা বলেছিলাম, এটা সেপ্টেম্বর মাস, তিন মাস হয়ে গেছে আমরা কেন্দ্রীয় সরকারের কাছ থেকে এক কণা শস্যও পাইনি, যেটার উল্লেখ গোপাল বাবুর প্রস্তাবে আছে। আমাদের যেটা বলা দরকার সেটা হচ্ছে খাদ্য-শস্য মজুত আছে কেন্দ্রীয় সরকারের কাছে, কিন্তু খাদ্যশস্য মজুত হল কি করে। .২ কোটি ২০ লক্ষ টন খাদ্যশস্য মজুত কি করে হল? এর বেশির ভাগ আসছে পাঞ্জাব থেকে কিংবা হরিয়ানা থেকে কিংবা উত্তরপ্রদেশ থেকে। আপনাদের এতে কৃতিত্ব কিছু নেই, কেন্দ্রীয় সরকার যা দয়া করে আপনাদের দেবেন তাতেই সন্তুষ্ট থাকতে হবে। আমি এটা মানতে রাজি নই। আমি মানতে রাজি নই এইজন্য যে পাঞ্জাবে ভাল কৃষিকার্য হয়, হরিয়ানা, উত্তরপ্রদেশে ভাল কৃষিকার্য হয়, তার কারণ ওখানে সেচ ব্যবস্থা আছে। আমরা গোটা দেশ থেকে যে রাজস্ব দিয়েছি সেই রাজস্বের একটা অংশ দিয়ে কেন্দ্রীয় সরকার সেই সেচ ব্যবস্থা করে দিয়েছেন। আমরা যে রাজস্ব দিয়েছি তার একটা অংশ দিয়ে কেন্দ্রীয় সরকার সেখানকার কৃষকদের ভর্তুকি দিয়েছেন, তার একটা অংশ দিয়ে সেখানে ভাল বীজ, সারের ব্যবস্থা করে দিয়েছেন। আমাদের এখানে ব্যাঙ্কগুলিতে যে আমানত হয়, গরিব মানুষ যে সমস্ত রাজ্যে আছে সেখানে সাধারণ মানুষ ব্যাঙ্কে টাকা রাখে, সেই ব্যাঙ্কে আমানত জমা হয়, সেই আমানত দেখিয়ে ব্যাঙ্ক টাকা দাদন দেয়, ঋণ দেয়।

[6-30 — 6-40 P.M.]

এই যে খাদ্যশস্য সংগ্রহ করা হয়েছে কেন্দ্রের শস্য ভান্ডারে মজুত আছে ব্যাঙ্ক থেকে টাকা নিয়ে এই সংগ্রহ কেনা হয়েছে এবং অনেক ক্ষেত্রে সরকারি কোষাগার থেকে, কেন্দ্রীয় কোষাগার থেকে টাকা নিয়ে কেনা হয়েছে সেই কোষাগার আমাদের অংশ আছে, আমাদের দাবি আছে। সুতরাং এ কথা বলা চলবে না ওখানে যে শস্য আছে কেন্দ্রীয় সরকারে তার উপর আমাদের কোনও অধিকার নেই। আমাদের অধিকার আছে, আমাদের রক্ত জল করা রাজস্ব সেই রাজস্বের বিনিময়ে আমাদের রক্ত জল করা আমানত, আমানতের ঐ শস্যভান্ডার স্থাপন করা হয়েছে, তাতে আমাদের অধিকার আছে, আমাদের গরিব মানুষের অধিকার আছে। আমাদের গরিব মানুষের জন্য যদি খাবারের ব্যবস্থা করতে হয় যে খাবার আমরা সম্মানের সঙ্গে ব্যবস্থা করছি এই প্রকল্প মারফত ব্যবস্থা করছি এতে গ্রামীণ উন্নতি হচ্ছে এবং গরিব মানুষের কাছে আমরা খাবার পৌঁছে দিচ্ছি। সুতরাং এটা আমাদের দাবি। এই যে প্রস্তাব এটা হচ্ছে পশ্চিমবাংলার সাধারণ মানুষের দাবি কেন্দ্রীয় সরকারের কাছে এবং যেহেতু আমরা যুক্ত রাষ্ট্রীয় কাঠামোর একটা অংশ, এটা আমাদের সংবিধান গত দাবি যে আমাদের পরিশ্রমে, আমাদের চেষ্টায় আমাদের স্বার্থত্যাগে যে শস্য ভান্ডার গঠিত হয়েছে তার একটা অংশ

আমাদের যারা গরিব দুঃখি অথচ যারা পরিশ্রম করতে পরাম্মুখ নয় তাদের জন্য ব্যয় করা হউক, তাদের জন্য দেওয়া হোক কিন্তু তা দেওয়া হচ্ছে না। সুতরাং আমরা বলি এই দাবি আমাদের দিতে হবে। এখন যদি কেন্দ্রীয় সরকার রাজি না হয় যদি কেন্দ্রীয় সরকার এই ব্যাপারে আর একটি কথা বলা দরকার, আমি নীতির কথা বলছি না ডক্টর রাজকৃষ্ণ দাঁ আমার বন্ধু তিনি যোজনা কমিশনের সদস্য ছিলেন ৩১শে জুলাই পর্যন্ত। তিনি ৩১শে জুলাইয়ের পর আর সদস্য নন, তারপর তিনি কাগজে বিবৃতি দিয়েছেন যে যতবার যোজনা কমিশনে বা কেন্দ্রীয় মন্ত্রিসভায় প্রশ্নটা উঠেছে যে খাদ্যের বিনিময়ে কাজের প্রকল্প বাবদ খাদ্যশস্য বাজারে ছাড়া হোক এবং রাজ্যগুলিকে আরও খাদ্যশস্য দেওয়া হোক, কেন্দ্রীয় মন্ত্রী সভায় আপত্তি উঠেছে, কোনও কোনও বিশেষ মন্ত্রী আপত্তি করেছেন কারণ জিনিসপত্রের দাম বাড়বে। মুদ্রাস্ফীতির খরা হবে। সময় আমরা বলি খাদ্যশস্য ছাড়ুন আপনারা র‍্যাশন ব্যবস্থা মারফত খাদ্যশস্য ছাড়ুন, মডিফায়েড র‍্যাশন মারফত ছাড়ুন, খাদ্যের বিনিময়ে কাজের প্রকল্প মারফত ছাড়ুন, বাজারে বেশি খাদ্যশস্য এলে জিনিসপত্রের দাম কমবে এতে ওদের আপত্তি। কেন্দ্রীয় মন্ত্রিসভার দু-একজন মন্ত্রী ছিলেন এবং এটি আমার নিজের কথা নয়, ডাঃ রাজকৃষ্ণ বাবু খবরের কাগজে বিবৃতি দিয়েছিলেন তার থেকে বলছি তারা বলেছেন এটা চলবেনা। বেশি খাদ্যশস্য রাজ্যগুলিকে পৌঁছানো চলবে না, বেশি খাদ্যশস্য পাবলিক ডিস্ট্রিবিউশন মারফত বাজারে ছাড়া চলবে না তাহলে গমের দাম চালের দাম পড়ে যাবে, আমাদের অসুবিধা হবে। আমরা ব্যবসাদারদের প্রতিনিধি আমরা জমিদার জোতদারদের প্রতিনিধি আমাদের অসুবিধা হবে। এইরকম দু-একজন মন্ত্রী বর্তমান তদারকি যে মন্ত্রিসভা সেখানেও আছে। ওদের শ্রেণী স্বার্থ আমাদের শ্রেণী স্বার্থ ওরা চিন্তিত গরিবরা যদি ক্ষিদেয় খাবার পায় তাহলে বাজার থেকে চড়া দামে কিনবে না, বাসন কোসন বিক্রি করে কিনবেনা, ঘটি, বাটি জমি বিক্রি করে কিনবে না কারণ সরকার মারফত কিনছে, সরকারের মারফত পাচ্ছে কায়িক পরিশ্রম করে সম্মানের সঙ্গে পাচ্ছে, সেটা তারা পছন্দ করছেন না। তারা চান গরিবরা মরুক, আর আমরা চাই গরিবরা বেঁচে থাকুক। আমরা চাই গরিব যারা আছে তারা সম্মানের সঙ্গে দেশের শ্রেষ্ঠ নাগরিকের ভূমিকা গ্রহণ করবে, সুতরাং এটি একটি সাধারণ প্রশ্ন, এর সঙ্গে অনেক রাজনৈতিক দিক আছে, এক হিসাব শ্রেণী সংগ্রামের যে লক্ষণগুলি গোটা দেশে আসতে আসতে পরিস্ফুট হয়ে আসছে তার একটা লক্ষণ এখানে ধরা পড়ছে যে কেন্দ্রীয় সরকার আমাদের খাদ্যশস্যের উপর যে দাবি আছে তা প্রতিষ্ঠিত হতে তারা দেবেন না।

খাদ্যশস্যের যে অংশের উপর আমাদের দাবি আছে, অধিকার আছে কেন্দ্রীয় সরকার আমাদের কোনও দাবিই প্রতিষ্ঠিত হতে দেবেননা। কিন্তু আমরা সেটা আদায় করতে চাই এবং এক্ষেত্রে আমাদের কিছুটা বিকল্প ব্যবস্থার কথা ভাবতে হবে। আমরা পশ্চিমবাংলায় খাদ্যের দিক থেকে স্বয়ম্ভর হতে পারতাম, কিন্তু আমরা গোটা দেশের স্বার্থে অনেক কিছু ত্যাগ করেছি। আমাদের কৃষি অঞ্চলে আমরা পাট চাষের ব্যবস্থা করেছি এবং সেই পাট এবং পাটজাত দ্রব্য বাইরে রপ্তানি করার ফলে যে রাজস্ব আদায় হয় সেটা কিন্তু কেন্দ্রীয় সরকারের কাছে যায় আমরা তার কিছুই পাইনা। তারপর ধরুন, যে জিনিস রপ্তানি হয় তার উপর আমরা বিক্রয়কর বসাতে পারিনা। এর ফলে রাজ্য সরকার কোনও রাজস্ব পায়না এবং যে রাজস্ব তার মাধ্যমে আদায় হয় সেটা পুরো কেন্দ্রীয় সরকারের কাছে চলে যাচ্ছে। আমরা যে জমিতে সোনার ফসল ফলাতে পারি সেখানে আমরা পাট ফলাচ্ছি, অথচ তার বদলে আমরা

কিছুই পাচ্ছিনা। কাজেই এখন কেন্দ্রীয় সরকার যদি কিছু না করেন তাহলে আমাদের বিকল্প হিসেবে কিছু করতে হবে অর্থাৎ আমরা আমাদের কৃষি নীতি পাল্টাব এবং কেন্দ্রীয় সরকারের চ্যালেঞ্জের সম্মুখীন হব। আমি আমার কথা না বাড়িয়ে শুধু এটুকু বলতে চাই এটা কোনও মামুলি সমস্যা নয়। আমাদের দেশে এই যে মুদ্রাস্ফীতি এটা শ্রেণী দ্বন্দের একটা অঙ্গ। শিল্পপতিরা, জমিদার-জোতদাররা এখন বুঝতে পারছে তারা তাদের এই সাম্রাজ্য আর টিকিয়ে রাখতে পারবেনা এবং সেইজন্যই তারা খুব তাড়াতাড়ি মুনাফা লুঠছে। তারা জানে কেন্দ্রীয় সরকার আমাদের হাতে, বাজেট আমাদের হাতে তাই তারা নিজেরা মুনাফা করছে এবং ভরতুকির যে ব্যবস্থা করছে তার ফল তাদের বন্ধু বান্ধবরা পাচ্ছে। আমি আপনাদের বলেছি এই প্রস্তাব আমরা এখানে সর্বসম্মতিক্রমে গ্রহণ করব এবং তারপর এটা আমরা কেন্দ্রীয় সরকারের কাছে পাঠাব। আমাদের প্রতিনিধিরা দিল্লিতে গিয়ে সোচ্চার হবেন এবং আমরা আমাদের কথা বলব। বিরোধীপক্ষ এখানে নেই বলে আমার কোনও মনস্তাপ নেই কারণ তারা বড়লোকের প্রতিনিধি, তারা গরিব লোকদের দেখেননা। আমরা সাধারণ মানুষের ভালবাসা নিয়ে এখানে এসেছি কাজেই তাদের উপর আমাদের একটা দায়িত্ব আছে। যাহোক, আমি আশাকরি এই প্রস্তাব এখানে সর্বসম্মতিক্রমে পাশ করা হবে।

[6-40 — 6-50 P.M.]

**শ্রী রাধিকারঞ্জন ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য গোপালবাবু যে বেসরকারি প্রস্তাব এখানে উপস্থিত করেছেন এবং মাননীয় সদস্যরা যে প্রস্তাবকে সমর্থন করে আরও সমৃদ্ধশালী করেছেন আমি সেই প্রস্তাবকে সমর্থন করছি। প্রস্তাব সমর্থন করতে উঠে রাজ্যের ত্রাণমন্ত্রী হিসেবে আমার কর্তব্যবোধের দিক থেকে আমি দু-একটা কথা বলতে চাই হাউসের সামনে। আজ বিরোধীদলের বহু সদস্য এখানে উপস্থিত নেই, এখানে আজ আছে শুধু সরকার পক্ষ এবং বিরোধীপক্ষের মাত্র দুজন সদস্য। আমি তাদের কাছেই দু-একটা কথা নিবেদন করব যাতে তারা বুঝতে পারেন পরিস্থিতিটা কি। কেন্দ্রীয় সরকারের সঙ্গে এই ব্যাপারে অর্থাৎ কাজের বদলে খাদ্য এই যে প্রকল্প এবং এর আনুষঙ্গিক যে সমস্ত প্রকল্প আমাদের পশ্চিমবঙ্গ সরকারের তরফ থেকে চালানো হয়েছে সেই জিনিসগুলি যদি সদস্যরা ভালভাবে উপলব্ধি করতে পারেন তাহলে গ্রামাঞ্চলের পরিবর্তনের কথা, সাধারণ মানুষ, গরিব মানুষের মনে যে আশা ভরসা এই বামফ্রন্ট সরকার জাগিয়েছেন সেটা তারা ভালভাবে উপলব্ধি করতে পারবেন। আমরা এই প্রকল্পগুলি ভালভাবে চালু করার চেষ্টা করেছিলাম। কর্ম সংস্থানের ব্যবস্থা আমরা করেছিলাম। আমরা গ্রামের একদম ইনটেরিয়ার ভিলেজে, অত্যন্ত গ্রামাঞ্চলে, আমরা সাধারণভাবে যাকে এঁদো গ্রাম বলি সেই গ্রামে কাজ শুরু করেছিলাম। সেই গ্রামে অতীত থেকে ৩০ বছর কেন, সাম্রাজ্যবাদী আমল থেকে ক্ষমতা হস্তান্তরের পরেও কোনও উন্নয়নমূলক কাজ সংগঠিত হয়নি। সরকারের পক্ষ থেকে এবং বেসরকারি পক্ষ থেকে কোনও উন্নয়নমূলক কাজ সংগঠিত হয়নি। কি সেচ প্রকল্প বলুন, কি রাস্তাঘাট নির্মাণ, কি পুকুর সংস্কার বলুন, নূতন করে পুকুর কাটা বলুন, কি বাঁধ দেওয়া বলুন, কি জঙ্গল পরিষ্কার বলুন, অন্য যে সমস্ত উন্নয়নমূলক কাজ, সম্পদ সৃষ্টি করার কাজ সেই কাজগুলো গ্রামাঞ্চলে হয়নি। এই কাজগুলো আমরা বহুল পরিমাণে সংগঠিত করেছি। তার পরিসংখ্যান আমি মাননীয় সদস্যদের দিতে চাই এবং সেটা দিলে মাননীয় সদস্যরা উপলব্ধি করতে

পারবেন, এই কাজের বিনিময়ে কাজ, অর্থাৎ ফুড ফর ওয়ার্ক, আর, ডব্লিউ, পি এবং আর, আর পি এই তিনটে প্রকল্পের মাধ্যমে পশ্চিমবাংলা সরকার গ্রামাঞ্চলের মানুষকে ভিক্ষাপাত্র নিয়ে ঘোরার হাত থেকে বাঁচিয়ে রেখেছেন। তারা নিজেরাই নিজেদের গ্রামাঞ্চলে সম্পদ সৃষ্টি করছেন এবং বেঁচে থাকছেন। এই অবস্থাটা আজকে ভাল করেই উপলব্ধি করা যায়। আমি প্রথমে যে কথাটা ফিনান্স কমিশন, তারা সমস্ত রাজ্য পরিভ্রমণ করে কেন্দ্রীয় সরকারের কাছে বললেন, প্রাকৃতিক বিপর্যয়ের হেতু ত্রাণ কাজে রাজ্যগুলিকে আর কোনও সাহায্য করা যাবে না। কেন্দ্রের কংগ্রেস সরকার, ইন্দিরা সরকার সেটা মেনে নিলেন। কেন্দ্রের মেনে নেওয়ার মানে প্রাকৃতিক দুর্যোগের জন্য রাজ্যে রাজ্যে যে সমস্ত অসুবিধার সৃষ্টি হচ্ছিল, তারজন্য কেন্দ্র যে সাহায্য করছিলেন, কেন্দ্রীয় সরকার তা বন্ধ করে দিলেন। বিরোধী পক্ষ চলে গেলেন হাউস থেকে। এই সিদ্ধান্তের বিরুদ্ধে সেদিনের সিদ্ধার্থ সরকার, কংগ্রেস সরকার একটা প্রতিবাদও করলেন না। নত মস্তকে ইন্দিরা গান্ধীর কেন্দ্রীয় সরকারের এই যে নীতি, রাজ্যগুলির বিপর্যয় যদি ঘটে তাহলে কোনও সাহায্য কেন্দ্রীয় সরকার করবেন না, ত্রাণ খাতে এইটা মেনে নিলেন। তা কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে পশ্চিমবঙ্গের জনগণের উপরে এই যে একটা অত্যন্ত অন্যায়, অবিচার চালানো হচ্ছিল, এর বিরুদ্ধে পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার বিরুদ্ধাচরণ করেছেন কেন্দ্রের কাছে। আমরা এসেই যখন দেখেছি, এই ধরনের ঘটনা ঘটেছে, আমরা কেন্দ্রের কাছে বলেছি, এই নীতি তোমাদের পরিবর্তন করা দরকার। এই নীতি আমরা মেনে নিতে পারি না এবং আমরা সেই নীতির বিরুদ্ধাচরণ করেছি। আপনারা জানেন ১৯৭৭ সালে আমরা সরকারে আসার পরে, আমরা ক্ষমতায় আসার পরে আমরা কেন্দ্রীয় সরকারের কাছে নীতি বদলের কথা বললাম এবং এই নিয়ে আমাদের সঙ্গে জনতা সরকারের আলোচনা হয়। আমাদের মাননীয় মন্ত্রী ফাইনান্স মিনিস্টার ডাঃ অশোক মিত্র, আপনাদের কাছে বলেছেন, কাজের বিনিময়ে খাদ্যের প্রকল্প কেন্দ্রীয় সরকার গ্রহণ করলেন। কেন্দ্র-এর এবং রাজ্যগুলির কংগ্রেস সরকার জনগণের স্বার্থে, সাধারণ নিপীড়িত মানুষের স্বার্থে, ভূমিহীন মানুষের স্বার্থে, ক্ষেত মজুরের স্বার্থে, কিংবা প্রান্তিক চাষীর স্বার্থে, গ্রামের সাধারণ গরিব মানুষের স্বার্থে—খাদ্যের বিনিময়ে কাজ এই প্রকল্প কাজে লাগায় নি।

কোন কংগ্রেসি রাজ্যের সরকার জনগণের স্বার্থে, সাধারণ নিপীড়িতদের স্বার্থে, ভূমিহীন কৃষকদের স্বার্থে, ক্ষেতমজুরের স্বার্থে, কিংবা প্রান্তিক কৃষকের স্বার্থে, সাধারণ গরিব মানুষের স্বার্থে কাজের বদলে খাদ্য, কাজের বিনিময়ে খাদ্য প্রকল্প করেননি, এটা তাদেরই স্বার্থে কাজে লাগান। শ্রেণী স্বার্থের জন্য চেষ্টা করেন। কেন্দ্রীয় সরকারের ক্ষমতা হস্তান্তরের পর থেকে আজ পর্যন্ত যে সরকার হয়েছে অর্থাৎ তদারকি যে সরকার হয়েছে, তার যে শ্রেণীচরিত্র তা হচ্ছে স্বাভাবিকভাবেই আপনি জানেন মজুতদার, জমিদার শ্রেণীস্বার্থ রক্ষা করা এবং যে মুহূর্তে পশ্চিমবঙ্গ সরকার কাজের বিনিময়ে খাদ্য প্রকল্প গ্রহণ করে লক্ষ লক্ষ কোটি কোটি মানুষকে তাদের সাহসিকতা, তাদের বুকের বল ফিরিয়ে দেবার ব্যবস্থা করেছে, তখন জোতদার মহাজনদের কবলে পড়ত যে ক্ষেতমজুর, যারা মজুরির জন্য লড়াই করত, সেই মজুরির লড়াই ক্ষেতমজুররা করতে পারছে। কাজের মাধ্যমে খাদ্য চালু করার ফল কি দাঁড়িয়েছে, সেকথা কমরেড গোপাল বসু বলেছেন। আজকে যদি গ্রামাঞ্চলে যান তবে দেখবেন সাধারণভাবে এমন কোনও প্রান্তিক চাষী গরিব ক্ষেতমজুর নেই যার ঘরে অন্তত দুই এক কেজি গম নেই। কিছু গম তাদের ঘরে আছেই। কাজের বদলে খাদ্য প্রকল্প চালু করার ফলে আজকে গ্রামাঞ্চলের হাজার হাজার

গরিব মানুষ এই প্রকল্পের সঙ্গে যুক্ত হয়ে নিজেরা কাজ করছে এবং সঙ্গে গ্রামে যে সম্পদ সৃষ্টি করছে তাতে গ্রামের যে কায়েমি স্বার্থ এই ক্ষেতমজুরদের উপর আক্রমণ করত, সেটা রুখেছে। অর্থাৎ ঘরে যদি খাবার না থাকে তবে গ্রামাঞ্চলের ক্ষেতমজুররা তাদের যে মজুরির লড়াই সেটা জোরদার করতে পারেন। তাদের ছেলে যদি খেতে না পায়, স্ত্রী যদি খেতে না পায়, বাল বাচ্চা যদি খেতে না পায়, তারা আত্মসমর্পন করতে বাধ্য মহাজনদের কাছে। কিন্তু পশ্চিমবঙ্গ সরকারের এই প্রকল্পের পর সারা পশ্চিমবাংলার প্রান্তে ক্ষেত মজুরদের লড়াই, দরিদ্র কৃষকদের লড়াইকে জোরদার করেছে এবং মজুরির আন্দোলনকে স্থিতিশীল করেছে। গ্রামাঞ্চলে এই লড়াই স্থিতিশীল করায় তাদের ৮/১০ টাকা মজুরি পাবার সম্ভাবনাকে আরও বাড়িয়ে দিয়েছে। আমাদের এই প্রকল্প তাদের একটা সহায়ক শক্তি হয়ে দাঁড়িয়েছে। আমি যে কথা বলতে চাই, মন্দা মরশুমের সময় এই প্রকল্পের ফলে গ্রামাঞ্চলের মানুষেরা যারা খেতে পায়না, উপোস থাকে কি আধ পেটা খেত, আমরা তাদের মুখে কিছু অন্ন যোগাতে পেরেছি, তাদের আমরা কাজ দিতে পেরেছি এবং গ্রামাঞ্চলে যে শ্রেণী সংগ্রামের যে দিকগুলি আছে, তার একটা দিকে আমরা বাধা দিতে পেরেছি। আমাদের মাননীয় সদস্য গনেশ মন্ডল বলেছেন, উনি খবরটা জানেননা, অর্থাৎ উনি বলেছেন আর ডব্লিউপি-তে তাদের মজুরির জন্য ফুড ফর ওয়ার্ক দু কোটি গম এবং এক টাকা দেওয়া হয়, ১৯৭৭-৭৮ সালের পরে ১৯৭৮ সালে একজন মজুর যে কাজ করে তাবজন্য আমরা তিন কেজি গম এবং দু টাকা করে বরাদ্দ করে দিয়েছিলাম।

[6-50 — 7-00 P.M.]

আর গমের বদলে যদি চাল দিতাম তাহলে ২।। কে.জি. চাল দিতাম এবং তার সঙ্গে দুটো করে টাকা দিতাম। আমাদের মাননীয় অর্থমন্ত্রী ডাঃ অশোক মিত্র বলেছেন, খাদ্যের ব্যাপারটা অর্থাৎ এই প্রকল্পের খাদ্যের পার্ট যেটা সেটা কেন্দ্রীয় সরকারের কাছ থেকেই আসবে আর ক্যাশ কমপোনেন্টস পার্ট যেটা অর্থাৎ মজুরি সেটা পশ্চিমবঙ্গ সরকারের পক্ষ থেকে আমরা দিই। ১৯৭৮/৭৯ সালে ভয়াবহ বন্যার পর আমরা গ্রামাঞ্চলে এই কাজগুলি বাড়াবার চেষ্টা করেছি এবং ১৯৭৮ সালে আমি আপনাদের কাছে একথা বলতে পারি যে বিভিন্ন প্রদেশের বিধানসভার প্রতিনিধি দল, সরকারি প্রতিনিধি দল তারা আমাদের সরকারের সঙ্গে যোগাযোগ করেছেন। তারা আমাদের অফিসারদের সঙ্গেও যোগাযোগ করেছেন, কখনও কখনও আমার সঙ্গেও যোগাযোগ করেছেন এবং তারা জানতে চেয়েছেন এই প্রকল্পের এই যে সাফল্য এই সাফল্যের জন্য আপনারা কি কি পদ্ধতি গ্রহণ করেছেন এবং কিভাবে জনগণকে কাজের মধ্যে নিয়ে এসেছেন। অর্থাৎ কেন্দ্রীয় সরকার এই প্রকল্প চালু করার পর ভারতবর্ষের অন্যান্য প্রদেশে এই "কাজের বদলে খাদ্য" কর্মসূচিতে যে কাজ হয়েছে তার থেকে এই প্রকল্প পশ্চিমবঙ্গে বেশি সাফল্য লাভ করেছে। ১৯৭৭ সালে প্রথম বার কেন্দ্রীয় সরকারের কাছ থেকে আমরা গম পেলাম। পশ্চিমবঙ্গে এই প্রকল্প চালু হবার পর এখানকার গরিব কৃষক, ক্ষেতমজুর, ভূমিহীন চাষী-এদের মধ্যে এর মাধ্যমে কি পরিবর্তন সাধিত হচ্ছে শ্রেণী স্বার্থের দিক থেকে লক্ষ করে কেন্দ্রীয় জনতা সরকার প্রথম দিকে সেটা বিবেচনা করতে পারেন নি। পরবর্তী যুগে যখন লক্ষ লক্ষ গ্রামীণ চাষী, ক্ষেতমজুর, গরিব চাষী তারা এর মাধ্যমে ঐক্যবদ্ধ হচ্ছিলেন, দাবি জানাচ্ছিলেন এবং কায়েমী স্বার্থের বিরুদ্ধে এর সঙ্গে সঙ্গে

সংগ্রাম করে গ্রামে সম্পদ সৃষ্টি করছিলেন তখন কেন্দ্রীয় জনতা সরকারের টনক নড়ে যায়। যেহেতু কেন্দ্রীয় জনতা সরকারের শ্রেণী স্বার্থ হচ্ছে বুর্জোয়া জমিদার, জোতদারদের স্বার্থ রক্ষা করা এবং গরিব কৃষক, ভূমিহীনদের স্বার্থ বিরোধী কাজ করা, তাদের ঐক্য বিরোধী কাজ করার সেইহেতু তারা, আমরা যে দাবি করেছিলাম তা থেকে কমিয়ে দিলেন। গ্রামাঞ্চলের মানুষ গ্রামাঞ্চলে সম্পদ সৃষ্টি করুক, যোগাযোগ রক্ষা করুক এবং অন্যান্য বিষয়ে অনেক বেশি উন্নতিশীল হয়ে উঠুক এটা তারা চান না তাই তারা এটা কমিয়ে দিলেন। ১৯৭৭ সালে ওরা দিলেন ৫১ হাজার দুশো মেট্রিক টন, ১৯৭৮/৭৯ সালে আমরা চাইলাম ৩ লক্ষ ৫৩ হাজার ৫৯৮ মেট্রিক টন আর ওরা দিলেন ১ লক্ষ ৫০ হাজার মেট্রিক টন। এবং ১৯৭৯-৮০ সালে আমরা চেয়েছিলাম ৩ লক্ষ ৮০ হাজার টন, সেখানে ওরা দিয়েছিলেন ১ লক্ষ ৪০ হাজার টন এবং ৭০ হাজার টন মে মাসে ওরা দিয়েছেন। তারপর উদারকি সরকার আসার পর অনেক আবেদন নিবেদন করে বার বার বলার পর ৭ই সেপ্টেম্বর তারিখে ওরা ৭০ হাজার মেট্রিক টন গম স্যাংশন করে। তাও চাল স্যাংশন করেছেন। এখন সেই চালের অবস্থা কি দাঁড়াবে তা আমরা বলতে পারছি না। আমরা বলেছি যদি মানুষের অখাদ্য হয় তাহলে আমরা সেই চাল গ্রহণ করতে পারব না। ঐ ৭০ হাজার মেট্রিক টন চাল আমাদের হাতে এখনও আসে নি। আমরা যা কিছু কেন্দ্রীয় সরকারের কাছ থেকে গ্রহণ সেটা প্রথমেই ডেভেলপমেন্ট ডিপার্টমেন্ট সেটা গ্রহণ করেন এবং তাদের হাত থেকে আমাদের ত্রাণ বিভাগকে ফুড ফর ওয়ার্ক কিংবা আর আর পি-এর জন্য বরাদ্দ করেন। নগদ ২২ কোটি ৮০ লক্ষ টাকা এবং ৪ লক্ষ ৫৬ হাজার মেট্রিক খাদ্যশস্য খরা অঞ্চলে খাদ্যের বিনিময়ে কাজ এই প্রকল্পের জন্য পাঠিয়েছেন। এবং অতিরিক্ত ১ লক্ষ ৩৫ হাজার মেট্রিক টন খাদ্যশস্য এবং নগদ ৯ কোটি টাকা বরাদ্দ করার জন্য আমরা কেন্দ্রীয় সরকারকে অনুরোধ করি। কেন্দ্র চলতে আর্থিক বছরে শুধু মাত্র খরা কবলিত এলাকার জন্য কাজের বিনিময়ে খাদ্য এই পরিকল্পনার পরিবর্তে তারা টাকা বা খাদ্য দিয়েছেন। একটা সাংঘাতিক খরা যেটা চলছে তারজন্য একটি সমীক্ষক দল ওরা এখানে পাঠিয়েছিলেন এবং তারা ঘুরে ঘুরে দেখে এসেছেন। এই ব্যাপারে আমাদের পশ্চিমবঙ্গ সরকারকে ৩ কোটি ৬০ লক্ষ টাকা ওরা দিয়েছেন এবং দিয়ে বলেছেন যে ১ ছটাক গম ওরা আমাদের দিতে পারবেন না। পঞ্চ বার্ষিকী পরিকল্পনায় প্ল্যান স্কীম ইত্যাদি বাবদ আগাম টাকা ওরা যেটা দিয়েছেন সেটা ওরা পরবর্তী কালে কেটে নেবেন। এক টন গমও ওরা খরা এলাকার জন্য আমাদের পশ্চিমবঙ্গ সরকারের হাতে দেয়নি যে কথা আমি আগে এই বিধানসভায় আপনাদের বলেছিলাম। খরার জন্য আমরা ৩ কোটি ৬০ লক্ষ টাকা আমরা পেয়েছি। কিন্তু সেই টাকায় আমরা ফুড ফর ওয়ার্কের মতো কাজ করতে পারব না একথা ওরা পরিষ্কার বলে দিয়েছেন। তাই সেখানকার লোকদের এই কাজে যদি নিয়ে আসতে হয় তাহলে আমাদের সেই প্রচেষ্টা নিতে হবে। এবং তাদের যদি বাঁচাতে হয় তাহলে এই ধরনের কাজ আমাদের করতেই হবে। তাই দেড় কোটি টাকা খরচ করে ১০ হাজার মেট্রিক টন গম পশ্চিমবঙ্গ সরকারের পক্ষ থেকে কেনা হয়েছে। ১৯৭৭-৭৮ সালে ফুড ফর ওয়ার্ক-এর জন্য ৩০ হাজার মেট্রিক টন গম খরিদ করেছি। ১৯৭৮-৭৯ সালে ৭২ হাজার মেট্রিক টন গম খরচ করেছি। এবং দুঃখের সঙ্গে বলতে হয় ১৯৭৯-৮০ সালের জন্য আমরা এখনও পর্যন্ত ২৪ হাজার মেট্রিক টন গম বরাদ্দ করেছি। ১৯৭৯ সালের ১২ই সেপ্টেম্বর পর্যন্ত জেলাগুলিতে ২৪ হাজার ১৩৮ টন গম বরাদ্দ করতে হয়েছে।

২৯৭৭৮ মেট্রিক টন গম আমাদের পশ্চিমবঙ্গ সরকারকে ক্রয় করতে হয়েছে নিজেদের টাকা দিয়ে। ১৯৭৭-৭৮ সালে আর আর পি-এর খরচ হয়নি। ১৯৭৮-৭৯ সালে ২৫,২৫০ মেট্রিক টন গম খরচ করেছি। এবং এবারে ১৫,৫৫৬ মেট্রিক টন গম আমরা খরচ করেছি। ১৯৭৮ সালে আর আর পি-তে গৃহ নির্মাণ বাবদ ১৮,৭৫০ মেট্রিক টন গম খরচ করেছি। ১৯৭৭-৭৮ সালের ১।১০।৭৭ থেকে ৩১।৩।৭৮ পর্যন্ত কাজের বিনিময়ে খাদ্য প্রকল্পে এই রাজ্যে বিভিন্ন জেলায় আমরা যে সম্পদ সৃষ্টির কথা আপনাদের কাছে বলেছিলাম তার একটা পরিসংখ্যান দিচ্ছি। আমরা এবারে ১০।১০।৭৭ থেকে ৩১।৩।৭৮ পর্যন্ত কাজের বিনিময়ে খাদ্য প্রকল্পে পুরাতন রাস্তা সংস্কার করেছি ১০ হাজার ৫৬২টি, নুতন রাস্তা নির্মাণ করেছি ১২৭টি, খাল খনন ও সংস্কার করেছি ৩৩০টি, পুকুর খনন ও সংস্কার করেছি ২৪১টি, ক্ষুদ্র সেচ প্রকল্প করেছি ১ হাজার ২৪০টি, কৃষি সহায়ক প্রকল্প ৫৬৯টি, বাঁধ সংস্কার ৩৭৫টি, ছোট বিভিন্ন প্রকল্প ৫ হাজার ৪৪৯টি এবং এর দ্বারা ১ কোটি ৩০ লক্ষ ৩৮ হাজার ৪৫০টি শ্রম দিবস সৃষ্টি হয়েছে।

[7-00 — 7-10 P.M.]

১৯৭৮-৭৯ সালে কাজের বিনিময়ে খাদ্য গ্রাম পুনর্গঠন প্রকল্পে বৃহত, মাঝারি ও ক্ষুদ্র সেচ প্রকল্পে আমরা ২১ হাজার ৩৯৫ হেক্টর জমিতে বন্যার প্রতিরোধ, বাঁধের জন্য জলসেচ-এর ব্যবস্থা হয়েছে। জল নিষ্কাশন ও বাঁধ ৩৩৮ স্কোয়ার কিলোমিটার, ২ হাজার ৪১৭ হেক্টর জমিতে ভূমি সংরক্ষণের ব্যবস্থা করা হয়েছে। ১৩ হাজার ৯শত ৩৪ কিলোমিটার হেক্টর আমরা রাস্তা সংস্কার, নির্মাণ উন্নতিসাধন করেছি। ৭৯৪ হেক্টর জমিতে ফিল্ড চ্যানেল বা জমির উন্নতি সাধন করা হয়েছে চাষের জন্য। ৪ লক্ষ ৪ হাজার বসত ও স্কুল বাড়ি সংস্কার এবং গৃহ নির্মাণ করা হয়েছে। এই কাজে ৩ কোটি ৭৯ লক্ষ ৫০ হাজার শ্রম দিবস সৃষ্টি হয়েছে। গত আর্থিক বছরে রাস্তার জন্য অর্থ বরাদ্দের পরিমাণ ছিল ২৮ কোটি ৭৬ লক্ষ টাকা এবং চলতি বছর নাগাদ অর্থ বরাদ্দের পরিমাণ ৩ কোটি ৯০ লক্ষ টাকা এবং ১ কোটি ৫১ লক্ষ ১৫ হাজার শ্রম দিবস সৃষ্টি হয়েছে। আমরা বাধ্য হয়ে ১০ হাজার মেট্রিক টন খাদ্য ক্রয় করার ব্যবস্থা করেছি। আমি আগে বলেছি যে কেন্দ্রীয় সরকার আমাদের কোনও খাদ্য দিতে রাজি হয়নি। ফুড ফর ওয়ার্কের জন্য তাদের যে ১ লক্ষ। ৪০ হাজার মেট্রিক টন দেবার কথা ছিল যেখানে আমরা ৩ লক্ষ ৮০ হাজার মেট্রিক টন চেয়েছিলাম সেখানে তারা ১ লক্ষ ৪০ হাজার মেট্রিক টন আমাদের দিয়েছেন। আমাদের সীমিত ক্ষমতার মধ্যে আমরা চেষ্টা করছি, সরকারের সীমিত ক্ষমতার মধ্যে দিয়ে চেষ্টা হচ্ছে। দুই দিক থেকে আমাদের চেষ্টা করতে হবে একটা কেন্দ্রীয় সরকারের কাছে আমাদের পশ্চিমবাংলার যে দাবি সেটা তুলে ধরতে হবে এবং তারজন্য আমাদের অর্থমন্ত্রী যে প্রতিনিধি দলের কথা বলেছেন আমি তাকে সমর্থন করছি এবং সেইভাবে আমাদের প্রতিনিধি দল গিয়ে ব্যবস্থা করতে হবে। আমি আপনাদের কাছে একটা, জিনিস পড়ে শোনাতে চাই। তার কারণ বিরোধী সদস্যরা অনেক সময় বলেন যে এই সমস্ত পঞ্চায়েতের মাধ্যমে যে সমস্ত কাজ হচ্ছে, লক্ষ লক্ষ, কোটি কোটি টাকার যে সমস্ত কাজ করা হচ্ছে সেটা সঠিকভাবে করা হচ্ছে না। এই সম্পর্কে কেন্দ্রীয় সমীক্ষক দল সমস্ত পঞ্চায়েত ঘুরে যে রিপোর্ট দিয়েছেন সেটা আপনাদের কাছে পড়ে শুনিয়ে দিতে চাই। আর একটা হল স্টাডি টিম A study team from the Govern-

ment of India had gone through the records maintained by Chanak Gram Panchayat (Mongalkot, Burdwan) for the execution of F.F.W P.W.P and R.R.P Part I and Part II schemes. The study team highly appreciated the up to date maintenance of records and reports with accuracy. This is commendable for the Panchayat who had no initial training for maintenance of such records. The gram panchayat had brought to notice that their full demands for implementing the schemes is not met by the State Government. This may be looked into by the State Government authority while sanctioning fund for further schemes. The team had gone to inspect one moorum road in rainy season and it is observed it had with stood the strain of the season. Such achievements are worth commending.

Sd/- P.S. Shankar 14.6.79
Deputy Controller of Accounts and
Leader of the Central Team.

A study team from Government of India, Ministry of Agriculture and Irrigation, Department of Rural Development, has the pleasure to inspect the Gram Panchayat records of Guskara Panchayat on 13.6.79. The records are well maintained and the achievements are well matching to the allotment of expenditure. We wish the Gram Panchayat the best in their future activities for the welfare to the rural public.

Sd/- P.S. Shankar
Deputy Controller of Accounts and
Leader of the Central Team.

আমি শেষ করার আগে আপনাদের কাছে বিভিন্ন জেলায় ফার্স্ট এপ্রিল থেকে ১২ই সেপ্টেম্বর, ১৯৭৯ সাল পর্যন্ত ফুড ফর ওয়ার্ক-এর জন্য যা দেওয়া হয়েছে জেলা ভিত্তিক আমি সেটা পড়ে দিচ্ছি। কত ম্যান ডেজ তাতে ক্রিয়েটেড হবে এবং ক্যাশ কত দেওয়া হয়েছে সেটা বলছি। সর্বমোট আমরা ৩ কোটি ৯৪ লক্ষ ১৬ হাজার ১৩০ টাকা দিয়েছি, গম দিয়েছি ২৯ হাজার ৭৭৮ মেট্রিক টন গম এবং এর দ্বারা ৯৯ লক্ষ ২৫ হাজার ৯৯৬ ম্যানডেজ তৈরি হবে। বাঁকুড়া জেলায় ৬৮ লক্ষ ৪১ হাজার ৮৫১ টাকা দেওয়া হয়েছে, ৪ হাজার ৬০০ মেট্রিক টন গম দেওয়া হয়েছে, এর দ্বারা ৩৩ হাজার ৩৩৩ ম্যানডেজ তৈরি হবে।

**মিঃ স্পিকার :** মন্ত্রী মহাশয়, আপনার সময় হয়ে গেছে, আপনি এবার শেষ করুন।

**শ্রী রাধিকারঞ্জন বন্দ্যোপাধ্যায় :** যাক, আমার সময় শেষ হয়ে গেছে তাই মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার অনুমতি নিয়ে এই কথা সদস্যদের কাছে বলতে চাই, আমি এই হিসাবটা কিছুদিন আগে হাউসে পড়েছিলাম এবং এটা যাতে সার্কুলেট হয় তারজন্য চেষ্টা করব। আমি এইটুকু বলতে চাই যে প্রস্তাব মাননীয় সদস্য গোপাল বোস মহাশয় এনেছেন, সেই প্রস্তাব শুধু সরকারি দলের প্রস্তাব নয়, এই প্রস্তাব সমস্ত হাউসের প্রস্তাব হওয়া উচিত।

আজকে পশ্চিমবঙ্গে যে প্রকল্পগুলি চলছে ফুড ফর ওয়ার্কের মধ্যে দিয়ে, তাকে যদি আরও সুন্দরভাবে, সফলভাবে রূপায়িত করতে পারি তাহলে গ্রামাঞ্চলের যে পরিবর্তন গরিব মানুষের ক্ষেত্রে হচ্ছে, গরিব মানুষরা নিজেরা যেমন নিজেদের সাহস ফিরে পাচ্ছে এবং গ্রামাঞ্চলের যে শ্রেণী সংগ্রাম, কায়েমী স্বার্থের বিরুদ্ধে লড়াই করে গ্রামে তাদের নিজস্ব সম্পদ সৃষ্টি করে নিজেরা বেঁচে থাকার জন্য সংগঠিত হচ্ছে। আগামী ভবিষ্যতে এই শ্রেণী বিভক্ত সমাজে গরিব মানুষের উপর যে শোষণ চলছে, সেই শোষণ রদ করার জন্য যে সংগ্রাম, সেই সংগ্রামের দিকে আমরা এগিয়ে যেতে পারব। এই আবেদন রেখে আমি আমার বক্তব্য শেষ করছি। এই প্রস্তাব আশা করি হাউসের সকলে গ্রহণ করবেন।

**শ্রী গোপাল বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, প্রধান বিরোধী পক্ষ যারা, তারা নেই। কিন্তু তবুও বিরোধী পক্ষের দু'জন সদস্য এখানে আছেন তারাও এই ফুড ফর ওয়ার্ক কাজের সঙ্গে জড়িত। মোটামুটি যেকথাগুলি এখানে আমাদের বিরোধী পক্ষের সদস্যরা বলতেন এবং এখানে উত্তাপ সৃষ্টি করতেন এবং বাইরের মানুষকে ভুল বোঝাবার চেষ্টা করতেন, সেগুলি হচ্ছে দলবাজির প্রসঙ্গে। কিন্তু এখানে এখন বিরোধী পক্ষের যে দু'জন সদস্য আছেন তারা পঞ্চায়েতের সঙ্গেও যুক্ত আছেন এবং নির্বাচিত পঞ্চায়েতের মাধ্যমে তারাও ফুড ফর ওয়ার্কের কাজ চালাচ্ছেন। তারা নিশ্চয়ই কখনও একথা বলবেন না যে, সেখানে দলবাজি হচ্ছে। আমরাও সেকথা বলিনা। সাধারণ মানুষ এই প্রকল্পের সঙ্গে জড়িত হয়ে রয়েছে। সুতরাং এই মিথ্যা অপবাদ নিশ্চয়ই তারা গ্রহণ করবে না এবং তারা এটার বিচার করবে এবং এর দ্বারা টাকা পয়সা জলে ফেলা হয়েছে বলে যা বলা হচ্ছে, তাও তারা স্বীকার করবে না। কেননা সেখানে সম্পদ সৃষ্টি হয়েছে। মাননীয় মন্ত্রী রাধিকারঞ্জন ব্যানার্জি সম্পদ সৃষ্টির যে ফিরিস্তি আমাদের এখানে দিয়েছেন সেটার দ্বারা আমাদের বোঝবার খুব সুবিধা হয়েছে। আমি বলব যে, যে-টাকা এবং যত গম খরচ হয়েছে, সম্পদ সৃষ্টি হয়েছে তার চেয়ে ৫ থেকে ১০ গুণ বেশি। বিরোধী পক্ষের যারা এখানে রয়েছেন তারা নিশ্চয়ই এটা স্বীকার করবেন। সুতরাং টাকা পয়সার অপব্যয় হয়নি তার একটা প্রমাণ হচ্ছে কেন্দ্রীয় সমীক্ষক দলের কাছ থেকে আমরা যে তথ্য পেয়েছি এবং তারা যে প্রশংসাসূচক বক্তব্য রেখেছে পশ্চিমবাংলার পঞ্চায়েতগুলি ঘুরে দেখে তা থেকে আজকে বিরোধী পক্ষের যে দু'জন সদস্য এখানে রয়েছেন, তারা কখনই বলতে পারবেন না যে, পঞ্চায়েতের মাধ্যমে টাকা পয়সার তছনছ হয়েছে। সুতরাং যেকথাগুলি বিরোধী পক্ষ বলতেন সেগুলি সব অমূলক বলে আজকে এখানে প্রমাণিত হয়েছে। কাজেই আমি আশা করব যে, যে-প্রস্তাব হাউসের সামনে রাখা হয়েছে তা বিরোধীপক্ষের যে দু'জন সদস্য এখানে উপস্থিত আছেন তারা সমর্থন করবেন এবং এই প্রকল্প চালাবার জন্য কেন্দ্রের কাছ থেকে যাতে আরও বেশি খাদ্যশস্য এবং অর্থ পাবার যে দাবি করা হয়েছে তাকেও সমর্থন করবেন। আমি তাদের এই প্রস্তাবের সামিল হয়ে একযোগে সর্বসম্মতভাবে এই প্রস্তাবকে গ্রহণ করবার অনুরোধ করে আমার বক্তব্য শেষ করছি।

The motion of Shri Gopal Basu that –

বিগত দুই বছর "খাদ্যের বিনিময়ে কাজ" এই প্রকল্পটির মাধ্যমে এই রাজ্যের গ্রামগুলিতে বিরাট কর্মযজ্ঞ শুরু হয়েছে। প্রকল্পসূত্রে প্রাপ্ত খাদ্যশস্য ও রাজ্য সরকার কর্তৃক

প্রদত্ত অর্থের সাহায্যে পশ্চিমবাংলার প্রতিটি জেলায় গ্রামে গ্রামে দরিদ্রতর শ্রেণীভুক্ত লক্ষ লক্ষ মানুষের কর্মসংস্থান তথা ক্ষুন্নিবৃত্তি সম্ভব হয়েছে, সেই সঙ্গে গ্রামোন্নয়নে নতুন নতুন পরিকল্পনা যথা রাস্তা তৈরি, সাঁকো তৈরি, পুষ্করিণী সংস্কার, সেচব্যবস্থা ও জলনিকাশি ব্যবস্থার প্রসার, গৃহনির্মাণ প্রভৃতি রূপদানের কাজ এগিয়ে চলেছে। রাজ্য জুড়ে এক বিরাট উৎসাহের তরঙ্গ দোলায়িত হয়েছে। "খাদ্যের বিনিময়ে কাজ"-এর প্রত্যক্ষ ফলশ্রুতি স্বরূপ পল্লী অঞ্চলে ক্ষেতমজুরদের দৈনিক পারিশ্রমিকের হার উল্লেখযোগ্যভাবে উর্ধ্বগতি হয়েছে।

কিন্তু এই সভা গভীর উদ্বেগ ও পরিতাপের সঙ্গে লক্ষ করছে যে, সম্প্রতি কেন্দ্রীয় সরকারের অসহযোগিতার ফলে প্রকল্পটির ভবিষ্যৎ সম্পর্কে অনিশ্চয়তা এবং এই প্রকল্পটি ব্যাহত হওয়ার আশঙ্কা দেখা দিয়েছে। রাজ্য সরকারের পুনঃ পুনঃ অনুরোধ সত্ত্বেও বিগত কয়েক মাসে এক কণা খাদ্যশস্য কেন্দ্রীয় সরকার "খাদ্যের বিনিময়ে কাজ"-এর প্রকল্প সূত্রে, পশ্চিমবঙ্গে প্রেরণ করেন নি। মারাত্মক খরার প্রকোপের সপ্তাহগুলিতে পর্যন্ত এই সাহায্য চেয়ে পাওয়া যায় নি, অথচ কেন্দ্রীয় খাদ্যভাণ্ডারে ২ কোটি ২৫ লক্ষ টন খাদ্যশস্য বর্তমানে মজুত আছে। রাজ্য সরকারকে তাই বাধ্য হয়ে ২০ হাজার টন খাদ্যশস্য ভারতের খাদ্য নিগমের কাছ থেকে ক্রয় করতে হয়েছে। খরার ফলে এই বৎসর পশ্চিমবাংলায় আমন শস্যের বপন বিপুলভাবে ক্ষতিগ্রস্ত হয়েছে, তাছাড়া এমনিতেই আশ্বিনের মাঝামাঝি থেকে অগ্রহায়ণের মাঝামাঝি পর্যন্ত মাঠে কাজের পরিমাণ কম থাকে। এই অবস্থায় "খাদ্যের বিনিময়ে কাজ" প্রকল্প ব্যাপকতর করা সম্ভব হলে গ্রামবাংলার দুঃখ লাঘব হত, দরিদ্র মানুষরা একটু আশার মুখ দেখতেন।

তাই এই সভা রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের কাছে দাবি করছে যে উপরিবর্ণিত সমস্যাদির পটভূমিকায় অবিলম্বে "খাদ্যের বিনিময়ে কাজ" প্রকল্প বাবদ খাদ্যশস্য যথাযথ পরিমাণে রাজ্য সরকারের হাতে অর্পণ করা হোক।

Was then put and agreed to.

**অধ্যক্ষ মহোদয় ঃ** এখন আমি মাননীয় সদস্যদের আজকের ঘটনা সম্পর্কে আমার একটা ঘোষণা জানাতে চাই। অনেকে আমাকে এবিষয়ে বলেছিলেন এবং এখানকার আলোচনা থেকে আমার মনে হয়েছিল যে, আমাদের প্রসিডিংসের যে টেপ রেকর্ড আছে সেটা শুনে বা পড়ে তার পরে আমাকে সিদ্ধান্ত নিতে হবে, কারণ এখানে এমন কিছু মন্তব্য করা হয়েছিল, যেগুলি প্রসিডিংসে থাকা উচিত নয়। আমি সেগুলি পড়েছি এবং শুনেছি এবং সেই অনুযায়ী আমি এখন আমার রুলিং দিচ্ছি।

I have gone through the records in tape and I told that Shri Suniti Chattaraj's reference to Shri Jyoti Basu was not only irrelevant but was an attempt to derogate Shri Basu in public eye.

Shri Sachin Sen's remarks about Mahatma Gandhi were also unfortunate and are not in accordance with the dignity of this House and

the feelings of the vast masses of people of this country.

Similarly I also hold that Shri Satya Ranjan Bapuli's remarks about V.I. Lenin are also very unfortunate and derogatory and accordingly I hold that all these remarks—the remark of Shri Suniti Chattaraj as regards Shri Jyoti Basu, the remark of Shri Sachin Sen as regards Mahatma Gandhi and the remark of Shri Satya Ranjan Bapuli as regards V.I.Lenin—should be expunged from the proceedings of the House.

## ADJOURNMENT

The House was then adjourned at 7.15 P.M. till 1 P.M. on Friday, the 14th September, 1979 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Friday, the 14th September, 1979 at 1.00 P.M.

### PRESENT

Mr. Speaker (Shri Syed Abul Mansur Habibullah) in the Chair, 12 Ministers, 2 Ministers of State and 170 Members.

[1-00 - 1-10 P.M.]

**মিঃ স্পিকার ঃ** গতকাল আমি যখন আমার রুলিং দিয়েছিলাম তার সঙ্গে একটি কথা আমার মনে হচ্ছে যোগ করা দরকার। আমি যখন কালকে রুলিং দিয়েছিলাম তখন আমার খেয়াল ছিল না — শ্রী কমলকান্তি গুহ মহাশয় যে কথাগুলি বলেছিলেন মহাত্মা গান্ধীর সম্বন্ধে — সেটা স্মরণের মধ্যে ছিল না বা টেপ রেকর্ডেও শুনি নি। সেইজন্য আমার মনে হয় যখন সকলের রিমার্কস এক্সপাঞ্জ করা হয়েছে — আমি যে রুলিং দিয়েছিলাম —

Shri Sachin Sen's remarks about Mahatma Gandhi were also unfortunate and are not in accordance with the dignity of this House and the feelings of the vast masses of people of this country. সেখানে Shri Sachin Sen's and Shri Kamal Guha's remarks এইভাবে ধরা হোক বলে মনে করি এবং পরে The remarks of Shri Sachin Sen as regards Mahatma Gandhi সেখানে The remarks of Shri Sachin Sen and Shri Kamal Guha ধরা হোক।

**শ্রী দীপক সেনগুপ্ত ঃ** অন এ পয়েন্ট অফ অর্ডার স্যার, গতকাল শ্রী কমলকান্তি গুহ মহাশয় যে স্টেটমেন্ট করেছিলেন সেটা কিছুটা হাইপোথেটিক্যাল গোছের ছিল। উনি ক্যাটেগোরিক্যালি না বলে হাইপোথেটিক্যাল ধরনের বলেছিলেন। এখানে আপনার রুলিং-এর সাথে স্টেটমেন্ট বাইনডিং হয়ে যাবে এবং ফিউচারে হাউস চালাবার ক্ষেত্রে বাইনডিং হয়ে যাবে। আমরা ডিবার্ড হব। আপনি এটার ব্যাপারে একটু রি-কনসিডার করুন।

**মিঃ স্পিকার ঃ** আমার তো মনে হয় শচীন বাবুর বক্তব্যের প্রিসিডেন্ট ধরে কমল বাবুর বক্তব্যও ধরা উচিত।

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** এ নিয়ে আর আলোচনা করে কি হবে, সবগুলিই তো কাগজে বেরিয়ে গেছে — দ্যাট ওয়াজ ভেরি আনফরচুনেট।

**মিঃ স্পিকার ঃ** এনি ওয়ে প্রসিডিংসের মধ্যে সেটা আসবে না।

**শ্রী কমলকান্তি গুহ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার রুলিং আমরা মানতে বাধ্য। কিন্তু একটি কথা আমি আজকে বলে নিতে চাই। শ্রী কাশীকান্ত মৈত্র মহাশয় তিনি কাগজে যে বিবৃতি দিয়েছেন সেই বিবৃতি আমার সম্মুখে এসেছে। তিনি নেতাজী, মহাত্মা গান্ধী এই সমস্ত কথা বলেছেন এবং কালকে দেখলাম মহাত্মা গান্ধীর সম্পর্কে ওনাদের স্পর্শকাতরতা আছে বিশেষ করে পশ্চিমবঙ্গের দৈনিক সংবাদপত্রগুলিতে এ সম্বন্ধে বিশেষভাবে সেই অংশগুলি রেখেছেন। তা তারা রাখুন, কিন্তু আমি এই প্রসঙ্গে বলে নিতে চাই যে মানুষের অসম্মান বিশেষ করে যারা মনীষী, দেশ-বরেণ্য তাঁদের নানা রকমের অসম্মান হতে পারে — সেই অসম্মান আমরা বিশেষ বিশেষ ক্ষেত্রে ঘটতে দেখি। কালকে যাঁরা দেশের মর্যাদা নিয়ে, দেশ নেতাদের মর্যাদা নিয়ে বড় বড় চিৎকার করলেন, যে কাগজগুলো আজ সকালে এই সংবাদ পরিবেষণ করেছে কিছুদিন আগে আমরা তাদের সেই স্পর্শকাতরতা দেখি নি। কিছুদিন আগে যখন রাজনারায়ণকে নেতাজী বলে বার বার পাবলিসিটি দেওয়া হয়েছিল এই কাগজগুলি বিশেষ করে তুলে ধরেছিল তখন তো কারও মুখে একটি প্রতিবাদের শব্দও উচ্চারিত হয় নি। নেতাজীর মতো একজন বিশ্ববরেণ্য বিপ্লবীকে রাজনারায়ণের সঙ্গে তুলনা করে একই পজিশনে আনার চেষ্টা করা হয়েছিল তখন সেদিন কাশীকান্ত মৈত্র, হরিপদ ভারতী এঁদের মুখে একটা কথাও শোনা যায় নি। কাঁচের ঘরে বসে ঢিল ছুড়লে সে ঢিল নিজের গায়েই ফিরে এসে লাগে, আমরা ঢিল হজম করবার জন্য রাজনীতি করি না।

## Starred Questions
## (to which oral answers were given)

### আন্তর্জাতিক ক্রীড়া প্রতিযোগীদের সম্বর্ধনা

*২১৩। (অনুমোদিত প্রশ্ন নং *১৪।) **শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** শিক্ষা (ক্রীড়া) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, আন্তর্জাতিক ক্রীড়া প্রতিযোগিতায় গৌরবের অধিকারিণী বাঙালি অ্যাথলেট রীতা সেন ও বিভিন্ন জাতীয় প্রতিযোগিতায় অংশ গ্রহণকারী পশ্চিমবঙ্গের কিশোর, তরুণ ও যুব প্রতিযোগীদের উৎসাহদান বা সম্বর্ধনার কোনও আয়োজন ক্রীড়া দপ্তরের পক্ষ থেকে করা হয়েছে কি?

**শ্রী জ্যোতি বসু ঃ**

না।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাইবেন কি, এখানে আমি একটি নাম উল্লেখ করে প্রশ্ন করেছিলাম যে একজন মহিলা অ্যাথলেট ক্রীড়াবিদ আন্তর্জাতিক কৃতিত্ব অর্জন করেছেন, তিনি ভারত তথা বাংলাদেশের নাগরিক, শ্রীমতী রীতা সেন। তাঁকে ক্রীড়া দপ্তরের তরফ থেকে মর্যাদা দেবার জন্য সম্বর্ধনা জানানোর কথা বলেছিলাম, কিন্তু ক্রীড়া

দপ্তরে সম্বর্ধনা জানানোর কোনও প্রয়োজন বোধ করেন নি। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় কি এই ব্যাপারে কোনও উদ্যোগ নেবেন?

**শ্রী জ্যোতি বসু ঃ** ক্রীড়া দপ্তর থেকে এ রকম কোনও ব্যবস্থা নেওয়া হয় নি, কিন্তু ক্রীড়া পরিষদ থেকে এই ব্যাপারে গত বৎসর গ্রেট ইস্টার্ন হোটেলে ব্যবস্থা করা হয়েছিল, মাননীয় সদস্য যখন বলছেন তখন আমি দেখব শুধু এঁর জন্য নয়, এরকম অনেকের জন্যই রিপোর্ট এসেছে, ব্যাপারটি নিশ্চয় বিবেচনা করা হবে।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** আমি পশ্চিমবঙ্গ সরকারের তরফ থেকে সম্বর্ধনা জানাবার কথা বলছি, যেমন পাঞ্জাব গভর্নমেন্ট মিলখা সিং কে জানিয়েছিলেন, সে রকম কি হবে?

**শ্রী জ্যোতি বসু ঃ** আয়োজন করা হচ্ছে অন্যান্য পরিষদ থেকে, তাহলেও এটা তাঁরা নিশ্চয় বিবেচনা করবেন।

## সরকারি ফ্ল্যাট বন্টন

***২১৪।** (অনুমোদিত প্রশ্ন নং *২২৮।) **শ্রী দীপক সেনগুপ্ত ঃ** আবাসন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) সাম্প্রতিককালে কোনও ক্ষেত্রে সরকারি ফ্ল্যাট বন্টন নীতির কোনও ব্যতিক্রম করা হইয়াছে কি; এবং

(খ) হইয়া থাকিলে (১) কোন কোন ক্ষেত্রে ও (২) কি কি কারণে এই ব্যতিক্রম করা হইয়াছে?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ**

(ক) না।

(খ) (১) এবং (২) প্রশ্ন ওঠে না।

[1-10 – 1-20 P.M.]

**শ্রী দীপক সেনগুপ্ত ঃ** কিছু দিন আগে আমরা সংবাদ পত্রে দেখেছি যে শ্রী সুরজিত সেনগুপ্ত মহাশয়কে আপনি আবেদন করার সঙ্গে সঙ্গে তৎক্ষণাৎ একটি সরকারি ফ্ল্যাট দিয়েছেন এটা সত্য কিনা?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** সম্পূর্ণ সত্য। তিনি ভাড়া বাড়ি নেন নি ফ্ল্যাট যেগুলি ওয়েস্ট বেঙ্গল হাউসিং বোর্ড থেকে বিক্রি করা হয় সেই রকম একটি ফ্ল্যাটের জন্য আবেদন করেছিলেন ও আমি তা সঙ্গে সঙ্গে মঞ্জুর করে দিয়েছি।

## হোমগার্ড অফিসার

*২১৫। (অনুমোদিত প্রশ্ন নং *৫৪০।) **শ্রী সুভাষ গোস্বামী ঃ** স্বরাষ্ট্র (অসামরিক প্রতিরক্ষা) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ১লা আগস্ট, ১৯৭৯ তারিখে পশ্চিমবঙ্গে কোন পর্যায়ের কতজন হোমগার্ড অফিসার আছেন;

(খ) তাঁহাদের বেতন/ভাতার পরিমাণ কত; এবং

(গ) ১৯৭৯ সালের জানুয়ারি মাস হইতে ১৯৭৯ সালের জুন মাস পর্যন্ত বাঁকুড়া জেলায় কোন পর্যায়ের কতজন অফিসারকে কত দিনের জন্য নিয়োগ করা হইয়াছে?

**শ্রী রাম চ্যাটার্জি ঃ**

(ক) ১। ডিস্ট্রিক্ট কমানডেন্ট — ১৭ জন

২। হোমগার্ড কমানডেন্ট — ৩৮ জন

৩। ডেপুটি কমানডেন্ট — ৪০ জন

৪। গ্রুপ কমান্ডার — ২৮০ জন

৫। ডেপুটি গ্রুপ কমান্ডার — ৮০৫ জন

(খ) ১। ডিস্ট্রিক্ট কমানডেন্ট ও হোমগার্ড কমানডেন্ট মাথা পিছু — ১২.৮০ পয়সা

২। ডেপুটি কমানডেন্ট গ্রুপ কমান্ডার ও ডেপুটি গ্রুপ কমান্ডার মাথা পিছু — ১০.৪০ পয়সা

অন্যান্য হোমগার্ডেরা মাথা পিছু — ৮.৮৮ পয়সা

(গ) ১। জানুয়ারি, ১৯৭৯ — ৬ জন অফিসার ২২ দিনের জন্য

২। ফেব্রুয়ারি, ১৯৭৯ — ১ জন অফিসার ১ দিনের জন্য

৩। মার্চ, ১৯৭৯ — ঐ

৪। এপ্রিল, ১৯৭৯ — ঐ

৫। মে, ১৯৭৯ — ঐ

৬। জুন, ১৯৭৯ — ঐ

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** হোম গার্ড অফিসাররা তাঁদের পদাধিকারের সুযোগ নিয়ে রাজনীতি করেন এর ফলে গ্রামাঞ্চলের সাধারণ মানুষ সন্ত্রস্ত হয়ে পড়ছেন এটা সত্য কিনা?

**শ্রী রাম চ্যাটার্জি ঃ** সমস্ত গ্রামে এই রকম করছেন কিনা জানি না, তবে কিছু কিছু যাঁদের অভ্যাস হয়ে গিয়েছিল তাঁরা তাঁদের এটা পরিবর্তন করতে পারেন নি। ৫৫ বছরের বেশি যাঁরা আছেন তাঁদের সরিয়ে দিয়ে সৎ লোক আনার চেষ্টা করছি। রাজনীতি করার অভ্যাস ছিল বলে আন্ডার গ্রাউন্ডে গিয়ে এটা করছেন। সেইজন্য আমরা এ বিষয়ে অ্যালার্ট আছি এবং বেশির ভাগকে পাল্টাবার চেষ্টা করছি।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** আপনি তাদের এই কাজ কতদিন দেখবেন?

**শ্রী রাম চ্যাটার্জি ঃ** আপনি হোম গার্ড নিয়ে নাড়াচাড়া করেন সেইজন্য আপনাকে বলছি যে আমরা স্লো বাট স্টেডি দেখছি এবং দেখব।

**শ্রী অনিল মুখার্জি ঃ** এদের নিয়োগ করার নীতি কি?

**শ্রী রাম চ্যাটার্জি ঃ** নীতি হচ্ছে সুস্থ্য সবল এবং যারা উপযোগী তাদের নিয়োগ করা। ফ্রন্ট সরকার যখন নিয়োগ করেন তা পার্টি দেখে করেন না মানুষ এবং কর্মঠ লোক দেখে বাছাই করা হয়।

### হরিণখোলা মুন্ডেশ্বরী সেতুর পাড়ে ধস

***২১৭।** (অনুমোদিত প্রশ্ন নং *৩১৭।) **শ্রী নানুরাম রায় ঃ** পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) হরিণখোলা মুন্ডেশ্বরী ব্রিজের পশ্চিম দিকের দক্ষিণ ধারের মাটি ধসে যাওয়ার সম্পর্কে সরকার অবহিত আছেন কি; এবং

(খ) থাকিলে, ঐ বিষয়ে কি ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ**

(ক) হ্যাঁ, অবহিত আছেন।

(খ) দক্ষিণ ধারে যেখানে মাটির ধস নামিয়াছে তাহা পূর্ত সড়ক বিভাগের এক্তিয়ারের বাইরে। অতএব কোনও রূপ ব্যবস্থা গ্রহণের প্রশ্ন ওঠে না, প্রয়োজনও নাই।

### ফারাক্কা ব্যারেজ

***২১৮।** (অনুমোদিত প্রশ্ন নং *৭৭।) **শ্রী অমলেন্দ্র রায় ঃ** মুখ্য মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ফারাক্কা ব্যারেজে কর্মরত শ্রমিক ও কর্মচারিদের অভাব অভিযোগ সম্পর্কে রাজ্য সরকার অবহিত আছেন কি;

(খ) থাকিলে, ঐ সকল অভিযোগের মীমাংসাকল্পে সরকার কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন; এবং

(গ) রাজ্যের অন্যতম "গ্রোথ সেন্টার" হিসাবে ফরাক্কায় দ্রুত শিল্পায়নের জন্য সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করিতেছেন?

**শ্রী জ্যোতি বসু ঃ**

(ক) হ্যাঁ।

(খ) ফরাক্কা ব্যারেজ সম্পূর্ণ কেন্দ্রীয় সরকারের অধীনস্থ সংস্থা। অতএব ঐ সকল অভাব অভিযোগের মীমাংসা প্রত্যক্ষ ভাবে রাজ্য সরকারের পক্ষে করা সম্ভব নয়। তবে ঐ সকল অভাব অভিযোগের সুষ্ঠু মীমাংসার জন্য অনুরোধ করিয়া মুখ্যমন্ত্রী ১০.৭.৭৯ ও ৩১শে জুলাই ১৯৭৯ তারিখে কেন্দ্রীয় কৃষি ও সেচ মন্ত্রীকে চিঠি লিখিয়াছেন।

(গ) এই একই বিষয়ে মাননীয় সদস্য শ্রী অমলেন্দ্র রায়ের তারকিত *৯০ নম্বর প্রশ্নের উত্তর শিল্প ও বাণিজ্য মন্ত্রী ৫ই সেপ্টেঃ '৭৯ দিয়েছেন।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** দিল্লিতে লেখার পর আজ পর্যন্ত কোনও জবাব পান নি?

**শ্রী জ্যোতি বসু ঃ** প্রাক্তন মন্ত্রী যিনি ছিলেন তাঁর কাছ থেকে কোনও জবাব পাই নি, তবে আবার লিখতে হবে কারণ ঐ কর্মচারী সংস্থা থেকে তারা আবার আমার কাছে আবেদন করেন — যদি আমি কিছু করতে পারি।

**বালুরঘাট-রায়গঞ্জ ও গঙ্গারামপুর-তপন রাস্তা**

***২১৯।** (অনুমোদিত প্রশ্ন নং *৪২৮।) **শ্রী অহীন্দ্র সরকার ঃ** পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) পশ্চিম দিনাজপুর জেলার বালুরঘাট-রায়গঞ্জ ও গঙ্গারামপুর-তপন পাকা রাস্তা দুইটি মেরামত করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি; এবং

(খ) থাকিলে, উক্ত রাস্তা দুইটির পুনর্নির্মাণের কাজ কবে নাগাদ আরম্ভ হইবে?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) মেরামতির কাজ নভেম্বর, ১৯৭৯ তে শুরু হইবে।

**শ্রী ন্যাথানিয়েল মুর্মু ঃ** তপন-গঙ্গারামপুর ও গঙ্গারামপুর-রায়গঞ্জ রাস্তা এত খারাপ হয়ে গেছে যে ঐ রাস্তা দিয়ে যখন প্যাসেঞ্জার যায় তখন এম. এল. এ.-দের শ্রাদ্ধ করতে করতে যায় — এ বিষয়ে কোনও ব্যবস্থা সত্বর করবেন কি?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** ঐ রাস্তার দৈর্ঘ হল ১১০ কি মি. এবং এটা মেরামত করতে ২৪ লক্ষ টাকা খরচ হবে। সুতরাং এই রাস্তার রক্ষণাবেক্ষণ বাবদ যে টাকা বরাদ্দ আছে তাতে প্রয়োজনের তুলনায় উক্ত বরাদ্দ খুবই সীমিত। কাজেই বর্তমান আর্থিক বছরে সম্পূর্ণটা মেরামত করা সম্ভব নয়।

[1-20 – 1-30 P.M.]

**শ্রী ন্যাথানিয়েল মুর্মু ঃ** গঙ্গারামপুর-রায়গঞ্জ এটা স্টেট হাইওয়ের মধ্যে পড়ে, কিন্তু তপন থেকে গঙ্গারামপুর এটা ভিলেজ রোডের মধ্যে পড়ে, এর দৈর্ঘ হচ্ছে ১৩ কিলো মিটার মাত্র। এটুকু করতে খুব বেশি টাকা খরচ লাগবে না। এই সম্বন্ধে কতদূর কি করতে পারেন?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** একদিকে টাকার যেমন অপ্রতুলতা, আর একদিকে রাস্তা মেরামতের আর একটা বড় বাধা হচ্ছে প্রয়োজনীয় মালমশলার অভাব। মাননীয় সদস্য উত্তরবঙ্গ থেকে নির্বাচিত হয়েছেন, উনি জানেন আমাদের পূর্ত বিভাগের যে ডিভিসন উত্তরবাংলায় আছে তাদের মেরামত কাজের জন্য প্রয়োজনীয় যে বিটুমেন সেই বিটুমেন প্রায় নেই বললেই চলে। তবে এই বিটুমেন সরবরাহ করবার জন্য সব রকম প্রচেষ্টা আমরা চালাচ্ছি এবং এর ফলাফল কি হবে সেটা আমার পক্ষে বলা সম্ভব নয়।

**শ্রী অহীন্দ্র সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি গতবার আপনার পূর্ত বিভাগ থেকে প্রায় ১ লক্ষ টাকা ফেরত চলে গেছে, তখন গঙ্গারামপুর এই ৮ মাইল দীর্ঘ রাস্তাটা খারাপ হওয়া সত্ত্বেও সেটা মেরামত করা হয় নি?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** এটা সম্পূর্ণ অসত্য।

**ময়না-মাধবপুর রাস্তা**

***২২১।** (অনুমোদিত প্রশ্ন নং *৫৪৩।) **শ্রী সরল দেব ঃ** পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ২৪-পরগনার অন্তর্গত বারাসাতের ১ নম্বর ব্লকের ময়না হইতে মাধবপুর পর্যন্ত একটি নূতন রাস্তা তৈয়ারির কোনও পরিকল্পনা রাজ্য সরকারের আছে কি; এবং

(খ) থাকিলে, তাহা কতদিনে বাস্তবায়িত হইবে?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**অনুপ্রবেশকারীদের দৌরাত্ম্য**

***২২২।** (অনুমোদিত প্রশ্ন নং *২৬৫।) **শ্রী রজনীকান্ত দোলুই ঃ** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ইহা কি সত্য যে, নদীয়ার চাপড়ায় গত জুলাই মাসে একদল সশস্ত্র বাংলাদেশী নাগরিক দু'জন ভারতীয় নাগরিককে গুলিবিদ্ধ করে হত্যা করেছে; এবং

(খ) সত্য হইলে —

(১) ঐ ঘটনার কারণ সম্বন্ধে সরকারের নিকট কি তথ্য আছে, এবং

(২) এ রকম ঘটনার পুনরাবৃত্তির বিরুদ্ধে সরকার কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**শ্রী জ্যোতি বসু ঃ**

(ক) হ্যাঁ।

(খ) (১) ডাকাতির উদ্দেশ্যেই এই হত্যাকান্ড সংঘটিত হয়।

(২) সীমান্ত রক্ষীবাহিনীকে অধিকতর তৎপরতার জন্য সতর্ক করে দেওয়া হয়েছে। সীমান্তে থানাগুলির অফিসারবৃন্দকেও আদেশ দেওয়া হয়েছে সুতীক্ষ্ণ লক্ষ্য রাখার জন্য।

**আংশিক নির্মিত উত্তরপাড়া থানা ভবন**

***২২৩।** (অনুমোদিত প্রশ্ন নং *৫৯১।) **শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ইহা কি সত্য যে, হুগলি জেলার উত্তরপাড়া পুলিশ থানা ভবনটি আংশিক নির্মিত হইয়া পড়িয়া রহিয়াছে: এবং

(খ) সত্য হইলে, ইহার কারণ কি?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) উত্তরপাড়া-কোতরং পৌরসভার আবেদনক্রমে কলিকাতা হাইকোর্ট অন্তবর্তীকালীন ইনজাংশন জারি করিয়া কাজটি বন্ধ রাখিয়া দেন অধুনা পৌরসভা ও সরকারের মধ্যে এই

বিষয়ে আপোষ রফার প্রস্তাবটি অনুমোদিত হইয়াছে। ইহার বাস্তবায়ন হইলে কাজ আবার শুরু হইবে।

**শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** এই আপস রফা সরকার এবং পৌরসভার মধ্যে কতদিন আগে করা হয়েছে সেটা মাননীয় মন্ত্রী মহাশয় কি অবগত আছেন?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** হ্যাঁ। ঐ ইনজাংশন-এর দরুন উদ্ভুত অচলাবস্থার দ্রুত সমাধানের জন্য স্থানীয় বিধানসভার সদস্য এবং উক্ত পৌরসভার সভাপতি প্রশ্ন কর্তা স্বয়ং, জেলা শাসক, জেলা পুলিশ সুপার, পূর্ত বিভাগের নির্বাহী বাস্তুকার মহাশয় এঁরা সকলে মিলে সেই বিষয়ে উদ্যোগী হন। এই প্রচেষ্টার ফলশ্রুতি হিসাবে বিগত ২৬শে জুলাই, ১৯৭৮ তারিখে সংশ্লিষ্ট সকল পক্ষের একটি সভায় আপস রফার প্রস্তাব গৃহীত হয়।

সরকারপক্ষের পূর্ত বিভাগ এবং উত্তরপাড়া-কোতরং পৌরসভার প্রশাসক যৌথভাবে হাইকোর্টে আবেদন (সোলেনামা) উপস্থিত করে উল্লিখিত ইনজাংশন ফাইল করার আগে এবং প্রস্তাবটি ১৯৭৯ সালের আগস্ট মাসের শেষ ভাগে স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের অনুমোদন লাভ করে এবং তার ফলে পূর্ত বিভাগ সেটা মিটাবার জন্য সকল পক্ষকে নির্দেশ দেন।

**শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** এটা কি সত্য ১৯৭৮ সালের জুলাই মাসে সোলেনামা চুক্তি হল, তারপর হাইকোর্টে আবেদন দাখিল করতে হুগলির পি ডব্লিউ ডি ইঞ্জিনিয়ারের কিছুদিন বিলম্ব ঘটল, এবং পুলিশ বিভাগের অপদার্থতাও এর সঙ্গে যুক্ত হওয়ায় সরকারি অর্থের অপচয় হচ্ছে?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** সেখানে যে সিদ্ধান্ত গৃহীত হয় তাতে আরক্ষা বিভাগের স্বীকৃতির প্রয়োজন ছিল। সেই অনুমোদন আমরা পেয়েছি আগস্ট মাস ১৯৭৯ সালে। কাজেই দেরি হয় নি। তবে দেরি যদি হয়ে থাকে, তাহলে সেটা আরক্ষা বিভাগের জন্যই হয়েছে।

**শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** মিউনিসিপ্যালিটি এবং পি ডব্লিউ ডি-এর ক্ষেত্রে পুলিশ কি করে এল?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** নিশ্চয় এর প্রয়োজনীয়তা আছে। হাইকোর্টের ইনজাংশন — সম্পর্কে নিশ্চয়ই আরক্ষা বিভাগের কোনও ভূমিকা ছিল এবং সেইজন্যই আমরা আরক্ষা বিভাগের অনুমোদন লাভের জন্য গিয়েছি এবং সেই অনুমোদন আমরা আগস্ট মাসে পেয়েছি, তারপরে প্রশ্ন কর্তা স্বয়ং পূর্ত মন্ত্রীর কাছে পত্র দিয়েছিলেন ৫/৯/৭৯ তারিখে এবং তার উত্তরে প্রশ্ন কর্তাকে সব জানিয়ে দিয়েছি।

**শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** জানা সত্ত্বেও এই সব কথা বলতে বাধ্য হচ্ছি, মুখ্যমন্ত্রী এখানে উপস্থিত আছেন, তাঁর দৃষ্টিতে আনছি এই সমস্ত কাজে অর্থের অপচয় যাতে না হয়

এবং বিভিন্ন বিভাগের মধ্যে যাতে সমন্বয় থাকে। এটা রিকোয়েস্ট ফর অ্যাকশন হিসাবে ট্রিট করতে পারেন।

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** মুখ্যমন্ত্রী হচ্ছেন স্বরাষ্ট্র মন্ত্রী এবং সেই মুখ্যমন্ত্রীর সঙ্গে আমার সম্পর্ক মধুর, আমি তাড়াতাড়ি কাজ করার চেষ্টা করেছি আগস্ট থেকে সেপ্টেম্বরের মধ্যে।

**মিঃ স্পিকার ঃ** প্রশ্ন ঠিকভাবে আপনি করতে পারছেন না। এটা আপনি জানেন না অথচ মিনিস্টার জানেন, সেটাই হচ্ছে প্রশ্ন।

### মালতীপুর-চন্দ্রপাড়া রাস্তা

***২২৫।** (অনুমোদিত প্রশ্ন নং *৫৯৪।) **ডাঃ গোলাম ইয়াজদানী ঃ** পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) মালদহ জেলার চাঁচল থানার অন্তর্গত মালতীপুর হইতে চন্দ্রপাড়া হাসপাতাল পর্যন্ত রাস্তাটি নির্মাণের কাজ কোন সালে আরম্ভ করা হইয়াছিল;

(খ) আরম্ভ করার পর হইতে গত বৎসর পর্যন্ত ঐ রাস্তার কাজ কোন বৎসরে কতটা হইয়াছে; এবং

(গ) কবে নাগাদ ঐ রাস্তার কাজ শেষ হইবে?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ**

(ক) ১৯৭৩ সালে।

(খ) ১৯৭৩-৭৫ সালের মধ্যে প্রথম ৩ কিমি মাটির কাজ শেষ হয়। পরে ১৯৭৮ সাল পর্যন্ত ৪র্থ ও ৫ম কিমির মাটির কাজ ও প্রথম ৩ কিমির ঝামা মাড়াইয়ের কাজ শেষ হয়েছে।

(গ) সমগ্র রাস্তাটির জন্য প্রয়োজনীয় জমির দখল ও যথাযথ অর্থ বরাদ্দ এবং প্রয়োজনীয় মাল-মশলা পাওয়া গেলে আগামী ১৯৮২ সালের মধ্যে রাস্তাটির কাজ সম্পূর্ণ হবে বলে আশা করা যায়।

### হজ-যাত্রীদের জন্য যোগাযোগ কেন্দ্র

***২২৬।** (অনুমোদিত প্রশ্ন নং *২৫।) **শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** স্বরাষ্ট্র (রাজনৈতিক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, হজ-যাত্রীদের জন্য প্রত্যেক জেলা-শহরে একটি করে 'যোগাযোগ কেন্দ্র' স্থাপনের পরিকল্পনা রাজ্য সরকারের আছে কি?

[1-20 – 1-30 P.M.]

**শ্রী জ্যোতি বসু ঃ** না। তবে এই "না" উত্তরের সঙ্গে আমি আরও কয়েকটি কথা বলতে চাই। আমাদের এখানে এই পশ্চিমবঙ্গ রাজ্যে একটি হজ কমিটি হয়েছে। যে সমস্ত জেলা থেকে হজ যাত্রীরা তীর্থে যান সেই সমস্ত জেলা থেকে হজ বন্ধুদের নিয়োগ করা হয়। তাঁরা উক্ত জেলাগুলিতে রাজ্য হজ কমিটির প্রতিনিধিত্ব করে থাকেন। বর্তমান বৎসরে কুচবিহার, পশ্চিম দিনাজপুর, মালদহ, নদীয়া, মুর্শিদাবাদ, বর্ধমান, বীরভূম জেলাতে অনুরূপ হাজী বন্ধু নিয়োগ করা হয়েছে। সাধারণত সংশ্লিষ্ট জেলা শাসকদের নির্দিষ্ট সুপারিশক্রমে রাজ্য সরকারি কর্মচারিদের মধ্যে থেকে উক্ত হাজী বন্ধু রাজ্য হজ কমিটি কর্তৃক নিয়োজিত হন। এই নিয়োগ সাধারণত হজ মরশুমের তিন মাসের জন্য করা হয়ে থাকে। তাঁদের রাজ্য হজ কমিটি প্রতি মাসে উক্ত সেবা কাজের জন্য ৬০ টাকা করে সম্মানিক প্রদান করে থাকেন।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় পরবর্তীকালে যে উত্তরটা দিলেন তার জন্য তাঁকে ধন্যবাদ দিচ্ছি। এখন পশ্চিমবাংলায় হজ যাত্রী, যাঁরা সাধারণভাবে ধর্মভীরু মানুষ এই সমস্ত হাজী বন্ধু থাকলেও হজ যাত্রার সময় তাঁদের ফর্ম এবং অন্যান্য নানান ক্ষেত্রে নানান অসুবিধার মধ্যে পড়তে হয়। আমরা গ্রামে থাকি আমরা এ সম্পর্কে অবহিত আছি। এখন যদি প্রতিটি জেলাতে হজ যাত্রীদের জন্য যোগাযোগ কেন্দ্র স্থাপন করা যায় তাহলে গ্রামের মানুষের বিশেষ উপকার হয়। আমার অতিরিক্ত প্রশ্ন হচ্ছে এই যে, মাননীয় মন্ত্রী মহাশয় এ বিষয়ে উদ্যোগ নিয়ে ভবিষ্যতে যাতে এই ধরনের প্রচেষ্টা নেওয়া যায় তার জন্য ব্যবস্থা করবেন কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** আমি তো বললাম যে, যেখান থেকে বেশি যায় সেখানে ইতিমধ্যেই করা হয়েছে। আর অন্য জেলা যেখান থেকে বেশি যায় না সেখান থেকে যদি এই রকম অনুরোধ আসে তাহলে নিশ্চয় সেটা বিবেচনা করা হবে।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** নির্দিষ্টভাবে ঐ হাজী বন্ধুদের মারফৎ যে যোগাযোগের ব্যবস্থা তা ছাড়া হজ যাত্রীদের অন্য রাজ্য সরকারের তরফ থেকে আর কি কি সুযোগ সুবিধার দেবার ব্যবস্থা আছে মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** আর কি কি সুযোগ সুবিধা তাঁদের দরকার তা যদি তাঁরা আমাদের বলেন তাহলে সে ব্যবস্থা করা হবে।

### পুন্ডিয়া ও টাঙ্গন নদীর উপর সেতু

***২২৭। (অনুমোদিত প্রশ্ন নং *৪৩০।) শ্রী অহীন্দ্র সরকার ঃ** পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) পশ্চিম দিনাজপুর জেলার বালুরঘাট-কালিয়াগঞ্জ পাকা সড়কে পুন্ডিয়া ও টাঙ্গন নদীর উপর অস্থায়ী ব্রিজ দুইটি পুনর্নির্মাণের কোনও পরিকল্পনা সরকারের আছে কি; এবং

(খ) থাকিলে, কবে নাগাদ উক্ত কাজ আরম্ভ হইবে বলিয়া আশা করা যায়?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ**

(ক) পুন্ডিয়া — নাই।

টাঙ্গন — হ্যাঁ।

(খ) বর্তমানে বলা সম্ভবপর নহে।

**শ্রী অহীন্দ্র সরকার ঃ** এখানে ছাপার ভুল আছে, আমি লিখেছিলাম পুনর্ভবা কিন্তু মাননীয় মন্ত্রী মহাশয় বললেন পুন্ডিয়া। আমাদের ওখানে ঐ নামে কোনও নদী নেই।

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** ঠিক আছে. পুনর্ভবাই যদি হয় তাহলেও উত্তর হচ্ছে, নাই। আর টাঙ্গন-এর উত্তর হচ্ছে, হ্যাঁ। (খ) বর্তমানে বলা সম্ভবপর নয়।

## পুলিশ, সি. আর. পি. ও সি. আই. এস. এফ. কর্মী

***২২৮।** (অনুমোদিত প্রশ্ন নং *১০৩।) **শ্রী অমলেন্দ্র রায় ঃ** মুখ্যমন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি — সাম্প্রতিককালে পুলিশ, সি. আর. পি. ও সি. আই. এস. এফ. ইত্যাদি পর্যায়ের কর্মীদের ন্যায় সঙ্গত দাবি দাওয়া লইয়া মীমাংসা আলোচনায় বসিবার জন্য রাজ্য সরকার কেন্দ্রীয় সরকারের নিকট কোনও সুপারিশ করিয়াছেন কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** হ্যাঁ। সি. আই. এস. এফ. প্রভৃতি বাহিনীর কর্মীদের সমিতি গঠনের অধিকার মেনে নেবার জন্য, ছাঁটাই কর্মীদের পুনর্বহালের প্রশ্ন বিবেচনার জন্য ও কর্মীদের প্রতিনির্ধিদের সহিত আলোচনার মাধ্যমে তাঁদের বিভিন্ন দাবি দাওয়ার মীমাংসার জন্য সুপারিশ করা হয়েছে কেন্দ্রের কাছে।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় জানাবেন কি যে, এদের যে সমস্ত দাবি দাওয়া আছে সেই সমস্ত দাবি দাওয়ার যৌক্তিকতা কতখানি সেটা কি রাজ্য সরকার বিবেচনা করেছেন?

**শ্রী জ্যোতি বসু ঃ** এটা রাজ্য সরকারের বিবেচনার বিষয় নয়, এটা কেন্দ্রীয় সরকারের বিবেচনার বিষয়। তবে আমি এই চিঠি লিখবার পর দিল্লিতে যখন যাই তখন সি. আই. এস. এফের যিনি আই. জি. আমার সঙ্গে দেখা করেন। পরে তিনি কলকাতায় আসেন এবং সি. আই. এস. এফের যারা আছেন দুর্গাপুর এবং অন্যান্য জায়গায় তাদের সঙ্গে দেখা করে আসেন এবং পরে আমাকে রিপোর্ট করেন, ওদের সঙ্গে আলোচনা করেছেন এবং তার মতে সেই আলোচনা সন্তোষজনক হয়েছে। শুধু সংগঠন গড়ার অধিকার নেই, সেটা শুনেছি তারা

নাকি স্বীকার করে নিয়েছেন, ওদের আর্থিক দাবি-দাওয়া যেমন ইনটারিম রিলিফ ইত্যাদি সেটাও বিবেচনা করা হয়েছে। কাজেই আমার ধারণা ওদের আলোচনার মাধ্যমে ওরা খানিকটা সফল হয়েছেন। তবে সি. আই. এস. এফের সংগঠকরা ইতিমধ্যে আর কিছু বলেন নি আমাকে ওই আই. জি. এসে দেখা করে চলে যাবার পরে।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী কি দয়া করে জানাবেন এদের গণতান্ত্রিক আন্দোলন বিভিন্ন সময়ে হয়েছে এবং সেই আন্দোলন দমন করার জন্য কেন্দ্রীয় সরকারের তরফ থেকে দমনমূলক ব্যবস্থা নেওয়া হয়েছে, এমন কি কোথাও কোথাও মিলিটারিও তাদের বিরুদ্ধে লাগানো হয়েছে, এই সম্পর্কে রাজ্য সরকারের বক্তব্য কি ছিল এবং সুস্পষ্টভাবে সেটা কেন্দ্রীয় সরকারকে জানানো হয়েছিল কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** আমাদের পশ্চিমবাংলায় মিলিটারি এদের বিরুদ্ধে লাগানো হয় নি। অন্য রাজ্যে লাগানো হয়েছে এবং সেই বিষয়ে আমি যে চিঠি লিখি তাতে সেটা আছে। যখন পোর্টের সি. আই. এস. এফ-রা আন্দোলন করেন, ঘেরাও ইত্যাদি করেন, তখন আমি বলেছিলাম পুলিশ তাদের বিরুদ্ধে ব্যবহার করতে পারব না। আর মিলিটারির প্রশ্ন আমাদের এখানে ওঠে নি। আমি এদের নেতাদের বলি এইসব কথা এসেছে দিল্লি থেকে যে পুলিশ ব্যবহার করতে। আমি তাদেরকে বলি, আপনারা নূতন সংগঠন করছেন, আমাদের পশ্চিমবঙ্গ সরকারের সম্পূর্ণ সমর্থন আপনাদের পক্ষে আছে। এই কথা বললে তারা সন্তুষ্ট হন এবং দিল্লি এই নিয়ে আমার সঙ্গে তারা আলোচনা করেন।

## Starred Questions
## (to which written answers were laid on the Table)

### মরিচঝাঁপি

***২১৬।** (অনুমোদিত প্রশ্ন নং *৫৪।) **শ্রী জন্মেজয় ওঝা ঃ** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) সাম্প্রতিককালে মরিচঝাঁপি হইতে মোট কতজন উদ্বাস্তুকে অপসারণ করা হইয়াছে?

(খ) এই সকল উদ্বাস্তুদের অপসারণের জন্য পুলিশ কর্তৃপক্ষ কি কি ব্যবস্থা গ্রহণ করিয়াছিলেন; এবং

(গ) এই অপসারণ প্রক্রিয়ায় কতজন উদ্বাস্তুকে গ্রেপ্তার করা হইয়াছিল এবং কতগুলি কুটির ভষ্মীভূত হইয়াছিল?

**স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) গত ৭.৫.৭৯ থেকে ১৭.৫.৭৯ তারিখের মধ্যে মোট ৯৬৭২ জন দন্ডক উদ্বাস্তু হাসনাবাদ হয়ে দন্ডকারণ্যের উদ্দেশ্যে মরিচঝাঁপি ছেড়ে চলে গেছেন।

(খ) ও (গ) উদ্বাস্তুদের অপসারণের দায়িত্ব জেলা কর্তৃপক্ষের ছিল। পুলিশ শান্তি বজায় রাখার জন্য নিয়োজিত হয়েছিল।

ফিরে যেতে ইচ্ছুক উদ্বাস্তুদের বাধাদানকারীদের ১৫৬ জনকে পুলিশ গ্রেপ্তার করতে বাধ্য হয়।

১৫.৫.৭৯ তারিখে ৮টি উদ্বাস্তুগণ কর্তৃক পরিত্যক্ত কুটিরে কয়েকজন দুষ্কৃতকারী আগুন লাগায়।

## মুখ্যমন্ত্রীর গ্রেট ব্রিটেন যাত্রা

*২২০। (অনুমোদিত প্রশ্ন নং *১৭৫।) **শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মুখ্য মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) পশ্চিমবঙ্গের বর্তমান মুখ্যমন্ত্রী শ্রী জ্যোতি বসু মহাশয়-এর ১৯৭৯ সালে গ্রেট ব্রিটেনে যাওয়ার কারণ কি;

(খ) তাঁহার সঙ্গে কে কে গিয়েছিলেন;

(গ) উক্ত সফরে কত অর্থ বরাদ্দ ছিল; এবং

(ঘ) কত খরচ হয়েছে?

**মুখ্যমন্ত্রী ঃ**

(ক) মুখ্যমন্ত্রী যুগোশ্লাভিয়া, পোলান্ড ও গ্রেট ব্রিটেন সরকারের আমন্ত্রণে ওই সমস্ত দেশে গিয়েছিলেন।

(খ) মুখ্যমন্ত্রীর সঙ্গে শ্রীমতী বসু ও W.B. Comprehensive Area Development Corporation-এর Executive Vice-Chairman ডঃ বিপ্লব দাশগুপ্ত গিয়েছিলেন। যতদিন মুখ্যমন্ত্রী বিদেশে ছিলেন, ততদিন ডঃ বিপ্লব দাশগুপ্ত মুখ্যমন্ত্রীর সচিব হিসেবে নিযুক্ত হয়ে কাজ করেছিলেন।

(গ) শ্রীমতী বসুর বিমান ভাড়া এবং অন্যান্য খরচ সরকার বহন করেন নি। মুখ্যমন্ত্রীর বিমান ভাড়া ও অন্যান্য খরচ বাবদ বরাদ্দ ছিল ১৭,৯৪৮ টাকা ৭ পয়সা (সতেরো হাজার নয়শত আটচল্লিশ টাকা এবং সাত পয়সা)। ডঃ বিপ্লব দাশগুপ্তর বিমান ভাড়া বাবদ বরাদ্দ ছিল ১৩,৫১৬ টাকা (তের হাজার পাঁচশত ষোল টাকা) এবং অন্যান্য খরচ বাবদ প্রাথমিক বরাদ্দ ছিল মার্কিন ৫০০ (পাঁচশত) ডলার এর সমতুল্য টাকা।

(ঘ) শ্রীমতী বসুর কোনও খরচ সরকার বহন করেন নি। মুখ্যমন্ত্রীর বিভিন্ন খরচের জন্য যত টাকা বরাদ্দ ছিল, তা থেকে ৫০ পাউন্ড স্টার্লিং ছাড়া বাকি টাকা খরচ হয়েছে।

ডাঃ বিপ্লব দাশগুপ্ত দেশে ফিরেছেন কিছুদিন আগে এবং তার সব মিলিয়ে কত খরচ হয়েছে সেই হিসেব এখনও পাওয়া যায় নি।

## বিদ্যুৎ দপ্তরে কর্মী নিয়োগ

***২২৪।** (অনুমোদিত প্রশ্ন নং *৪৬২।) **শ্রী কিরণময় নন্দ ঃ** বিদ্যুৎ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) বর্তমান সরকার ক্ষমতায় আসার পর হইতে গত জুলাই মাস পর্যন্ত বিদ্যুৎ দপ্তরে কতজন নূতন কর্মী নিয়োগ করা হইয়াছে; এবং

(খ) ঐ নিয়োগের ব্যাপারে কোন বিজ্ঞাপন দেওয়া হইয়াছিল কিনা?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বিদ্যুৎ দপ্তরে ঐ সময়ে মাত্র দশ জন নূতন কর্মী নিয়োগ করা হইয়াছে।

তৃতীয় শ্রেণী — ৬ জন

চতুর্থ শ্রেণী — ৪ জন

(খ) বিদ্যুৎ দপ্তরে নিয়োগের ব্যাপারে ৫ জন তৃতীয় শ্রেণীর কর্মীর ক্ষেত্রে পশ্চিমবঙ্গ পাবলিক সার্ভিস কমিশন সুপারিশ করিয়াছেন। অপর তৃতীয় শ্রেণীর কর্মী অন্য দপ্তর হইতে বদলি হইয়া আসিয়াছেন। চতুর্থ শ্রেণীর কর্মীদের একজন কর্মরত অবস্থায় মৃত এক কর্মীর পুত্র। অপর তিনজন বিনিয়োগ কেন্দ্রের মাধ্যমে নিযুক্ত হইয়াছেন।

## Involvement of R. S. S. in communal disturbances

***229.** (Admitted question No. *316.) **Shri Rajani Kanta Doloi :** Will the Minister-in-Charge of the Home (police) Department be pleased to state.

(a) Whether the State Government has received any report/evidence of the involvement of R. S. S. in the communal disturbances at Kaliachak, Nadia and Narkeldanga (Calcutta) during the tenure of the present Government in West Bengal; and

(b) If the answer to (a) be in the affirmative; what action has been taken by the State Government in this matter ?

**Minister-in-Charge of the Department of Home (Police) :**

(a) No.

(b) Does not arise.

## Calling Attention to Matters of Urgent Public Importance

**মিঃ স্পিকার ঃ** মুলতুবি প্রস্তাব কিছু আজকে নেই। এখন দৃষ্টি আর্কষণী। আমি নিম্নলিখিত বিষয়ের উপর দৃষ্টি আর্কষণী নোটিশ পেয়েছি, যথা,—

১। ঘটসাঁ গ্রাম পঞ্চায়েত প্রধানের বিরুদ্ধে অভিযোগের তদন্ত হওয়া সত্ত্বেও সরকারের নীরবতা — শ্রী সুনীতি চট্টরাজ।

২। ১২ ই এবং ১৩ ই সেপ্টেম্বর রাজ্য বিদ্যুত পর্ষদের ৫টি ইউনিয়নের যৌথ ধর্মঘট — শ্রী সুনীতি চট্টরাজ।

৩। বীরভূম জেলার সদর হাসপাতালের দ্বিতল ভবনের কাজ শেষ হওয়া সত্ত্বেও চালু না করা — শ্রী সুনীতি চট্টরাজ।

৪। ১২.৯.৭৯ তারিখে আসানসোল শহরে ছাত্র নেতা গ্রেপ্তারে ছাত্রদের মধ্যে ক্ষোভের সঞ্চার — শ্রী বিজয় পাল এবং শ্রী সুনীল বসু রায়।

5. Developments of Haratosh Chakraborty Commission — Shri Santosh Rana.

6. Position of release of political prisoners — Shri Santosh Rana.

আমি ১২.৯.৭৯ তারিখে আসানসোল শহরে ছাত্র নেতা গ্রেপ্তারে ছাত্রদের মধ্যে ক্ষোভের সঞ্চার বিষয়ের উপর শ্রী বিজয় পাল এবং শ্রী সুনীল বসু রায় কর্তৃক আনীত নোটিশ মনোনীত করেছি।

সংশ্লিষ্ট মন্ত্রী মহোদয় যদি সম্ভব হয় আজকে ঐ বিষয়ের উপর একটি বিবৃতি দিতে পারেন অথবা বিবৃতি দেবার জন্য একটি দিন নিতে পারেন।

**শ্রী জ্যোতি বসু ঃ** ১৮ তারিখ।

[1-40 - 1-50 P.M.]

**মিঃ স্পিকার ঃ** স্বরাষ্ট্র (পুলিশ) ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়কে দমদম বিমান বন্দরে মোহনবাগানের ফুটবল খেলোয়াড়দের প্রতি ট্যাক্সি ড্রাইভারদের অশোভন আচরণ সম্পর্কে একটি বিবৃতি দিতে অনুরোধ করছি।

**শ্রী জ্যোতি বসু :** মাননীয় অধ্যক্ষ মহাশয়,

বিধানসভার সদস্য সর্বশ্রী সেখ ইমাজুদ্দিন, শামসুদ্দিন আহমেদ ও কাজী হাফিজুর রহমান মহাশয়গণের উত্থাপিত গত ৪.৯.৭৯ তারিখে দমদম বিমান বন্দরে মোহনবাগান ফুটবল খেলোয়াড়দের উপর ট্যাক্সি চালকের হামলা এবং মারধোর সম্পর্কে, দৃষ্টি আকর্ষণী নোটিশের উত্তরে আমি নিম্নলিখিত বিবৃতি দিতে চাই।

২.৯.৭৯ তারিখে, ৪.৯.৭৯ তারিখে, সন্ধ্যা ৭টা নাগাদ মোহনবাগান দলের ম্যানেজার শ্রী কৃষ্ণচন্দ্র সেন তাঁর দলের অন্যান্য খেলোয়াড়দের নিয়ে কাঠমুন্ডু থেকে বিমানে ফিরে ট্যাক্সি স্ট্যান্ডে এসে খেলোয়াড়দের বাড়ি পৌছানোর জন্য ট্যাক্সির খোঁজ করতে থাকেন। শ্রী গৌতম সরকার ও অন্য দুজন খেলোয়াড় ডব্লু. বি. টি. — ৬২৭১ নং ট্যাক্সিকে রিষড়া যাবার জন্য বলে। কিন্তু খেলোয়াড়দের অভিযোগে জানা যায় যে, ঐ ট্যাক্সি চালক নাকি মিটার ভাড়ায় যেতে চান নি। উপরন্তু রিষড়া যাবার জন্য অস্বাভাবিক ভাড়া দাবি করেন। এই নিয়ে তাদের মধ্যে বাদানুবাদ চলে। অন্যান্য ট্যাক্সি চালকেরাও ইতিমধ্যে সেখানে আসে এবং খেলোয়াড়দের সঙ্গে তাদের ধ্বস্তাধ্বস্তি হয়। ট্যাক্সি চালক অভিযোগ করেন যে, খেলোয়াড়গণ নাকি তাকে নিগৃহীত করেছিলেন। কর্তব্যরত ট্রাফিক কনস্টেবল ব্যাপারটি মিটিয়ে ফেলার চেষ্টা করেন কিন্তু তাতে কোনও ফল হয় না। সংবাদ পেয়ে বিমান বন্দর নিরাপত্তার জন্য কর্তব্যরত সাব-ইন্সপেক্টার ঘটনাস্থলে উপস্থিত হন। তারপরেই নিমতা থানা ও এয়ারপোর্ট থানার ভারপ্রাপ্ত অফিসার যথাসম্ভব পুলিশ নিয়ে ওখানে উপস্থিত হন। তাঁরা ঘটনাটি আয়ত্তে আনেন।

এয়ারপোর্ট থানায় এই ঘটনায় মোহনবাগান ক্লাবের ম্যানেজারের অভিযোগ এবং ট্যাক্সি চালকের পাল্টা অভিযোগক্রমে দুইটি কেস রুজু করা হয়েছে। উপরোক্ত ট্যাক্সির ড্রাইভার ও ক্লিনারকে গ্রেপ্তার করা হয়েছে। তদন্তকালে জানা যায় টাক্সিটি নাকি রিষড়া যাবার পারমিট ছিল না, তাই সে যেতে অস্বীকার করে। কেস দুইটিব এখনও তদন্ত চলছে।

**মিঃ স্পিকার :** বিদ্যুৎ দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়কে বাঁকুড়া জেলার বিদ্যুৎ সরবরাহ সম্পর্কে একটি বিবৃতি দিতে অনুরোধ করছি।

**Shri Jyoi Basu :** Mr. Speaker, Sir, Bankura town used to be supplied by West Bengal Power Supply Company Ltd. which was taken over by the State Electrictity Board in November, 1972. Even before that the Board has constructed a 33 KV single circuit line from Durgapur to provide power from the DPL to augment the supply. The supply along this line depends upon availability of power from DPL after meeting the priority needs of coal mines. Besides, this line has become very old and unsatisfactory. Frequent breakdown of insulators cause dislocation in the supply. It is extremely difficult to locate a defective insulator and restoration of supply takes a long time. It happens, hence, that even on days when SEB system has no load shedding there may be dislocation of supply to Bankura, either due to shortage of power with DPL or due to line fault.

In order to improve the supply and cater to the growing demands of Bankura district the Board had taken up the provision of 132 KV line from SEB grid across the Damodar river and via Bishnupur to Bankura. While most of the towers of the line are complete the crossing over the river Damodar is the cause of delay. Sinking of well foundations in the bed of the river has been delayed by the contractor. All efforts are being made to expedite the completion of this line which may still take another one year or so. The only satisfactory solution would be the completion of this 132 KV line connected to WBSEB grid. Distribution to other parts of the district would also become possible from the supply delivered at 132 KV at Bishnupur.

A solution for the interim period was suggested as a second 33 KV line running parallel to the existing 33 KV line and which would subsequently become a stand-by arrangement. The Board has initiated action to determine the feasibility and the cost etc. and firm decision in this respect is expected to be taken shortly after receipt of tender for this work.

I may also state that after having receipt of several complaints I myself had a discussion with the Chairman of the Board and he has now agreed that he will get this passed by his Board.

**মিঃ স্পিকার ঃ** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী — মহাশয়কে ৫ই সেপ্টেম্বর, ১৯৭৯ তারিখে নবদ্বীপে জনৈক ব্যক্তির উপর দুস্কৃতকারীর অস্ত্র আক্রমণ এবং তাহার মৃত্যুর ঘটনা সম্পর্কে একটি বিবৃতি দিতে অনুরোধ করছি।

**শ্রী জ্যোতি বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, নবদ্বীপ থানায় গত ৫.৯.৭৯ তারিখে সি. পি. আই. (এম) সমর্থক দুলাল দাসের হত্যাকান্ড ও তৎপরবর্তী ঘটনাসমূহ সম্পর্কে মাননীয় সদস্য সর্বশ্রী দেবী বসু, মাধবেন্দু মোহান্তি, এবং বীরেন্দ্রনারায়ণ রায়ের উত্থাপিত দৃষ্টি আকর্ষণী প্রস্তাবের জবাবে আমি নিম্নলিখিত বক্তব্য রাখতে চাই।

গত ৫.৯.৭৯ তারিখে সন্ধ্যাবেলা নবদ্বীপ থানায় পরপর দুটি সংবাদ আসে। প্রথম খবরে বলা হয় স্বপন সাহা নামে একজন কংগ্রেস (ই) সমর্থককে নাকি গুম করা হয়েছে। দ্বিতীয় সংবাদে বলা হয়, দুলাল দাস নামে একজন সি. পি. আই. (এম) সমর্থককে পোঁড়ামা তলায় ছুরি মারা হয়েছে। প্রথম সংবাদের কোনও সত্যতা অনুসন্ধান করে পাওয়া যায় নি। খোকন সাহা নামে ব্যক্তিটি নিজে পরে থানায় এসে ডায়রি করে যান যে, তাঁকে আটকে রাখা হয়েছিল, পরে ছেড়ে দেওয়া হয়েছে। দ্বিতীয় সংবাদের ক্ষেত্রে ঘটনাস্থলে গিয়ে পুলিশ আহত অবস্থায় দুলাল দাসকে উদ্ধার করে এবং তাকে হাসপাতালে নিয়ে যায়। সেখানে তার মৃত্যু হয়। দুলাল দাসের মৃত্যুর ব্যাপারে যে এম. আই. আর. করা হয়েছে তাতে পূর্বোক্ত খোকন সাহা এবং আরও ৭জনের নাম উল্লেখ আছে। এদের মধ্যে খোকন সাহা এবং আরও

দুজনকে সেদিন গ্রেপ্তার করা হয়। পরে আরও ৯জন কংগ্রেস (ই) সমর্থক গ্রেপ্তার হয়। তদন্তে জানা যায় যে, ওই খোকন সাহা এবং অন্যান্য কংগ্রেস (ই) সদস্যরা এদিকে যখন দুলাল দাসের হত্যাকান্ডে লিপ্ত ছিল তখনই অন্য দিকে পুলিশকে বিভ্রান্ত করার জন্য খোকন সাহার গুম হবার মিথ্যা খবর পাঠায়।

এই ঘটনার পর নবদ্বীপ শহরে তীব্র উত্তেজনা ছড়িয়ে পড়ে। পুলিশ সতর্কতামূলক ব্যবস্থা হিসেবে বিভিন্ন জায়গায় পিকেট বসায় এবং ১৪৪ ধারা প্রবর্তিত হয়।

৬.৯.৭৯ তারিখে এক বিক্ষুব্ধ জনতা দুলাল দাসের হত্যাকারীদের গ্রেপ্তারের দাবিতে থানা ঘেরাও করে। এদিকে বড়ালঘাট এলাকায় গোলমাল শুরু হয়। উত্তেজিত জনতা হত্যাকারী কংগ্রেসি সমর্থকদের খোঁজাখুজি করতে থাকে। কংগ্রেসি সমর্থকরা বোমা ফাটাতে শুরু করে। পুলিশ ঘটনাস্থলে যায় এবং অবস্থা আয়ত্তে আনে। মনতোষ সাহা নামে এক ব্যক্তির বাড়ি থেকে রঞ্জন এবং স্বপন নামে দুজনের মৃতদেহ পাওয়া যায়। এই ব্যাপারে দুটি মামলা করা হয়েছে এবং ৬জনকে গ্রেপ্তার করা হয়েছে।

৫ এবং ৬ তারিখে নবদ্বীপে খুবই উত্তেজনা ছিল। দোকানপাট বন্ধ হয়েছিল। ৭ তারিখ থেকে আবার খুলেছে এবং জনজীবন স্বাভাবিক হয়েছে। ৭টি স্থানে পুলিশ পিকেট বসানো হয়েছে। এস. পি. নিজে ৬ তারিখ সন্ধ্যা থেকে নবদ্বীপে ছিলেন। অবস্থা এখন শান্ত আছে।

## Mention Cases

**শ্রী কমল সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, রামকৃষ্ণ মিশনের একটা ঘটনার প্রতি আমি আপনার মাধ্যমে শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। রামকৃষ্ণ মিশন বিবেকানন্দ সেন্টিনারি কলেজের কয়েকজন অধ্যাপক, ছাত্র এবং অভিভাবকরা আমার সঙ্গে দেখা করে ঘটনার প্রতি আমার দৃষ্টি আকর্ষণ করে এবং তাঁরা চান এর একটা প্রতিকার হোক। এই প্রসঙ্গে একটা কথা উল্লেখ করা দরকার যে, এই কলেজের হোস্টেলে যে খরচ হয় সেটা ৫০ ভাগ ইউ. জি. সি. দেন এবং ৫০ ভাগ সরকার দেন — মিশনের কোনও টাকা এখানে খরচ হয় না। আশ্চর্যের বিষয় হচ্ছে, সেখানে ছাত্ররা থাকার কোনও সুযোগ সুবিধা পায় না, অথচ রামকৃষ্ণ মিশন কর্তৃপক্ষ অন্যদের সেই হোস্টেলে রাখার ব্যবস্থা করছেন। এর ফলে ছাত্র, অধ্যাপক এবং অভিভাবকরা অত্যন্ত বিক্ষুব্ধ। ২৪জন অধ্যাপক এবং ৫জন স্থানীয় বিশিষ্ট ব্যক্তি তাঁদের এক বিবৃতি আমার কাছে দিয়েছেন। আমি সেটা আপনার মাধ্যমে উচ্চ শিক্ষা মন্ত্রীর কাছে দিতে চাই। আমি সেই বিবৃতির একটি অংশ পড়ে শোনাচ্ছি। এখানে লিখেছেন, উচ্চ শিক্ষার স্বার্থে কলেজ গভর্নিং বডির তত্ত্বাবধানে পশ্চিমবঙ্গ সরকার এবং ইউ. জি. সি.-র অর্থে এই কলেজ হোস্টেল স্থাপিত হয়। সরকার এবং বিশ্ববিদ্যালয় মঞ্জুরি কমিশন যে উদ্দেশ্যে এই হোস্টেল স্থাপন করেছেন সেই উদ্দেশ্য সফল হচ্ছে না। উচ্চ শিক্ষার স্বার্থেই এই ছাত্রাবাসটি চালু থাকা উচিত। কলেজ গভর্নিং বডির নির্দেশে কলেজ সম্পাদকের প্রত্যক্ষ ব্যবস্থাপনায় ছাত্রাবাসটি পরিচালিত হত এবং তাই হওয়ার কথা। বহু ছাত্রের ছাত্রাবাসের প্রয়োজন থাকা সত্ত্বেও ছাত্রাবাসটি দীর্ঘদিন যাবৎ কলেজ ছাত্রদের কাছে বন্ধ এবং অন্য কাজে ব্যবহৃত হয়ে

আসছে। এই ঘটনার প্রতি আমি পুনরায় উচ্চ শিক্ষা মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি এবং এর প্রতিকার দাবি করছি।

[1-50 – 2-00 P.M.]

**শ্রী শান্তশ্রী চ্যাটার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি সি. এম. ডি. এ.-র ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। সি. এম. ডি. এ বিভিন্ন জল সরবরাহের পরিকল্পনার কাজ হাতে নিয়েছে। হুগলি জেলার উত্তরপাড়া থানা এলাকার ওয়াটার সাপ্লাই স্কীম অনুযায়ী জল সরবরাহের পরিকল্পনা কাজের সমস্ত শেষ হয়ে গেছে। এটা আমরা দেখেছি এবং ওঁদের সঙ্গে কথাবার্তাতে শুনেছি। রিজারভার কমপ্লিট হয়ে গেছে, পাইপ লাইন বসানো হয়ে গেছে। জুলাই মাসের মধ্যে জল সরবরাহ করার কথা ছিল। কিন্তু দুঃখের কথা আমরা জানতে পারলাম না যে এখনও পর্যন্ত কি কারণে জল সরবরাহের ব্যবস্থা হয় নি। ওখানকার নাগরিকরা পানীয় জলের অভাবে দারুণ কষ্ট পাচ্ছে। এখানে আয়রণ এলিমিনেশন প্ল্যান্ট না থাকায় ঐ জল পানীয় জল হিসাবে ব্যবহার করা যাবে কিনা সে বিষয়ে সংশয় দেখা দিয়েছে। এবং সি. এম. ডি. এ.-ও এ বিষয়ে পরিষ্কার করে কিছু বলছে না। এই বিষয়গুলি আমি সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টিতে আনছি।

**শ্রী মীর আবদুস সৈয়দ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে এই হাউসের সমস্ত সদস্যাদের এবং মাননীয় মুখ্যমন্ত্রীর একটি বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। পশু হত্যা নিবারণ বিল নিয়ে ইতিমধ্যে দু একটি সংবাদপত্রে বিশেষ করে পয়গম কাগজে কয়েক দিন ধরে লিখে চলেছে। বিলের বিরুদ্ধে লিখুক আমার তাতে আপত্তি নাই সংবাদপত্রের সে স্বাধীনতা আছে. তারা যে কোনও বিল সম্পর্কে বলতে পারেন। কিন্তু গত ১১ তারিখের কাগজের প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। তাতে হেড লাইনে আছে "ধর্মে হস্তক্ষেপ, কোরবানিতে তাজা গরু জবাই নিষিদ্ধ, দাঙ্গা-হাঙ্গামার আশঙ্কা"। এই কাগজ শুধু গোহত্যা নিবারণ সম্পর্কে বলতে চাইছে না তারা পশ্চিমবাংলার গণতান্ত্রিক শুভ বুদ্ধি সম্পন্ন সৎ চেতনা সম্পন্ন মানুষ যারা আজেকে শান্তিতে আছে তাদের সাম্প্রদায়িক সুড়সুড়ি দেবার চেষ্টা করছে একটা গোলমাল লাগাবার চেষ্টা করছে। আমি মনে করি পশ্চিমবাংলার গণতান্ত্রিক চেতনা সম্পন্ন মানুষ নিশ্চয় এটা বুঝতে পারবে এবং সতর্ক থাকবে। আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যে এই রকমভাবে যদি প্ররোচিত করা হয় তাহলে তার বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করা উচিত। এটা দেশের পক্ষে দেশের মানুষের পক্ষে ক্ষতিকারক। এতে সাম্প্রদায়িক সমতা অক্ষুন্ন রাখা দরকার। এ সুম্বন্ধে তিনি যেন বিশেষ দৃষ্টি দেন।

**শ্রী ন্যাথানিয়াল মুর্মু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পশ্চিমবঙ্গ সরকারের স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি একটা গুরুত্বপূর্ণ বিষয়ে। আমার এলাকার তফসিল ব্লকের মধ্যে যে কমিউনিটি হেলথ ওয়ার্কার্সরা আছে, যাঁদের খালি পায়ের ডাক্তার বলা হয়, তাঁরা মাত্র ৫০ টাকা মাইনা পায়। গত এপ্রিল থেকে তাঁরা মাইনা পায় না। স্বাস্থ্য দপ্তরে অনুরোধ করা হয়েছিল। তাঁরা বলেছে এই অর্ডার যাচ্ছে। কিন্তু এখনও পর্যন্ত তাঁরা কোনও

মাইনা পায় নি। আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্য মন্ত্রী এবং সরকারকে অনুরোধ করব যে তাঁদের বকেয়া মাইনা যাতে পুজোর আগে দেওয়া হয় তার জন্য সচেষ্ট হবেন।

**শ্রী বিজয় পাল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। আসানসোল মহকুমা বা জেলা বলা যেতে পারে বিশেষ করে আসানসোল শহরে যে ভাবে রাস্তা সরকারি জমি দখল করা হচ্ছে এবং তার ফলে একটা ভয়ানক সমস্যার সৃষ্টি হয়েছে। রাস্তা ঘাটে চলা যাচ্ছে না, এমন কি অ্যাক্সিডেন্টের সম্ভাবনা দেখা দিয়েছে। এই সব দেখে সরকারের অস্তিত্ব আছে কিনা সেই ব্যাপারে সন্দেহ দেখা দিয়েছে। যে ভাবে জমি রাস্তা দখল হচ্ছে এবং যেখানে সেখানে মন্দির গড়ে উঠছে। ওখানে সরকারি অফিসের পাশে মন্দির গড়ে উঠছে, জেলখানার কম্পাসের সামনেও একটা মন্দির তৈরি করা হয়েছে এবং এটা যারা করছেন তারা ওখানকার স্থানীয় কর্মচারী। কাজেই এই বিষয়ে সরকারের দৃষ্টি আকর্ষণ করছি যাতে ব্যবস্থা গ্রহণ করা হয়।

**শ্রী মহাবাচ্চা মুন্সি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের পশ্চিম দিনাজপুরের ইসলামপুর সাবডিভিসনে ২/৩টি হসপিটাল আছে কিন্তু কোনও হসপিটালেই ঔষধ নেই। সব ডাক্তাররা বলে যে ঔষধের সংখ্যা খুবই কম, আমরা কি দিয়ে চিকিৎসা করব। বহুদিন থেকে এই ধরনের খবর পাওয়া যাচ্ছে। ইসলামপুর সাবডিভিসনে দুটি হসপিটাল আছে। সেখানে ঘর কিছু তৈরি হয়েছিল এবং কিছু অর্ধেক করে রেখে দেওয়া হয়েছে। গ্রাম পঞ্চায়েতের ইলেকশনের পর যে সমস্ত লোক আশেপাশে বসতি করেছিল তাদের সেখান থেকে সরিয়ে দেওয়া হয়েছে। সেই ঘরগুলিকে পূর্ণ করা দরকার এবং যেগুলি অর্ধেক অবস্থায় ছিল সেগুলিকেও তৈরি করা দরকার। কারণ সেখানে কলেরা রুগীকে এক জায়গায় রাখা হচ্ছে। ওখানে ৩৮টি সিট আছে, তার মধ্যে ১০টি সিট রিজার্ভ। ওখানে সাধারণ লোক থাকতে পারে না। কাজেই মানুষকে ঐ ওলিতে গলিতে যেখানে সেখানে দেখলে মনে হয় যে এটা একটা আদব কারখানা। ডাক্তাররা বলছেন যে এখানে কোনও যন্ত্রপাতি নেই কি দিয়ে চিকিৎসা করব। আমি সেখানে গিয়েছিলাম এবং ডাঃ চক্রবর্তী আমাকে বললেন যে এখানে যন্ত্রপাতি নেই, ঔষধ নেই কি দিয়ে চিকিৎসা করব। ডাক্তাররা আরও বলেছিলেন যে এই হাসপাতালে যদি থাকি তাহলে আমাদের জীবন নষ্ট হয়ে যাচ্ছে। কাজেই হাসপাতালে ভাল ডাক্তার আছে কিন্তু যন্ত্রপাতি নেই, ল্যাবরেটরি নেই, অপারেশনের জন্য সার্চ লাইট দরকার তা নেই, কোনও যন্ত্রপাতি নেই। চোপড়া ইত্যাদি হসপিটালে ঔষধের সংখ্যা খুবই কম। আমি এই বিষয়ে মাননীয় স্বাস্থ্য মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি তিনি যাতে আমাদের পিছিয়ে পড়া এলাকাগুলির প্রতি দৃষ্টি দেন এবং যন্ত্রপাতি, ঔষধ ইত্যাদি পাঠাবার ব্যবস্থা করেন। আমি মনে করি মাননীয় স্বাস্থ্য মন্ত্রী মহাশয় এই ব্যাপারগুলোর প্রতি দৃষ্টি দেবেন, যাতে সেখানে ঔষুধপত্রের ব্যবস্থা হয়, যন্ত্রপাতি পাঠাবার ব্যবস্থা হয়। তাছাড়া ওখানে একটি অ্যাম্বুলেন্স আছে, যেটি সব সময় চলে না, সুতরাং সেখানে যাতে ভাল ভাবে অ্যাম্বুলেন্সের ব্যবস্থা থাকে তার ব্যবস্থা করবেন এবং সেখানকার দরিদ্র জনসাধারণের যাতে উপকার হয় সেই ব্যবস্থা করবেন।

[2-00 – 2-10 P.M.]

**শ্রী অহীন্দ্র সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রী মহাশয়ের একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করতে চাই। আমাদের সীমান্ত জেলার গঙ্গারামপুর থানার কুমারগঞ্জে, নজীবুর রহমন, যিনি একজন সি. পি. এম. কর্মী এবং কৃষক নেতা তাকে নিলহরী গ্রামের জোতদার, ইন্দিরা কংগ্রেসের নেতা ইমাজুদ্দিন কিছুদিন আগে বন্দুক দিয়ে গুলি করে, ফলে তার গায়ে কয়েকটি ছররা লাগে, কিন্তু সে মারা যায় না, কোনও ক্রমে বেঁচে যায়। কিন্তু গত ২৫শে আগস্ট ঐ জোতদার ইমাজুদ্দিন ঐ নজীবুরকে গায়েব করে দেয়। শোনা যাচ্ছে তাকে সীমান্তের ওপারে নিয়ে গিয়ে হত্যা করা হয়েছে, আজ পর্যন্ত তার কোনও খোঁজ পাওয়া যাচ্ছে না। এই বিষয়ে আমি মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি, যাতে একটা সুব্যবস্থা হয়।

**শ্রী কুমুদরঞ্জন বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি স্বাস্থ্য ও পরিবার কল্যাণ দপ্তরের মন্ত্রী মহাশয়ের একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। দক্ষিণ ২৪ পরগনার ন্যাজাটের বি. ডি. ও. অফিসের কাছে একটি স্বাস্থ্য ইউনিট খোলা হয়েছে। গত দুমাসের অধিক হল, সেখানকার বহু গরিব মানুষের সেখানে চিকিৎসা হচ্ছে। আমি খোঁজ নিয়ে দেখলাম ওর হেড অফিস হচ্ছে ১৪ নং জগন্নাথ দত্ত লেন, কলিকাতা, যেটা রিজিয়নাল রিসার্চ আয়ুর্বেদ সেন্টার, ওখান থেকে আয়ুর্বেদ ঔষুধপত্র সেখানে যায়। এই চিকিৎসা কেন্দ্রটি ন্যাজাটের মানুষের কাছে খুব জনপ্রিয় হয়ে উঠেছে এবং হাজার হাজার মানুষ এর দ্বারা উপকৃত হচ্ছে। আমি মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর কাছে আবেদন জানাব যাতে ঐ চিকিৎসা কেন্দ্রটি স্থায়ী ভাবে সেখানে থাকে এবং ঔষুধপত্র যেন সেখানে ঠিক ভাবে পাঠানো হয়।

**শ্রী অনিল মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয় আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রী এবং স্বরাষ্ট্র মন্ত্রী তথা পুলিশ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। বিগত কয়েকদিন ধরে আমরা এই হাউসে লক্ষ্য করেছি যে কংগ্রেস, বিশেষ করে ইন্দিরা কংগ্রেসের সদস্যরা আগামী নির্বাচনকে কেন্দ্র করে কতগুলো কথার উল্লেখ করছেন। এছাড়া এখানে লক্ষ্য করেছি পশ্চিমবাংলার বিভিন্ন জায়গায় সমাজ বিরোধী দ্বারা তারা নানা ভাবে বামপন্থীদের আক্রমণ করতে শুরু করেছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, নির্বাচনের সময় তারা হয়ত গোলমাল সৃষ্টি করবে, এখন থেকেই তারা বলতে শুরু করেছে কারচুপি ইত্যাদির কথা। অর্থাৎ তারা নিজেরা কারচুপি করবে এবং আমাদের শরিক দলের মধ্যে অপবাদ দেবার জন্য ক্ষেত্র প্রস্তুত করছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আরও একটি কথা মুখ্যমন্ত্রী মহাশয়কে বলতে চাই যে পুলিশের একাংশও এর সঙ্গে জড়িত রয়েছে। নির্বাচনের সময়ে ইন্দিরা কংগ্রেসের কিছু লোক সমাজ বিরোধীদের দিয়ে বিভিন্ন জায়গায় গোলমাল সৃষ্টি করিয়ে বামফ্রন্টের দলগুলির নামে চালাতে পারে। অতএব এদিকে আমাদের সরকারকে বিশেষ করে পুলিশ বিভাগকে দৃষ্টি রাখতে হবে, যাতে আগামী দিনে ওরা পশ্চিমবাংলায় সমাজ বিরোধী কার্যকলাপ চালাতে না পারে।

**শ্রী মীর আবদুস সৈয়দ ঃ** স্যার, তখন শুধু একটি কথা আমার বলা হয় নি। সেটি হচ্ছে আমাদের বিরোধী পক্ষের বন্ধুরা আজকে এখানে নেই, আমি সেদিন ইউনানী বিলের উপর আলোচনার সময়ে গো-হত্যা নিবারণ সম্বন্ধেও কিছু কথা বলেছিলাম, কিন্তু তখন বিরোধী পক্ষের কথার উত্তর হিসাবে একটা কথা আমি বলতে পারি নি, সেটা হচ্ছে ওঁরা

কোরবানি দিতে অসুবিধা হবে ইত্যাদি বলেছিলেন। সে ক্ষেত্রে আমি ওঁদের বলছি যে, আগামী ১লা নভেম্বর কোরবানি হতে যাচ্ছে, ঈদ হতে যাচ্ছে আপনারা নিশ্চিন্ত ভাবে — আমাদের মুসলমান ভাইরা কোরবানি করতে পারবেন। আগে থানা থেকে পারমিসন নিতে হত, মিউনিসিপ্যাল অথরিটির কাছ থেকে পারমিসন নিতে হত। এখন তার বদলে আরও সহজে জনগণের প্রতিনিধি গ্রাম পঞ্চায়েতের পারমিসন নিলেই হবে। সুতরাং কোরবানির ব্যাপারে কারও কোনও অসুবিধা হবে না।

**শ্রী জ্যোতি বসু ঃ** আমি বুঝতে পারছি না এই প্রশ্ন কেন উঠছে?

**অধ্যক্ষ মহোদয় ঃ** ঐ যে "পয়গমে" কি বেরিয়েছে।

**শ্রী জ্যোতি বসু ঃ** তাদের কথা বাদ দিন। তারা রায়ট লাগাতে চাইছে। আপনি জানেন পশ্চিমবাংলায় এবং কেরালায়, এই দুই জায়গায় আমরা কি নীতি গ্রহণ করেছি। সুতরাং এ নিয়ে আর কোনও আলোচনার প্রয়োজন নেই। যখন বিনবাভাবে আন্দোলন করছিলেন তখন কেন্দ্রের বিগত সরকার বলেছিলেন আমাদের সংবিধানকে পরিবর্তন করবেন। আপনি জানেন এবং সকলেই জানেন যে, তখন আমরা চিঠি লিখে পাঠিয়েছিলাম, আমি নিজে চিঠি লিখে পাঠিয়েছিলাম যে, আমরা এসব কখনই অনুমোদন করব না, আমরা চরম বিরোধিতা করব। সকলেরই অধিকার আছে। আমরা কোনও ধর্মে হস্তক্ষেপ কবি না। সকলের অধিকার আছে এবং থাকবে আমরা যত দিন আছি, এ বিষয়ে কোনও সন্দেহ নেই এবং সন্দেহ প্রকাশ করবার কোনও অবকাশও নেই।

## Laying of Report

**Shri Mohammed Amin :** Mr. Speaker, Sir, I beg to lay before the West Bengal Legislative Assembly the Report of the R. N. Dutt Commission of Inquiry (Interim Report) together with the State Government's Memorandum of action taken there on

[2-10 – 3-15 P.M.]

(Including Adjournment)

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার আপনার কাছে নিবেদন হচ্ছে এই যে, আমি নিয়মাবলির ৩৫০ (১) ধারা অনুযায়ী এনফোর্সমেন্ট অফ রুলস এই হাউসে কিভাবে হয়েছে বা হচ্ছে সে সম্পর্কে একটা প্রশ্ন তুলতে চেয়েছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, গতকাল বিধানসভায় যে ঘটনা ঘটেছে সে সম্পর্কে আপনি রুলিং দিয়েছেন। তার মধ্যে আর আমি যাব না। আপনি জানেন, নিয়মাবলির ৩২৮ ধারায় বিধানসভায় কতকগুলি ব্যাপার তুলে ধরার আপত্তি আছে এবং সেখানে বলা হয়েছে যে এইসব জিনিস এখানে বলা চলবে না। যদি এইসব জিনিস বিধানসভায় বলা হয় তাহলে স্বভাতই সেখানে যে কোনও সদস্য

— নিয়মাবলির যে ধারায় আটকাচ্ছে সেই ধারা উল্লেখ করে তিনি আপনার কাছে পয়েন্ট অফ অর্ডার তুলতে পারবেন এবং পয়েন্ট অফ অর্ডার যদি আপনি আপ-হোল্ড করেন — সেটা যাই থাকুক না কেন — সেটার মীমাংসা হয়ে যায়। তখন ৩২৮ ধারায় তার রিমেডি আছে অথবা কোনও সদস্য ইচ্ছা করলে — সেই রকম ধরনের কোনও উল্লেখ যদি হয়ে থাকে তাহলে প্রিভিলেজে যেতে হবে। এই দুটোর যে কোনও একটিতে যেতে হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, কালকে যে ঘটনা ঘটল তারপর একসট্রিম স্টেপ — আপনার ডিসক্রিশনে যেটা করতে পারেন সেটা আপনি করেছেন — আপনি সমস্ত কিছুই এক্সপাঞ্জ করে দিয়েছেন এবং যেটুকু বাকি ছিল — কালকে যেটা করেন নি আজকে আপনি সেটা করে দিয়েছেন যদিও এটা পড়ছে ৩৫৫ ধারায় যেখানে ডিসক্রিশনারি পাওয়ার আছে এক্সপাঞ্জ করে দেওয়ার — যেটা হোয়াইট পাওয়ার সেটা করে দেওয়ার প্রতিবাদ হচ্ছে এক্সপাঞ্জ পোরসন্স মানে রেকর্ডে থাকবে না। তেমনি এটা স্বভাবতই বিধানসভার বাইরে কোনও সংবাদপত্রে প্রকাশ করা চলে না। কাজে কাজেই এই পদ্ধতি কোন সময়ে নেওয়া হল সেই অসুবিধা থেকে যাবে কিন্তু বিতর্কের ভিতর দিয়ে নানা রকম মন্তব্য আসতে পারে এবং সেগুলির রেকর্ডে থেকে যাবে। আবার প্রতিবাদ করা হবে, ৩২৮ ধারার আশ্রয় নিতে হবে, অথবা প্রিভিলেজের আশ্রয় নিতে হবে। এই দুটি ছাড়া মাননীয় অধ্যক্ষ মহাশয় আমার মনে হয় রুলস এনফোর্স করা যায় না, রিমেডিতে যেতে পারে না। আজকে আমরা মাননীয় বিরোধী দলের সদস্যদের বিধানসভায় দেখি নি। রুলসের কোথায় ত্রুটি হল এবং কোন রুলস অনুযায়ী — তাঁরা কি আপনার কাছে রিলিফ চাইছেন সেটা যদি কেউ বলেন তাহলে চিন্তা করা যেতে পারে। আপনি আপনার বক্তব্য রেখেছিলেন — তাঁরা বলছেন ক্ষমা চাইতে হবে, প্রত্যাহার করে নিতে হবে — আমি আপনার কাছ থেকে সবিনয়ে জানতে চাই এই মোটা বইতে কোনও জায়গায় সেই রকম ধরনের কোনও বিধান নেই। যেটা নেই সেটা কি করে পাওয়া যাবে? কাজেই এই বিধান অনুযায়ী যেটুকু আপনারা সুযোগ-সুবিধা দাবি করতে পারেন সেইটুকুই করুন। কিন্তু প্রত্যাহার করে নিতে হবে — আমি জানি না, শুনেছি — প্রত্যাহার করার নিয়ম কোথায় আছে যে নিয়ম বলে এই জিনিস করা যায়। আপনার কাছে আবেদন জানাচ্ছি এনফোর্সমেন্ট অফ রুলসের মধ্যে যদি ব্যতয় থাকে তাহলে আপনি জানাবেন। আমি মনে করি রুলস অনুযায়ী যা কিছু করণীয় আপনি তাই করেছেন।

**মিঃ স্পিকার ঃ** আমি বলতে পারি পরিস্থিতি অনুযায়ী, রুলস অনুযায়ী যা করার তাই করা হয়েছে। কেউ পয়েন্ট অফ অর্ডার তোলেন নি বা কিছু দেখান নি কেন প্রত্যাহার করা হবে? আপনি যেসব ধারাগুলি বললেন তার বাইরে অন্য কিছু রিমেডি আছে বলে আমি মনে করি না। কেউ যদি জানেন, আমাকে বলবেন তখন আমি চিন্তা করে দেখব।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি আমাকে মেনশন করতে বললেন কিন্তু মেনশনের সময় অতিক্রান্ত হয়ে গেছে। সুতরাং মেনশন করা যাবে না।

**মিঃ স্পিকার ঃ** এখন বিরতি। এখন আমাদের বিজনেস অ্যাডভাইসরি কমিটির মিটিং বসবে। আবার আমরা বেলা ৩ টা বেজে ১৫ মিনিটের সময় মিলিত হব।

**(At this stage the House was adjouned till 3-15 P. M.)**

(After Adjounment)

[3-15 – 3-29 P.M.]

**মিঃ স্পিকার ঃ** একটা ঘোষণা আছে, সেটা হচ্ছে যে আমাদের এম. এল. এ.-দের জন্য স্পেশ্যাল এনট্রি কার্ডস পাঠিয়েছেন অ্যাসিসট্যান্ট সেক্রেটারি, গভর্নমেন্টের স্পোর্টস ডিপার্টমেন্ট। তিনি বলেছেন — 260 entry cards for the I. F. A. shield final exhibition match to be held on 16.9.79 at the Mohanbagan C. F. C. Ground.

এগুলি আমাদের অফিস থেকে যেমন বিলি করা হয় আজকে এবং কালকে বিলি করা হবে, যাঁরা নিতে ইচ্ছুক তাঁরা নেবেন। আর একটা জিনিস আপনাদের কাছে রাখছি — কার্য উপদেষ্টা সমিতির ৪৫তম প্রতিবেদন। এই সমিতির বৈঠকে ১৭ই সেপ্টেম্বর থেকে ১৯শে সেপ্টেম্বর পর্যন্ত বিধানসভার কার্যক্রম, সময়সূচি নির্ধারিত করেছেন।

**Forty-fifth Report of the Business Advisory Committee**

Monday — 17-9-79

(i) The Bengal Excise (Second Amendment) Bill, 1979 (introdution, Consideration and Passing) — 1/2 hour.

(ii) The West Bengal Motor Vehicles Tax (Amendment) Bill, 1979 (Introduction, Consideration and Passing) — 1/2 hour.

(iii) The West Bengal Requisitioning of Vehicles Bill, 1979 (Introduction, Consid eration and Passing) — 1/2 hour.

(iv) The West Bengal Restriction on Construction in Unsafe Areas Bill, 1979 (Introduction, Consideration and Passing) — 1/2 hour.

(v) The Calcutta Municipal (Amendment) Bill, 1979 (Introduction, Consideration and Passing) — $1\frac{1}{2}$ hours.

**Tuesday — 18-9-79**

(i) The Electricity (Supply) (West Bengal Amendment) Bill, 1979 (Introduction, Consideration and Passing — 1/2 hour.

(ii) The West Bengal Central Valuation Board (Amendment) Bill, 1979 (Introduction, Consideration and Passing) — 1/2 hour.

(iii) The Bengal Municipal (Amendment) Bill, 1979 (Introduction, Consideration and Passing) — 1 hour.

(iv) The Bengal Municipal Corporation Bill, 1979 (Introduction and reference to a Select Committee) — 1/2 hour.

(v) The Calcutta Municipal Corporation Bill,1979 (Introduction and reference to a Select Committee) — 1/2 hour.

Wednesday — 17-9-79

(i) The Bengal Legislative Assembly (Member's Emoluments) (Amendment) Bill, 1979 (introdution,Consideration and Passing) — 1 hour.

(ii) The West Bengal Board of Secondary Education (Amendment) Bill, 1979 (Introduction, Consideration and Passing) — 1/2 hour.

(iii) The Netaji Nagar College (Taking over of Management) (Amendment) Bill, 1979 (Introduction, Consideration and Passing) — 1/2 hour.

There will be no Questions for Oral Answer or Mention Cases on the 17th September, 1979.

There will be no Mention Cases on 18th September, 1979.

আমি এখন ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়কে এই প্রস্তাব আনুষ্ঠানিক ভাবে সভায় পেশ করতে বলছি।

**শ্রী ভবানী মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কার্য উপদেষ্টা সমিতির ৪৫ তম প্রতিবেদনে যে সুপারিশ করা হয়েছে তা গ্রহণের জন্য সভায় আমি প্রস্তাব উত্থাপন করছি।

The motion was then put and agreed to.

**মিঃ স্পিকার ঃ** আমি ধরে নিচ্ছি এই প্রস্তাবে কারও আপত্তি নেই। সুতরাং এই প্রস্তাব গৃহীত হল। ধুবুলিয়ার টি. বি. হাসপাতাল সম্পর্কে শ্রী কাশীকান্ত মৈত্র যে কলিং আটেনশন এনেছিলেন তার উপর মাননীয় স্বাস্থ্যমন্ত্রী একটা স্টেটমেন্ট দেবেন।

## STATEMENT ON CALLING ATTENTION

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** আমি আপনার মারফতে বিধানসভার মাননীয় সদস্যদের অবগতির জন্য ডাঃ বি. সি. রায় চেস্ট স্যানাটোরিয়াম, ধুবুলিয়া হাসপাতালের সাম্প্রতিক দুঃখজনক ঘটনাবলি সম্পর্কে একটি বিবৃতি পেশ করছি।

ইতিপূর্বে এ সম্পর্কে একটি বিবৃতি দিতে পারলে ভাল হত কিন্তু ঐ বিবৃতি দেওয়া সম্ভবপর ছিল না। আজও আমার এই বিবৃতি প্রকৃত ঘটনা সম্পর্কে কতখানি আলোকপাত করতে পারবে সে বিষয়ে আমি নিঃসন্দেহ নই। এই জন্য যে, রিপোর্টগুলি এত পরস্পর বিরোধী এবং বিভিন্ন ক্ষেত্রে এতই খন্ডিত যে, প্রকৃত তথ্য ভাল রকম অনুসন্ধান সাপেক্ষে এ বিষয়ে তদন্তের জন্য আমরা প্রয়োজনীয় ব্যবস্থা নিতে চলেছি। একটি রোগিনীকে ভর্তি করাব বিষয়কে কেন্দ্র করে ঐ হাসপাতালে দুঃখজনক ঘটনার আরম্ভ। ঐ রোগিনী ছুটি নিয়ে চলে যাওয়ার দু মাসেরও বেশি অতিক্রান্ত হওয়ার পর পুনরায় ভর্তির জন্য আসেন। নিয়ম হল কোনও রোগী দীর্ঘ কাল অনুপস্থিত থাকলে এবং চিঠি লিখেও কোনও খোঁজ খবর পাওয়া না গেলে তারজন্য নির্দিষ্ট শয্যা বাতিল করে দেওয়া হয় এবং পুনরায় ভর্তি হওয়ার জন্য ঐ রোগীকে সাধারণ ভাবে টি. বি. রোগী ভর্তির নিয়ম কানুন অনুসারে কেন্দ্রীয় টি বি বোর্ডের সিদ্ধান্তের জন্য অপেক্ষা করতে হয়। অবশ্য ইতিমধ্যে গৃহ চিকিৎসা বা ডোমিসিলারি ট্রিটমেন্টের সম্ভাব্য ব্যবস্থা তারজন্য করা হয়। আলোচ্য ক্ষেত্রে আসলে কি ঘটেছে কেনই বা রোগীদের একাংশ সদলবলে ঐ রোগিনীর ভর্তির দাবিতে হাসপাতালের সুপারিনটেনডেন্টের অফিসে যান এবং পুলিশের মতে অফিসের আসবাবপত্র ভাঙ্গচুর করেন তা পরস্পর বিরোধী বিভিন্ন ধরনের রিপোর্ট থেকে বোঝা যাচ্ছে না। বিশেষত দেখা যাচ্ছে যে যারা রোগমুক্তির পর হাসপাতল থেকে ছাড়া পাওয়া সত্ত্বেও হাসপাতালের শয্যা দখল করে হাসপাতালে বসবাস করছেন এমন অন্তত ৩ জন প্রাক্তন রোগী এই ঘটনার সঙ্গে উল্লেখযোগ্য ভাবে জড়িত।

এর পর থেকে যে সকল ঘটনা ঘটেছে যথা ১৯ (উনিশ) জন রুগীর গ্রেপ্তার তাদের পুনরায় হাসপাতালে ফিরে আসা মারধোর, রুগী ও কর্মচারিগণের আহত হওয়া, জনৈক ডাক্তারের আক্রান্ত ও আহত হওয়া, ডাক্তার নার্স ও অন্যান্য কর্মচারিদের দ্বারা টি. বি

বিভাগের অ্যাসিস্টেন্ট ডায়রেক্টার অফ হেলথ সার্ভিসেস ডাঃ ডি. সেনের ঘেরাও, পুলিশ কর্তৃক ঘেরাও থেকে মুক্তি করার সময়কার ঘটনা এবং সবশেষে হলেও সব থেকে যা গুরুত্বপূর্ণ অর্থাৎ টি. বি. রুগীদের চিকিৎসা ও পরিচর্যার অবস্থা এগুলির প্রত্যেকটি সম্বন্ধে পরস্পর বিরোধী ও খন্ডিত রিপোর্ট থেকে প্রকৃত অবস্থা বোঝা খুবই কঠিন।

এই পরস্পর বিরোধী খন্ডিত রিপোর্টের পটভূমিকায় ডাক্তার, নার্স, ও কর্মচারিদের কাজে নামানোর প্রশ্নেই সবচাইতে গুরুত্ব পায়। তাই নদীয়া জেলার ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেটের রেডিওগ্রামযোগে প্রাপ্ত রিপোর্টের ভিত্তিতে এবং তাঁর ও ঐ জেলার চিফ মেডিক্যাল অফিসারের মারফতে ডাক্তার, নার্স ও কর্মচারিদের উদ্দেশ্যে আমি কয়েকটি প্রতিশ্রুতি সহ অবিলম্বে হাসপাতালের স্বাভাবিক অবস্থা ফিরিয়ে আমার জন্য আবেদন জানাই।

ঐ প্রতিশ্রুতিগুলি হল, পূর্বে যে সব রুগীকে ডিসচার্জ করা হয়েছে তাদের হাসপাতাল থেকে সরিয়ে দেওয়া। ডাক্তার নার্স ও কর্মচারিদের উপর থেকে মামলা প্রত্যাহার করে নেওয়া এবং ধুবুলিয়া হাসপাতালের ঘটনা সম্পর্কে উপযুক্ত তদন্ত করা।

ইতিমধ্যে পশুপালন দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী কমরেড অমৃতেন্দু মুখার্জি এবং আমি ডাক্তার. নার্স, ও কর্মচারিদের প্রতি শুধু ইমারজেন্সি সার্ভিস ও রান্নাবান্না পরিবেশন প্রভৃতি কাজই নয় হাসপাতালে স্বাভাবিক কাজকর্ম চালু করার জন্য পরপর আবেদন করি। তারা আমরণ অনশন ও কর্ম বিরতি প্রত্যাহার করে নিয়েছেন বলে ১২ই সেপ্টেম্বর জানিয়েছেন কিন্তু সেই সঙ্গে তারা এও জানান যে তাদের দাবি পূরণ না হওয়ায় এবং স্বাভাবিক কাজকর্ম করার মতন অনুকূল পরিবেশ না থাকার দরুন তাঁরা "রিলে অনশন" চালিয়ে যাবেন।

অন্য দিকে রোগীদের তরফ থেকে সরাসরি কোনও অভিযোগ না পেলেও তাদেরও নানা ধরনের অভিযোগ আছে — এই মর্মে খবর পাওয়া যাচ্ছে। আমি আগেই বলেছি পূর্ণ তদন্তের ব্যবস্থা করা হবে এবং এদেরও অভিযোগের তদন্ত হবে। কিন্তু ইতিমধ্যে স্বাভাবিক অবস্থা ফিরে না এলে কোনও তদন্তই ফলপ্রসূ হতে পারে না।

এই কথা বলার অপেক্ষা রাখে না যে — রোগী ও ডাক্তার কর্মচারিদের পারস্পরিক সহযোগিতা ব্যাতিত চিকিৎসা ও পরিচর্যা ব্যবস্থা কোনও সময়েই কার্যকর হতে পারে না। আমি তাই এই দুঃখজনক ঘটনাবলির সঙ্গে সম্পর্কিত সমস্ত মামলা তুলে নেওয়ার কথা ভাবছি।

সুতরাং সমস্ত রোগী ডাক্তার, নার্স ও কর্মচারিদের প্রতি মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মারফত পুনরায় আমার আবেদন তাঁরা যেন হাসপাতালে স্বাভাবিক অবস্থা ফিরিয়ে আনতে সর্বতোভাবে সহযোগিতা করেন।

**মিঃ স্পিকার ঃ** ১৮৫ নম্বর নিয়ম অনুসারে এখন প্রস্তাব উত্থাপন করতে মাননীয় শ্রী সুনীতি চট্টরাজকে আমি আহ্বান করছি। ডাঃ জয়নাল আবেদিন বাঙ্গালোর যাবার আগে আমাকে বলে গিয়েছিলেন যে তাঁর অনুপস্থিতিতে শ্রী সুনীতি চট্টরাজ তাঁর প্রস্তাব এখানে উপস্থাপন করবেন। কিন্তু সুনীতি বাবু এখানে নেই — অতএব এই প্রস্তাব এখানে কেউ উপস্থাপন করছেন না। সুতরাং আজকে হাউসে অন্য কোনও কার্যসূচি না থাকায় হাউস আগামী সোমবার ১৭ই সেপ্টেম্বর বেলা ১টা অবধি মুলতুবি রইল।

## ADJOURNMENT

The House was then adjourned at 3.29 P.M. till 1 P.M. on Monday, the 17th September, 1979 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Monday, the 17th September, 1979 at 1.00 P.M.

### PRESENT

Mr. Speaker (Shri Syed Abul Mansur Habibullah) in the Chair, 16 Ministers, 2 Ministers of State and 152 Members.

[1-00 – 1-10 P.M.]

### Adjournment Motion

**মিঃ স্পিকার ঃ** আজ আমি শ্রী সন্তোষ রানা মহাশয়ের কাছ থেকে একটি মুলতুবি প্রস্তাবের নোটিশ পেয়েছি।

শ্রী রানা কলকাতায় জনৈক রুশ অধ্যাপকের মৃত্যু সম্পর্কে আলোচনা করতে চেয়েছেন। বিষয়টি সাম্প্রতিক কোনও ঘটনা নয়, উপরন্তু এটা আইন-শৃঙ্খলা প্রশ্নের সহিত জড়িত। তাই এ ব্যাপারে মুলতুবি প্রস্তাব আনা যায় না। সদস্য মহাশয় ইচ্ছা করলে দৃষ্টি আকর্ষণী বা প্রশ্নের মাধ্যমে বিষয়টি সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের গোচরে আনতে পারেন।

তাই আমি উপরোক্ত প্রস্তাবে আমার অসম্মতি জানাচ্ছি। তবে সদস্য মহাশয় ইচ্ছা করলে প্রস্তাবের সংশোধিত অংশটুকু পড়তে পারেন।

**শ্রী সন্তোষ রানা ঃ** জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তাঁর কাজ মুলতুবি রাখছেন। বিষয়টি হল —

পশ্চিমবাংলার পুলিশ কলকাতায় একজন রুশ অধ্যাপকের রহস্যজনক মৃত্যুর সম্পর্কে তদন্তের কাজ শুরু করলেও শেষ পর্যন্ত সেই কাজ পরিত্যক্ত হয়েছে। ফলে আমাদের দেশে কোনও অপরাধ সংঘটিত হলে আমাদের দেশের আইন অনুযায়ী তার তদন্ত ও বিচার করা হবে কি না সেই প্রশ্ন আজ দেখা দিয়েছে। এই বিষয়ে আলোচনা হওয়া দরকার। মিঃ স্পিকার, স্যার, আমি এই প্রসঙ্গে দু'একটা কথা বলতে চাই।

**মিঃ স্পিকার ঃ** আমি ঐ প্রিসিডেন্ট হতে দিতে চাই না। আপনি এই প্রশ্নটা অন্য আকারে নিয়ে আসুন। তাছাড়া এই প্রসঙ্গটা একদিন প্রশ্নোত্তরের আকারে এসেছিল।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার অনুমতি নিয়ে বলছি যে আজকে নিয়ে ৩ দিন ধরে একটা অস্বস্তিকর পরিবেশের মধ্য দিয়ে এই বিধানসভা চলছে,

প্রায় বিরোধী পক্ষের আসন শূন্য অবস্থায়। ইতিপূর্বে গুরুত্বপূর্ণ কতকগুলি বিল এই বিধানসভায় এসেছে, নিশ্চয়ই এই ধরনের গুরুত্বপূর্ণ বিল এবং কর্মসূচি যাতে একটা সুস্থ পরিবেশে বিরোধী সদস্যদের উপস্থিতিতে হয় সেটা আপনার কাছে বাঞ্ছনীয় এবং প্রয়োজনীয়। এই প্রসঙ্গে আপনি চেষ্টা করেছেন নিশ্চয়ই। এই প্রসঙ্গে বলব এই হাউসে কয়েকদিন আগে, আদর্শগত মত পার্থক্য আমাদের মধ্যে থাকতে পারে, সেই মতাদর্শগত সংগ্রামে বিতর্কে স্বাভাবিক ভাবে অংশ গ্রহণ করতে গিয়ে শালীনতাহানী ঘটবে, ব্যক্তিগত কুৎসা রটবে যেটা মার্কসবাদ সম্মত তো নয়ই, গণতন্ত্র সম্মত, রুচি সম্মতও নয়, সেই আদর্শগত বিতর্কের প্রশ্নে কোনও ব্যক্তির অ্যাসাসিনেশান তাঁর চরিত্রের অ্যাসাসিনেশান যাতে না হয়, কুৎসা রটনা যাতে না হয়, এই ধরনের পরিবেশ যাতে বন্ধ হয় আশা করি আপনি তার চেষ্টা করবেন। এটা বিধানসভার ক্ষেত্রে অমর্যাদাকর, বিধানসভার সদস্যদের ক্ষেত্রে অমর্যাদাকর, জন মানসে তার মর্যাদার হানি হচ্ছে বলে আমার ধারণা। আমি ৩ দিন ধরে এই ব্যাপারে কিছু বলি নি, কারণ, উত্তেজনার মূহুর্তে হয়ত মন্তব্য করেছেন, পরবর্তী পর্যায়ে দুঃখ প্রকাশ করবেন, কিন্তু আজও সেই জায়গায় যাচ্ছে না, ফলে একটা অচলাবস্থার সৃষ্টি হয়েছে। আমি আশা করব এই অচলাবস্থার নিরসনের জন্য আপনি ব্যক্তিগত ভাবে চেষ্টা নেবেন।

**শ্রী দীনেশ মজুমদার ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, দেবপ্রসাদ বাবু যা বললেন, সেদিন দেবপ্রসাদ বাবুও ছিলেন আমরা সকলেই ছিলাম কি ঘটনা ঘটেছিল তাও আমরা জানি, এবং মাকর্সবাদী সম্মত নয় অবাঞ্চিত ঘটনা, এটার উল্লেখ করার কোনও প্রয়োজন আছে বলে আমার মনে হয় না। কারণ আমাদের বক্তব্য আমরা পরিষ্কার বলেছি। লেনিন সম্পর্কে, কার্ল মার্কস সম্পর্কে, জ্যোতি বাবু সম্পর্কে, গান্ধীজী সম্পর্কে কোনও অশোভন উক্তি, সেটা বাঞ্ছনীয় নয়। সরকার পক্ষ থেকে আমরা অনুরোধ করেছিলাম মাননীয় স্পিকার মহোদয়কে যে আপনি এই সমস্ত বক্তব্য, অবাঞ্ছিত উক্তি — এগুলিকে আমাদের সভার বিবরণী থেকে বাদ দিয়ে দেবেন। আমরা স্পিকার মহোদয়কে ধন্যবাদ জানাচ্ছি যে এই হাউসের সেন্টিমেন্ট এবং সমস্ত বিষয়টা বুঝে সেই ভাবে তার রুলিং দিয়েছেন, এবং রুলিং আমরা সকলেই মেনে নিয়েছি, এর পর আর কিছু থাকতে পারে না। মাননীয় সদস্য অমল রায় সেদিন উপস্থিত করেছিলেন যে রুলস অনুযায়ী কি কি হতে পারে এবং মাননীয় স্পিকার মহোদয় তার উপরে তাঁর বক্তব্য বলেছেন। আমি শুধু এইটুকু আবেদন করব যে এই সভার মর্যাদা রক্ষা করার দায়িত্ব এই বিধানসভার সমস্ত সদস্যদের, এবং সরকার পক্ষের এই পক্ষ থেকে আমরা সে দায়িত্ব নিতে পারি এবং নিয়ে থাকি এবং ভবিষ্যতে নেব যে আমাদের সদস্যরা সেই দায়িত্ব পালন করবার জন্য যথাসাধ্য চেষ্টা করবেন। ঐ পক্ষের দায়িত্ব কে নেবেন — দেবপ্রসাদ বাবু কি নিতে পারবেন? মার্শাল ডাকতে হয়েছিল — কি ঘটনা — ভারতবর্ষের কোনও বিধানসভায় এই জিনিস বরদাস্ত হয়েছে কিনা আমার জানা নাই, এবং একদিন নয় একাধিক দিন এই জিনিস ঘটতে থাকলে মাননীয় স্পিকার মহোদয় বাধ্য হয়েছিলেন এই সভার মর্যাদা রক্ষা করবার জন্য মার্শাল ডাকতে, বিরোধী পক্ষের সদস্যরাই বিরোধী পক্ষের একজন সদস্যকে বুঝিয়ে সেই পরিস্থিতি যাতে বাস্তবে রূপ না নেয় তারাই খানিকটা ব্যবস্থা করতে পেরেছিলেন। আমি আবেদন করব এই রকম ঘটনা যাতে না ঘটে আপনারা দায়িত্ব নিন। এখানে যে অঙ্গভঙ্গি করা হয় এবং যেভাবে অঙ্গভঙ্গি করে যে ভাষা প্রয়োগ করে

বিভিন্ন সময়ে এই সভার মর্যাদাহানির চেষ্টা হয় বিরোধী পক্ষ থেকে হয় সেটা বন্ধ করার দায়িত্ব আপনারা নিন, সরকার পক্ষের দায়িত্ব আমরা নেব, এটা সভার কাছে আমরা বলতে পারি এবং মাননীয় স্পিকার মহোদয় সভার বিবরণী থেকে ঐ কথাগুলি বাদ দেবার পর আর কিছু থাকে না। এখন যা ওরা করতে চাইছেন সেটা লোকসভার নির্বাচনী প্রচার অভিযান ছাড়া আর কিছু নয়, এবং পশ্চিমবঙ্গের মানুষ এবং বিধানসভার সদস্যারা এবং মাননীয় স্পিকার মহোদয় আপনি সবটাই বিচার করুন।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** আমার বক্তব্য, আপনার রুলিং আপনার তরফ থেকে ঠিকই দিয়েছেন, কিন্তু আমাদের কোনও সদস্য যদি এই দোষে দুষ্ট থাকেন তার জন্য দুঃখ প্রকাশ করতে অসুবিধা কোথায় — সভার মর্যাদা রক্ষার জন্য।

**শ্রী দীনেশ মজুমদার ঃ** আপনি সত্য বাপুলির হয়ে দুঃখ প্রকাশ করতে পারবেন, লেনিন জোচ্চরের দালাল তিনি বলেছেন, সত্য বাপুলির হয়ে আপনি দুঃখ প্রকাশ করতে পারবেন?

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** আমি কোনও সদস্যর নাম করে বলছি না, যে কোনও সদস্যদের কোনও ব্যক্তির কোনও মনীষীর তাঁর মর্যাদা হানিকর হয়ে থাকে তার মন্তব্যে .....

**মিঃ স্পিকার ঃ** আপনি আপনার ক্ষমতার অপপ্রয়োগ করতে আরম্ভ করেছেন। স্পিকারের রুলিং দেবার পর সেই বিষয়ে তাকে অস্বীকার করে কোনও সদস্য কোনও কিছু যদি করেন আমি — আমার যে ক্ষমতা আছে, সেই ক্ষমতা দিয়ে এই আসনের মর্যাদা রক্ষা করব। এছাড়া আমি আর কিছু করতে পারি না। আমার রুলিং আমি স্পষ্ট আকারে দিয়েছি, তাতে কেউ অসন্তুষ্ট হুন — তিনি অসন্তুষ্ট হবেন তার জন্য আমি দায়িত্ব নিতে পারব না, এবং আমি যা করছি আমি মনে করি তা ঠিক। দেবপ্রসাদ বাবু তাতে যদি অসন্তুষ্ট হন আমি অত্যন্ত দুঃখিত। তিনি অসন্তোষ নিয়ে থাকুন, আমি এই বিষয়ে আর কিছু করতে পারব না। আমার যা করবার একস্ট্রিম ক্ষমতা আছে এই হাউসের নিয়ম অনুযায়ী —

I have taken this stand. If anybody in dissatisfied let him be dissatisfied. Now, I proceed with the normal business of the House.

## STATEMENT ON CALLING ATTENTION

[1-10 – 1-20 P.M.]

**মিঃ স্পিকার ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়কে শ্রী বলাইলাল দাস মহাপাত্র কর্তৃক আনীত রাজ্যে লবণ উৎপাদনের অপ্রতুল ব্যবস্থা সম্বন্ধে বিবৃতি দিতে অনুরোধ করছি।

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কার্য প্রণালী পরিচালন নিয়মাবলির ১৯৮ নিয়ম মতে পশ্চিমবঙ্গে বিধানসভায় মাননীয় সদস্য শ্রী বলাইলাল দাস মহাপাত্র মহাশয়ের দৃষ্টি আকর্ষণী নোটিশের উপর আমি নিম্নলিখিত বিবৃতি প্রদান করিতে প্রায়শ পাইতেছি।

পশ্চিমবঙ্গে অধিক লবণ উৎপাদন করিবার জন্য বর্তমান সরকার সর্বদাই সচেষ্ট। সরকারের নিকট যে তথ্য আছে তাতে দেখা যায় কাঁথি সমুদ্র উপকূলে লবণ উৎপাদন করিবার জন্য মোট ১০ হাজার একরের মতো জমি রহিয়াছে। ইহার অধিকাংশই ব্যক্তিগত মালিকানাধীনে। সম্পূর্ণ জমির কার্যাপোযোগী করা হইলে ১ লক্ষ টন পর্যন্ত লবণ পাওয়া সম্ভব। কিন্তু ইহা রাজ্যের মোট চাহিদার ৪ লক্ষ টন — (১ লক্ষ শিল্পের এবং অবশিষ্ট ৩ লক্ষ টন দৈনিক ব্যবহার্যের) তুলনায় নিতান্ত কম। কাঁথি সমুদ্র উপকূলে মোট ৩টি লবণ কারখানা আছে। তার মধ্যে ৯টি সংস্থা ভারত সরকারের লাইসেন্স প্রাপ্ত — বেঙ্গল সল্ট কোম্পানি লিমিটেড, গ্রেট বেঙ্গল সল্ট কোম্পানি লিমিটেড, কনটাই সল্ট ইন্ডাস্ট্রিস প্রাইভেট লিমিটেড, রাধাকৃষ্ণ সল্ট ইন্ডাস্ট্রিস, সোনামণি সল্ট ম্যানুফ্যাকচার্স, রামনগর সল্ট কোম্পানি ইউনিট নাম্বার ১, রামনগর সল্ট কোম্পানি ইউনিট নাম্বার ২, চন্ডী সল্ট ওয়ার্কস, চন্ডী সল্ট ইন্ডাস্ট্রিস। বাকি কারখানাগুলি এখনও সরকারের লাইসেন্স পায় নাই। তাহারা নিজস্ব জমিতে লবণ তৈরি করিতেছে। উক্ত লাইসেন্স প্রাপ্ত সংস্থাগুলির মধ্যে সোনামণি সল্ট ম্যানুফ্যাকচারার্স, রামনগর সল্ট কোম্পানি ইউনিট নাম্বার ২, এই কারখানাগুলি নিজেদের জমি বেচে বেচে সরকারি খাস জমি বে-আইনিভাবে দখল করিয়া কাজ চালাইয়া যাইতেছে। ইহা ব্যতীত ১২টি ক্ষুদ্র ক্ষুদ্র ইউনিট যাহাদের নিজস্ব কোনও জমি নাই কিংবা নির্দিষ্ট কোনও নামে তাহারা নথিভুক্ত নহে, তাহারা ৯শত একর খাস জমি পাথর বেরিয়া ও বৈচিবেনিয়া মৌজায় বে-আইনিভাবে দখল করিয়া রাখিয়াছে। কাঁথি সমুদ্র উপকূল এলাকার (বি) ব্লকে সরকারের অধীনে আরও ১ হাজার একর জমি আছে। লবণ চাষের উন্নতি বিধান কল্পে এই বিভাগ সর্বপ্রকার বিবেচনা করিয়া উক্ত জমি হিন্দুস্থান সল্ট — ভারত সরকারের সংস্থা — বিলি ব্যবস্থা করিবার জন্য এই সরকারের বোর্ড অফ রেভিনিউ বিভাগকে অনুরোধ করিয়াছে। কিন্তু রামনগর সল্ট কোম্পানি এবং সোনামণি সল্ট ম্যানুফ্যাকচারার্স ও আরও ৮টি বে-দখলকারি সংস্থা উক্ত জমির হস্তান্তরের বিপক্ষে উচ্চ আদালতে আবেদনক্রমে মধ্যবর্তী স্থিতাবস্থা বজায় রাখিবার জন্য একটি রুল পাইয়াছে। উক্ত রুল এবং মধ্যবর্তী স্থিতাবস্থা নাকচ করিবার জন্য যথাযথ ব্যবস্থা গ্রহণের জন্য সিনিয়ার স্ট্যান্ডিং কাউন্সিলকে নিয়োগ করা হইয়াছে। এটা চূড়ান্ত নিষ্পত্তির জন্য এই বিভাগ ভূমি সদ্ব্যবহার ও ভূমি রাজস্ব বিভাগ এবং রাজস্ব পর্ষদের সঙ্গে যোগাযোগ রক্ষা করিয়া চলিয়াছে। ইহা ব্যতীত (সি) ব্লকে মৎস্য উন্নয়ন কর্পোরেশনের লবণ চাষের উপযোগী প্রায় ৩৯৭ একর জমি হিন্দুস্থান সল্ট কোম্পানিকে হস্তান্তরের জন্য সংশ্লিষ্ট বিভাগকে অনুরোধ করা হইয়াছে। বিষয়টি মৎস্য দপ্তরের সক্রিয় বিবেচনাধীন রহিয়াছে। আশা করা যায় বিষয়টির চূড়ান্ত নিষ্পত্তির ব্যাপারে উক্ত বিভাগ দ্রুত ব্যবস্থা গ্রহণ করিতেছে এবং উক্ত ভারত সরকারের সংস্থাটি পশ্চিমবঙ্গে একটি বৃহৎ বহুমুখি লবণ উৎপাদন কারখানা করিতে সক্ষম হইবে। বর্তমান বৎসরে ৩০-৩৫ হাজার টন লবণ উৎপাদন হইয়াছে। এত অধিক উৎপাদন ইতিপূর্বে আর কখনও হয় নাই।

**মিঃ স্পিকার ঃ** আমি এখন শ্রী সুমন্তকুমার হীরা কর্তৃক আনীত এন্টালী থানার অন্তর্গত ন্যাশনাল রাবার ম্যানুফ্যাকচারার্স কারখানায় গুরুতর পরিস্থিতির দৃষ্টিপ্রতি আকর্ষণী নোটিশের উপর বন্ধ ও রুগ্ন শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীকে বিবৃতি দিতে অনুরোধ করছি।

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য শ্রী সুমন্তকুমার হীরা কর্তৃক উত্থাপিত পূর্ব কলিকাতার এন্টালী থানার অন্তর্গত দেবেন্দ্রচন্দ্র দে রোডস্থিত ন্যাশনাল রাবার ম্যানুফ্যাকচারার্স লিঃ (এন. আর. এম.) নামক কারখানাটির গুরুতর পরিস্থিতি সম্পর্কে একটি দৃষ্টি আকর্ষণী প্রস্তাব সম্পর্কে আপনার অনুমতি লইয়া একটি বিবৃতি পেশ করিতেছি।

এন. আর. এম. কারখানাটি যাহার কর্মী সংখ্যা প্রায় ৪০০০ কনভেয়র বেল্ট, ট্রানসমিশন বেল্ট, ফ্যান এবং ভি-বেল্ট, রাবার হোস, সাইকেল এবং রিক্সার টায়ার এবং টিউব প্রভৃতি উৎপাদন করে। আর্থিক এবং পরিচালন ব্যবস্থার ফলে এই কারখানার নিযুক্ত শ্রমিকদের স্বার্থ রক্ষার জন্য এবং কোম্পানির সম্পত্তির ক্ষতিরোধের জন্য পশ্চিমবঙ্গ সরকার-এর প্রচেষ্টায় কেন্দ্রীয় সরকার বিগত ২৩.১২.৭৭ তারিখে শিল্প (উন্নয়ন এবং নিয়ন্ত্রণ) আইন বলে কোম্পানিটির পরিচালন ব্যবস্থা অধিগ্রহণ করেন এবং শ্রী জে. আই. মেহতাকে চেয়ারম্যান নিয়োগ করিয়া ৭ সদস্যের একটি পরিচালকমন্ডলী গঠন করেন। এই পরিচালক মন্ডলীতে কোম্পানির একজন প্রতিনিধি ছাড়াও স্টীল অথরিটি অফ ইন্ডিয়া, আই. আর. সি. আই., স্টেট ব্যাঙ্ক, আই. এফ. সি. আই. এবং পশ্চিমবঙ্গ সরকারের শ্রম দপ্তরের একজন করিয়া প্রতিনিধি আছেন।

অধিগ্রহণের সময় কোম্পানিতে লক-আউট ঘোষণা করা ছিল এবং উহা ২-১-৭৮ তারিখে প্রত্যাহার করা হয়। দফায় দফায় শ্রমিকদের কাজে ফিরাইয়া লওয়ার পর ১৯৭৮ সালের ফেব্রুয়ারি মাসের তৃতীয় সপ্তাহে উৎপাদন শুরু করা হয়। ওয়ার্কিং ক্যাপিটালের ব্যবস্থা করেন স্টেট ব্যাঙ্ক এবং আর্থিক লোকসান এবং অন্যান্য মূলধনী খরচ বাবদ আর্থিক দায়িত্ব বহন করিতেছেন আই. আর. সি. আই.।

এই বৎসরে মার্চ মাস হইতে অত্যধিক বিদ্যুৎ ছাঁটাইয়ের ফলে কোম্পানির উৎপাদন ভীষণভাবে ব্যাহত হয়। আই. আর. সি. আই প্রত্যেকটি ২৫০ কে. ভি.-এ ক্ষমতা সম্পন্ন তিনটি ডিজেল জেনারেটর কোম্পানিটিকে সরবরাহের মাধ্যমে প্রায় ৩০ শতাংশ উৎপাদনের ক্ষতিপূরণ করিয়াছেন এবং আরও তিনটি সমশক্তি সম্পন্ন ডিজেল জেনারেটর সেট সরবরাহের ব্যবস্থা করিতেছেন। ইহার উপর বিগত কয়েকমাস যাবৎ বাজারে মন্দাভাব থাকায় কোম্পানির উৎপাদিত সাইকেল এবং রিক্সার টায়ারের বিক্রিতে ভীষণভাবে ঘাটতি দেখা দেয়। ফলে বিপুল পরিমাণ উৎপাদিত সাইকেল এবং রিক্সার টায়ার অবিক্রিত পড়িয়া আছে এবং বেশ একটি মোটা অঙ্কের ওয়ার্কিং ক্যাপিটাল অবরুদ্ধ হইয়া পড়ে। ইহা ছাড়াও মাঝে মাঝে কাঁচামাল সংগ্রহের অসুবিধার দরুনও উৎপাদন ব্যাহত হয়। এই সমস্ত কারণে কোম্পানিটি তাহার সাইকেল এবং রিক্সার টায়ারের উৎপাদন সাময়িকভাবে কমাইয়া দিতে বাধ্য হয়। কিন্তু এই ব্যবস্থা সাময়িক এবং যখনই স্তূপীকৃত মাল কাটিয়া যাইবে তখনই আবার সাইকেল এবং রিক্সার টায়ার পুরমাত্রায় উৎপাদন করা হইবে।

মাননীয় সদস্য জানিয়া খুশি হইবেন যে উল্লিখিত কারণে কোম্পানি উৎপাদন হ্রাস করিতে বাধ্য হইলেও কোনও লে-অফ বা ছাঁটাই করা হয় নাই। প্রত্যেক মজুর এবং অফিসাররা প্রতি মাসে যথা সময়ে মজুরি এবং বেতন পাইতেছেন, এমন কি ১৯৭৮-৭৯ সালের জন্য নির্ধারিত ৮.৩৩ পারসেন্ট বোনাস ইতিমধ্যেই কোম্পানি প্রদান করিয়াছেন। আই.

আর. সি. আই. এবং ব্যাঙ্কের সহযোগিতায় এই রুগ্ন কারখানাটির অবস্থার উন্নতির সর্বপ্রকার প্রচেষ্টা চলিতেছে।

**মিঃ স্পিকার ঃ** এখন শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীকে কাগজের দুষ্প্রাপ্যতার উপর বিবৃতি দিতে অনুরোধ করছি।

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কাগজের চাহিদা অনুযায়ী সরবরাহ নেই। চাহিদা ও সরবরাহের মধ্যে ব্যবধান ক্রমশই বেড়ে চলেছে। এর সঙ্গে অন্যান্য উপসর্গও মিলিত হয়েছে। ফলে সমস্যা জটিলতর হয়েছে।

কাগজের ব্যবসায়ীদের মতে, মিলগুলি কাগজের দাম হামেশাই বাড়িয়ে যাচ্ছে। নানাভাবে তাদের নিজস্ব নির্ধারিত মূল্যের ও অতিরিক্ত আদায় করছেন। তদুপরি প্রতিষ্ঠিত ব্যবসায়ীদের মারফৎ সরবরাহ না করে অন্য নূতন ব্যবসায়ীদেরও কাগজ দিয়ে সরবরাহে বিঘ্ন সৃষ্টি করছেন এবং দুষ্প্রাপ্যতা বাড়িয়ে তুলছেন। এর ফলে কাগজের দাম বেড়ে চলেছে। হোয়াইট প্রিন্টিং এবং ক্রিমওভ পেপারের চাহিদা অনুযায়ী সরবরাহ কম থাকায় এর দাম ও দুষ্প্রাপ্যতা আরও বেশি।

[1-20 – 1-30 P.M.]

১৯৭৯ সালের পেপার কন্ট্রোল অর্ডারও কাগজের দুষ্প্রাপ্যতা কমাতে পারে নি। এই আইন অনুযায়ী ক্রিমওভ কাগজের যে মূল্য নির্ধারিত করা হয়েছিল, তার উপরে হাইকোর্টের ইনজাংশন রয়েছে।

কাগজ প্রস্তুকারকদের একাংশের মতে বর্তমানে তাঁরা ৩৫০০ টন কাগজ ইলেকশন কমিশনের চাহিদা অনুযায়ী তৈরি করছেন এবং এর প্রভাব বাজারে কাগজ সরবরাহের উপর প্রতিফলিত হচ্ছে। পেপার কন্ট্রোল অর্ডার অনুযায়ী তাঁরা নির্দিষ্ট পরিমাণের ক্রিম ওভ পেপার উৎপাদন করিলেও এই ধরনের কাগজ, ছোট মিলগুলো এই আইনের আওতার বাইরে থাকায় আর উৎপাদন করছে না। ফলে সাধারণের ব্যবহার্য এ ধরনের কাগজের মোট সরবরাহ কমে গেছে। উক্ত প্রস্তুতকারকদের মতে পশ্চিমবঙ্গে কাগজের উৎপাদন কমে যাওয়ার কারণ — বিদ্যুৎ ঘাটতি, যথোপযুক্ত কয়লা সরবরাহের অভাব, রেল ওয়াগনের ও কাঁচামালের (যথা বাঁশ) দুষ্প্রাপ্যতা।

প্রতি তিন মাস অন্তর রাজ্য সরকারের তিন হাজার মেট্রিক টন কাগজ হ্রাস মূল্যে শিক্ষাগত উদ্দেশ্যে পাওয়ার কথা। এই কোটা অনুযায়ী কাগজ ১৯৭৯ সালে সম্পূর্ণ পাওয়া যায় নি, অক্টোবর ডিসেম্বর '৭৯ কোটা পাওয়া গেলেও এই উদ্দেশ্যে ২০০০ মেট্রিক টন কাগজের ঘাটতি থেকে যাবে। শিক্ষা বিভাগের একটি কমিটি দ্বারা এই কোটার কাগজ বন্টন করা হয়।

কাগজ উৎপাদন ও ়ন বিষয়টি মূলত কেন্দ্রীয় সরকারের এক্তিয়ারভুক্ত। মুদ্রণ ব্যয় বৃদ্ধি ব্যাপারে সাধারণ :ব বলা যায় যে মুদ্রণ সম্পর্কিত সামগ্রী ও কাঁচামালের বৃদ্ধি এবং

মুদ্রণ শিল্পে নিযুক্ত কর্মীদের মজুরি বৃদ্ধি ফলে মুদ্রণ ব্যয় যথেষ্ট বেড়েছে। এর অতিরিক্ত কোনও তথ্য সরকার বর্তমানে অবগত নন।

## Presentation of the Report of the Select Committee on the Calcutta University Bill

**Shri Sambhu Charan Ghosh :** Mr. Speaker, Sir, I beg to present the Report of the Select Committee on the Calcutta University Bill, 1979.

## LEGISLATION

### The Bengal Excise (Second Amendment) Bill, 1979

**ডঃ অশোক মিত্র ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আপনার অনুমতি নিয়ে আমি বঙ্গীয় অন্তঃশুল্ক দ্বিতীয় সংশোধনী বিল, ১৯৭৯ এই বিধানসভায় উপস্থাপন করছি।

**(সেক্রেটারি এখানে বিলের টাইটল পাঠ করে শোনালেন)**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এই প্রস্তাব করছি যে বঙ্গীয় অন্তঃশুল্ক দ্বিতীয় সংশোধনী বিল, ১৯৭৯, বিবেচনার জন্য এই সভায় গৃহীত হোক।

আমি এই প্রসঙ্গে তিন চারিটি সামান্য কথা বলব। আমাদের পশ্চিমবাংলার অন্তঃশুল্ক প্রশাসন-এর ১৯০৯ সালে যে আইন গৃহীত হয়েছিল, সেই বঙ্গীয় অন্তঃশুল্ক আইন অনুযায়ী এটা পরিচালনা করা হয়। আমরা মাঝে মাঝে এই প্রশাসন ব্যবস্থার উন্নতির জন্য দুই একটি সংশোধনী বিধানসভায় পাশ করিয়ে নিই। কিছুদিন আগে এই রকম একটা সংশোধনী এখানে পাশ করাবার আমার সৌভাগ্য হয়েছিল। এই সুযোগ গ্রহণ করে আরও কয়েকটি সামান্য সংশোধনী এই আইনে সংযোজন করার জন্য চাচ্ছি। আমি একটি একটি করে বলে দিচ্ছি কোথায় কোথায় সংশোধনী হচ্ছে। সাত ধারার দুই উপধারার এখানে যে ব্যাপারটি হচ্ছে তা হচ্ছে — এতদিন পর্যন্ত চোরাচালানের ফলে যে সমস্ত মাদক দ্রব্য আমাদের হাতে আসত সেগুলি পরীক্ষার জন্য আমরা কোনও রাসায়নিক পরীক্ষাগারে পাঠাতাম এবং সেটা এতদিন পর্যন্ত পাঠানো হত স্বাস্থ্য দপ্তরগুলিতে।

সেখানে রসায়ন দপ্তরে পাঠাতে হয় এবং সেটা সময় সাপেক্ষ ব্যাপার হয়ে যায়, তাদের নিজেদেরও কাজ-কর্ম থাকে সেইজন্য অন্তঃশুল্ক বিভাগের একটি আলাদা রাসায়নিক পরীক্ষাগার স্থাপনের সিদ্ধান্ত নেওয়া হয়েছে এবং সেই সিদ্ধান্তের যে ফলশ্রুতি তা যাতে আদালতে গ্রাহ্য হয় সেইজন্য এই ধারাটি পাল্টাবার প্রয়োজন হয়ে পড়েছে। এটা হচ্ছে, ৭ ধারায় (২) উপধারায়। তারপর সংশোধন হচ্ছে, ৪৭ ধারায়। ৪৬ ধারায় একটা উল্লেখ আছে সেটা

অসম্পূর্ণ, এটা হওয়া উচিত ছিল ৪৬ ও ৪৬ (ক) — দুটি উপধারার উল্লেখ থাকা উচিত ছিল। এখানে ভাষাগত যে ত্রুটি ছিল সেটা এই সুযোগে সংশোধন করে নিতে চাই। তারপর ৬৫ (১) (ক) সেখানে দুটি পরিবর্তন ঘটাতে হচ্ছে। একটা হচ্ছে, নেহাতই ব্যবহারগত — ইংরাজী ভাষ্যে যেটা আছে ৪৮ (এ) — সেটা ইংরাজীর বড় 'এ' না হয়ে ছোট অক্ষরে 'এ' হওয়া বিধেয়, সেটা ভুল হয়ে গিয়েছিল সেইজন্য সংশোধন করা হচ্ছে। তা ছাড়া যেটা করতে হচ্ছে সেটা একটু গুরুতর পরিবর্তন। আমাদের এখানে এখনও পর্যন্ত আইনের যে নির্দেশ আছে তাতে অন্তঃশুল্ক বিভাগের কালেক্টর থেকে শুরু করে অধস্তন কর্মচারী তাদের সকলেরই দক্ষ হবার অধিকার ছিল। কাউকে লাইসেন্স দেওয়া হয়েছে এবং তিনি লাইসেন্স নিয়ে দোকান চালাচ্ছেন, তিনি যদি কোনও অপরাধ করে থাকেন, আইনের এ দিক ও দিক হয় তাহলে সেই অপরাধের শাস্তি নিশ্চয় হতে পারে প্রথাগতভাবে। অনেক ক্ষেত্রে যা হয় সেটা হচ্ছে একটা দন্ড বিধান করে সেই অপরাধটাকে মকুব করে দেবার ব্যবস্থা আছে। কিন্তু আইনের এখানে ফাঁক থেকে যাচ্ছে। এতদিন পর্যন্ত কালেক্টর থেকে আরম্ভ করে নিচের সমস্ত কর্মচারী পর্যন্ত সকলের এই অধিকার ছিল কিন্তু যিনি একেবারে উপরে বসে আছেন, একসাইজ কমিশনার, তাঁর এই অধিকারটা ছিল না, এই সংশোধনী মারফৎ তাঁকেও এই অধিকারটা দেওয়া হচ্ছে যে ইচ্ছা করলে তিনিও এই কমপাউন্ডিং-এর দায়িত্বটা নিতে পারবেন। তারপর স্যার, আপনি জানেন, অনেক সময় হানা দিতে হয়। আবগারি বিভাগ থেকে যেগুলি গুপ্ত আড্ডা আছে, চোলাই হয় আমাদের দপ্তরের কর্মচারিরা গিয়ে সেখানে হানা দেয়। এই যখন হানা দেয় তখন কতকগুলি পরিস্থিতির উদ্ভব হয় এবং অনেক ক্ষেত্রে দেখা যায় যে যাদের ঘর বাড়িতে হানা দেওয়া হল, আড্ডা স্থানে হানা দেওয়া হল তারা মামলা ঠুকে দেন এবং অনেক সময়ই অসত্য মামলা ঠুকে দেন সরকারি কর্মচারিদের বিরুদ্ধে। এখানে এই আইনেও সরকারি কর্মচারিদের মধ্যে একটি শ্রেণী বিভাগ আছে। আবগারি ইন্সপেক্টার বা উপরের দিকের কর্মচারিদের বিরুদ্ধে মামলা ঠুকতে গেলে সরকারের একটি অনুমতির প্রয়োজন কিন্তু সাব ইন্সপেক্টার বা তার নিচের দিকের যে সমস্ত কর্মচারী আছেন তাদের বিরুদ্ধে যে কেউ মামলা ঠুকে দিতে পারেন এবং সেখানে সরকারের কোনও অনুমতির প্রয়োজন হয় না। আমাদের মনে হয় এই শ্রেণী বিভাগ রাখার কোনও প্রয়োজন নেই। আমরা যে প্রটেকশন দিচ্ছি উপরের দিকের কর্মচারিদের সেটা নিচের দিকের কর্মচারিদেরও দেওয়া প্রয়োজন যাতে অকারণে, অযথা অসত্য মামলা দায়ের করা না যায়। এটা একটা সামান্য সংশোধনী, আমি আশা করি মাননীয় সদস্যরা সবাই এতে সম্মতি দেবেন।

The motion of Dr. Ashok Mitra that the Bengal Excise (Second Amendment) Bill, 1979, be taken into consideration, was then put and agreed to.

### Clauses 1 to 5 and preamble

The question that Clauses 1 to 5 and preamble do stand part of the Bill was then put and agreed to.

**Dr. Ashok Mitra :** Sir, I beg to move that the Bengal Excise

(Second Amendment) Bill, 1979, as settled in the Assembly, be passed.

**শ্রী নাথানিয়াল মুর্মু :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি বিলটির তৃতীয় পঠনের সময় কিছু বলতে চাই। আমরা দেখেছি কোনও কোনও ক্ষেত্রে বিভিন্ন জায়গায় এই ট্যাক্স আদায়ের নামে হামলাবাজি চলে জুলুমবাজি হয়। মাননীয় মন্ত্রী মহাশয় যেমন চোরাকারবারীদের শায়েস্তা করবার জন্য শুল্ক ফাঁকি যাতে না দিতে পারে তার জন্য যেমন আইন করছেন ঠিক তেমনি যারা অকারণে এই সমস্ত একসাইজ কর্মচারিদের দ্বারা হ্যারাসড হয় তাদের একটা সেফগার্ডের দরকার তাদের প্রোটেকশন দেওয়া দরকার। বহু জায়গায়, অনেক জায়গায় অকারণে বহু লোক হয়রানি হয় এই দিকে একটু লক্ষ্য দেবার জন্য মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি যাতে নিরপরাধী লোক হয়রানি না হয়। আপনি বিল এনেছেন পাশ করুন আমি সমর্থন করছি। কিন্তু ভবিষ্যতে যাতে এই রকম একটা কিছু করতে পারেন সেদিক থেকে আপনি একটু চিন্তা রাখবেন।

The motion was then put and agreed to.

[1-30 – 1-40 P.M.]

**The West Bengal Motor Vehicles Tax (Amendment) Bill, 1979**

**Shri Mohammad Amin :** Sir, I beg to introduce the West Bengal Motor Vehicles Tax (Amendment) Bill, 1979.

**(Secretary then read the Title of the Bill)**

**Shri Mohammed Amin :** Sir, I beg to move that the West Bengal Motor Vehicles Tax (Amendment) Bill, 1979, be taken into consideration.

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বিষয়ে আমার দুটি কথা বলার আছে। মাননীয় সদস্যদের স্মরণে থাকতে পারে যে বাজেট সেশনে আমরা একটা আইন করেছিলাম, আগের যে মোটর ভেইকলস ট্যাক্স অ্যাক্ট ছিল সেটাকে বাতিল করে একটা নূতন আইন। সেই নূতন আইনে কোনও ট্যাক্স বৃদ্ধি করা হয় নি। লড়ির মালিকদের ট্যাক্সের যে স্ট্রাকচার ছিল সেটাকে পুনর্গঠিত করা হয়েছিল। এতে কোনও ট্যাক্স বাড়ে নি বরং এই ব্যবস্থা হয়েছিল যে যারা সময় মতো ট্যাক্স দিতে পারবেন তাদের ৫ পারসেন্ট রিবেট দেওয়া হবে। সেই আইনটা এই বছর ১লা জুন থেকে বলবৎ হয়েছে। এখন একটা অসুবিধা দেখা গেছে। আগের যে আইন আছে সেই আইনে একটা ব্যবস্থা ছিল যে ট্যাক্সিং অফিসার কোনও কোনও ক্ষেত্রে ঐ পেনালটির যে অ্যামাউন্ট সেটা ৫০ পারসেন্ট ছেড়ে দিতে পারেন। নূতন যে আইন হল তাতে এই ব্যবস্থা আমরা রাখি নি। পেনালটির অ্যামাউন্টটা বাড়িয়ে দেওয়া হল। এখন মাননীয়

সদস্যরা বুঝতে পারবেন যে নূতন আইনে ব্যবস্থা করা হয়েছে যে লড়িতে ১৫ হাজার ২৫০ কিলোগ্রাম পর্যন্ত রেজিস্টারড লোড ওয়েট থাকবে তাকে ট্যাক্স দিতে হবে এবং যদি একদিন বিলম্ব হয় তাহলে তাকে ২৮১.৮৮ টাকা পেনালটি দিতে হবে। এটা খুব রিজোরাস হয়ে যাচ্ছে। আমরা এটা খোঁজ খবর নিয়ে দেখলাম যে অন্যান্য কয়েকটি রাজ্যে ১৫ দিনের একটা গ্রেস পিরিয়ড দেওয়া হয়। যখন এটা আমাদের নোটিশে এল তখন আমরা এই সিদ্ধান্ত করলাম যে পশ্চিমবঙ্গে এই ব্যবস্থা করতে হবে। কাজেই সেই জন্য সংশোধনীটা আনা হয়েছে — এবং তার উদ্দেশ্যে ট্যাক্স দেবার সময় হবার পরে যদি ট্যাক্স না দিতে পারে তাহলে ১৫ দিন পর্যন্ত তাকে ছাড় দেওয়া হবে। ১৫ দিন পরে ঐ পেনালটি অ্যামাউন্টটা যে ভাবে আছে সেটা দিতে হবে। এটাতে বিতর্কিত বিষয় কিছু নেই, আশা করব মাননীয় সদস্যরা এটাকে স্বাগত জানাবেন। এটা করা হয়েছে যাতে সমস্ত লরির অপারেটররা রিলিফ পান। আর একটা ব্যবস্থা এর সঙ্গে করেছি যেটা আগের আইনে ছিল না। সেটা হচ্ছে প্রাকৃতিক দুর্যোগ-এর জন্য যেমন বন্যা, ভূমিকম্প — এটা পশ্চিমবাংলায় না ঘটুক, এটা আমরা কামনা করি, কিন্তু তথাপি বছরের পর বছর দেখছি যে ভয়ঙ্কর বন্যা হয়েছে তাতে সব কিছু অচল হয়ে যায়। এখন ঐ সময়ে যদি ট্যাক্স দিতে না পারে তাহলে তাকে পেনাল্টি দিতে হবে এটা কখনই সমর্থন করা যায় না। কাজেই সেই ক্ষেত্রে সরকার যদি মনে করেন, উপযুক্ত যদি কারণ থাকে তাহলে সরকারকে এই ক্ষমতা দেওয়া হয়েছে তারা ঐ সময় সীমা বুঝে নির্ধারণ করে দেবেন। এই দুটো জিনিস এই বিলে আছে।

The motion of Shri Mohammad Amin that the West Bengal Motor Vehicles Tax (Amendment) Bill, 1979 be taken into consideration was then put and agreed to.

**Clauses 1 to 4 and Preamble**

The question that clauses 1 to 4 and preamble do stand part of the Bill was then put and agreed to.

**Shri Mohammad Amin :** Sir, I beg to move that the West Bengal Motor Vehicles Tax (Amendment) Bill, 1979 as settled in the Assembly be passed.

The motion was then put and agreed to.

[1-40 - 1-50 P.M.]

**The West Bengal Requisitioning of Vehicles Bill, 1979**

**Shri Mohammad Amin :** Sir, I beg to introduce the West Bengal Requisitioning of Vehicles Bill, 1979.

**(Secretary them read the Title of the Bill)**

**Shri Mohammad Amin** : Sir, I beg to move that the West Bengal Requisitioning of Vehicles Bill, 1979, be taken into consideration.

Sir, at present the State Government is not equipped with powers to requisition vehicles except for the purposes of elections as provided in the Representation of the People Act. Apart from the limited purposes in the sphere of elections, occasions also arise in the wake of floods and other natural calamities, which demand requisitioning of vehicles in the larger interest of the society. The life of the community depends, to a large extent, on the system of transport. Particularly, the 'transport vehicles', which included 'goods vehicles' meant for the carriage of goods and 'public service vehicles' meant for the carriage of passengers, play a very vital role for the sustenance of trade, industries and human avocations. There have been occasions in the past when the operators of vehicles, on some pretext or other, organised themselves and preferred to with draw vehicles from the road on bloc, thereby causing dislocation in the movement of essential commodities and extreme hardship to the commuters. In such situations Government cannot and should not afford to be a helpless spectator It is the moral duty of Government to ensure that the movement of essential Commodities is not disrupted and the common people are not prevented from carrying on their normal avocations for lack of public transport. With a view to achieving this and Government requires statutory powers to requisition transport vehicles so as to operate them in the best interest of society when the occasion so demands. The present Bill aims at achieving this objective and has been conceived in the interest of the common people.

Sir, in preparing the Bill, Government has not been unmindful of the legitimate interests of the owners of vehicles. The Bill provides for payment of hire charge on a reasonable basis to the owners of vehicles when their vehicles are requisitioned and placed at the disposal of Govt. The Bill also provides for payment of additional compensation to the owners in case of accidental loss or damage to the vehicles when the vehicles are not insured against such loss or damage. Further more, the Bill provides scope for settlement of disputes in the rates of compen-

sation by an Arbitrator.

Sir, the subject matter of the Bill is included with in entries 7,13,35 and 42 of the concurrent list in the Seventh Schedule to the Constitution of India and is within the competence of the State Legislature. The Governor has been pleased to recommend, as required under Article 207 of the Constitution, consideration of the Bill in the Legislative Assembly.

Sir, with these words, I commend my motion for consideration of the Bill by the House.

**শ্রী অনিল মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় মন্ত্রী যে বিল এনেছেন আমি সেই বিলকে সমর্থন করছি। জনসাধারণের স্বার্থে, মানুষের স্বার্থে সরকারকে অনেক সময় ভেহিকেলস রিক্যুইজিশন করতে হয়। সেই প্রয়োজনেই আজকে এই বিল আনা হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, অতীতে আমরা দেখেছি রিক্যুইজিশন করা হত ব্যক্তিগত স্বার্থে এবং ব্যক্তিগত প্রয়োজনে। কিন্তু এবারে এই বিলের মধ্যে দিয়ে আমাদের সরকার যে পদ্ধতি বা নীতি গ্রহণ করতে যাচ্ছেন, সেটা সরকারের প্রয়োজনে এবং জনস্বার্থের প্রয়োজনেই করা হচ্ছে। আজকে এগুলি করার দরকার আছে। সুতরাং মাননীয় মন্ত্রী মহাশয় যে ভেহিকেলস রিক্যুইজিশন করার বিল আজকে এনেছেন আমি সেই বিলকে সম্পূর্ণ ভাবে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী এম. আনসারউদ্দিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় পরিবহন মন্ত্রী মহাশয় যে বিল আমাদের সামনে উত্থাপন করেছেন সেই বিলকে আমি সমর্থন করছি। সমর্থন করার সাথে সাথে একথা বলতে চাই যে, পশ্চিমবাংলার অগণিত জনসাধারণ, বিশেষ করে বাস যাত্রীরা অনেক দিন ধরে এই রকম একটা বিল আশা করছিলেন, এই রকম একটা আইনের জন্য অপেক্ষা করছিলেন। সেই জন্য আমি মনে করি আজকে আমাদের মাননীয় পরিবহন মন্ত্রী যে বিল আমাদের সামনে রেখেছেন তাতে পশ্চিমবাংলার জনসাধারণ, বিশেষ করে বাস যাত্রীরা মাননীয় পরিবহন মন্ত্রীকে আশীর্বাদ এবং অভিনন্দন জানাবেন। এই বিলের উপর বলতে গিয়ে আমি দু' একটি ঘটনার উল্লেখ করতে চাই। আপনাদের সকলের মনে আছে যে, ১৯৭৯ সালে সারা পশ্চিমবাংলায় বিধ্বংসী বন্যা হয়েছিল, সেই সময়ে আমরা যারা গ্রামাঞ্চলে বাস করি তারা দেখেছি লক্ষ লক্ষ টন রিলিফের জিনিসপত্র সাধারণ মানুষের কাছে, পশ্চিমবাংলার বন্যার্ত মানুষের কাছে পৌছে দেওয়া হয়েছে। কিন্তু সেই অবস্থায় আমাদের সামনে সেই কাজ একটা বিরাট সমস্যা হয়ে দেখা দিয়েছিল। লরি যোগাড় করা ছিল সব চেয়ে বড় সমস্যা। লরি পাওয়া যাচ্ছিল না। যদিও বা কোথাও লরি পাওয়া গিয়েছিল, লরির মালিককে খুঁজে পাওয়া যায় নি। সেই সময়ে জেলা শাসক এবং অন্যান্য অফিসাররা তাদের

খুঁজে বেড়িয়েছেন। যখন দু' একটি খুঁজে পাওয়া গেল তখন যে খাদ্য সামগ্রী অতি দ্রুত বন্যার্ত মানুষের কাছে পৌছবার প্রয়োজন ছিল তা পৌছে দিতে অনেক দেরি হয়ে গেছিল।

[1-50 – 2-00 P.M.]

বামফ্রন্ট সরকার সমস্ত আন্তরিকতা নিয়ে সেদিন পশ্চিমবাংলার বন্যার্ত মানুষের পাশে এসে দাঁড়িয়েছিলেন। কিন্তু আমরা দেখেছি, পরিবহন ব্যবস্থার অসুবিধার জন্য সেদিন — সমস্ত আন্তরিকতা থাকা সত্ত্বেও সঠিক সময়ে বন্যার্ত মানুষের সামনে খাদ্য পৌছে দিতে পারি নি। এছাড়া আমরা যারা হাওড়া জেলার মানুষ — আমাদের তিক্ত অভিজ্ঞতা আছে পরিবহন সম্বন্ধে। আপনারা অনেকেই জানেন, হাওড়া জেলার অধিকাংশ মানুষের যোগাযোগ এবং যাতায়াতের ব্যবস্থা ছিল মার্টিন ট্রেনে। সেই মার্টিন রেলওয়ে বিগত কয়েক বছর হল উঠে গেছে এবং সেখানে অল্প সংখ্যক বাস দিয়ে হাওড়া থেকে আমতা পর্যন্ত এই বিস্তীর্ণ অঞ্চলের মানুষেরা যাতায়াত করছিলেন তাদের জীবিকা নির্বাহ এবং রুজি-রোজগার করবার জন্য। কিন্তু দেখা গেল কি — গত ১লা মে, যখন শ্রমিকেরা বিশ্ব শ্রমিক সংগ্রাম দিবস পালন করছেন ঠিক সেই সময়ে ৬৩ নম্বর রুটের বাস-মালিকেরা ঐ রুটের বাস বন্ধ করে দেওয়ার ব্যবস্থা করলেন। কারণ কি? কারণটা হচ্ছে, ঐ রুটে ৫০টি নূতন বাসের পারমিট দেওয়ার সিদ্ধান্ত গ্রহণ করা হয়েছিল এবং সেই সিদ্ধান্ত বানচাল করে দেওয়ার জন্য এবং তাদের মনোপলি বিজনেস বাঁচিয়ে রাখবার জন্য তারা কোনও রকম নোটিশ না দিয়ে — পাবলিক ইউটিলিটি সার্ভিস যেটা — সেটাকে ষড়যন্ত্র করে সমস্ত বাসগুলি বন্ধ করে দেওয়ার ব্যবস্থা করলেন। সিটু শ্রমিক সংগঠন তারা কয়েকটি বাস চালাবার ব্যবস্থা করেন এবং সঙ্গে সঙ্গে বামফ্রন্ট সরকারের মাননীয় পরিবহন মন্ত্রী মহাশয়ও অত্যন্ত আন্তরিকতার সঙ্গে — হাওড়া জেলার বিস্তীর্ণ অঞ্চলের মানুষদের কথা চিন্তা করে তিনি ঐ রুটে কয়েকটি সরকারি বাস চালাবার ব্যবস্থা গ্রহণ করেন কিন্তু প্রয়োজনের তুলনায় অত্যন্ত কম। আমরা দেখলাম, সরকারের হাতে এমন কোনও আইন নেই যার দ্বারা মালিকদের বাধ্য করাতে পারেন বাস চালাবার জন্য বা উপযুক্ত ব্যবস্থা নেবার জন্য। আজকে সরকার সেই অবস্থাটা উপলব্ধি করেছেন। আমরা বারে বারে পরিবহন মন্ত্রীর সাথে এই ব্যাপারে কথাবার্তা বলেছি এবং তিনিও আমাদের অবস্থা বুঝেছেন, আমাদের সঙ্গে একমত হয়েছেন কিন্তু তখন সরকার নিরুপায় ছিল কেন না সরকারের হাতে তেমন কোনও আইন ছিল না যে আইন দিয়ে মালিকদের বাধ্য করা যায় বাসগুলি চালাবার জন্য। সেইজন্য আমি মনে করি এই রকম একটা আইনের প্রয়োজন ছিল এবং আইনের মূল কথা হচ্ছে, বিশেষ প্রয়োজনে, জরুরি প্রয়োজনে ১ বছরের অধিক কাল যাত্রী পরিবহনের বাসগুলি এবং মাল পরিবহণের লরিগুলি সরকার নিতে পারেন। কাজেই সেইদিক থেকে বলতে পারি, এই আইন দেরি হলেও আমাদের কাছে এসেছে এবং আমাদের পরিবহন মন্ত্রী মহাশয় সঠিক ভাবেই বাসযাত্রীদের এবং জনসাধারণের অসুবিধার কথা চিন্তা করে যে বিল আমাদের সামনে রেখেছেন তাকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী মহঃ আমিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আমার লিখিত বক্তৃতায় বলেছি যে,

এই আইন করতে হচ্ছে প্রয়োজনের জন্য। এখানে মাননীয় সদস্য আনসারুদ্দিন সাহেব ৬৩ নম্বর রুটের কথা বলেছেন। ঐ রুটের বাস-মালিকেরা হঠাৎ সমস্ত বাস তুলে দিয়ে হাওড়া জেলার মানুষদের বিপদগ্রস্থ করতে চেয়েছিল। আমাদের অনেক অসুবিধা থাকা সত্ত্বেও, যেটুকু প্রয়োজন তা দিতে পারি নি কিন্তু যেটুকু ক্ষমতার মধ্যে ছিল — আমরা সরকারি বাস চালিয়েছি। পরে আবার বাস-মালিকেরা গাড়ি চালাতে শুরু করেছে। আর একবার আপনাদের হয়ত মনে আছে — গত বছর ভাড়া বাড়াবার দাবি করার জন্য স্ট্রাইক-কল করে দিলেন। আমরা তখন তাঁদেরকে বোঝাবার চেষ্টা করলাম।

ভাড়া বাড়া উচিত কিনা সে বিষয়ে তদন্ত করবার জন্য আমরা কমিশন বসিয়ে দিয়েছি, কমিশনের সিদ্ধান্ত অনুযায়ী কাজ হচ্ছে এটাই লোককে এখন বুঝিয়ে দিতে হবে। এখন একথা ঠিক যে পশ্চিমবঙ্গ বা কলকাতার ভাড়া ভারতবর্ষের অন্য অন্য জায়গার তুলনায় কম, তেমনি এটাও আবার ঠিক যে বাসে এত বেশি প্যাসেঞ্জারের ভীড় ভারতবর্ষের আর কোথাও নেই, এই দুটো বিবেচনা করতে হবে। বাসের মালিকরা এটা বুঝলেন না, স্ট্রাইক করার চেষ্টা করলেন। আমরা শ্রমিক কর্মচারী এবং জনগণের সহযোগিতায় সেই পরিস্থিতির মোকাবিলা করেছিলাম, কাজেই তাদের স্ট্রাইক শেষ পর্যন্ত সফল হয় নি। এখন এই রকম কমপ্লেনও পাওয়া যায় বিভিন্ন রুট থেকে যে যতগুলি বাসের পারমিট দেওয়া হচ্ছে কোনও কোনও ক্ষেত্রে তার অর্ধেক বাস চলে, অর্ধেক চলে না আইনে এদের কিছু করার নেই। যদি কর্তৃপক্ষ সেই মালিককে শো-কজ করেন, তারা দেখিয়ে দেয় যে গাড়ির অবস্থা খারাপ, বিকল হয়ে আছে, কিছু করার নেই। কাজেই এই রকম অবস্থায় এই আইন পাশ হলে পরে সরকারের হাতে এমন ক্ষমতা হবে যাতে এইসব মালিকদের শায়েস্তা করা যায়। আমি একটা কথা বলছি সাধারণ ভাবে বাস মালিকদের আতঙ্কগ্রস্থ হবার কোনও কারণ নেই। আমরা সব বে-সরকারি বাস নিয়ে নেব এই রকম মনোভাব আমাদের সরকারের নেই কিন্তু যাঁরা শর্ত পালন করবেন না, প্যাসেঞ্জারদের দুর্দশার মধ্যে ফেলবেন এবং সরকারকে ব্ল্যাকমেল করবার চেষ্টা করবেন আমি তাঁদের ওয়ার্নিং দিতে চাই — তাঁরা তাঁদের মনোভাব পরিবর্তন করুন। মনোভাব পরিবর্তন না করলে গাড়ি যাতে ঠিকমতো চলে সেই ব্যবস্থা আমরা করব এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

The motion of Shri Mohammad Amin that the West Bengal Requisitioning of Vehicles Bill, 1979, be taken into consideration, was then put and agreed to.

### Clauses 1 and 2

The question that Clauses 1 and 2 do stand part of the Bill was then put and agreed to.

### Clause 3

**Mr. Speaker :** There is an amendment to Clause 3 by Shri Birendra Kumar Maitra. Since he is not here the amendment is not

moved.

The question that Clause 3 do stand part of the Bill was then put and agreed to.

[2-00 – 3-30 P.M.] (Including Adjournment)

**Clauses 4 to 11**

The question that Clauses 4 to 11 do stand part of the Bill, was then put and agreed to.

**Clause 12**

**মিঃ স্পিকার :** ক্লজ ১২-তে মাননীয় সদস্য বীরেন মৈত্রের অ্যামেন্ডমেন্ট ছিল কিন্তু তিনি এখানে নেই বলে তাঁর অ্যামেন্ডমেন্ট চূড়ান্ত হল না। আমি এখন ক্লজ ১২ ভোটে দিচ্ছি।

The question that Clause 12 do stand part of the Bill, was then put and agreed to.

**Clauses 13, 14 and preamble**

The question that Clauses 13, 14 and preamble do stand part of the Bill, was then put and agreed to.

**Shri Mohammad Amin :** Sir, I beg to move that the West Bengal Requisitioning of Vehicles Bill, 1979, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

**মিঃ স্পিকার :** এখন আমাদের ৩-৩০ মিঃ অবধি বিরতি থাকবে। আপনারা জানেন যে ৫-৩০ মিঃ এর সময় মাননীয় রাজ্যপাল আপনাদের আহ্বান করেছেন আপনাদের সঙ্গে রাজভবনে তিনি সাক্ষাৎ করবেন। কাজেই ৩-৩০ মিনিটে আবার আমরা মিলিত হব এবং বিজনেস অ্যাডভাইসারি কমিটির সভা আমার কক্ষে ৩টার সময় হবে।

**(At this stage the House was adjouned till 3-30 P. M.)**

(After Adjounment)

[3-30 – 3-40 P.M.]

**মিঃ স্পিকার :** এবার মাননীয় পশুপালন দপ্তরের মন্ত্রী ৩৪৬ ধারা অনুসারে একটা বিবৃতি দেবেন।

**Shri Amritendu Mukherjee :**

The Government of West Bengal entrusted the management of the Mother Dairy, Dankuni to the National Dairy Development Board during February 1978. After the long delays and damages caused by the floods during 1978, the plant was commissioned and trial runs started in December 1978.

The Mother Dairy is expected to handle 4 lakh litres of milk per day and is basically designed to market this milk through automatic bulk vending booths popularly known as mini dairies. The dairy plant has also limited capacity to supply milk in polythene pouches. The total investment on the plant and the distribution systems as planned will be Rs. 6.30 crores.

**Milk Procurement**

The Mother Dairy receives its liquid milk supply from the 92 Primary Milk Producers 'Co-operative Societies of the Bhagirathi Union in Murshidabad District; 9 proposed Primary Milk Producers' Co-operative Societies organised in and around the Mother Dairy, Dankuni and State Livestock Farm at Kalyani. The total raw milk intake as of today is about 13000 litres per day. Along with recombination of WEP commodities, the Mother Dairy now markets some 33,500 litres of milk per day to the consumers in Calcutta City.

**Marketing**

At present, marketing of milk is mainly through polythene pouches of 500 ml. The pouches are delivered to the consumers through authorised retailers of the Mother Dairy. The retailers distribute milk to the consumers on a cash and carry basis which has proved very efficient and effective.

The progress of milk marketed through pouches over the past 7 months is as follows :

| Month | Average Daily Sale (in lts.) | No. of Retailers |
|---|---|---|
| December 1978 (Ave. 7th — 31st) | 5,699 | 37 |
| January 1979 | 9,915 | 38 |
| February " | 11,787 | 36 |
| March " | 13,802 | 39 |
| April " | 16,299 | 41 |
| May " | 18,386 | 45 |
| June " | 22,113 | 49 |
| July " | 26,021 | 49 |
| August " | 31,000 | 49 |

The distribution in pouches have now reached some 33,500 litres per day. It is hoped that the distribution in pouches will go up soon with the opening of new retail outlets and will reach 40,000 — 45,000 litres per day by the end of September.

**Bulk Vending System**

The Mother Dairy has started already a limited exercise on bulk vending of milk through automatic vending booths popularly known as mini dairies. 5 booths have already been commissioned and are vending on an average of 1500 litres of milk per day at present.

With the increase in the cost of packaging material due to basic petroleum product price increase, the main thrust on distribution will be now on bulk vending through automatic vending booths, statiorary package vending system and mobile package system mounted on tricycles.

Advantages of the system are that it keeps the milk fresh and hygienic, at $2^0$ to $4^0C$ until drawn by the customer and avoids the need for expensive transport net work for delivery of the milk. Further the

cycle vending system would generate additional employment to help the vulnerable section — urban unemployed youth.

This package of vending system is expected to go on stream, on a limited scale, during September — October 1979. The NDDB's experience in implementing the system in Delhi is reported to have already given very encouraging results.

**Skim Milk Power in consumer packs**

The Mother Dairy, in order to fill in immediate gap in the demand and supply for milk, has started retailing of non-fat dry milk in 500 gms polythene packs under the brand name "Sugam". Sugam is an established brand name owned by IDC and loaned to the Mother Dairy to help it promote the sale of consumer pack of SMP. The current sale of Sugam Powder in consumers pack is about 8 tons per month, a statement of the sale is given below :

The SMP is also at present marketed through the Mother Dairy Milk retailers.

| Skim Milk Powder | Tons |
|---|---|
| June 1979 | 2.28 M. T. |
| July " | 5.63 M. T. |
| August " Upto 28.8.79 | 8.16 M. T. |

**Butter Oil for cooking medium**

With a view to provide inexpensive and wholesome cooking medium during the festival season, the Mother Dairy has decided to market Butter Oil in consumer packs of 1, 2 and 5 kgs. The marketing of Butter Oil for cooking medium in consumer packs is expected to begin by mid September 1979.

**Organisation**

The Mother Dairy is managed by NDDB on behalf of the Govt. of West Bengal. The total staff strength of the Mother Dairy at the

end of July 1979 is 107 which includes all technical and administrative personnel as well as skilled and unskilled manpower.

**Outlook for future**

In order to expand the liquid milk supply to the Calcutta City through a vastly expanded bulk vending system based on mini dairies, stationary package vending units and mobile package vending units, the raw milk intake of the dairy has to be considerably increased. For this the Mother Dairy will be linked with the National Milk Grid which will provide the required raw milk input to the Mother Dairy. The rail milk tankers reception facilities for this have already been completed at the Howrah Station and permission for the movement of the rail tankers has also been obtained from the Railway Authorities. It is expected that the Mother Dairy will be able to commence participation in the National Milk Grid by end of September 1979.

The distribution not work for the Mother Dairy, as already stated, will largely depend on the bulk vending systems. Estimates and proposals for the bulk vending system are awaited from the NDDB. The Govt. has already approved a packaging station for handling 2 lakh litres per day in pouches.

However, increase in basic petroleum based raw material prices is likely to influence the price of milk packed in pouches considerably.

The Mother Dairy at present is reported to be in a position to just about meet its running expenditure, from the generated income. It is hoped that the dairy will become progressively viable as handling of milk and sales coverage increase.

ডানকুনি মাদার ডেয়ারি ৯২টা প্রাইমারি মিল্ক প্রোডিউসারস কো-অপরেটিভের কাছ থেকে দুধ সংগ্রহ করেন। এর মধ্যে আছে মুর্শিদাবাদের ভাগিরথী মিল্ক প্রোডিউসারস ইউনিয়ন, ডানকুনির আশে পাশে ৯টা নূতন এরজন্য মিল্ক প্রোডিউসার কো-অপরেটিভ হয়েছে এবং পশ্চিমবঙ্গ সরকারের যে লাইভ স্টক ফার্ম এখন ডানকুনি ডেয়ারির দৈনিক দুধ সংগ্রহের পরিমাণ হচ্ছে ৩৩ হাজার লিটার। এর সঙ্গে বিশ্ব খাদ্য কর্মসূচি যে সমস্ত কমোডিটিস আছে তার মধ্যে স্কিমড মিল্ক পাউডার এবং বাটার অয়েল ইত্যাদিও আছে। এই ভাবে ৩৩,৫০০ লিটার দুধ প্রতিদিন কলকাতা শহরে পরিবেশন করে। আমি আগেই বলেছি পাঁচটি মিনি ডেয়ারির ছাড়াও ৫০০ মিলি লিটার প্যাকেট তৈরি করা হয়েছে যেটা পলিথিন পাউচড প্যাকেট এবং রিটেলাররা কনজিউমারদের কাছে নগদে এটা বিক্রি করে। ডিসেম্বর '৭৮ সাল

থেকে এ পর্যন্ত ৫৬৯৯ প্যাকেট বিক্রি হয়েছে। জানুয়ারি ১৯৭৯ সালে ৯,৯১৫ লিটার, ফেব্রুয়ারিতে ১১,৭৮৭ লিটার, মার্চে ১৩,৮০২ লিটার, এপ্রিলে ১৬,২৯৯ লিটার, মে মাসে ১৮,৩৮৬ লিটার, জুনে ২২,১১৩ লিটার, জুলাই-এ ২৬,০২১ লিটার, আগস্টে ৩১,০০০ লিটার বিলি হয়েছে এবং এখন সেপ্টেম্বর পর্যন্ত এটা বেড়ে ৩৩,৫০০ লিটার এসে দাঁড়িয়েছে। আমরা আশা করছি এই সেপ্টেম্বরের শেষ দিকে এটা ৪০,০০০ লিটার প্রতিদিন গিয়ে দাঁড়াবে। বাল্ক ভেন্ডিং সিস্টেম সম্বন্ধে আগেই বলেছি। আমরা ৫টা মিনি ডেয়ারি কলকাতা শহরের মধ্যে তৈরি করেছি এবং তাতে প্রতিদিন ১,৫০০ লিটার দুধ অ্যাভারেজে এক একটা মিনি ডেয়ারি থেকে বিলি হচ্ছে। আমরা দেখছি পেট্রোল ডিজেলের দাম বেড়ে গেছে, সুতরাং ট্রান্সপোর্ট কস্ট অনিবার্য ভাবে বেড়ে যাবে। যে দাম আছে সেই দাম বজায় রাখা এবং ক্রমশ আরও সস্তায় কি করে কলকাতার দরিদ্র জনসাধারণের কাছে দুধ পরিবেশন করা যায় সে সমস্ত বিচার করে আমরা ঠিক করেছি এখন মোবাইল ভেন্ডিং সিস্টেম যে বিলি করার ব্যবস্থা আছে সেটা আমরা তিন চাকা সাইকেল রিক্সার সাহায্যে বন্টন করব। দুধের পাত্র নিয়ে সেই সাইকেল ভ্যান পাড়ায় পাড়ায় গিয়ে দুধ বিলি করবে। এই সিস্টেম ইন্ট্রোডিউস করা হচ্ছে। এই সিস্টেম আমরা দিল্লিতে দেখেছি। এতে পেট্রোল ডিজেল খরচ কম হবে এবং যে সমস্ত শিক্ষিত বেকার যুবক আছেন তাদের কিছু যুবককে কাজে নিয়োজিত করা যাবে। তাছাড়া আমরা স্কীম মিল্ক পাউডার তৈরি করছি ডানকুনিতে এবং সুগম বলে একটা গুঁড়া দুধের প্যাকেট বিক্রি হচ্ছে ৫০০ গ্রামের। এই সুগম নামটা আমরা নিয়েছি আই. ডি. সি.-র কাছ থেকে, তাঁরা অনুগ্রহ করে এই নামটা আমাদের ব্যবহার করতে দিয়েছেন। এই সুগম দুধ প্রতি মাসে আমাদের ৮ টন করে বিক্রি হচ্ছে। জুন ১৯৭৯ সালে আমাদের বিক্রি হত ২.২৮ টন, জুলাইতে বিক্রি হয়েছে ৫.৬৩ টন, আগস্টে বিক্রি হয়েছে ৮.১৬ টন। বাটার ওয়েল যা রান্নার কাজে ব্যবহার করা চলে সেই বাটার ওয়েলের প্যাকেট আমরা সেপ্টেম্বর থেকে তৈরি করছি। যেমন বাদাম তেলের প্যাকেট আছে সেই রকম ১ কে.জি., ২ কে.জি. এবং ৫ কে.জি. বাটার ওয়েলের প্যাকেট আমরা সেপ্টেম্বরের শেষ দিকে পূজার সময় জনসাধারণের কাছে পরিবেশন করতে পারব। মিঃ স্পিকার, স্যার, আপনি জানেন যে আমরা এন. ডি. ডি. বি-কে ডানকুনি ডেয়ারির ম্যানেজমেন্ট দিয়েছি ১৮ মাসের জন্য, সেটা আগে আইন সভার সমস্ত সদস্যদের কাছে জানিয়েছিলাম। এখানে যে অর্গানাইজেশন আছে তাতে ১০৭ জন কর্মচারী আছে। এই কর্মচারিদের বেশির ভাগ হচ্ছে টেকনিক্যাল আন্ড অ্যাডমিনিস্ট্রেটিভ বিভাগের কর্মচারী, ইঞ্জিনিয়ার। এই কর্মচারিদের নিয়ে আমরা ডানকুনিতে এই ডেয়ারি পরিচালনা করছি।

[3-40 – 3-50 P.M.]

আমি আগেই বলেছি ডানকুনির লক্ষ্যমাত্র প্রতিদিন তারা ৪ লক্ষ লিটার দুধ হ্যান্ডেল করার কথা। তবে এটা হতে দেরি আছে। কাজেই যাতে তরল দুধ সংগ্রহ করা যায় তারজন্য কো-অপারেটিভ হচ্ছে। এই পরিকল্পনায় পশ্চিমবঙ্গ সরকার অংশীদার হয়েছেন। আমরা ঠিক করেছি সমস্ত পশ্চিমবঙ্গকে বিভিন্ন জোন-এ ভাগ করে আমরা দুধের উৎপাদন বৃদ্ধি ও যথাযথ বন্টন চালু করব এবং ব্যবস্থা করব। এছাড়া আমরা আর্টিফিসিয়াল ইনসেমিনেসন ব্যবস্থা উন্নয়ন এবং পশু উৎপাদন বৃদ্ধির চেষ্টা করছি এবং আশা করি এর মাধ্যমে পশ্চিমবাংলায়

দুধের উৎপাদন বেড়ে যাবে। ডানকুনি থেকে ৪ লক্ষ লিটার দুধ পরিবেশন করার ব্যবস্থার দিকে আমরা ক্রমশ অগ্রসর হচ্ছি। তাছাড়া সারা ভারতবর্ষে যে দুধ উৎপন্ন প্রকল্প গৃহীত হয়েছে আই. ডি. সি.-র মাধ্যমে সেটা কার্যকর করা হচ্ছে। যে সমস্ত রাজ্যে দুধ বেশি হয় অথচ সেখানে চাহিদা কম সেই সমস্ত দুধ নিয়ে একটা জাতীয় ভান্ডার তৈরি করা হবে। আই. ডি. সি. ভারত সরকারের আন্ডারটেকিং এবং এন. ডি. ডি. বি. এরা মিলিতভাবে একটা ন্যাশনাল গ্রিড তৈরি করবে এবং সেখান থেকে উদ্বৃত্ত দুধ বিভিন্ন রাজ্যে যাবে। আমরাও পশ্চিমবাংলায় সেই দুধ এনে জনসাধারণকে সস্তায় দেব এবং সেই দুধ রেলওয়ে লাইনের উপর দিয়ে ট্যাঙ্কারে করে আসবে। ট্যাঙ্কারে দুধ আসার ব্যাপার নিয়ে আমরা রেলওয়ে অথরিটির সঙ্গে যোগাযোগ করছি যাতে এই ট্যাঙ্কার হাওড়াতে আসতে পারে। আমি আশা করি রেলওয়ে ট্যাঙ্কার মুভ করবার ব্যাপারে রেলওয়ে অথরিটির পার্মিশন পাওয়া যাবে। দুধের ব্যাপারে এইসব ব্যবস্থা আমরা করছি, কিন্তু আপনারা তো জানেন বর্তমানে কেন্দ্রীয় সরকার হচ্ছে কেয়ারটেকার সরকার। আমরা যে পরিকল্পনা করেছি তার কি হবে সে সম্পর্কে আমরা কেন্দ্র থেকে কোনও নির্দিষ্ট জবাব পাচ্ছি না। আমি মুখ্যমন্ত্রীকে বলেছি এই অনুমতি পাবার ব্যাপারে তিনি যেন কেন্দ্রের তত্ত্বাবধায়ক সরকারকে লেখেন। মাননীয় স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে এই কথাগুলি এখানে সদস্যদের সামনে রাখলাম এবং সদস্যদের জানাচ্ছি ডানকুনিতে পুরোদমে কাজ চলছে এবং আমি আশা করছি এটা সফল হবে।

## The West Bengal Restriction on Construction in Unsafe Areas Bill, 1979.

**Dr. Kanailal Bhattacharya** : Sir, I beg leave to introduce the West Bengal Restriction on Construction in Unsafe Areas Bill, 1979, and to place a statement as required under rule 72 (1) of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly.

Sir the problem of surface subsidence in the coal mine areas has assumed serious proportions in recent years. Due to the unscientific underground working in the past and also depillaring operation due to take place now in coal mines, large areas on the surface are either already unsafe or potentially unsafe. Agricultural land, buildings etc. are likely to subside and loss of life and property is apprehended. It is, therefore, considered necessary to prevent unplanned constructions on the surface in coal mine areas, to stop continuing constructions and also to demolish the existing constructions in areas declared unsafe. Accordingly, the West Bengal Restriction on Construction in Unsafe Areas Ordinance, 1979, was promulgated on the 10th June, 1979.

**(Secretary then read the Title of the Bill)**

**Dr. Kanailal Bhattacharya :** Sir, I beg to move that the West Bengal Restriction on Construction in Unsafe Areas Bill, 1979, be taken into consideration.

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের পশ্চিমবঙ্গে কয়লা খনি এলাকায় মাঝে মাঝে ল্যান্ড সাপসিডেন্স হচ্ছে অর্থাৎ জমি বসে যাচ্ছে। যার জন্য জমির ক্ষতি হচ্ছে বাড়ি থাকলে তার ক্ষতি হচ্ছে, স্ট্যান্ডিং ক্রপগুলির ক্ষতি হচ্ছে এবং অন্যান্য সম্পত্তির ক্ষতি হচ্ছে। জমি বসে যাওয়ার কারণ আছে। কোলিয়ারি এলাকায় যেখানে কয়লা আছে মাটির তলায়, কয়লাখনির মালিকরা কয়লা সরিয়ে নেওয়ার পর সেখানে যে শূন্যতা হচ্ছে তা পূরণ করা হচ্ছে না। যদিও স্বাধীনোত্তর কালে একটি আইন প্রণীত হয়েছিল যে কয়লা সরিয়ে নেবার পর যে শূন্যতা সৃষ্টি হবে সেখানে বালি দিয়ে তা পূরণ করতে হবে। কিন্তু যারা খনির মালিক, যারা খনি পরিচালনা করতেন তারা কয়লা তুলে নেওয়ার পর সেটা বালি দিয়ে সেই শূন্যতা পূরণ করেন নি। যার ফলে আমরা দেখতে পাচ্ছি রানিগঞ্জ অঞ্চলে মাটির তলায় এক বিরাট শূন্যতা সৃষ্টি হয়েছে।

[3-50 – 4-00 P.M.]

যার ফলে ঐ অঞ্চলের বিভিন্ন জায়গা যেমন কেঁদুয়া, বরাকর টাউন ইত্যাদি অঞ্চল, এছাড়া সাকতোড়িয়া গ্রাম, রানিগঞ্জ টাউন, কুমারপুর গ্রাম, পুরাকর ইত্যাদি অঞ্চলের তলায় কয়লা সরিয়ে নেওয়া হয়েছে এবং সেখানে বালি দিয়ে ভর্তি করা হয় নি। যার ফলে একটা বিপদ এসে দেখা দিয়েছে, যে কোনও সময়ে এই অঞ্চল একেবারে ধ্বসে যেতে পারে। যদিও এখনও কোনও প্রাণহানি হয় নি কিন্তু প্রাণহানির সম্ভাবনা আছে। এই পরিপ্রেক্ষিতে আমাদের বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসবার পর এই বিপদ সম্পর্কে অবহিত হয়ে আমাদের সরকার পক্ষ থেকে কেন্দ্রীয় সরকারের সঙ্গে এই নিয়ে আলাপ আলোচনা করা হয় এবং এই আলাপ আলোচনার মধ্যে দেখতে পাচ্ছি যে তিনটি কাজ এক্ষণি করতে হবে। একটা হচ্ছে এই, যে সমস্ত বিপদজনক অঞ্চল আছে সেখান থেকে সমস্ত বসতি সরিয়ে নিয়ে অন্য অঞ্চলে সেই বসতিকে স্থাপন করতে হবে, দ্বিতীয়, যাদের সরিয়ে নেওয়া হবে তাদের নিরাপদ অঞ্চলে পুনর্বাসন করতে হবে, তৃতীয়, যে সমস্ত অঞ্চল নিরাপদ নয়, অর্থাৎ যেখানে বিপদ আছে, যে অঞ্চলগুলির নাম পড়লাম সেই সমস্ত অঞ্চলে ঘর বাড়ি কিম্বা নূতন কোনও কনস্ট্রাকশন না করতে দেবার জন্য আইন প্রণয়ন করা। এখন প্রথমেই দু'টি কাজ করা অর্থাৎ এই বিরাট সংখ্যক মানুষকে তাদের বসতি এক জায়গা থেকে নিয়ে অন্য জায়গায় পুনর্বাসন করা আমাদের রাজ্য সরকারের পক্ষে আর্থিক দিক থেকে সম্ভব নয়, কেন্দ্রীয় সরকারের সাহায্য না পেলে আমরা করতে পারি না, সেইজন্য কেন্দ্রীয় সরকারকে আমরা এই সম্পর্কে লিখেছি এবং আমরা বলেছি যে এখানে একটা কেন্দ্রীয় সরকারের আইন হওয়া দরকার যে আইনের মাধ্যমে একটা অথরিটি তৈরি করতে হবে যারা এই সমস্ত পপুলেশন সরিয়ে নেবার বন্দোবস্ত করবে অথবা যারা ঐ শূন্য অঞ্চলে আছে সেই শূন্য অঞ্চল ভর্তি করা যায় কিনা বালি দিয়ে সেই সম্ভাবনাটাও বিচার বিবেচনা করে দেখব। অনেক চিঠিপত্র লেখার পর একটা

কমিটি হয়েছিল সেই কমিটিতে স্টেট গভর্নমেন্টের প্রতিনিধিও আছে, সেখানে আলাপ আলোচনা চলছে যে এটা কিভাবে করা যায়। সমস্ত পপুলেশনকে সেখান থেকে সরিয়ে অন্য জায়গায় পুনর্বাসন করা, না, ঐ অঞ্চল বালি দিয়ে ভর্তি করা সেই সম্পর্কে আলাপ আলোচনা চলছে স্যার, বিপদটা যে কতদূর আশঙ্কাজনক একটা তথ্য দিলেই আমাদের সদস্যরা জানতে পারবেন। রানিগঞ্জ শহরের ১২৫ ফুট নিচে প্রায় ১০/১২ ফুট কয়লা সমস্ত সরিয়ে নেওয়া হয়েছে, সেই শহরের নিচে একটা করে মাত্র কয়লার পিলার আছে এবং সমস্ত অঞ্চলটা জলে ভর্তি আছে। যদি কখনও সেই জল কোনও রকমে সরে যায় তাহলে রানীগঞ্জেও সমস্ত টাউনটা ধ্বসে পড়বে এবং ই. সি. এল., এখন যে পরিকল্পনা করছে তাতে সেখানে যে সিম ছিল তার পরের যে সিম আছে সেই সিমে কাজ করার পরিকল্পনা করার কাজ শুরু করার পরিকল্পনা করছে। সেখানে যদি সত্যিই কাজ শুরু হয়, তাহলে এই যারা ক্রমশ ট্রিকল করে সেখানে যে খাদ সৃষ্টি হবে, সেই খাদ পড়ে গেলে রানীগঞ্জ টাউনের আর কেউ বাঁচতে পারবে না। এই সম্পর্কে কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করেছিলাম। তারা দু-চারজন বিশেষজ্ঞের কাছে এইটা পাঠিয়েছেন। দু-একজন অভিমত পাঠিয়েছেন যে এই যে শূন্যতা হয়েছে একে বালি দিয়ে ভর্তি করা যাবে না। আর কয়েকজন অভিমত দিয়েছেন কিছুটা করা যায়, অন্তত ৬০ ভাগ বালি দিয়ে করা যেতে পারে। এই সম্পর্কে একটা ভাবনা-চিন্তা হচ্ছে। এই সম্পর্কে দ্রুত সিদ্ধান্ত নেওয়ার জন্য আমরা কেন্দ্রীয় সরকারের উপর চাপ সৃষ্টি করছি। কিন্তু আর যেটা করণীয়, অর্থাৎ তৃতীয় দফা, সেটা হচ্ছে, ওই অঞ্চলে নূতন করে কোনও বাড়ি করতে দেওয়া হবে না, কিংবা কোনও বাড়ি অদল-বদল ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেটের পারমিশন ছাড়া করতে দেওয়া হবে না। ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেট ওই কয়লা খনি অঞ্চলের কোনও এলাকা নিরাপদ এবং কোনও এলাকা বিপদজনক সেটা নির্ধারণ করবেন ওখানকার মাইনিং বিশেষজ্ঞদের সঙ্গে পরামর্শ করে। সেই অনুযায়ী এই বিপদজনক এলাকায় বাড়ি ঘর নির্মাণ যাতে না হয় তারজন্য আমরা এই আইনটা করছি। কেন্দ্রীয় সরকারকে এই সম্পর্কে বিধি-ব্যবস্থা নেওয়ার জন্য আমরা তাগাদা দিয়েছি এবং তাড়াতাড়ি যাতে করা যায় তার জন্য ব্যবস্থা করছি। এই তিনটে ব্যবস্থা অবলম্বনের জন্যই এই বিলটা এখানে আনা হয়েছে। আমি আশা করি, মাননীয় সদস্যরা আমার এই বিলটা সমর্থন করবেন।

**শ্রী সরল দেব ঃ** মিঃ স্পিকার স্যার, মন্ত্রী মহাশয় যে —

The West Bengal Restriction on Construction in Unsafe Areas Bill, 1979.

পেশ করেছেন সেটা সমর্থন করতে যেয়ে আমি দু তিনটে কথা বলতে চাই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে পশ্চিমবাংলার বিস্তীর্ণ অঞ্চল জুড়ে কয়লা খনি আছে। কয়লা খনি দু প্রকারের হয় — ওপেন খাদ এবং আন্ডারগ্রাউন্ড খাদ। সেখানকার কয়লা খনিগুলো মাইন্স অ্যাক্ট দ্বারা পরিচালিত হয়। কেন্দ্রীয় সরকার নিযুক্ত মাইনিং এক্সপারট তারা কতটা ডিক্রেয়ারিং করবেন, কতটা ছেড়ে দেওয়া হবে — তা নির্ধারণ করে দেবেন। কিন্তু আপনারা জানেন, দীর্ঘদিন যাবৎ এই সেফটি অ্যাক্ট থাকা সত্ত্বেও তাদের চোখে ধুলো দিয়ে কয়লা খনির মালিকেরা যে জায়গাগুলোর নাম মন্ত্রী মহাশয় করলেন যেমন, দিশেরগড়,

সাকতোড়িয়া, রানিগঞ্জ, বরাকর এমনভাবে খাদ কেটেছে যে বিপদজনক হয়েছে, গোটা কনডিশানই সেখানে বদলে গিয়েছে। রানিগঞ্জ সম্বন্ধে যে উদ্বেগজনক সংবাদ মন্ত্রী মহাশয় পেশ করেছেন সেটা সত্যই ভয়াবহ। আসানসোলের আশে-পাশে কয়েক হাজার মানুষ তাদের গৃহহারা হবার সম্ভাবনা আছে। কেন্দ্রীয় মাইনিং ইন্সপেক্টরস আছেন, ধানবাদে তাদের অফিস, আসানসোলে তাদের অফিস আছে। তাদের চোখে ধূলো দিয়ে কয়লা চুরি করে ওয়াইডার এরিয়ার ডেপথ এবং থিকনেসের অবস্থা অত্যন্ত সঙ্গীন করে তুলেছেন কয়লা খনির মালিকেরা।

[4-00 – 4-10 P.M.]

মাননীয় মন্ত্রী মহাশয় তাঁর সংশোধনীতে বলেছেন —

When an area is declared unsafe under section 4

সেই জায়গায় করে দিতে হবে যাতে গ্রামের মানুষ জানতে পারে কোনও কোনও এলাকা নিরাপদ, এটা ঘোষণা করতে হবে। মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন — একটা হচ্ছে নিরাপদ অঞ্চল যাতে নূতন করে বাড়ি তৈরি করতে পারে, আর একটা হচ্ছে নিরাপদ নয় যেখানে বাড়ি তৈরি করতে পারে না। এটা সম্বন্ধে জেলা ম্যাজিস্ট্রেটের উপর ক্ষমতা দেওয়া হয়েছে।

Any person who, in contravention of the provisions of section 5, commences or continues any construction in an area declared unsafe under section 4 shall, without prejudice to any action that may be taken under section 7, be punishable with simple imprisonment for a term which may extend to six months or with fine which may extend to two thousand rupees or with both.

আমি মাননীয় মন্ত্রী মহাশয় যে বিলটা এনেছেন, সেটা সমর্থন করতে গিয়ে তাঁকে বলব, তিনি বলেছেন রানিগঞ্জ শহরের নিচে দেখা যাচ্ছে ১০/১৫ ফুট কয়লা কাটবার পরে একটা করে পিলার করে দিয়েছে, তার উপর শহর দাঁড়িয়ে আছে, আবার তার তলায় কয়লা কাটবার চেষ্টা করছে, এই ভায়ওলেশন অব মাইন্স অ্যাক্ট সারা খনি অঞ্চল জুড়ে হচ্ছে। এই অবস্থায় কেন্দ্রীয় সরকারের সাথে কথাবার্তা বলে একটা কেন্দ্রীয় আইন তৈরি করা দরকার আছে। যে সমস্ত মালিকরা আইনের চোখে ধূলো দিয়ে রানিগঞ্জে বরাকরে কয়লা কাটছে — এখন তো ব্যক্তিগত মালিকানা নাই, এখন সবই কেন্দ্রীয় সরকারের অধীনে, কাজেই কোলমাইন্স অথরিটির সঙ্গে কথাবার্তা বলে প্রাইভেট সেক্টারে থাকার সময় যেমন চুরিচামারি হত, সেই রূপ না চলতে পারে, তার জন্য এই কোল মাইন্স অথরিটির সঙ্গে কথাবার্তা বলে এমন আইন করা উচিত যাতে বিপদজনক অঞ্চলে যে সমস্ত মানুষ রয়েছে, আসানসোল এবং রানিগঞ্জ অঞ্চলের কাছে, তাদের নিরাপদ স্থানে নিয়ে যায়। রাজ্য সরকারকে কেন্দ্রীয় সরকারের সঙ্গে কথাবার্তা বলে এই ধরনের একটা আইন যাতে করা যায় তার ব্যবস্থা করতে হবে। একথা বলে মাননীয় মন্ত্রী মহাশয় যে বিল এনেছে, তাকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুনীল বসু রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি মাননীয় শিল্প এবং বাণিজ্য মন্ত্রী মহাশয় যে —

. The West Bengal Restriction on Construction in Unsafe Areas Bill, 1979.

বিল এখানে যেটা কিছুদিন আগে অর্ডিন্যান্স হিসাবে জারি হয়েছিল, তাকে সমর্থন জানিয়ে আপনার মাধ্যমে জানাতে চাই যে এই আইন হলেও যা আমাদের মনে করা দরকার সেটা হচ্ছে এই মুহূর্তে এটা খুব যথেষ্ট নয়। কারণ প্রশ্নটা শুধু নূতন বাড়ি তৈরি বন্ধ করাই নয়। যদি কেউ আইন ভঙ্গ করে বাড়ি তৈরি কবতে যায় সেটা ভেঙে দেওয়া যায়। খনি অঞ্চলে যে অবস্থা — নিচে খনি থাকা সত্ত্বেও উপরে চাষবাস হয়, গরু ইত্যাদি চরে এবং এই সমস্ত জায়গায়ই বেশি সাবসিডেন্স-এর ঘটনা ঘটে যার ফলে কৃষিক্ষেত্রে একটা চরম বিপর্যয় হয়, গ্রামের কৃষকরা নিদারুণ ক্ষতিগ্রস্ত হয়, চাষবাস নষ্ট হয় এবং যে সমস্ত গরু ছাগল ভেড়া ইত্যাদি চরায় মাঠে বা জঙ্গলের মধ্যে, সেগুলি এই ধরনের সাবসিডেন্সের ফলে মারা যায়। এই রকম কত ঘটনাই ঘটে এগুলি আইন তৈরি করলেও বন্ধ করা চলে না। মানুষ এতে বেশি ক্ষতিগ্রস্ত হয়। দ্বিতীয় প্রশ্ন হচ্ছে — জল যদি নিচে থাকে খনি অঞ্চলের সেই জল তুলে নেওয়া যদি যায়, খনি অঞ্চলের নিচে ভূগর্ভস্থ জল যদি থাকেও, সেই জল সরে গেলে এবং ডি. জি. এম. এস.-এর অনুমতি ছাড়া জল তুলে নিয়ে সেখানে সাবসিডেন্স হতে পারে। তাহলে মানুষ কোথায় জল পাবে? নদীর জল পাওয়া যায় না, পুকুরে নেওয়া যাবে না, নিচের জল নিতে পারবে না, এই অবস্থায় মানুষ যারা সেখানে বাস করে, তারা জল পাবে কি করে? গ্রামেতে কূয়ার জল যখন শুকিয়ে যায়, এই প্রশ্ন তখন দেখা দেয়।

কাজেই এই প্রশ্নটা মানুষের বেঁচে থাকার প্রশ্নের সঙ্গে জড়িত। এ বিষয়ে আর আমরা বেশি দিন দেরি করতে পারি না। এই যে প্রশ্ন উদ্ভূত হয়েছে এটা উদ্ভূত হয়েছে শুধু আজকে নয় এবং এটাও ঘটনা নয় যে অতীতে এটা নিয়ে কোনও চিন্তাভাবনা করা হয় নি। ১৯২০/২১ সাল থেকে কোলফিল্ডে বিভিন্ন এনকোয়ারী কমিটি করা হয়েছে। স্যান্ড স্টোয়িং হবে কিনা, দামোদর, অজয়ে যথেষ্ট পরিমাণে বালি আছে কিনা — এই নিয়ে বই-এর পর বই আছে — এনকোয়ারী রিপোর্ট যাতে বলা হয়েছে যে দামোদরে এত বালি নেই যেটা দিয়ে এই গর্তগুলি ভরাট করতে পারা যায়। এটা কোনও বাস্তব সত্য কথা নয়। আসল কথা হচ্ছে, স্যান্ড স্টোয়িং করবার জন্য যে খরচ হবে — এমন কি যখন এই আইন পাশ হয়েছে তখন এই স্যান্ড স্টোয়িং-এর জন্য কয়লার টন প্রতি একটা সেস ধার্য করা হয়েছিল এবং তার জন্য কোল বোর্ড করা হয়েছিল। ন্যাশনালাইজেশনের পর সি. এম. পি. ডি. আই. সংগঠনের মধ্যে এখন কোল ইন্ডিয়া লিমিটেড একটা সাবসিডিয়ারী অর্গানাইজেশন। কিন্তু স্যান্ড স্টোয়িং-এর ব্যাপারটা এই কয়লা খনি রাষ্ট্রায়ত্ব হবার পরও নূতন কর্তৃপক্ষ মূলত এটা বাতিল করে দিয়েছেন। এঁরা এখন একটা কেভিং ইন পদ্ধতি গ্রহণ করেছেন — ফরাসী পদ্ধতি নাম দিয়ে। এতে উপরের জমিটা একটা নির্দিষ্ট ডিগ্রিতে নিচে বসে যাবে, নিউট্রালাইজ হয়ে যাবে, আর বেশি বসবে না, এই হচ্ছে তাদের বৈজ্ঞানিক ব্যাখ্যা। কিন্তু এর ফলে জমির

যে বিপদ সেই বিপদটা থাকবে। গোটা আসানসোল মহকুমা, পুরুলিয়ার একটা অংশ এবং বীরভূমের একটা অংশ — এটা হচ্ছে আসানসোল মাইনিং সেটেলমেন্ট এরিয়া। এই এরিয়াতে বা এর কোনও অংশে মানুষ বসবাস করতে পারবে না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি হয়ত জানেন, ১৯৬৯/৭০ সালে কুলটি কারখানার রেল লাইনের পাশে যে মেশিন শপটি সেই মেশিন শপটি বসে গিয়েছিল। তা ছাড়া রেল লাইনের অপর পাশে যে বাজার আছে সেই বাজার, শ্রমিকদের বসতি এই সমস্ত অঞ্চলে ৩/৪ ফিট চওড়া এক বিরাট ফাটল দেখা দিয়েছিল। ইস্কো কোম্পানির টাকা আছে তাই তারা তাদের মেশিন শপটা সরিয়ে নিয়ে গিয়েছিল কিন্তু সেখানে অনেক বাড়ি ধ্বংস হয়ে গিয়েছে, অনেক বাড়ি ফেটে চৌচির হয়ে গিয়েছে। সেখানে প্রত্যেকটি গ্রামের বাড়িগুলি ভেঙ্গেচুরে গিয়েছে। এইসব মানুষরা কোথায় যাবেন? আসানসোল মহকুমার মধ্যে খুব অল্প অংশ বাদ দিলে আর কোনও অংশ যেহেতু এটা খনি অঞ্চল সেই হেতু নিরাপদ নয়। কাজেই এই পরিস্থিতিতে আমাদের কেন্দ্রীয় সরকারকে বলতে হবে, কেন্দ্র এ বিষয়ে বাস্তব ব্যবস্থা গ্রহণ করুন। সেখানে তাদের টাকা পয়সা লগ্নি করতে হবে বা তার ব্যবস্থা করতে হবে এবং সর্বোপরি উপযুক্ত কর্তৃপক্ষ সৃষ্টি করে ঐ অবস্থায় মধ্যে সেখানকার মানুষের বসবাস যাতে নিরাপদ করা যায় তা করতে হবে। সেখানে স্যার, স্যান্ড স্টোয়িং করা ছাড়া দ্বিতীয় কোনও পদ্ধতি নেই পুরাতন খনি অঞ্চলে যা নিলে মানুষকে বাঁচানো যেতে পারে, যা নিলে ঐ অঞ্চলের মানুষের বসতিকে রক্ষা করা যেতে পারে, কলকারখানা, ব্যবসা বাণিজ্যকে রক্ষা করা যেতে পারে। বরাকর, রানিগঞ্জ শহরকে তো আর তুলে নিয়ে যাওয়া যায় না। সে রকম জায়গা আসানসোল মহকুমাতে কোথাও নেই। বরং সেখানে দিন দিন খনি অঞ্চল বিস্তৃত হবে। আন্ডার গ্রাউন্ড পিট মাইনিং-এর ফলে এই সমস্যা দেখা দিয়েছে। সেখানে নূতন যে লং ওয়েল মেথড নিচ্ছেন তাতে সমস্যা আরও বাড়বে, কমবে না। এ ছাড়াও আরও সব সমস্যা সেখানে দেখা দিচ্ছে। যেখানে কোয়ারী মাইন্স হচ্ছে, ওপেন কাস্ট মাইন তাতে বরাবরের জন্য জমি নষ্ট হয়ে যাচ্ছে। সেখানে চাষবাস নষ্ট হয়ে যাচ্ছে এবং সেখানকার মানুষ এলাকাচ্যুত হয়ে যাচ্ছে। সেখানে তাদের আমরা কাজ দিতে পারছি না, চাষবাসের মাধ্যমেও তারা তাদের জীবিকার সংস্থান করতে পারছে না। ফলে সেখানকার মানুষদের মধ্যে দারুণ বিক্ষোভ হচ্ছে। যুবক, যারা বেকার থাকছে তারা স্বভাবতই কর্তৃপক্ষের কাছে গিয়ে চাকরি চাইছেন। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়কে কিছুদিন আগে ই. সি. এল.-এর যিনি চেয়ারম্যান কাম ম্যানেজিং ডিরেক্টার, তিনি এসে বলে গিয়েছেন, তিনি নাকি ৬টা কয়লা খনি খুলতে পারছেন না বেকারদের দৌরাত্মে। সেখানে মূল সমস্যার সমাধান যদি করা যায় তাহলে ঐ যে দৌরাত্মের কথা বলছেন তা থাকবে না। বেকারত্বের যন্ত্রণা, জীবিকা হারিয়ে যাবার যে আশঙ্কা সেই সমস্যার সমাধান যদি আমরা করতে পারি তাহলে সেখানে কয়লা তুলতে পারব, ওখানকার মানুষদের জীবন নিরাপদ করতে পারব, ওখানকার মানুষদের বেঁচে থাকার জন্য যে ইনফ্রাস্ট্রাকচার প্রয়োজন তাও তৈরি করতে পারব। কাজেই যুদ্ধকালীন অবস্থায় যে ভাবে কাজ করা হয় সেই ধরনের উদ্যোগ নিয়ে যদি রাজ্য সরকার এবং কেন্দ্রীয় সরকার যৌথভাবে কাজ করতে পারেন এবং যদি কেন্দ্র এরজন্য যে শত শত কোটি টাকা প্রয়োজন সেই টাকা বিভিন্ন দফায় দিতে রাজি থাকেন আসানসোল মহকুমাতে, তাহলে আসানসোল মহকুমার সংলগ্ন পুরুলিয়ার ভাল অংশ, বাঁকুড়ার ভাল অংশ বীরভূমের সংলগ্ন অঞ্চলকে আমরা নিরাপদ করতে পারব। সেই কাজটি এই আইন গ্রহণের মধ্য দিয়ে শুরু করা হোক।

[4-10 – 4-20 P.M.]

**ডঃ কানাইলাল ভট্টাচার্য :** মাননীয় সদস্যরা যে সব কথা বলেছেন বিলটি সমর্থন করেই বলেছেন। তবে একটা জিনিসের উপর জোর সকলেই দিয়েছেন যে শুধু আনসেফ এরিয়ায় কনস্ট্রাকশন বন্ধ করলেই চলবে না আসলে যেটা করতে হবে সেটা হচ্ছে যে শূন্যতার সৃষ্টি হয়েছে তা স্যান্ড স্টোয়িং করে ভর্তি করতে হবে। কিংবা লোকজন সরিয়ে নিয়ে গিয়ে তাদের পুনর্বাসন করা সম্পর্কে শীঘ্র ব্যবস্থা গ্রহণ করতে হবে। কারণ শুধু শহর নয় এবং শহরে যাঁরা আছেন তাঁদের বিপদ হচ্ছে তা নয় গ্রামাঞ্চলেও শস্য হানি হচ্ছে, কৃষকদের গরু বাছুর সব মারা যাচ্ছে। এটা বন্ধ করা দরকার। এ ব্যাপারে আমরা কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করেছি এবং একটি কমিটি তৈরি হয়েছে সেখানে আমাদের সাফিসিয়েন্ট রিপ্রেজেন্টেশন আছে। আমরা দেখছি যাতে এটা তাড়াতাড়ি হয়। এ সম্বন্ধে সুবন্দোবস্ত করার জন্য ব্যবস্থা গ্রহণ করেছি। তার প্রথম পদক্ষেপ হিসাবে এই বিল আনা হয়েছে। নিশ্চয় আপনারা সমর্থন করবেন।

The motion of Dr. Kanailal Bhattacharya that the West Bengal Restriction on Construction in Unsafe Areas Bill, 1979, be taken into consideration was then put and agreed to.

### Clauses 1 to 15 and preamble

The question that Clauses 1 to 15 and preamble do stand part of the Bill, was then put and agreed to.

**Dr. Kanailal Bhattacharya** : Sir, I beg to move that the West Bengal Restriction on Construction in Unsafe Areas Bill, 1979, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

### Forty-Sixth Report of the Business Advisory Committee

**মিঃ স্পিকার :** আমি কার্য উপদেষ্টা সমিতির অর্থাৎ বিজনেস অ্যাডভাইসারী কমিটির ৪৬তম প্রতিবেদন পেশ করছি। এই সমিতির বৈঠক আজ ১৭ই সেপ্টেম্বর, ১৯৭৯ তারিখে আমার কক্ষে অনুষ্ঠিত হয়েছে। এই বৈঠকে ১৮ই এবং ১৯শে সেপ্টেম্বর তারিখে বিধানসভার কার্যসূচির নিম্নলিখিত ভাবে সংশোধনের সুপারিশ করা হয়েছে :—

মঙ্গলবার ১৮/৯/৭৯ পূর্ব নির্দিষ্ট কার্যসূচির পরে নিম্নলিখিত বিলগুলি লওয়া হইবে।

Tuesday — 18-9-79

(i) The Bengal Legislative Assembly Member's Emoluments (Amendment) Bill, 1979 (introdution,Consideration and Pass ing) — 1 hour.

(ii) The West Bengal Board of Secondary Education (Amendment) Bill, 1979 (In troduction,Consideration and Passing) — 1/2 hour.

Wednesday — 19-9-79

(i) Business remaining from 18.9.79, if any.

(ii) The Netaji Nagar College (Taking over of Management) (Amendment) Bill, 1979 (Introduction, Consideration and Passing) — 1/2 hour.

(iii) The Calcutta University Bill, 1979, as reported by the Select Committee. (Con sideration and Passing) — 4 hour.

There will be no questions for oral answers on Wednesday, the 19th September, 1979.

**মিঃ স্পিকার ঃ** এখন মাননীয় পরিষদীয় মন্ত্রী মহাশয়কে আনুষ্ঠানিক ভাবে প্রস্তাব উত্থাপন করার অনুরোধ করছি।

**শ্রী ভবানী মুখোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি বিধানসভার কার্য উপদেষ্টা সমিতির ৪৬তম প্রতিবেদন সভায় পেশ করছি।

**মিঃ স্পিকার ঃ** আমি ধরে নিচ্ছি এতে আপনাদের কারও আপত্তি নেই। অতএব প্রস্তাবটি গৃহীত হল।

## The Calcutta Municipal (Amendment) Bill, 1979

**Shri Prasanta Kumar Sur :** Sir, I beg to introduce the Calcutta Municipal (Amendment) Bill, 1979, and place a statement as required under rule 72 (1) of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly.

A thorough revision of the laws relating to the Corporation of Calcutta has been made in the proposed Calcutta Municipal Corporation Bill, 1979 and this will replace the existing Calcutta Municipal Act, 1951. While it would take some time before the said Bill passes into a law, it had become urgently necessary to bring into force some of the changes contemplated in the said Bill so far as it relates to the preparation and revision of the Electoral Rolls and the qualification which each voter should possess in order to have the right to vote for the General Election to the Corporation of Calcutta. Preparation for election is a time consuming process and has to commence much before the election takes place. Had the provision relating to the preparation and revision of Electoral Rolls for the Corporation of Calcutta not been brought into force by Ordinance, the holding of election under the Calcutta Municipal Corporation Bill, 1979 passing into a law would have been delayed. Hence immediate legislation of the relevant provisions by the aforesaid Ordinance become necessary.

**(Secretary then read the Title of the Bill)**

[4-20 - 4-30 P.M.]

**Shri Prasanta Kumar Sur :** Sir, I beg to move that the Calcutta Municipal (Amendment) Bill, 1979, be taken into consideration.

Sir, a comprehensive revision of the laws relating to the Calcutta Corporation has been made in a Bill entitled the Calcutta Municipal Corporation Bill, 1979, scheduled to be introduced in the Assembly to-morrow, i.e., on the 18th September, 1979. This will replace the existing Calcutta Municipal Act, 1951. While the said Calcutta Municipal Bill, 1979, was under prepartion it had become urgently necessary to bring into force some of tthe provisions of the said Bill so far as it relates to the preparation and revision of electoral rolls for the general election of the Calcutta Corporation. Accordingly, the Calcutta Municipal (Amendment) Ordinance, 1979, was promulgated. The enactment of the Calcutta Municipal Corporation Bill, 1979, will take some time as it is contemplated that the Bill will be referred to a Select Committee of the House. But at the time it is urgently necessary that the preparating for revision of electoral rolls as already undertaken should continue unabated so that there may not be much of time lag in holding the general election for the Calcutta Corporating after the Calcutta Municipal Corporation Bill, 1979, passes into a law. Thus it is necessary to continue

the provisions of the Calcutta Municipal (Amendment) Ordinance 1979, by converting it into an Act. Accordingly, the Calcutta Municipal (Amendment) Bill, 1979, has been introduced in the House.

The most important change sought to be brought about by this Bill is to extend the boundary of Calcutta as given in Schedule I of the exising Act. The municipal limits of Calcutta as defined originally in the Calcutta Municipal Consolidation Act. 1888, has undergone extension form time to time at successive stages.

At the present moment we have 100 wards each electing one member, and the total number of councillors is 101 including the Chairman of the Calcutta Improvement Trust as ex-officio councillor. For administrative as well as gegraphical reasons it has been considered necessary that the whole of Tangra Gram and a portion of Dhapa Mouza constituting an enclave in between the storm water channel on the south and the new cut channal on the north-east should also be annexed to the jurisdiction of the Corporation of Calcutta.

This also necesstiated re-drawing of the boundaries of the existing wards, the number of 100 wards remaining the same. This extended jurisdiction and re-drawn boundaries of wards have been incorporated in the amended Schedule I and Schedule respectively of the present bill. In course of re-drawing the boundaries of wards care has been taken to apply the principle as far as possible of ensuring the compactness of wards, parity in the number of voters and easy identification by boundaries apart from consideration of geographical and commercial importance.

3. In the next place a new definition has been sought to be given to the clarification of an ordinarily resident which each voter should possess in order to acquire the right of voting. Hitherto there was no positive definition for such clarification and the law prescribed the ingredients which are not so. Under the proposed amendment a positive definition has been given in as much as a resident of Calcutta in any dwelling house or but for a period of not less than 185 days i.e. more than six months in a year, is necessary before a person deemed to be "ordinarily a resident" is entitled to be a voter. Persons engaged in preparation of electoral rolls shall have to bear all these provisions in mind. Hence it is necessary to incorporate them in the constituted book so that the preparation for election may go on accordingly.

4. A number of election authority has to be appointed to assist the election authority in the matter of preparation of electoral rolls. A provision has been made to vest such assistant authority with the powers of an election authority to perform their functions.

5. There is also incidental change with regard to the provision of the Section 236 of the Calcutta Municipal Act, 1951. This change is intended to bring relief to these rate-payers who have received notices of demand from the Corporation for several periods at a time and are required to pay them all at once. Waiver of interest has been accorded to this class of rate-payers.

With these words, Sir, I commend my motion for the acceptance of the House.

**শ্রী শচীন সেন** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, স্বায়ত্ব শাসন এবং নগর-উন্নয়ন বিভাগের মাননীয় মন্ত্রী যে বিল এখানে উপস্থিত করেছেন তাকে সমর্থন জানিয়ে আমি আপনার মাধ্যমে কয়েকটি কথা বলতে চাই।

এই বিল উপস্থিত করার সময় মন্ত্রী মহাশয় এর উদ্দেশ্য সম্পর্কে পরিষ্কার ভাবে বলেছেন অবজেক্টস অ্যান্ড রিজনস-এ। আমরা ইতিমধ্যেই ক্যালকাটা মিউনিসিপ্যাল অ্যাক্টকে বাতিল করে যে মিউনিসিপ্যাল কর্পোরেশন ছিল, ১৯৭৯; আসছে তার নোটিশ পেয়েছি। সেই বিলটি এই সেশনেই গৃহীত হবে। এই সেশন থেকেই সিলেক্ট কমিটিতে পাঠানো হবে, একথা মন্ত্রী মহাশয় ঘোষণা করেছেন। যত দিন পর্যন্ত ক্যালকাটা মিউনিসিপ্যাল কর্পোরেশন বিল, ১৯৭৯; আইনে পরিণত না হচ্ছে তত দিন পর্যন্ত আমাদের এই বিলের প্রয়োজন। ইতিমধ্যে আমাদের অত্যন্ত জরুরি কতগুলি কাজ করতে হবে। বিশেষ করে আগামী কর্পোরেশন এবং বিভিন্ন মিউনিসিপ্যালিটির নির্বাচনের পরিপ্রেক্ষিতে সেই নির্বাচন পরিচালনার জন্য কতগুলি জরুরি ব্যবস্থা গ্রহণ করা দরকার, সেই জন্যই আজকে এই বিলটি আনা হয়েছে এবং সেই জন্যই ইতিপূর্বে সরকার এই অর্ডিন্যান্সটি করতে বাধ্য হয়েছিলেন।

কলকাতার সাধারণ মানুষ যাতে পৌরসভাকে ঠিকমতো ব্যবহার করতে পারে তার জন্য নির্বাচন পদ্ধতির কিছু অদল-বদলের প্রয়োজন আছে। বিশেষ করে অতীতে পৌরসভার ওয়ার্ডগুলিকে যেভাবে ভাগ করা হয়েছিল তাতে যথেষ্ট গলদ ছিল, ত্রুটি ছিল। আমি সেটা আপনার সামনে উদাহরণ দিয়ে দেখাচ্ছি। ক্যালকাটা কর্পোরেশনে মোট ১০০টি ওয়ার্ড আছে। কিন্তু এই ওয়ার্ডগুলির মধ্যে একটির সঙ্গে আর একটির ভোটারের সংখ্যার বিরাট তারতম্য রয়েছে। একটি ওয়ার্ডের ভোটার সংখ্যা ৮০০০, অপর একটি কেন্দ্রের ভোটার সংখ্যা ৩০,০০০। আমি যে ওয়ার্ড থেকে প্রতিনিধি নির্বাচিত হয়েছিলাম সেই ৯২ নং ওয়ার্ডের ভোটার সংখ্যা মাত্র ৮,৩০০; আর তার পাশেই ৯১ নং ওয়ার্ডের ভোটার সংখ্যা ২৩,০০০। অর্থাৎ অত্যন্ত

অবৈজ্ঞানিক ভিত্তিতে এগুলি ভাগ করা হয়েছিল। অবশ্য এটা রাজনৈতিক কারণে করা হয়েছিল। তখনকার কংগ্রেস সরকার রাজনৈতিক কারণে এটা করেছিল। তখন পশ্চিম বাংলার মুখ্যমন্ত্রী ছিলেন স্বয়ং প্রফুল্লচন্দ্র সেন, তিনি তখন এটা করেছিলেন। রাজনৈতিক কারণে তিনি এটা করেছিলেন। তখন আমরা বিরোধী পক্ষে ছিলাম। তখন আমাদের অনেককে বিনা-বিচারে আটক করে রাখা হয়েছিল এবং আমাদের আটক করে রেখে এটাকে কার্যকর করবার চেষ্টা তারা করেছিলেন। এটা করার কারণ ছিল যাতে আমরা বিরোধী পক্ষরা সাধারণ ভাবে নির্বাচনের সম্মুখীন হতে না পারি। অন্ততপক্ষে আমরা যাতে খানিকটা বিপদগ্রস্ত হই, তার জন্যও ঐরকম করা হয়েছিল। কিন্তু কলকাতার জনসাধারণ সেদিন কি জবাব দিয়েছিল, সেটা নিশ্চয়ই আপনার স্মরণ আছে। আজকে যিনি মন্ত্রিসভার পক্ষে এই বিল এখানে উপস্থিত করেছেন, সেই পৌরমন্ত্রী মহাশয়, আমি এবং আমাদের এখানকার আর একজন মাননীয় সদস্য শ্রী অশোক বসু, আমরা সেদিন জেলে আটক ছিলাম। কিন্তু জেলের ভেতর থেকেই আমরা নির্বাচিত হয়েছিলাম। আমাদের নির্বাচিত করে সেদিন কলকাতার জনসাধারণ ঐরকম ব্যবস্থা করার উপযুক্ত জবাব দিয়েছিল। কাজেই ঐভাবে ভাগাভাগি করাটা সেদিন জনসাধারণ পছন্দ করে নি। সেই সব বিবেচনা করেই আমাদের সরকার এটাও বিবেচনা করেছেন যে, ঐ ১০০-টি ওয়ার্ডই থাকবে, কিন্তু সেগুলিকে এমন ভাবে ভাগ করা হবে যাতে কাজের দিক থেকে সুবিধা হয় এবং জনপ্রতিনিধিত্ব যাতে সঠিক ভাবে হয়। সংখ্যার মধ্যে, ভোটারের সংখ্যার মধ্যে যেন এত তারতম্য না থাকে। কারণ তারতম্য থাকা উচিত নয়। আজকে ঠিক সেইভাবে ভাগ করা হচ্ছে। অন্ততপক্ষে যেভাবে বিলটি উপস্থিত হতে যাচ্ছে তাতে ঐ ব্যবস্থা থাকবে না যে, এক জায়গায় ৮,০০০, আর এক জায়গায় ৩০,০০০। এই ব্যবধান কম করা হচ্ছে। এটা কাজের সুবিধার জন্যও করা প্রয়োজন। কারণ কর্পোরেশনের বেশির ভাগ কাজই হচ্ছে মাটির তলার কাজ, জলের লাইনই হোক, বা স্যুয়েরেজই হোক, বা ড্রেনেজ সিস্টেমই হোক, বেশির ভাগ জিনিসই মাটির নিচে। সুতরাং সেই সমস্ত কাজ করতে হলে, জলের একটা লাইন এক জায়গা থেকে বহু দূর পর্যন্ত চলে যায়। সেখানে এক জায়গায় সারাতে হলে অন্য জায়গায়ও হাত দিতে হয় বা সেখানেও জল বন্ধ হয়ে থাকে। যার ফলে ঐ সিস্টেমে এমন সব কান্ডকারখানার সৃষ্টি হয় যে, প্রশাসনিক ক্ষেত্রেও অসুবিধা দেখা দেয়। বর্তমান বিলে সেই সব অসুবিধা দূর করার চেষ্টা করা হচ্ছে। আর একটি পূর্ণাঙ্গ বিল আমাদের সামনে উপস্থিত হচ্ছে এবং সেটা আমরা পরবর্তী সময়ে আলোচনা করব। কাজেই এটা বোঝা দরকার যে পূর্ণাঙ্গ বিলটি যখন আইনে পরিণত হবে তখন এই বিলটির আর দরকার লাগবে না। যত দিন পর্যন্ত সেটি আইনে পরিণত না হবে ততদিন পর্যন্ত এই বিলটির দরকার হবে, এনঅ্যাক্ট করবার জন্য এই বিলটি উপস্থিত করা হয়েছে। কাজেই এটা হচ্ছে সাময়িক, সুতরাং আমি এই বিলকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[4-30 – 4-40 P.M.]

**শ্রী অনিল মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয় যে বিল এনেছেন সেটাকে আমি পূর্ণ সমর্থন করছি। এই বিল একটা সংশোধনী বিল এবং পূর্ণাঙ্গ বিল আসার আগে এর প্রয়োজনীয়তা দেখা দিয়েছে। খুব স্বাভাবিক ভাবেই মন্ত্রী মহাশয় এই বিলটিকে

এখানে এনেছেন। কারণ কর্পোরেশনের যদি নির্বাচন করতে হয় তাহলে এই বিল আনা খুবই প্রয়োজনীয় তা না হলে ইলেকটোরাল তৈরি থেকে আরম্ভ করে অন্যান্য কাজ করতে করতে ২।৩ বছর লেগে যাবে। তাই মন্ত্রী মহাশয় এই যে পরিকল্পনা গ্রহণ করেছেন এটা অত্যন্ত প্রয়োজনীয় পরিকল্পনা কারণ নির্বাচনের জন্য ইলেকটোরাল তৈরি করার জন্য এবং কনস্টিটুয়েন্সিকে নূতন করে বাড়িয়ে ১০০টি কনস্টিটুয়েন্সি করার জন্য যে আইনগত ব্যবস্থা গ্রহণ করা উচিত সেই ব্যবস্থা গ্রহণ করার জন্য মন্ত্রী মহাশয়কে সাধুবাদ জানানো দরকার। ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত কলকাতা কর্পোরেশনে নির্বাচন হয় নি এবং আমরা দেখেছি বিগত সরকার কলকাতা কর্পোরেশনের নির্বাচন তুলে দিয়েছিলেন। আমাদের সরকার কর্পোরেশনের নির্বাচন করার জন্য যে আইন-গত প্রস্তুতি নিয়েছেন সেই বাবস্থাকে আমি সমর্থন করছি। এই আইনের আশ্রয় না নিলে কিছু আইন-গত ত্রুটি থেকে যায় এবং যার ফলে নির্বাচন লিস্ট তৈরি করা যায় না, নূতন করে কনস্টিটুয়েন্সি তৈরি করতে পারা যায় না। অতএব এটা করার জন্য মন্ত্রী মহাশয়কে এই বিল আনার প্রয়োজনীয়তা ছিল। কারণ আমরা দেখছি, পূর্ণাঙ্গ বিল যখন আসবে সেই বিল সিলেক্ট কমিটিতে যাবে — আমি যতদূর জানি ঐ বিল এই হাউসে এখন পাশ হবে না, — সিলেক্ট কমিটিতে যাবে তারপর অ্যাক্ট হয়ে আসবে। অতএব নির্বাচন অনেক পিছিয়ে যাবে। আমরা চাই, পঞ্চায়েত নির্বাচন যত তাড়াতাড়ি হয়েছে তেমনি কলকাতা কর্পোরেশন এবং বিভিন্ন মিউনিসিপ্যালিটি যে সমস্তগুলো আছে — যেগুলিতে অ্যাডমিনিস্ট্রেটর এখন আছে এবং যেগুলির নির্বাচন কংগ্রেস আমল থেকে হয় নি সেগুলির নির্বাচন অবিলম্বে এবং গণতান্ত্রিক পদ্ধতিতে পুনরোজ্জীবিত করা হোক এই পুনরোজ্জীবিত করার জন্য যে প্রয়াস, যে প্রস্তুতি এবং যে নূতন পদক্ষেপ মন্ত্রী মহাশয় নিয়েছেন তা প্রশংসনীয় এবং সেইজন্য আমি সমর্থন করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে কলকাতার এলাকা অনেক বেড়েছে এবং কলকাতার সমস্যাও অনেক বেড়েছে। স্বাভাবিক ভাবেই এলাকা বাড়ার সঙ্গে সঙ্গেই জনসংখ্যা বৃদ্ধি পেয়েছে এবং তারই জন্য ওয়ার্ড বাড়ানো দরকার হয়ে পড়েছে এবং ভোটও গণতান্ত্রিক পদ্ধতিতে প্রবর্তন করতে চলেছেন। সুতরাং এই সমস্ত দিক বিচার করে এই বিল এসেছে — ইলেকটোরাল তৈরি করার জন্য, জুরিসডিকশন বাড়াবার জন্য, ওয়ার্ড বাড়াবার জন্য আমি এই বিলকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এই বিলকে সম্পূর্ণ ভাবে সমর্থন করছি।

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, ১৮৮৯ সালে প্রথম কর্পোরেশনের যে প্রশাসন ব্যবস্থা সেটা ধীরে ধীরে কয়েকটি স্তরে পৌঁছিয়ে আজকে আমরা নূতন একটা অধ্যায় সৃষ্টি করতে চাইছি। ১৮৮৯ সালের পরে ১৯২৩ সালে রাষ্ট্রগুরু সুরেন্দ্রনাথ একটি আইন প্রণয়ন করলেন এবং তার বহুদিন পরে ১৯৫১ সালে ডাঃ বিধানচন্দ্র রায় একটা নূতন আইন করলেন। কিন্তু সেই আইন করার পরেও আমরা মনে করছি যে আমাদের নাগরিকদের গণতান্ত্রিক যে অধিকার সেই গণতান্ত্রিক অধিকার আমরা সুষ্ঠু ভাবে প্রয়োগ করতে পারছি না। কারণ সেই আইন আমলাতন্ত্রের উপর নির্ভর করে ছিল। তাই আগামীকাল কর্পোরেশনের জন্য যে নূতন বিল আসবে সেটার সূত্র ধরে এবং সেই বিল যখন আইনে পরিণত হবে

তার উপর ভিত্তি করেই আমরা আগামী দিনে নির্বাচন করতে চাই। কিন্তু এই নির্বাচন করার আগে আমি কিছু নূতন কথা চিন্তা করছি, সেটা হল ২১ বছরের জায়গায় ১৮ বছর বয়স্কদের ভোটার করে দিয়ে আমরা ভোটার এনরোল করতে চাই অর্থাৎ আমরা গণতান্ত্রিক অধিকার আরও ব্যাপকতর করতে চাই। তাই ইতিপূর্বে আইন সংশোধন করেছি, ১৮ বছরের ভিত্তিতে নির্বাচন হবে। কিন্তু আপনি জানেন এতদিন পর্যন্ত আমাদের যে রীতি ছিল সে হল অ্যাসেম্বলির যে ভোটার লিস্ট ২১ বছর ধরে যে ভোটার লিস্ট তৈরি হত তার উপর নির্ভর করে হত। ১৯৬৫ সালে এই ভোটার লিস্ট তৈরি হয়, এর উপর বিশেষভাবে যে সংশোধন সেই সংশোধন করা হয় না, বার বার নির্বাচনের সময়ে কিছু গোঁজা মিল দিয়ে সেখানে নির্বাচন করা হত। আমরা দেখেছিলাম অতীতে যখন নির্বাচনী প্রচারে যাঁরা গেছেন তাঁরা জানেন এই ভোটের তালিকার মধ্যে নানা ধরনের কারচুপি ছিল। আমরা দেখছি যেসব পথ দেখানো হয়েছিল সেসব পথ মোটেই সেখানে নেই, আমরা এমন বাড়িও দেখেছি যে বাড়িতে ৮০০/৯০০ ভোটার দেখানো হয়েছিল সেখানে মাত্র ১০/১২ জন ভোটার আছে। এই ধরনের কারচুপি ছিল ভোটার লিস্টে। সুতরাং আমি মনে করছি এই ধরনের ভোটার লিস্টের উপর ভিত্তি করে কোনও নির্বাচন হলেও সত্যিকার এবং সঠিক প্রতিনিধিত্বমূলক হতে পারে না।

[4-40 – 4-50 P.M.]

আমরা ঠিক করেছি যে ব্যাপক ভাবে সংশোধন করে ১৮ বছরের ভিত্তিতে বাড়ি বাড়ি গিয়ে প্রত্যেকটি ভোটারের নাম লিপিবদ্ধ করা হবে। আমরা সেই ভাবে ভোটার লিস্ট তৈরি করব এবং সেই হেতু আগামী দিনে নূতন বিল সেই ভাবেই আনব। সেই বিলের চেহারা হবে নূতন — যাতে আমলাতন্ত্রের উপর নির্ভর না করে আমরা জনপ্রতিনিধিদের হাতে অধিক ক্ষমতা দিতে চাই। আমাদের সমস্ত কাঠামোর পরিবর্তন করতে হবে। যাতে গণতান্ত্রিক পদ্ধতিতে তা হয় সেইজন্য এই বিল সিলেক্ট কমিটিতে যাওয়া প্রয়োজন বলে আমরা মনে করি। আজকে বিরোধী দলের সভ্যরা উপস্থিত নেই — তাঁরা না থাকলেও এই ধরনের আমূল পরিবর্তন করতে গেলে সমস্ত দলের মতামত নেওয়া প্রয়োজন বলে আমরা মনে করি। তাই বিরোধী দলের সভ্যরা যাতে সুষ্ঠু ভাবে আলোচনা করতে পারেন সেই হিসাবে এটা করে আইনের সংশোধন করা হবে। এই আইন বলে আমরা ভোটার তালিকা সংশোধন করতে যাচ্ছি। আমরা দেখেছি যে বিগত কংগ্রেস সরকারের আমলে তাঁরা যে পদ্ধতিতে নির্বাচন প্রহসনে পরিণত করেছিলেন — বিশেষ করে বিগত সেই ৬ বছর তা হল এক কলঙ্কজনক ইতিহাস। তাঁরা সরকারে বসার দু দিনের মধ্যেই কলকাতা কর্পোরেশনকে অধিগ্রহণ করেছিলেন। সেই কলঙ্কজনক ইতিহাসের মধ্যে আমি যাচ্ছি না। কিন্তু তাঁরা তারপর যে ভাবে প্রশাসন পরিচালনা করেছিলেন তাতে আমরা দেখেছি যে গণতান্ত্রিক পদ্ধতি ছিল না — তাতে ছিল ব্যক্তি স্বার্থ গোষ্ঠী স্বার্থ ও দলীয় প্রাধান্য। তাই দিয়ে তাঁরা সাধারণ নাগরিকদের গণতান্ত্রিক আধিকারকে খর্ব করেছিলেন। তাই আমরা ঠিক করেছিলাম সরকার প্রতিষ্ঠা হবার পরে যাতে আমরা তাড়াতাড়ি নির্বাচন করতে পারি। বিগত বছরে বিধ্বংসী বন্যায় নির্বাচন করার মতো অবস্থা ছিল না। তাই আমরা ঠিক করেছিলাম যত তাড়াতাড়ি পারি করব এবং

তাই ভোটার তালিকা সংশোধন করা হয় একটা অর্ডিনান্স করে। সেই অর্ডিনান্স পেশ করার উদ্দেশ্য ছিল এক দিকে নূতন ভোটার তালিকা হবে অন্য দিকে বিভিন্ন ওয়ার্ডে ভোটার তালিকায় যে কারচুপি আছে যে লিস্টে তারতম্য আছে সেটা দূর করতে হবে — অর্থাৎ একটা ওয়ার্ডে ৪০ হাজার আর একটায় ১২ হাজার এই যে গড়মিল তা দূর করতে হবে। এগুলি যাতে সত্যকারের প্রতিনিধিত্বের ভিত্তিতে হয় সেইজন্য আমরা চিন্তা করেছি এবং ওয়ার্ডগুলির পুনর্বিন্যাস করা উচিত মনে করে আমরা করেছি। আমরা ট্যাংরা ও ধাপার একটা অংশ এর মধ্যে সংযুক্ত করেছিলাম। আমরা সমতা বজায় রাখার জন্য ওয়ার্ডগুলোর পুনর্বিন্যাস করেছিলাম। সুতরাং এই দুটা ব্যবস্থা করতে গেলে স্বাভাবিক ভাবেই আমাদের নূতন ভাবে ওয়ার্ড পুনর্বিন্যাস করতে হয়। সেই অর্ডিনান্স করে আমরা ভোটার তালিকা আরম্ভ করেছিলাম এবং আমাদের ইচ্ছা ছিল এই বছর ডিসেম্বর মাসে নির্বাচন করার। সেই ভাবে আমরা অর্ডিনান্স করে সিদ্ধান্ত করেছিলাম। কিন্তু ভারতের কেন্দ্রীয় সরকারের পতন যে ভাবে ঘটলো এবং নূতন নির্বাচন ঘোষিত হবার পর আমরা আর স্বাভাবিক ভাবে ডিসেম্বরে আমাদের নির্বাচন করতে পারব না। তা সত্ত্বেও আমরা এই কথা বলব যে আমাদের ভোটার তালিকা প্রস্তুতি অনেকটা এগিয়ে গেছে এবং গত মাসের মধ্যে শেষ হবার কথা ছিল। আমরা সাময়িক ভাবে স্থগিত রেখেছি এবং আমরা আশা করি কেন্দ্রীয় সরকারের লোকসভার নির্বাচন শেষ হবার পর নূতন ভাবে নির্বাচন প্রস্তুতি নিয়ে আমরা এগিয়ে যাব। এই বিলের মধ্যে নির্বাচনে ইলেকটোরাল অথরিটিকে সাহায্য করার জন্য কয়েকজন অফিসারের কথা বলা হয়েছে। আর একটা জিনিস বিগত কয়েক বছর ধরে পৌর প্রতিষ্ঠানের কর আদায়ের যে অবস্থা ছিল সেটা একটা কলঙ্কজনক। এটা ১৯৭০ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত বলতে পারা যায়। বিশেষ করে ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত ২৫ কোটি টাকার বিল তৈরি করা হয় নি। এই ২৫ কোটি টাকার বিল তৈরি করার জন্য আমরা সল্ট লেকে নূতন অফিস করেছি এবং বিলের পদ্ধতিও নূতন করে দিয়েছি। আমাদের আগে প্রতি কোয়ার্টারের বিল কর দাতার বাড়িতে দিতে হত — এতে যে শ্রম ও সময় যেত। তারজন্য যেহেতু ৬ বছর পর্যন্ত একই ধরনের কর থাকে সেই ৬ বছরের বিল এক সাথে করার চেষ্টা করেছি অর্থাৎ একটা বিলের মাধ্যমে করলে ছয় বছরের ২৪টা কোয়াটারের বিল একসঙ্গে করা হচ্ছে। এই নূতন ব্যবস্থায় ইতিমধ্যে আমরা ১২ কোটি টাকার বিল করে নাগরিকদের মধ্যে বিলি করেছি।

[4-50 – 4-59 P.M.]

আমরা এটা বিবেচনা করেছি, সাধারণ নাগরিকদের পক্ষে এত টাকার বিল একসাথে আজকে যদি যায় তাহলে তাদের পক্ষে দিতে অসুবিধা হবে এবং সময় মতো দিতে না পারলে তাদের সুদ দিতে হবে শতকরা ১২ টাকা হিসাবে। সুতরাং আজকে যে সংশোধনী এনেছি সেই সংশোধনীতে এই কথা বলেছি যাদের কাছে এই ধরনের এক সাথে অনেকগুলি টাকার বিল যাবে তাদের কিছু সুবিধা দেওয়া দরকার। তারা যাতে টাকাও দিতে পারে এবং সুদও দিতে না হয় তারজন্য আমরা এই বিলে একথা বলেছি অন্ততঃ ১ বছরের মধ্যে যদি তারা এই টাকা শোধ করে দেয় তাহলে তাদের কোনও সুদ লাগবে না। এটা করদাতাদের

পক্ষে খুবই প্রয়োজন ছিল। কারণ, করদাতাদের কোনও দোষ-ত্রুটি ছিল না, এতগুলি বিল জমে থাকার জন্য কর্তৃপক্ষেরই ত্রুটি ছিল। সুতরাং কর্তৃপক্ষের দোষের জন্য তারা শাস্তি পাবেন এটা ঠিক নয়। তাই আমরা এই সংশোধন করেছি যে সমস্ত টাকা যদি ১ বছরের মধ্যে পরিশোধ হয় তাহলে কোনও সুদ দিতে হবে না। তাই আমি আপনাদের কাছে এই কথাই বলব আজকে বিলের মধ্যে যে সংশোধনী এনেছি সেই সংশোধনের কোনও বিরোধিতা হয় নি, আপনারা সমর্থন করেছেন, সেজন্য আমি অনুরোধ করব এই বিলকে আপনারা গ্রহণ করবেন।

**শ্রী অমলেন্দ্র রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে বিরোধীরা কেউ উপস্থিত নেই, সেই কথাটা ঠিক নয়। তার কারণ সাচ্চা বিরোধীরা অনেকে নেই, কিন্তু কিছু আছে। ওঁরা বাইরে বয়কট করছেন, এখানে কেন বক্তৃতা বয়কট করলেন জানি না।

**মিঃ স্পিকার :** ওঁরা প্রেসিংক্ট অব দি হাউসে আছেন। তাছাড়া যাঁরা বিরোধী সদস্য তাঁরা ছাড়া আরও কিছু বিরোধী সদস্য ছিলেন, যেমন দেওপ্রকাশ রাই আছেন, তিনিও চলে গেছেন, সেটা রেকর্ডেড আছে। কাজেই বিরোধী পক্ষ নেই সেটা ঠিক নয়।

The motion of Shri Prasanta Kumar Sur that the Calcutta Municipal (Amendment) Bill, 1979, be taken into consideration, was then put and agreed to.

**Clauses 1 to 9 and preamble**

The question that Clauses 1 to 9 and preamble do stand part of the Bill, was then put and agreed to.

**Shri Prasanta Kumar Sur :** Sir, I beg to move that the Calcutta Municipal (Amendment) Bill, 1979, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

**শ্রী দেবপ্রসাদ সরকার :** স্যার, বিজনেস অ্যাডভাইসরি কমিটি যে প্রোগ্রাম দিয়েছে তাতে দেখছি ১৮ তারিখে ৭টি বিল আছে এবং তার মধ্যে ওয়েস্ট বেঙ্গল বোর্ড অব সেকেন্ডারি এডুকেশন (অ্যামেন্ডমেন্ট) বিলের মতো একটা গুরুত্বপূর্ণ বিল রয়েছে। আমার বক্তব্য হচ্ছে এরকম একটা গুরুত্বপূর্ণ বিলে যদি মাত্র ৪ ঘন্টা সময় দেওয়া হয় তাহলে আমরা কি করে আলোচনা করব?

**মিঃ স্পিকার :** যাঁরা আলোচনায় অংশ গ্রহণ করতে চান তাঁরা প্রয়োজন হলে সময়

বেশি পাবেন।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** তাহলে কি ধরে নেওয়া হয়েছে যে, বেশি আলোচনা করতে দেওয়া হবে না? ক্যালকাটা ইউনিভার্সিটি বিলের মতো একটা গুরুত্বপূর্ণ বিলের আলোচনা যেখানে ৪ দিন ধরে হওয়া উচিত ছিল সেখানে মাত্র ৪ ঘন্টা সময় দেওয়া হয়েছে। তাহলে তো ঘরে বসেই পাশ করলে হয়।

**মিঃ স্পিকার ঃ** আপনি বলার সময় যদি কোনও অসুবিধা বোধ করেন তখন আমাকে বলবেন। এমন ব্যবস্থা রাখা হয়েছে যদি কোনও সদস্য বেশি বলতে চান তাহলে তিনি সময় পাবেন। যা হোক, এবারে আপনাদের কাছে একটা জিনিস ঘোষণা করছি। আজকে মাননীয় রাজ্যপাল আপনাদের সঙ্গে মিলিত হবেন। এখান থেকে বাস ছাড়বে এবং আপনাদের পৌঁছে দিয়ে সেই বাস রাজভবনের গেটে আপনাদের জন্য অপেক্ষা করবে যাতে আপনারা আবার নিজ নিজ বাড়িতে যেতে পারেন।

## ADJOURNMENT

The House was then adjourned at 4.59 P.M. till 1 P.M. on Tuesday, the 18th September, 1979 at the Assembly House, Calcutta.

# Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Friday, the 18th September, 1979 at 1.00 P.M.

**P R E S E N T**

Mr. Speaker (Shri Syed Abul Mansur Habibullah) in the Chair, 13 Ministers, 2 Ministers of State and 193 Members.

[1-00 — 1-10 P.M.]

## Held over Starred Questions
## (to which oral answers were given)

**পশ্চিমবঙ্গের কারাগারসমূহে বিদ্যালয়ের সংখ্যা**

*৬। (অনুমোদিত প্রশ্ন নং *২৪।) **শ্রীজয়ন্তকুমার বিশ্বাস ঃ** স্বরাষ্ট্র (কারা) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পশ্চিমবঙ্গের কারাগার সমূহে কতগুলি বিদ্যালয় পরিচালিত হয় ;

(খ) ঐ বিদ্যালয়গুলিতে—

(১) কতজন শিক্ষক নিযুক্ত আছেন, ও

(২) কতজন সাজা-প্রাপ্ত ব্যক্তি শিক্ষার সুযোগ পাচ্ছেন ; এবং

(গ) উক্ত বিদ্যালয়গুলিতে কারিগরি শিক্ষার ব্যবস্থা আছে কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ**

(ক) অনুমোদিত ১৬টি, ইহা ব্যতীত কারাগারের ইনস্টিটিউট অব কারেশ্যানাল সার্ভিসেসে ১টি ও আলিপুর স্পেশ্যাল জেলে ১টি।

(খ) ১। ২৭ জন

২। ৩৬৫ জন (৩০.৬.৭৯পর্যন্ত)

(গ) কতকগুলি জেলে আছে।

**শ্রীজয়ন্তকুমার বিশ্বাস ঃ** অতিরিক্ত প্রশ্ন, স্যার, আপনি বললেন যে বিভিন্ন কেন্দ্রীয় কারাগার ছাড়া ১৬টি বিদ্যালয়ের কথা বলেছেন, জেলের মধ্যে কেন্দ্রীয় কারাগার ছাড়া শিক্ষায়তন আছে কি না? আমার দ্বিতীয় প্রশ্ন হচ্ছে যে সমস্ত জেলগুলিতে শিক্ষার সুযোগ নেই সেই ক্ষেত্রে শিক্ষা ব্যবস্থা সম্প্রসারণ করার ব্যবস্থা হয়েছে কি না?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** চারটি কেন্দ্রীয় জেলেই শিক্ষা ব্যবস্থা রয়েছে। এছাড়া ১০টি ডিস্ট্রিক্ট জেলের শিক্ষার ব্যবস্থা রয়েছে। আরও তিনটি জেলায় প্রসার করার চেষ্টা করছি।

**Shrimati Ranu Leena Subba :** Mahatma Gandhi Zindabad.

**শ্রী সরল দেব :** মাননীয় স্পিকার মহাশয়, কালকেও আমরা দেখেছি এই জিনিস হয়েছে। এই জিনিস এইভাবে হাউসে চলতে পারেনা, এই জিনিস যদি ঘটতে থাকে তাহলে হাউসের ডিগনিটি নষ্ট হয়।

**শ্রী দীনেশচন্দ্র মজুমদার :** ডেলিবারেটলি এই সভার মর্যাদাহানী করা, উশৃঙ্খলতা প্রকাশ করা, এটা বিরোধী পক্ষের কয়েকজন সুপরিকল্পিতভাবে করছেন। আমি আপনাকে অনুরোধ করব সভার মর্যাদা রক্ষা করার জন্য প্রয়োজনীয় ব্যবস্থা আপনি নেবেন।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস :** যে সমস্ত শিক্ষকরা নিযুক্ত হচ্ছে সেই নিয়োগপত্র কে দেয় এবং তাদের স্কেল কত?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** মাননীয় সদস্য যে প্রশ্ন করলেন তার উত্তরে বলছি, ওয়াডাদের মধ্যে যারা ম্যাট্রিকুলেট বা স্কুল ফাইনাল পাশ তাদের মধ্যে থেকে আমরা জেলের শিক্ষক নিয়োগ করে থাকি এবং সরকারি কর্মচারিরা যেভাবে নিয়োগপত্র পায় সেইভাবেই তাদের দেওয়া হচ্ছে।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস :** আমার প্রশ্নটা ছিল জেলের ভিতর কারিগরি শিক্ষার সুযোগ আছে কিনা, আপনি বলেছেন কিছু কিছু জায়গায় কিছু কিছু জেলে আছে। আমার বক্তব্য জেলের মধ্যে রাজনৈতিক বন্দি ছাড়া সাধারণ মানুষ যায় তাদের কারিগরি শিক্ষার উপর জোর দেওয়া উচিত।

**Shrimati Renu leena Subba :** Mahatma Gandhi is a national leader, Mahatma Gandhi is a national leader.

(Noise)

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস :** মাননীয় স্পিকার মহোদয়, অত্যন্ত উদ্দেশ্য প্রণোদিতভাবে প্রতিদিন বিধানসভার ভিতরে বিধানসভার মর্যাদা ক্ষুণ্ণ করার জন্য এই দৃশ্যের অবতারণা করা হচ্ছে। গতকালও আমরা দেখেছি জনৈক সদস্য মত্ত অবস্থায় বিধানসভার মধ্যে ঢুকেছেন এবং বিধানসভার মর্যাদা ক্ষুণ্ণ করেছেন এবং এরা ইচ্ছাকৃতভাবে বিধানসভার মর্যাদা দিনের পর দিন ক্ষুণ্ণ করেছেন। আজকে বিরোধী দলের যে দেউলিয়া রাজনীতি তাতে তাদের জনগণের সামনে যাবার সুযোগ নেই এই পশ্চিমবঙ্গে। আজকে সেই কারণে তারা স্ট্যান্টবাজির পথ ধরেছেন।(At this stage Shrimati Renu Leena Subba, MLA entered the Chamber with a placard in her hand and shouted, "Long Live Mahatma Ghandhi" and then left the Chamber.) আপনার কাছে দাবি জানাব, পশ্চিমবঙ্গ বিধানসভার মর্যাদা অক্ষুণ্ণ রাখার জন্য আপনি ব্যবস্থা গ্রহণ করুন। পশ্চিমবঙ্গের মানুষ দৈনন্দিন তারা যে ভাঁড়ামি উপস্থাপন করেছেন, এটা মেনে নিতে পারে না। ওরা বিধানসভায় আসছেন, সই করছেন, কিন্তু ওরা বলছেন না, ভাতা নেব না। ডেইলি সই করছেন, আবার অবস্থানও করছেন। এই নিয়ে রাজনৈতিক মুনাফা লোটার চেষ্টা করছেন। তাদের শূণ্যগর্ভ রাজনীতির জবাব আসন্ন লোক্‌সভা নির্বাচনে মানুষ দেবে। আমার বক্তব্য

হচ্ছে, যেকথা শ্রী দীনেশ মজুমদার মহাশয় উপস্থাপন করেছেন, শ্রী সরল দেব মহাশয় এবং বিধানসভার বহু সদস্য প্রতিদিন আপনার কাছে বলছেন সেটা হচ্ছে এই যে, এই সভার মর্যাদা দিনের পর দিন আমরা ক্ষুণ্ণ হতে দিতে পারি না এবং সেইজন্য আপনাকে ব্যবস্থা গ্রহণ করতে হবে।

**শ্রী দীপক সেনগুপ্ত :** স্পিকার স্যার, গান্ধীজিকে নিয়ে এখানে অনেক কিছু হচ্ছে। গান্ধীজি মদ্য বর্জনের পক্ষে ছিলেন। এখানে গত কিছুদিন যাবত দেখছি যে ইতিপূর্বে কোনও সদস্য ইনটকসিকেটেড অবস্থায় সম্পূর্ণ মদ্য পান করে এই সভায় প্রবেশ করেছেন। (At this stage Shrimati Renu Leena Subba, MLA again entered the Chamber with a placard in her hand and shouted, "Long Live Mahatma Gandhi, Màhatma Gandhi was our National Leader.") এই সভায় তিনি যা খুশি তা বলে গিয়েছেন এবং তা সম্পূর্ণভাবে মদ্যপান করা অবস্থায়। ইনটকসিকেটেড অবস্থায় যারা হাউসে এসেছেন এই রকম একজন সদস্যের মুখ থেকে গান্ধীজির প্রতি শ্রদ্ধা জ্ঞাপন করা হচ্ছে। গান্ধীজি সম্পূর্ণভাবে দেশ থেকে মদ খাওয়ার ব্যবস্থার বিরুদ্ধে ছিলেন। এই হাউসে আমি মনে করি যে আপনাদের তরফ থেকে, মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার তরফ থেকে, এটা চেষ্টা করা উচিত যে এটা বন্ধ করা। মাননীয় স্পিকার স্যার, আমি আপনার কাছে জানতে চাই এটা ঠিক কিনা। এই ব্যাপারে একটা রুলিং চাই। মাননীয় স্পিকার স্যার, আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি, যদি আপনি দয়া করে আমার কথা একটু শোনেন, তাহলে আমার পক্ষে ভালো হবে। এই হাউসে মদ খেয়ে ঢোকা যায় কিনা, নেশা করে ঢোকা যায় কিনা। সদস্যরা ইচ্ছা করলে ধূমপান করতে পারেন কিনা। আপনি যদি বলেন এখানে ধূমপান করে সভার কাজ চালানো যায়, তাহলে তারা আমরা ধূমপান করি তাদের কি ধূমপানের অধিকার দেবেন?

**Mr. Speaker :** Mrs. Subba, I warn you for the last time. If you again interrupt I have to take appropriate action.

(Shrimati Rune Leena Subba then left the Chamber.)

[1-10—1-20 P.M.]

**শ্রী কমল সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটা কথা হাউসের অবগতির জন্য বলছি। মহাত্মা গান্ধী মারা যাবার কিছুদিন আগে তিনি যে হরিজন পত্রিকা বার করেছিলেন তাতে এই কথা বলে দুঃখ প্রকাশ করেছিলেন কংগ্রেস-এর কাজ ছিল দেশের স্বাধীনতা আনা। এখন কংগ্রেসকে অবলুপ্ত করা দরকার, তা না হলে এমন দিন আসবে যখন সমাজবিরোধীরা তান্ডব করে, কালোবাজারি করে কংগ্রেসের নাম ডুবাবে এবং গান্ধী টুপি পরে কংগ্রেসি বলে পরিচিত হবে এবং কংগ্রেস অ্যান্টিসোশ্যালদের হয়ে শুধু দাঁড়াবে। এই যে আতঙ্ক তিনি প্রকাশ করেছিলেন, আমি জানিনা আজকে যারা কংগ্রেসের নাম করছেন, সেকথা তারা জানেন কিনা। গুর্খা লীগ যেকথা বলছেন, গান্ধীজির জীবিতকালে যদি এই শ্রদ্ধা জানাতেন তবেই ভালো হত। যাই হোক গান্ধীজি মারা গিয়েছেন অনেকদিন, তিনি দেশের নেতা ছিলেন, সেকথা ছিল অন্য, অন্য বিষয়। এরা যেটা করছেন, কাল দীনেশবাবু সঠিকভাবে বলেছেন—এটা

হচ্ছে নির্বাচনী প্রচার এছাড়া আর কিছু নয়। এবং নির্বাচনী প্রচারও হয়ত আর দুই একদিন করতে পারবেন কিন্তু সেটা বন্ধ হওয়াই ভালো।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** আমি স্যার, আমার অতিরিক্ত প্রশ্নে জবাব পাইনি।

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** কারিগরি শিক্ষার জন্য বিভিন্ন কেন্দ্রীয় কারাগারে ব্যবস্থা আছে, দমদম সেন্ট্রাল জেল, বারাসত সেন্ট্রাল জেল, আলিপুর সেন্ট্রাল জেল, বহরমপুর সেন্ট্রাল জেল, মেদিনীপুর সেন্ট্রাল জেল এই পাঁচটি সেন্ট্রাল জেলে ট্রেনিং কাম প্রডাকশন স্কীম কতকগুলি চালু আছে, এছাড়া এগুলি আমরা সম্প্রসারিত করার ব্যবস্থা করছি যাতে কারাবাসীরা কারাবাস অন্তে জীবনে প্রতিষ্ঠিত হতে পারে, সেজন্য আরও ১০টি জেলে মিনি স্কেল ব্যবস্থা করেছি।

**শ্রী সরল দেব ঃ** বারাসাতে যে সাবজেল আছে, সেখানে কারেকশনাল ইনস্টিটিউশন আছে, জেনারেল এডুকেশন শিক্ষা দেবার ব্যবস্থা আছে কি না?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** প্রাইমারি ব্যবস্থা আছে, জেনারেল এডুকেশন এর জন্য এই বছরের মধ্যে ভালো স্কুল সেখানে করার ইচ্ছা আছে।

### বাঁকুড়া জেলার বিষ্ণুপুর কোর্টের এ পি.পি. মহাশয়কে সরকারি কাজের জন্য অর্থ প্রদান

*৫৪।(অনুমোদিত প্রশ্ন নং *২৬০।) **শ্রী অচিন্তকৃষ্ণ রায় ঃ** বিচার বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বাঁকুড়া জেলার বিষ্ণুপুর কোর্টে এ পি পি মহাশয়কে ১৯৭৭-৭৮ ও ১৯৭৮-৭৯ সনে কত টাকা কি বাবদ দেওয়া হয়েছে ;

(খ) তিনি সরকারের পক্ষে কয়টি কেস করেছেন , এবং

(গ) সরকার পক্ষ কয়টি কেসে জয়লাভ করেছেন?

**শ্রী হাসিম আব্দুল হালিম ঃ**

(ক) বাঁকুড়া জেলার বিষ্ণুপুর কের্টে এ.পি.পি. মহাশয়কে ১৯৭৭-৭৮ সনে ৮,১২০ টাকা এবং ১৯৭৮-৭৯ সনে ৬,৫৭০ টাকা পারিশ্রমিক বাবদ দেওয়া হয়েছে।

(খ) তিনি সরকারের পক্ষে ১৯৭৭-৭৮ সনে ১৪৬টি এবং ১৯৭৮-৭৯ সনে ১৫২টি কেস করেছেন।

(গ) উক্ত কেসগুলির মধ্যে সরকার ১৯৭৭-৭৮ সনে ৩৬৫টি কেসে এবং ৭৮-৭৯ সনে ৩৭০টি কেসে জয়লাভ করেছেন।

**শ্রী অচিন্তকৃষ্ণ রায় ঃ** প্রতি কেসের জন্য এ পি পি-দের কত করে দেওয়া হয়?

**শ্রী হাসিম আব্দুল হালিম ঃ** এ পি পি দুই ধরনের আছে একটা আছে সেকশন ২৫(১) সি আর পি সি ১৯৭৩ সালে তাদের নিয়োগ করা হয়েছে, তাদের বেতন হচ্ছে ৪৫০-১০৫০

টাকা, চিফ জুডিশিয়াল ম্যাজিস্ট্রেট কোর্টে যারা আছেন তারা স্পেশ্যাল ফি পান ১৫০ টাকা, আর এক ধরনের আছে যারা নিযুক্ত হন ডেলি রেটে, তারা ফি পান ৪০ টাকা, যদি ৩ ঘণ্টার বেশি কাজ করতে হয়, আর যদি কম করতে হয় তো ফি হচ্ছে ২০ টাকা ডেইলি রেট হিসাবে।

**ন্যায্যমূল্যের দোকান মারফত নিত্যপ্রয়োজনীয় দ্রব্যাদি সরবরাহ**

*৬২।(অনুমোদিত প্রশ্ন নং *৪১।) **শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ন্যায্যমূল্যের দোকান মারফত নিত্যপ্রয়োজনীয় দ্রব্যাদি কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা ; এবং

(খ) থাকিলে, কবে নাগাদ তাহা কার্যকর হইবে?

**শ্রী সুধীন কুমার ঃ**

(ক) ও (খ) হ্যাঁ নিত্যপ্রয়োজনীয় দ্রব্যের সরবরাহ ব্যবস্থা চালু আছে।

**কলিকাতা হাইকোর্টে মামলা নিষ্পত্তির ব্যবস্থা**

*৬৪।(অনুমোদিত প্রশ্ন নং *৯১।) **শ্রী অমলেন্দ্র রায় ঃ** বিচার বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কলিকাতা হাইকোর্টে বর্তমানে কত মামলা নিষ্পত্তির অপেক্ষায় আছে ; এবং

(খ) ঐ মামলাগুলি দ্রুত নিষ্পত্তির জন্য সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন?

**Shri Hashim Abdul Halim :**

(ka) Pending as on 30.9.79 in High Court, Calcutta

| | |
|---|---|
| Civil cases— | 71,410 (including 2,521 Mses, matters.) |
| Criminal cases— | 3,061. |
| Total — | 74,471 |

(kha) The following are the steps that have been adopted by this Court for expenditious disposal of cases—

(a) The same type of cases has been classified and put togather so that disposal of one case disposes the other cases of similar nature involving same points of law

(b) The old cases for which steps have not been taken are placed in the list for direction for taking expenditious steps to make the same ready. Usually there are default clauses and the matters are dismissed if steps are not taken according to the direction of the Court.

(c) The old cases which have become infructuous are being weeded out regularly.

(d) The departments concerned are dirceted to make the old cases ready as early as possible for placing them in the General List.

The Hon'ble Judges usually take up old cases first so that these cases are disposed of first.

Besides, there are in all 8 Benches hearing Writ Matters as the No. of such cases is very high and also in order to dispose them of as quickly as possible.

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় যে হিসাব দিলেন তাতে দেখা যাচ্ছে যে প্রায় ৭৫ হাজার মামলা হাইকোর্টে পড়ে আছে এবং উনি কতকগুলি ব্যবস্থা নেওয়া হয়েছে সেটাও জানালেন। এখন হাইকোর্টে যত জন বিচারপতি আছেন সেই সংখ্যক বিচারপতি দ্বারা গড়পড়তা বছরে কত সংখ্যক মামলার নিষ্পত্তি হতে পারে সে হিসাব নিশ্চয় আমার প্রশ্ন, সেই হিসাব অনুযায়ী এই ৭৫ হাজার মামলা যে বিচারপতিরা আছেন তাদের দিয়ে আদৌ নিষ্পত্তি হওয়া সম্ভব কি?

**শ্রী হাসিম আব্দুল হালিম ঃ** এখন ৪ জন বিচারপতির পদ খালি আছে হাইকোর্টের। হাইকোর্টের জাজ এমনি নিয়োগ করা যায় না নানান কারণে। আমরা কেন্দ্রীয় সরকারকে লিখেছি নতুন ৮টি জজের পদ সৃষ্টি করার জন্য সেই ৮টি পদে যাতে নতুন করে সৃষ্টি করে জজ নিয়োগ করা যায় তারজন্য আলোচনা চলছে, আমরা চেষ্টা করছি। নতুন ৮জন হাইকোর্টের জজ যদি নিয়োগ করা যায় তাহলে কিছু কেস দ্রুত নিষ্পত্তি হবে। এর সঙ্গে সঙ্গে সিটি অ্যান্ড সিভিল সেশানস কোর্ট অ্যাক্ট-এর অ্যামেন্ডমেন্টের কথা আমরা ভাবছি। এটা হলে কিছু কিছু মামলা যেটা হাইকোর্ট এখন বিচার করছেন সেটা সিটি অ্যান্ড সিভিল সেশান কোর্টে বিচার করা সম্ভব হবে। এটা হলে আরও কিছু মামলা হাইকোর্টের বিচারপতিরা বিচার করতে পারবেন। আগামী বছর আশা করছি এটা করতে পারব।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** এই যে ৮জন বিচারপতি বাড়ানো দরকার বলে রাজ্য সরকার মনে করছেন মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন সে সম্পর্কে কেন্দ্রীয় সরকারের কাছে কবে নাগাদ সুপারিশ করা হয়েছিল এবং সে সম্পর্কে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে রাজ্য সরকার এ যাবত কোনও উত্তর পেয়েছেন কিনা?

**শ্রী হাসিম আব্দুল হালিম ঃ** এটা এখনই বলা কঠিন, কেননা হাইকোর্টের জজ নিয়োগ করা বা বাড়তি বেঞ্চ হবে কিনা সে ব্যাপারে হাইকোর্টের অনুমতি নিয়ে কেন্দ্রীয় সরকারে সঙ্গে আলোচনা করতে হয়। এটার সম্পূর্ণ এক্তিয়ার রাজ্য সরকারের নেই। সেই কারণে এখানকার হাইকোর্টকে লিখেছি, কেন্দ্রীয় সরকারকে লিখেছি, আলোচনা চলছে, তবে কখন এটা সম্ভব হবে আমার পক্ষে তা এখনই বলা সম্ভব নয়।

**শ্রী হাজারি বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন কি, বিগত সরকারের আমলে

পেন্ডিং মামলার সংখ্যা কত?

**শ্রী হাসিম আব্দুল হালিম ঃ** সেটা আলাদা প্রশ্ন করলে আমি বলতে পারি, এখনই আমার কাছে সে তথ্য নেই।

## Starred Question

(to which oral answers were given)

### কলিকাতা মহানগরীর উন্নয়নের প্রধান অন্তরায়

***২৩২।** (অনুমোদিত প্রশ্ন নং *৭৬।) **শ্রী অমলেন্দ্র রায় ঃ** পূর্ত (মহানগর উন্নয়ন) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, কলিকাতা মহানগরীর উন্নয়নের পথে একটি প্রধান অন্তরায় কলিকাতার টেলিফোন ব্যবস্থা ; এবং

(খ) সত্য হইলে, যুদ্ধকালীন জরুরি অবস্থার ভিত্তিতে ইহার প্রতিকারের জন্য রাজ্য সরকার কেন্দ্রীয় সরকারের নিকট কি বক্তব্য রাখিয়াছেন?

[1-20— 1-30 P.M.]

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ**

(ক) কলকাতায় টেলিফোনের তার ভূগর্ভে বসানো। ফুটপাথের নিচে ভূগর্ভে টেলিফোনের তারের জন্য নির্দিষ্ট জায়গা সংরক্ষিত না থাকার ফলে ইহার গতিপথ সুবিন্যস্ত নহে। ভূগর্ভে টেলিফোনের কোনও কোনও তারগুচ্ছ রাস্তা বরাবর এবং কোনও কোনও তার গুচ্ছ আড়াআড়িভাবে পাতা আছে। রাস্তার নিচে ভূগর্ভে ঐরূপভাবে বিন্যস্ত তারছাড়াও জল সরবরাহর পাইপ, নর্দমা, বৈদ্যুতিক কেবল, গ্যাস লাইন প্রভৃতি আছে। জল সরবরাহ ব্যবস্থার উন্নয়নের জন্য ভূগর্ভের নর্দমা ও রাস্তা নির্মাণের জন্য বা আঞ্চলিক উন্নয়নের জন্য যে কোনও পূর্ত কর্ম করতে গেলেই ভূগর্ভস্থ টেলিফোন তারের পুনর্বিন্যাস আবশ্যক হয়ে পড়ে। যার ফলে, টেলিফোনের সংশ্লিষ্ট কর্তৃপক্ষের অনুমোদন এবং সহযোগিতা নিয়ে কাজ করতে হয়, এতে উন্নয়ন পরিকল্পনা রূপায়ণে কিছু বিলম্ব ঘটে। ভূগর্ভে টেলিফোন তারের যে জাল ছড়িয়ে আছে, তা মেরামত নিয়ন্ত্রণ এবং ক্রমবর্ধমান টেলিফোনের চাহিদা মেটাতে তার সম্প্রসারণের জন্য অনবরতই রাস্তার মাটি খুঁড়ে গর্ত করা হয়। এর ফলে উন্নয়নমূলক কর্মসূচির মাধ্যমে রূপায়িত পূর্তকর্ম ক্ষতিগ্রস্ত হয়।

কলকাতার ভূগর্ভস্থ টেলিফোনের তার এখন পর্যন্ত নলবাহী (ducxt Cable) নয়। বর্ষাকালে এ সব ভূগর্ভস্থ তার সহজেই জলের সংস্পর্শে এসে ক্ষতিগ্রস্ত হয় এবং সক্রিয় টেলিফোন যোগাযোগ ব্যবস্থা ব্যহত হয়। তার ফলে বিভিন্ন উন্নয়নমূলক সংস্থা টেলিফোনের মাধ্যমে যোগাযোগ রাখতে অসুবিধার সম্মুখীন হন।

(খ) একটি আন্ডার গ্রাউন্ড সার্ভিস সেল এবং জোনাল সেল এর মাধ্যমে উন্নয়নমূলক

কাজের ফলে যাহাতে টেলিফোন ব্যবস্থা ব্যহত না হয় এবং বিভিন্ন উন্নয়নমূলক কাজের মধ্যে যাহাতে সমন্বয় থাকে তাহার ব্যবস্থা করা হয়। সি.এম.ডি.এর ডিরেক্টর জেনারেল (অপারেশন) এর সভাপতি।

টেলিফোন পরামর্শদাতা কমিটিতে টেলিফোন ব্যবস্থা উন্নত করার জন্যে আলোচনা হয়। সি.এম.ডি.এ-র এবং পশ্চিমবঙ্গ সরকারের প্রতিনিধি এই কমিটির সদস্য।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় লম্বা উত্তর দিয়েছেন। আমি ছোট করে তার কাছ থেকে জানতে চাইছি মোটামুটিভাবে রাজ্য সরকারের কাছে টেলিফোনের ক্রটি বিচ্যুতি সম্পর্কে কি ধরনের অভিযোগ এসেছে?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** সাধারণভাবে বলতে গেলে অভিযোগ খুবই ব্যাপক। অনেকে মনে করেন টেলিফোন আছে তার চার্জ দিতে হয় অথচ সেই টেলিফোন ব্যবস্থায় কোনও কাজ হয় না।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** আমি মাননীয় মন্ত্রী মহাশয়রে কাছে জানতে চাইছি উনি যে বিশেষ ব্যবস্থার কথা (খ)-এর উত্তরে বললেন যে কিছু কিছু ব্যবস্থা নেওয়া হয়েছে, আমরা তো দেখছি রুটিন মাফিক যে সমস্ত পদ্ধতি নেওয়া হয়েছে তাতে দেখা যাচ্ছে কলকাতার টেলিফোন ব্যবস্থার কোনও রকম কিছু উন্নতি হচ্ছে না, তাহলে কি বিশেষ ব্যবস্থা নেওয়া হয়েছে?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** আপনারা জানেন গভর্নমেন্ট অব ইন্ডিয়া একটা কমিটি করেছিলেন এবং সেই কমিটি একটি রিপোর্টও দিয়েছিলেন। তার এক্সট্রাক্ট আমি পড়ে দিতে পারি। কিন্তু আসলে এটা আমাদের ব্যাপার নয় গভর্নমেন্ট অব ইন্ডিয়ার ব্যাপার। তাদের এক্সপার্টরা কিছু কিছু সিদ্ধান্ত নিয়েছে—কিছু তারা করতে চাচ্ছে। আমি বলতে পারি যে আমি জেনারেল ম্যানেজারকে ডেকে কথা বলেছি এই অবস্থার উন্নতি বিধান করার ব্যাপারে। এটা অবশ্যই স্বীকার করতে হয় যে আমাদের এখানে টেলিফোন ব্যবস্থা যা আছে সেটা তুলনামূলকভাবে বলা যায় যে খুবই নিম্ন মানের। এর বেশি কিছু করার আছে বলে আমি মনে করি না।

### পশ্চিম দিনাজপুর জেলার রাইস মিলগুলি হইতে প্রাপ্ত লেভি

***২৩৫।** (অনুমোদিত প্রশ্ন নং *৪৩২।) **শ্রী অহীন্দ্র সরকার ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) গত খারিফ মরশুমে পশ্চিম দিনাজপুর জেলার রাইস মিলগুলি হইতে লেভি হিসাবে কত কুইন্টাল চাউল পাওয়া গিয়াছিল ; এবং

(খ) উক্ত সময়ে জেলাশাসকের হাতে রাইস মিলগুলি হইতে লেভি-ফ্রি কত কুইন্টাল চাউল ছিল?

**শ্রী সুধীন কুমার ঃ**

(ক) ~~গত ১৯৭৭-৭৮ খরিফ~~ মরশুমে পশ্চিমদিনাজপুর জেলার রাইসমিলগুলি থেকে লেভি হিসাবে ২২,০৪.২০ কুইন্টাল চাউল পাওয়া গিয়াছিল।

(খ) চাউল কলগুলির লেভিমুক্ত চাউলের উপর সরকার বা জেলা শাসকের কোনও মূল্য বা বণ্টন নিয়ন্ত্রণ নাই।

১৯৭৭-৭৮ মরশুমে পশ্চিমদিনাজপুরের চাল কলগুলি ৩১,৯৭০ কুইন্টাল লেভি মুক্ত চাউল উৎপাদন করিয়াছিল।

**পৌর কর্মচারিগণের কেন্দ্রীয় হারে মহার্ঘ ভাতা**

*২৩৬। (অনুমোদিত প্রশ্ন নং *৪৪৬।) **শ্রী নীহারকুমার বসু ঃ** স্থানীয় প্রশাসন ও নগর উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, সরকারের ঘোষণা থাকা সত্ত্বেও কলিকাতা পৌর প্রতিষ্ঠানের শ্রমিক ও কর্মচারিদের একাংশ কেন্দ্রীয় সরকারের কর্মচারিদের সমহারে মহার্ঘ ভাতা পাচ্ছেন না ;

(খ) সত্য হলে, এর কারণ কি ; এবং

(গ) সরকার এই সম্পর্কে কি ব্যবস্থা অবলম্বন করছেন?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ**

(ক) হ্যাঁ।

(খ) সরকার পৌর কর্মচারিদের বেতনের তারতম্য অনুযায়ী মহার্ঘ ভাতার হার প্রবর্তনের সিদ্ধান্ত গ্রহণ করেছেন।

(গ) কলিকাতা পৌরসভার কর্মচারিদের বেতন কাঠামো সংশোধনের জন্য একটি বেতন কমিশন ইতিমধ্যেই নিয়োগ করা হয়েছে। ঐ কমিশনের রিপোর্ট পাওয়ার পর মহার্ঘ ভাতার হার পরিবর্তন বিষয়ে সরকার পুনর্বিবেচনা করবেন।

**শ্রী নীহারকুমার বোস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যারা এই আওতা থেকে বাদ পড়েছেন পরবর্তী সময়ে তাদের ভাতা সম্পর্কে বিবেচনা করা হবে?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** কেউ বাদ পড়েনি। ২৩০ টাকা থেকে ৩০০ টাকা পর্যন্ত যাদের আয় তারা একটু কম পাচ্ছেন। সেটা আমরা যখন রিপোর্ট পাব তখন আশা করি তাদের বাকি বকেয়া যা আছে পাবেন।

**পশ্চিমবঙ্গে সীড কর্পোরেশন গঠন করার সিদ্ধান্ত**

*২৩৭। (অনুমোদিত প্রশ্ন নং *৪৫০।) **শ্রী নীহারকুমার বসু ঃ** কৃষি বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, পশ্চিমবঙ্গে একটি সীড কর্পোরেশন গঠন করার সিদ্ধান্ত গ্রহণ করা হয়েছে;

(খ) সত্য হলে, সিদ্ধান্তটি কার্যকরী হয়েছে কি; এবং

(গ) (খ) প্রশ্নের উত্তর 'না হলে, এর কারণ কি এবং সরকার এ সম্পর্কে কি ব্যবস্থা গ্রহণ করছেন?

**শ্রী কমলকান্তি গুহ :**

(ক) একটি পরিকল্পনা বিবেচনাধীন আছে।

(খ) না, এখনও হয় নাই।

(গ) বর্তমানে বিষয়টি স্ট্যান্ডিং আডভাইসারি কমিটি অন গভর্নমেন্ট কর্পোরেশন-এর বিবেচনাধীন আছে।

**শ্রী নীহারকুমার বোস :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে পরিকল্পনা কবে নাগাদ কার্যকর হবে?

**শ্রী কমলকান্তি গুহ :** অ্যাডভাইসরি কমিটির সঙ্গে আমাদের দপ্তরের আলাপ আলোচনা চলছে। ওরা বিবেচনা করে সুপারিশ করলে শুরু হবে।

**চব্বিশ পরগনা জেলার বারাসাতের অন্তর্গত নবপল্লী, নপাড়া ও মধ্যমগ্রামের পৌর এলাকাভুক্তিকরণ**

*২৩৮। (অনুমোদিত প্রশ্ন নং *৬৩৯।) **শ্রী সরল দেব :** স্থানীয় প্রশাসন ও নগর উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) চব্বিশপরগনা জেলার বারাসাতের অন্তর্গত নবপল্লী, নপাড়া ও মধ্যমগ্রামকে পৌর এলাকা হিসাবে ঘোষণা করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি; এবং

(খ) থাকলে, কবে নাগাদ তা বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**শ্রী প্রশান্তকুমার শূর :**

(ক) এরূপ কোনও পরিকল্পনা বা প্রস্তাব বর্তমানে সরকারের বিবেচনাধীন নাই।

(খ) প্রশ্ন ওঠে না।

**শ্রী সরল দেব :** মাননীয় মন্ত্রী মহাশয়, আমি আপনার কাছে জানতে চাচ্ছি যে মধ্যমগ্রাম, নবপল্লী এই যে বিস্তীর্ণ অধ্যুষিত উদ্বাস্তু অঞ্চল এর একপাশে নিউ ব্যারাকপুর মিউনিসিপ্যালিটি, অন্য দিকে অশোক নগর এবং হাবড়া অঞ্চল। এই অঞ্চল কবে মিউনিসিপ্যালিটিতে রূপান্তরিত করবেন, এটা তো এগ্রিকালচারাল ল্যান্ড নয়?

**শ্রী প্রশান্তকুমার শূর :** প্রস্তাব আসলে বিবেচনা করব। কারণ আমাদের আইনে যে শর্তগুলি আছে সেগুলি পূরণ হলে সেখানে মিউনিসিপ্যালিটি হতে পারবে।

**শ্রী সরল দেব :** মাননীয় মন্ত্রী মহাশয়, নতুন নতুন মিউনিসিপ্যালিটি বামফ্রন্ট সরকার আসার পরে গ্রহণ করেছেন এবং ঠিক সেই কন্ডিশনগুলি এই ক্ষেত্রেও আছে। কাজেই দেরি হচ্ছে কেন সেটা জানাবেন কি?

**শ্রী প্রশান্তকুমার শূর :** থাকলে আপনি প্রস্তাব পাঠাবেন।

**আলু ও পাটের দাম সুনিশ্চিত করার জন্য সরকারি ব্যবস্থা**

*২৩৯। (অনুমোদিত প্রশ্ন নং *৬৫৭।) **শ্রী বলাই বন্দ্যোপাধ্যায় :** কৃষি বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কৃষকদের আলু ও পাটের লাভজনক দাম সুনিশ্চিত করার জন্য সরকার কোনও ব্যবস্থা অবলম্বন করেছেন কি; এবং

(খ) (ক) প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, এ পর্যন্ত কি কি ব্যবস্থা অবলম্বন করা হয়েছে?

**শ্রী কমলকান্তি গুহ :**

(ক) কৃষকদের আলুর লাভজনক দাম সুনিশ্চিত করার জন্য সরকার স্বল্প কিছু ব্যবস্থা অবলম্বন করেছেন। পাটের ক্ষেত্রে এই সরকারের করণীয় খুবই সীমিত। কেন্দ্রীয় সরকার যা কিছু ব্যবস্থা গ্রহণ করেছেন তা সন্তোষজনক নহে।

(খ) গত মরশুমে (১৯৭৮-৭৯) আলুর উৎপাদন পর্যাপ্ত হওয়ার আলু বাজারে আসার প্রথম দিকে দাম বেশ নেমে যায়। আলুর দামের এই নিম্নগতি রোধ করার জন্য এবং চাষীভাইরা যাতে ন্যায্য মূল্য পান সেজন্য সরকার পরীক্ষামূলকভাবে ওয়েস্ট বেঙ্গল অ্যাগ্রো ইন্ডাস্ট্রিজ কর্পোরেশন ও ওয়েস্ট বেঙ্গল স্টেট কো-অপারেটিভ মার্কেটিং ফেডারেশন-এর মাধ্যমে কুইন্টাল প্রতি ৫০ টাকা দরে ১০ হাজার মেট্রিক টনের মতো আলু কেনেন এছাড়াও, অধিক সংখ্যক হিমঘর স্থাপনের জন্য সরকার উৎসাহ দিচ্ছেন এবং চাষীভায়েরা যাতে হিমঘরে অগ্রাধিকার ভিত্তিতে স্থান সংগ্রহ করতে পারেন তার জন্য ব্যবস্থা গ্রহণ করা হয়েছে। আগামী মরশুমের জন্য আলুর অনুরূপ সহায়ক মূল্য প্রকল্প বিবেচনাধনী।

পাটের ন্যূনতম মূল্য স্থির করেন ভারত সরকার এবং সেই অনুসারে জুট কর্পোরেশন অব ইন্ডিয়া, ভারত সরকারেরই একটা সংস্থা, বাজার থেকে পাট কেনেন পাটের ন্যূনতম মূল্য ২৫০ টাকা প্রতি কুইন্টাল করার জন্য এই সরকার গত বৎসর থেকে কেন্দ্রীয় সরকারের কাছে দাবি জানিয়ে আসছেন। কিন্তু এখনও পর্যন্ত এ বিষয়ে আশানুরূপ ফল লাভ করা যায়নি, বা জুট কর্পোরেশনের পাট ব্যবস্থা কৃষকদের স্বার্থ রক্ষার অনুকূল হয় নাই। রাজ্য সরকার এ বৎসর (BENFED) কে পাট কেনার জন্য এক কোটি টাকা ঋণ দিয়েছেন। এবং আগামী বৎসর চাষীদের স্বার্থ আরও ভালোভাবে রক্ষা করার জন্য রাজ্য সরকারের উদ্যোগে পাট কেনার কি ব্যবস্থা করা যায় তা বিবেচনা করা হচ্ছে।

[1-30— 1-40 P.M.]

**শ্রী মলিন ঘোষ :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, হুগলি জেলা হচ্ছে সবচেয়ে বেশি আলু উৎপাদন কেন্দ্র, যেমন জুট কর্পোরেশন চাষীদের কাছ থেকে পাট কেনে, সেই রকম ভাবে পশ্চিমবঙ্গ সরকারের তরফ থেকে চাষীদের কাছ থেকে আলু কেনার ব্যবস্থা করা হবে কি?

**শ্রী কমলকান্তি গুহ :** আমরা এই বছর হুগলি জেলার চারটি জায়গা থেকে ১০ হাজার টন আলু কিনেছি। আগামী বছর যাতে প্রতি এলাকা থেকে আরও বেশি করে আলু কেনা যায়, তার একটা পরিকল্পনা করছি।

**শ্রী বিনয় কোনার :** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে আলু রাখার জন্য হিমঘর যাতে আরও হয় তার জন্য উৎসাহ দিচ্ছেন। লাইসেন্স দেবার ব্যবস্থা করছেন। মন্ত্রী মহাশয়, আপনি কি মনে করেন যে স্টোর বাড়ালে চাষীদের আলু ন্যায্য দাম পাওয়ার পথ সুনিশ্চিত হবে?

**শ্রী কমলকান্তি গুহ :** কিছুটা আশা করা যায়। কারণ হিমঘর যদি বাড়ানো যায় তাহলে চাষীরা কিছু বেশি আলু হিমঘরে রাখতে পারবে। তবে আমরা জানি, যতক্ষণ পর্যন্ত আমাদের দেশে এই ধরনের অর্থনৈতিক অবস্থা রয়েছে, ততক্ষণ পর্যন্ত আলু চাষীরা আলুর দাম পাবেন না। সেই জন্য পশ্চিমবঙ্গ সরকার আলু কিছু বেশি করে ন্যায্য দরে কেনবার চেষ্টা করছে।

**শ্রী বিনয় কোনার :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, গত বছর যে আলু স্টোরে রাখা হয়েছিল, সেই আলুর দর এখন নিচের দিকে নামছে। স্টোর করলেই কি এই সমস্যার সমাধান হবে, এই রকম কি আপনার ধারণা আছে?

**শ্রী কমলকান্তি গুহ :** আমি তো আগেই বলেছি যে বর্তমান অর্থনৈতিক ব্যবস্থার মধ্যে দিয়ে কৃষকরা ন্যায্য মূল্য পেতে পারে না। তবু আমরা লোকসানের ঝুঁকি নিয়ে ডিসট্রেস সেলের সময় গরিব চাষীরা যাতে ন্যায্য মূল্যে আলু বিক্রি করতে পারে—আমরা যাতে কিনতে পারি, তার জন্য সচেষ্ট হয়েছি।

**শ্রী বিনয় কোনার :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি আলু থেকে বিকল্প অন্য কিছু করা যায় কি না সেই সম্পর্কে বৈজ্ঞানিকদের সঙ্গে আলোচনা করেছেন কি?

**শ্রী কমলকান্তি গুহ :** আমরা বিভিন্ন অ্যাগ্রো ইন্ডাস্ট্রিজ-এর সঙ্গে আলোচনা করছি কিন্তু আশানুরূপ কোনও সাড়া পাচ্ছি না।

### পশ্চিমবঙ্গে জনপ্রতি রেশন কার্ড চালুর ব্যবস্থা

***২৪২।** (অনুমোদিত প্রশ্ন নং *৭২৩।) **শ্রী কৃষ্ণধন হালদার :** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মাথাপিছু রেশন কার্ড ব্যবস্থা পশ্চিমবঙ্গের কয়টি জেলায় চালু হয়েছে ;

(খ) চব্বিশপরগনা জেলার কোন কোন মহকুমায় ঐ ব্যবস্থা চালু হয়েছে ;

(গ) ইহা কি সত্য যে, ডায়মন্ড হারবার মহকুমায় ফর্ম বিলি করা হয়েছে ; এবং

(ঘ) সত্য হলে, কবে নাগাদ কার্ড সরবরাহ করা হবে বলে আশা করা যায়?

**শ্রী সুধীন কুমার :**

(ক) এই ব্যবস্থা কোনও জেলায়ই সম্পূর্ণরূপে চালু হয় নাই। তবে চালু করিবার জন্য

১। বর্ধমান ২। বীরভূম ৩। বাঁকুড়া ৪। পুরুলিয়া ৫। ২৪-পরগনা ৬। হুগলি ৭। মেদিনীপুর ও ৮। হাওড়া এই জেলাগুলিতে ডিক্লারেশন ফর্ম বিলি করা হইয়াছে।

(খ) ২৪-পরগনা জেলার সব মহকুমায় মাত্র ডিক্লারেশন ফর্ম বিলি করা হইয়াছে।

(গ) হ্যাঁ।

(ঘ) যদি সব কিছু স্বাভাবিকভাবে চলে তবে আশা করা যায় আগামী পাঁচ ছয় মাসের মধ্যে ব্যক্তিগত রেশনকার্ড চালু করার কাজ সম্পূর্ণ হবে।

**শ্রী কৃষ্ণধন হালদার ঃ** ১৯৬৯ সালে যখন যুক্তফ্রন্ট সরকার ছিল তখন এই পরিকল্পনা নেওয়া হয়েছিল। অথছ এখনও পর্যন্ত এটা হয়নি। এত দেরি হওয়ার জন্য কি প্রশাসনিক গাফিলতি বা আমলাতান্ত্রিক ব্যবস্থা দায়ী?

**শ্রী সুধীন কুমার ঃ** আগে কিছু রেশন কার্ড ছাপানো হয়েছিল কিন্তু আপনি জানেন যে, পূর্ব বঙ্গ থেকে উদ্বাস্তুরা আসার ফলে সমস্ত কার্ড খরচ হয়ে যায়, যার ফলে এখন আর কিছুই নেই। আমাদের নতুন করে করতে হচ্ছে। যেখানে ফ্যামিলি রেশন কার্ড আছে সেখানে নতুন করে ডিক্লারেশন ফর্ম ফিলাপ করে আবার জমা দিতে হবে। তারপর রেশন কার্ড ছাপাবার ব্যাপারে নানা রকম বাধা দেখা দিচ্ছে। আপনি যেটি উল্লেখ করলেন তার মধ্যে সেটিও আছে, অন্যতম প্রধান কারণ আমলাতান্ত্রিক অব্যবস্থা। নানারকম দোষে আমরা দোষী হয়ে পড়েছি।

**শ্রী সরল দেব ঃ** আপনি এর আগের বিধান সভার অধিবেশনে এই একই বিবৃতি দিয়েছিলেন। সুতরাং আপনার কাছে আমার প্রশ্ন হচ্ছে রেশন কার্ড ছাপতে কত বছর সময় লাগে?

**শ্রী সুধীন কুমার ঃ** এটা তো আর দুটি একটি রেশন কার্ড ছাপার ব্যাপার নয়। আমাদের ডিক্লারেশন ফর্ম ছাপা তে হয় প্রায় দেড় কোটির মতো, আর রেশন কার্ড ছাপার কথা সাড়ে চার কোটি। বিভিন্ন প্রেসে অর্ডার দিতে হয় এবং এব্যাপারে আপনি জানেন সরকারি নীতি হচ্ছে টেন্ডার কল করে তারপর লোয়েস্ট টেন্ডার যার তাকে দেওয়া হয়।

**অধ্যক্ষ মহাশয় ঃ** ছাপানোর দায়িত্ব কি আপনাদের নিতে হয়?

**শ্রী সুধীন কুমার ঃ** হ্যাঁ, আমাদের নিতে হয়। এমন কি সরকারি যে ছাপাখানা আছে, বি.জি. প্রেস, তারা যদি এই কাজ করে তাহলে ৪/৫ বছর সময় লেগে যাবে। অপর দিকে বাইরের প্রেসকে দিয়েও অনেক সময় কাজ পাওয়া যায় না। সরস্বতী প্রেসকে দিয়েছি, প্রেস বন্ধ হয়ে গেছে, আমাদের কাজ আটকে গেছে। যার ফলে ছাপা হয়নি। এই রকম অবস্থা হচ্ছে। হুগলি জেলা পরিষদ প্রেসকে তিন মাসে এক লক্ষ ছেপে দিতে বলা হয়েছিল, তারা দেড় মাসে মাত্র ১০,০০০ ছেপে দিয়েছে। সুতরাং এটা আমাদের আয়ত্বের বাইরে, সেই জন্য দেরি হচ্ছে। তা নাহলে স্বাভাবিক নিয়মে দেরি হওয়া উচিত নয়, গত বছরের মধ্যে হওয়া উচিত ছিল।

**শ্রী সরল দেব ঃ** আমার কথা হচ্ছে আমাদের ২ কোটি ভোট-পত্র তাড়াতাড়ি ছাপা হয়ে

যাচ্ছে। অথচ এগুলি হচ্ছে না। সুতরাং আমি আন্দাজ করছি যে, এগুলি আমাদের আয়ুষ্কালের মধ্যে হবে না।

**শ্রী সুধীন কুমার ঃ** আপনি কি আন্দাজ করবেন সেটা আপনি বুঝবেন, আমার যেটা আন্দাজ সেটা আমি বলেছি।

**শ্রী দীপক সেনগুপ্ত ঃ** এই ছাপানোর সমস্যার পরিপ্রেক্ষিতে জেলাগুলিতে যেসমস্ত প্রেস আছে তাদের এই কাজে নিয়োগ করবার ব্যবস্থা খাদ্য দপ্তর করবার জন্য কোনও কিছু চিন্তা করছে কি? জেলার খাদ্য বিভাগের দপ্তরের মাধ্যমে অথবা জেলা শাসকের সুপারভিসনে ছাপাবার ব্যবস্থা করবেন কি?

**শ্রী সুধীন কুমার ঃ** মাননীয় সদস্য যে পরিকল্পনার কথা বলবেন তাতে মুশকিল হচ্ছে যে, রেশন কার্ড যাতে ডুপ্লিকেট করা না যায়, জাল না করা যায় সেই রকম ব্যবস্থা করতে হবে। আমরা ইতি মধ্যে একটি কাগজের কল দিয়ে কাগজ প্রস্তুত করিয়েছি। সেই কাগজ যদি কোনও প্রেসকে দেওয়া হয় তাহলে তার জন্য গ্যারান্টির প্রয়োজন হয়। সেই গ্যারান্টি না পেলে আমরা কাউকে কাগজ দিতে পারি না। কারণ সরকারি কাগজ বিনা গ্যারান্টিতে, ব্যাঙ্ক গ্যারান্টি বা নগদ গ্যারান্টি ছাড়া আমরা দিতে পারি না। যদি কোনও উপযুক্ত প্রেসের কথা কারও জানা থাকে এবং তারা টেন্ডার কল করার পর আমরা যে ন্যূনতম রেট পেয়েছি সেই রেটে কাজ করতে রাজি থাকে তাহলে তাদের নিশ্চয়ই দেওয়া যাবে। তা নাহলে আমাদের আবার নতুন করে টেন্ডার কল করার ব্যবস্থা করতে হবে। টেন্ডার কল না করে আমরা সরকারি কাজ কখনই কাউকে দিতে পারি না।

[1-40 — 1-50 P.M.]

**শ্রী নীরোদ রায়চৌধুরি ঃ** যারা বছরের পর বছর রেশন কার্ড পায়নি তাদের জন্য আপনি কি ব্যবস্থা গ্রহণ করবেন?

**শ্রী সুধীন কুমার ঃ** প্রশ্নটা ছিল ফ্যামিলি রেশন কার্ড বদল করে ইনডিভিজুয়াল বা ব্যক্তিগত রেশন কার্ড প্রবর্তন করার কথা। যারা সাধারণভাবে রেশন কার্ড পান না তারা যথাযোগ্য জায়গায় দরখাস্ত করবেন। যদি কোথাও না পান তাহলে স্থানীয় এম.এল.এদের কাছে নালিশ করুন, তারা রেকোমেন্ডেশন করে দিলে না পাওয়া কোনও বাধা নেই। যদি সরকারি অফিসে কোনও বাধা থাকে তাহলে এই ব্যাপারে নিযুক্ত যিনি থাকেন তাকে বললেই নিশ্চয়ই ব্যবস্থা হবে।

**শ্রী নীরোদ রায়চৌধুরি ঃ** অফিস থেকে বলছে রেশন কার্ড ছাপা নেই-এ সম্বন্ধে আপনি কি ব্যবস্থা অবলম্বন করবেন?

**শ্রী সুধীন কুমার ঃ** ফ্যামিলি রেশন কার্ড না ব্যক্তিগত রেশন কার্ড কোন কার্ডের কথা আপনি বলছেন?

**শ্রী নীরোদ রায়চৌধুরি ঃ** আমি ফ্যামিলি রেশন কার্ডের কথা বলছি।

**শ্রী সুধীন কুমার ঃ** ফ্যামিলি রেশন কার্ড ছাপানো হয় না। ব্যক্তিগত রেশন কার্ড ৬

মাসের মধ্যে ছেপে আসবে অথবা টেম্পোরারি ব্যবস্থা যদি করতে হয় তা করা যেতে পারে। যে জেলায় অভাব দেখা দিয়েছে সেখানে যাতে দেওয়া যায় তারজন্য চেষ্টা করা হবে।

**শ্রী কৃষ্ণধন হালদার :** আপনি বললেন ৪/৫টি জেলায় ফর্ম বিলি করা হয়েছে। আগে ফর্ম পায় সাব-ডিভিসনাল কন্ট্রোলার তারপর ফুড অ্যান্ড সাপ্লাই ইন্সপেক্টর, তারপরে ডিলারদের হাতে যায়। কিন্তু এই ডিলাররা ভালোভাবে কাজ করছেন না। আমার অনুরোধ এটা যদি নির্বাচিত পঞ্চায়েত প্রধানদের মাধ্যমে দেওয়ার ব্যবস্থা করা হয় তাহলে খুব ভালো হয় কেননা এই ডিলাররা অনেক গরিব মানুষকে হ্যারাস করছে। এই ব্যাপারে আপনি যদি দেখেন তাহলে ভালো হয়?

**শ্রী সুধীন কুমার :** যেখানে ত্রুটি দেখা দিচ্ছে মাননীয় সদস্য লিখিতভাবে আমাকে দিন যে এই ব্যবস্থা অবলম্বন করলে এই কাজটি সম্পন্ন হতে পারে সেটা আমি বিবেচনা করে দেখব। এটা আপনারা স্মরণে রাখবেন যে, সরকারি আইন-কানুনের মধ্য দিয়ে আমাদের কাজ করতে হয়। কিন্তু পঞ্চায়েত একটা সরকারি ডিপার্টমেন্ট নয়। অতএব তাদের সঙ্গে সম্পর্কে কি করে করা যায়।

**শ্রী সতীশচন্দ্র বিশ্বাস :** আমি অনেকদিন চেষ্টা করেছি এবং ব্যক্তিগতভাবেও বলেছি তথাপি কার্ড পাওয়া যায় নি, আমার এলাকায় দারুণ বিক্ষোভ। সুতরাং দয়া করে কার্ডের ব্যবস্থা করবেন।

(নো রিপ্লাই)

**শ্রী কৃষ্ণধন হালদার :** আমি জানি, বিগত ৩০ বছরে কংগ্রেসি রাজত্বের সময়ে বহু ডিলারদের হাতে অজস্র ভুয়া রেশন কার্ড আছে। এই ভুয়া রেশন কার্ড দিয়ে বহু জিনিস খোলা-বাজারে চালানো হচ্ছে। এই ভুয়া রেশন কার্ড উদ্ধারের এবং বাতিল করার কোনও ব্যবস্থা নেওয়া হবে কি?

**শ্রী সুধীন কুমার :** যেখানে ভুয়া রেশন কার্ড আছে নিশ্চয়ই সেখানে ইন্সপেক্টররা দেখবেন এবং এটা দেখা তাদের দায়িত্ব কিন্তু এতদিন আমরা শুনে এসেছি যে, রেশন দোকানে যে জিনিস সরবরাহ করা হয় তা খোলা-বাজারে বিক্রি করা যায় না। যাই হোক, যখন স্ক্রুটিনি করা হবে তখন এইগুলি এলিমিনেটেড হয়ে যাবে, বাদ পড়ে যাবে।

**শ্রী মীর আব্দুস সৈয়দ :** এটা নতুন রেশন কার্ডের ভিতরে আসে কিনা জানিনা, যেটা একজিসটিং রেশন কার্ড আছে তারমধ্যে অন্তত কেরোসিনটা ইনক্লুড করা যায় কিনা মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি?

**শ্রী সুধীন কুমার :** অন্যান্য দ্রব্য বলে যেখানে লেখা আছে সেখানে দিতে পারা যায় কিনা দেখতে হবে, কেরোসিন রেশন করলেই হয়ত এর পর ডিজেল আসবে, কয়লা আসবে, এইরকম দুটো-একটা আইটেম বাড়বে, কাজেই অন্যান্য দ্রব্য যেখানে লিখে রাখা হয়েছে সেখানে ব্যবস্থা করা যায় কিনা দেখতে হবে, নাহলে বাতিল করতে হবে।

**শ্রী মীর আব্দুল সৈয়দ :** কেরোসিনটা একেবারে পাওয়া যাচ্ছে না, ব্ল্যাক মার্কেটে বড্ড দর।

*(কোনও উত্তর নাই)*

**চব্বিশপরগনা জেলার বারাসাত পৌর এলাকা বিধিবদ্ধ রেশনিং এলাকা হিসাবে ঘোষণা**

***২৪৫।** (অনুমোদিত প্রশ্ন নং *৬৪১।) **শ্রী সরল দেব ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) চব্বিশপরগনা জেলার বারাসাত পৌর এলাকা নবপল্লী, নপাড়া, মধ্যমগ্রাম প্রভৃতি অঞ্চলকে বিধিবদ্ধ রেশনিং এলাকা হিসাবে ঘোষণা করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি; এবং

(খ) থাকলে, কবে নাগাদ তাহা বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**শ্রী সুধীন কুমার ঃ**

(ক) বর্তমানে নয়।

(খ) প্রশ্ন ওঠে না।

**শ্রী সরল দেব ঃ** মাননীয় খাদ্য মন্ত্রী মহাশয় অনুগ্রহ পূর্বক জানাইবেন কি, যে বারাসাত, নবপল্লী, নপাড়া, মধ্যমগ্রাম প্রভৃতি এলাকার জনসাধারণের প্রতি আপনার দৃষ্টিভঙ্গিটা সহানুভূতি সূচক নয় কেন? ওগুলো কি স্ট্যাটুটারি রেশনিং এলাকার মধ্যে আসেনা? অথচ ওগুলো এন্টায়ারলি রিফিউজি কনসেন্ট্রেটেড এরিয়া এবং এ বিষয়ে ইতিপূর্বে রিপ্রেজেনটেশন দেওয়া হয়েছে।

**শ্রী সুধীন কুমার ঃ** মাননীয় সদস্য জানেন যে নতুন এলাকা আমরা ক্রমশ বাড়াবার চেষ্টা করছি, এবং কিছু কিছু বাড়ানো হয়েছে, কিছু কিছু বাড়ানোর পর সেখানে যারা মডিফায়েড রেশনিং দোকানেব মালিক ছিলেন তারা হাইকোর্টে মামলা করেছেন। এমন একটা পরিস্থিতির সৃষ্টি হয়েছে যে সেই সব মামলা ফয়সালা না হওয়া পর্যন্ত আমরা নতুন করে কিছুই করতে পারছি না।

**শ্রী সরল দেব ঃ** নব ব্যারাকপুর-যেটা স্ট্যাটুটারি রেশনিং এলাকা বলে ঘোষণা করেছেন সেখানেও কি হাইকোর্টে মামলা হয়েছে?

**শ্রী সুধীন কুমার ঃ** কোনও কোনও এলাকায় হয়েছে, নোটিশ না দিলে ঠিক বলতে পারছি না।

**শ্রী সরল দেব ঃ** মামলা প্রত্যাহার হলে যে যে এলাকাগুলির নাম দিলাম ঐ গুলিকে কি বিধিবদ্ধ রেশন এলাকা বলে বিবেচনা করবেন।

**শ্রী সুধীন কুমার ঃ** নিশ্চয় বিবেচনা করা হবে।

**শ্রী মীর আব্দুস সৈয়দ ঃ** এর আগে জানিয়েছি আমার মহেশতলা এলাকায় স্টেট কলোনিতে বিভিন্ন এলাকা থেকে অনেক শ্রমিক এসেছেন, যাদের আগে রেশন কার্ড ছিল, কিন্তু এখানে ইনক্লুড না হওয়ায় রেশন পাচ্ছে না, রেশন না পাওয়ায় তাদের খুব মুশকিল হচ্ছে, তাদের কোনও ব্যবস্থা হতে পারে কি?

**শ্রী সুধীন কুমার ঃ** এখানে সে প্রশ্ন করা চলে না, সেটা নোটিশ লাগবে এবং আপনাতে আমাতে পরামর্শ করে দেখব কি করা যায়।

## Short Notice Starred Questions

(to which oral answers were given)

### হাওড়া জেলার উদয়নারায়ণপুর ব্লকে গভীর নলকূপ স্থাপন

***২৪৭।** [অনুমোদিত প্রশ্ন নং *৭৮৫ (এস এন)।] **শ্রী পান্নালাল মাজী ঃ** কৃষি বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হাওড়া জেলার উদয়নারায়ণপুর ব্লকে নিম্নলিখিত গভীর নলকূপগুলি কবে বসানো হইয়াছে—

(১) রামপুর,

(২) হরালী,

(৩) নরনারায়ণ চক,

(৪) রঘুনাথপুর,

(৫) বিধি চন্দ্রপুর,

(৬) পালিয়াড়া,

(৭) জোঁকা,

(৮) হরিহরপুর,

(৯) উত্তর হরিপরপুর,

(১০) সোনাগাছি ও

(১১) শিবানীপুর ;

(খ) ইহা কি সত্য যে, উক্ত নলকূপগুলি এখনও বৈদ্যুতীকরণ হয় নাই ;

(গ) সত্য হইলে, ইহার কারণ কি ; এবং

(ঘ) কবে নাগাদ উক্ত নলকূপগুলি চালু করা হইবে?

**শ্রী কমলকান্তি গুহ ঃ**

(ক) পশ্চিমবঙ্গ ক্ষুদ্র সেচ কর্পোরেশন কর্তৃক হাওড়া জেলার উদয় নারায়ণপুর ব্লকে পরবর্তী পৃষ্ঠায় গভীর নলকূপগুলি তাহাদের পাশে পাশে লিখিত তারিখে খনন করা হইয়াছে—

| প্রকল্পের নাম | খননের তারিখ |
|---|---|
| ১) রামপুর | ২২.২.৭৮ |
| ২) হরালী | ১২.২.৭৮ |
| ৩) নরনারায়ণচক | ১২.১.৭৮ |
| ৪) রঘুনাথপুর | ৩.২.৭৮ |
| ৫) বিধিচন্দ্রপুর | ১০.২.৭৮ |
| ৬) পালিয়াড়া | ২৬.১২.৭৭ |
| ৭) জোঁকা | ২৪.৯.৭৭ |
| ৮) হরিহরপুর | ২৯.১.৭৮ |
| ৯) উত্তর হরিহরপুর | ১.৫.৭৯ |
| ১০) সোনাগাছি ও | ২১.৩.৭৯ |
| ১১) শিবানীপুর | ২.৬.৭৯ |

(খ) হ্যাঁ ;

(গ) পাম্প হাউস নির্মাণের কাজ বাকি থাকার জন্য বৈদ্যুতিকরণ সম্ভব হয় নাই। ইহার মধ্যে উল্লিখিত ১,২,৩,৫,৬,ও৭নং নলকূপের পাম্পঘর গত জানুয়ারি থেকে জুলাই ৭৯ এর মধ্যে শেষ হইয়া উল্লিখিত ৪নং রঘুনাথপুরে কাজ চলিতেছে। বাকি ৮নং থেকে ১০ পর্যন্ত নলকূপগুলির পাম্পঘর জন্য প্রাপ্ত টেন্ডারগুলি বিবেচনা করা হইতেছে। দ্বিতীয়ত রাজ্য বিদ্যুৎ পর্ষদ থেকে প্রয়োজনীয় এস্টিমেট পাইতে দেরি হওয়াও নলকূপগুলির বৈদ্যুতিকরণে দেরি হইতেছে। প্রথম ৮টির ক্ষেত্রে ওই এস্টিমেট গত ২৯/১/৭৯ তারিখে পাওয়া গিয়াছে। ৯ থেকে ১১ নং নলকূপের জন্য এস্টিমেট এখনো পাওয়া যায় নাই।

(ঘ) বৈদ্যুতিকরণ সাপেক্ষে রামপুর, হরালী, নরনারায়ণচক, বিধিচন্দ্রপুর, পালিয়াড়া ও জোঁকা এই ছয়টি প্রকল্প আগামী নভেম্বর নাগাদ চালু করা যাইবে বলিয়া আশা করা যায়। বাকি পাঁচটি প্রকল্পের পাম্পঘর নির্মাণের ও পাম্প বসানোর কাজ ১৯৮০ সালের এপ্রিল মাস নাগাদ শেষ হইবে বলিয়া আশা করা যায়। বিদ্যুৎ পর্ষদ থেকে বিদ্যুৎ সংযোগ পাওয়া গেলে ১৯৮০ সালের মধ্যে এই পাঁচটি প্রকল্প চালু করা যাইবে বলিয়া আশা করা যায়।

[1-50 — 2-00 P.M.]

**শ্রী নিতাই চন্দ্র আদক :** হাওড়ায় এমন অনেক গ্রাম আছে যেখানে যাতায়াতের অসুবিধা অথচ সেখানে ডিপ টিউবওয়েলের দরকার। কিন্তু সেখানে যাতাযাতের অসুবিধা বলে ক্যানসেল করা হয়েছে। আমার প্রশ্ন হচ্ছে নদীর ধারে ধারে বহু জায়গায় যদি ডিপ টিউবওয়েল না হয় তাহলে সেই সব জায়গায় আর এল আই সেন্টার চালু করবার ব্যবস্থা হবে কি?

**শ্রী কমলকান্তি গুহ:** এ বছর অধিক সংখ্যায় রিভার লিফ্‌ট ও গভীর নলকূপ হাওড়া জেলার জন্য বরাদ্দ করা হয়েছে। তবে জেলা পরিষদের যে বিশেষ স্ট্যান্ডিং কমিটি আছে তারা যদি এ বিষয়ে সুপারিশ করেন তাহলে আমরা বিবেচনা করব।

**শ্রী নিতাই চন্দ্র আদক:** আমরা আগে যেগুলি দিয়েছি সেগুলি কি বিবেচনা করবেন?

**শ্রী কমলকান্তি গুহ:** নিশ্চয়ই করব, তবে এইগুলি কোথায় কোথায় হবে তা আপনারা ঠিক করে দেবেন।

## Starred Questions
### (to which written answer were laid on the Table)

### ট্যাপিওকা চাষের পরিকল্পনা

*২৩১। (অনুমোদিত প্রশ্ন নং *৬৭।) **শ্রী জন্মেজয় ওঝা:** কৃষি বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এই রাজ্যের কোন কোন এলাকা ট্যাপিওকা চাষের উপযোগী ; এবং

(খ) ট্যাপিওকা চাষের কোনও পরিকল্পনা সরকারের আছে কি না?

**কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী:**

(ক) কোনও পরিসংখ্যান নেই। তবে উত্তরবঙ্গের তরাই অঞ্চলে বিক্ষিপ্তভাবে অল্প স্বল্প ট্যাপিওকার চাষ হয়।

(খ) আপাতত নেই।

### সি এম ডি এ-র তৃতীয় পাঁচসালা যোজনায় বরাদ্দকৃত অর্থের পরিমাণ

*২৩৩। (অনুমোদিত প্রশ্ন নং *২৬৬) **শ্রী রজনীকান্ত দোলুই:** পূর্ত (মহানগর উন্নয়ন) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) সি এম ডি এ-র তৃতীয় পাঁচসালা যোজনায় বরাদ্দকৃত অর্থের পরিমাণ কত ; এবং

(খ) উক্ত পরিকল্পনায় কোন কোন গুরুত্বপূর্ণ কর্মসূচি গ্রহণ করা হয়েছে?

**পূর্ত (মহানগর উন্নয়ন) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী:**

(ক) ১৯৭৮-৭৯ সাল থেকে ১৯৮২-৮৩ সাল পর্যন্ত সি. এম. ডি. এ-র পাঁচসালা যোজনায় বরাদ্দকৃত অর্থের পরিমাণ ২৭৭.৭৫ কোটি টাকা।

(খ) উক্ত পরিকল্পনায় যে সকল কর্মসূচি গ্রহণ করা হয়েছে তাহার মধ্যে নিম্নলিখিতগুলি গুরুত্বপূর্ণ:-

(১). এলাকা উন্নয়ন

(২) বস্তি উন্নয়ন

(৩) জল সরবরাহ

(৪) নিকাশি ড্রেন ও পয়ঃপ্রণালী

(৫) আর্বজনার সুষ্ঠু নিয়ন্ত্রণ

(৬) পথ ও পরিবহন

(৭) মিউনিসিপ্যাল ও অঞ্চল উন্নয়ন

**গ্রাম পঞ্চায়েতের মাধ্যমে রিলিফ ও উন্নয়নমূলক কাজের সুষ্ঠু পরিচালনা**

*২৩৪। (অনুমোদিত প্রশ্ন নং *৪০৩।) **শ্রী নানুরাম রায়ঃ** পঞ্চায়েত ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, পশ্চিম বাংলায় গ্রাম পঞ্চায়েতের মাধ্যমে যে সকল রিলিফ ও উন্নয়নমূলক কাজকর্ম হচ্ছে সেগুলি সুষ্ঠুভাবে বণ্টন ও পরিচালিত হচ্ছে কিনা?

**পঞ্চায়েত ও সমষ্টি উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীঃ**

হ্যাঁ।

**মেদিনীপুর জেলায় রামনগর রেগুলেটেড মার্কেটের জন্য বরাদ্দকৃত অর্থ**

*২৪৩। (অনুমোদিত প্রশ্ন নং *৭৮২।) **শ্রী বলাইলাল দাস মহাপাত্রঃ** কৃষি বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মেদিনীপুর জেলার অন্তর্গত রামনগর থানায় রামনগর রেগুলেটেড মার্কেটের জন্য বর্তমান আর্থিক বৎসরে কত টাকা বরাদ্দ করা হইয়াছে ;

(খ) উক্ত মার্কেটের জন্য স্থান নির্বাচন চূড়ান্ত হইয়াছে কিনা ; এবং

(গ) রেগুলেটেড মার্কেটটি কবে নাগাদ কার্য শুরু করিবে এবং তাহার জন্য কি কি ব্যবস্থা গ্রহণ করা হইতেছে?

**কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীঃ**

(ক) রামনগর বাজার অদ্যাবধি নিয়ন্ত্রিত করা হয় নি, সুতরাং এখন আর্থিক বরাদ্দ মঞ্জুরের কোনও প্রশ্ন নাই।

(খ) না।

(গ) বর্তমানে ঠিক করা হয়েছে যে সময় রাজ্যে মহকুমা ভিত্তিক নিয়ন্ত্রিত বাজার স্থাপন করে সমগ্র রাজ্যেই পঃবঃকৃষি পণ্য বিপনন (নিয়ন্ত্রণ) আইন, ১৯৭২ বলবৎ করা হবে। সেই অনুযায়ী মেদিনীপুর জেলার কাঁথি মহকুমার একটি নিয়ন্ত্রিত বাজার স্থাপন করে যথা সময়ে রামনগরকে প্রধান বাজার বা উপ-বাজার এলাকা হিসেবে ঘোষণা করা হবে।

**কলিকাতার বস্তি ও উহাদের উন্নয়ন**

*২৪৪। (অনুমোদিত প্রশ্ন নং *৪৮১।) **শ্রী সন্দীপ দাস :** পূর্ত (মহানগর উন্নয়ন) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্তমানে কলকাতায় কতগুলি বস্তি রয়েছে ;

(খ) তন্মধ্যে কতগুলি বস্তি উন্নয়ন মহানগর উন্নয়ন, পরিকল্পনার আওতায় পড়েছে ; এবং

(গ) যেসকল বস্তি উক্ত পরিকল্পনায় পড়ে নি সেগুলিকে উক্ত পরিকল্পনায় আনার কোনও পরিকল্পনা আছে কি?

**পূর্ত (মহানগর উন্নয়ন) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) ২১২৭ (দুই হাজার একশত সাতাশ)

(খ) ১২৯৪ (এক হাজার দুইশত চুরানব্বুই)

(গ) যে সকল বস্তি এখনও উক্ত পরিকল্পনায় আনা হয়নি সেইসব বস্তিগুলিকে ১৯৮১-৮২ সালের মধ্যে উক্ত পরিকল্পনায় আনার পরিকল্পনা আছে।

**আহিরীপুকুর লোয়ার রেঞ্জ এলাকায় পয়ঃপ্রণালী নির্মাণ**

*২৪৬। (অনুমোদিত প্রশ্ন নং *৪৮২।) **শ্রী সন্দীপ দাস :** পূর্ত (মহানগর উন্নয়ন) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) আহিরীপুকুর লোয়ার রেঞ্জ এলাকায় পয়ঃপ্রণালী নির্মাণের কাজটি বর্তমানে কি অবস্থায় আছে ; এবং

(খ) সত্বর ইহা নির্মাণের বিষয়ে সরকার কি ব্যবস্থা গ্রহণ করছেন?

**পূর্ত (মহানগর উন্নয়ন) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) ও (খ) আহিরীপুকুর অঞ্চলের জল নিকাশি সময় সাময়িকভাবে কিছুটা লাঘবের জন্য কয়েকটি ইতিমধ্যেই নির্মাণ করা হয়েছে। কিন্তু ব্যাপকভাবে সমস্যার মোকাবিলার জন্যে এই এলাকায় আরও ভূগর্ভস্থ নর্দমা নির্মাণ করা দরকার। এতদুদ্দেশ্যে প্রয়োজনীয় কারিগরি ও আর্থিক অনুমোদন আদায়ের জন্যে খসড়া পরিকল্পনা তৈরি করা হচ্ছে। প্রাক নির্মাণ পর্বের কাজ শেষ করে এই প্রকল্পের কাজ ১৯৮০-৮১ সাল নাগাদ শুরু করা যাবে বলে আশা করা যায়।

## Calling attention to matters of urgent public importance

**মিঃ স্পিকার :** আমি একটি দৃষ্টি আকর্ষণী নোটিশ পেয়েছি সরল দেবের কাছ থেকে; সেটা আমি মনোনীত করেছি, স্বরাষ্ট্র বিভাগের মন্ত্রী মহাশয় কবে উত্তর দেবেন?

**শ্রী জ্যোতি বসু :** যদি খবর পাওয়া যায় কালকে উত্তর দেবার চেষ্টা করব—আশা করি পারব।

**মিঃ স্পিকার :** এবার স্বরাষ্ট্র পুলিশ বিভাগের মন্ত্রী মহাশয়কে ১২ই সেপ্টেম্বর আসানসোল শহরে ছাত্র নেতাদের গ্রেপ্তার এবং তাদের উপর পুলিশের আচরণ সম্পর্কে বিবৃতি দিতে অনুরোধ করছি।

**শ্রী জ্যোতি বসু :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ১২.৯.৭৯ তারিখে আসানসোলে এস এফ আই এর ২জন সভ্যকে পুলিশ গ্রেপ্তার করে মারপিট করেছে বলে সদস্য শ্রী বিজয় পাল ও সুনীল বসু রায় যে দৃষ্টি আকর্ষণী বিজ্ঞপ্তি এনেছিলেন সে বিষয়ে আমি নিম্নলিখিত বক্তব্য রাখতে চাই।

আসানসোল বিগত কয়েকমাসে ছাত্র সম্প্রদায় ও পুলিশের মধ্যে কয়েকটি অপ্রীতিকর পরিস্থিতির উদ্ভব হয়। ১২.৯.৭৯ তারিখের ঘটনাটিও তজ্জাতীয়। এই সম্পর্কে পুলিশের কাছ থেকে পাওয়া বিবরণ ও ছাত্রদের প্রতিবেদন সামঞ্জস্যহীন হওয়ায় ঘটনাগুলি সম্পর্কে একটি বিশেষ তদন্ত করার সিদ্ধান্ত নেওয়া হয়েছে। এই তদন্তে এর ফলে সঠিক বৃত্যান্ত অবগত হওয়া যাবে। তদন্তের শেষে ১২ তারিখের ঘটনা সম্পর্কে সরকারি বক্তব্য পেশ করা হবে।

**শ্রী অশোক বসু :** স্যার, আপনার মাধ্যমে একটি গুরুতর বিষয় স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আজকে আনন্দবাজারে একটি সংবাদ প্রকাশিত হয়েছে যার শিরনামা হল 'কংগ্রেস অফিসে তালাবন্ধ'-এ বিষয়ে আমাদের মাথা ঘামানোর কিছু নেই, আরও সংবাদ আছে যে কংগ্রেস তিন টুকরো হয়ে গেছে। এক-কংগ্রেস-ই, দুই-কংগ্রেস কিছু থেকে যাচ্ছেন এবং তিন নম্বর হচ্ছে অন্য অংশ যারা বসে যেতে চাইছেন। এটা তাদের ঘরোয়া ব্যাপার এ বিষয়ে আমাদের বলার কিছু নেই। কিন্তু উদ্বেগের ব্যাপার হচ্ছে অফিস দখল কারা করবে এই নিয়ে স্থানীয় এলাকায় একটা গুরুতর পরিস্থিতির সৃষ্টি হয়েছে কারণ সকাল থেকে কংগ্রেস কর্মী এবং সমাজ বিরোধীরা অফিস দখল করার জন্য জমায়েত হতে আরম্ভ করেছে। স্থানীয় জনসাধারণের আশঙ্কা হচ্ছে আইন শৃঙ্খলার প্রশ্নে একটা গুরুতর পরিস্থিতির সৃষ্টি হবে। আরও উদ্বিগ্ন আমাদের বিরোধী দলের কংগ্রেস সদস্যরা সেখানে যান। ইতিপূর্বে দমদম বিমান বন্দরে আমাদেরই সদস্য গনিখান চৌধুরির উপর কংগ্রেস কর্মীরা আক্রমণ করেছিলেন, অনুরূপ ঘটনা যাতে বিরোধী সদস্যদের উপর না হয় সে বিষয়ে স্বরাষ্ট্র মন্ত্রী দৃষ্টি দেবেন বলে আশা করছি।

**শ্রী অনিল মুখার্জি :** স্যার, বাইরে বিরোধী সদস্যরা ধর্না দিচ্ছেন খাতায় সই করছেন, টাকাও নেবেন—হাউসে আসবেন না এটাই কি নিয়ম? বাইরে থেকে যদি সই করে কেউ চলে যায় এবং হাউসের প্রসিডিংস এ পার্টিসিপেট না করে? তাহলে তারা সে কাজ করতে পারেন কিনা?

**মিঃ স্পিকার :** আইনত তারা হাউসের চৌহদ্দীর মধ্যে এলেই টাকা নিতে পারবেন। তারা বয়কট করেন নি—হাউসে আছে এটাই ধরে নিতে হবে।

**মীর আব্দুস সৈয়দ :** স্যার, আপনি জানেন যে কোরোসিন তেলের খুবই সংকট। কেরোসিন তেল একদম পাওয়া যাচ্ছে না—গ্রামে তেল নেই। সুতরাং ডি.এম.এর মারফৎ যদি এরূপ নির্দেশ দেন যে ডিলাররা রেশন কার্ডের মাধ্যমে তেল দেবে তাহলে এর একটা সুরাহা হতে পারে। এ বিষয়ে আমি খাদ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

[2-00 — 2-10 P.M.]

**শ্রী সুনীল বসু রায়ঃ** মিঃ স্পিকার, স্যার, আপনার অনুমতি নিয়ে আমি একটা প্রিভিলেজের প্রশ্ন তুলছি। এর আগে আপনি মহাত্মা গান্ধীর ব্যাপার নিয়ে যে রুলিং দিয়ে ছিলেম সেই রুলিং সংবাদপত্রে যথাযথভাবে প্রকাশিত হয়েছে আমরা দেখেছি। কিন্তু আনন্দবাজার পত্রিকার ১৪ই সেপ্টেম্বর সংখ্যায় প্রথম পৃষ্ঠায় "গান্ধীজি সম্পর্কে মন্তব্যে সভা ত্যাগ" এই শিরোনামায় যে সংবাদ বেরিয়েছে তাতে যেভাবে সংবাদটা দেওয়া হয়েছে তাতে হাউসের প্রোসিডিংস তারা ঠিকভাবে রিপোর্ট করেননি। শচীন সেনের মন্তব্য সম্পর্কে আপনি বলেছেন দুঃখজনক, তারপর সুনীতি চট্টরাজ, সত্যরঞ্জন বাপুলি তাদের মন্তব্য সম্পর্কে বলেছেন সেগুলিও দুঃখজনক, তারা যাদের সম্পর্কে যে উক্তি করেছিলেন সেটা অপমানকর। প্রথম ঘটনা দুঃখজনক সেটা কাগজে প্রকাশিত হয়েছে কিন্তু শেষের দুটি ঘটনা কাগজে প্রকাশিত হয়নি এবং এতে হাউসের প্রোসিডিংস যেভাবে রিপোর্ট করার বিধি সেটা লঙ্ঘন করা হয়েছে। এই শেষের ঘটনা সম্পর্কে আমার প্রিভিলেজ এবং এতে প্রিভিলেজ হয় কিনা সেটা আপনি ঠিক করবেন। তারপর গতকালের ঘটনা নিয়ে, মাননীয় সদস্য দেওপ্রকাশ রায় গত কাল যে অবস্থায় হাউসে এসেছিলেন, তিনি যে কাণ্ড করেছিলেন সে সম্পর্কে স্টেটসম্যানে আজকে যে রিপোর্ট বেরিয়েছে সেই রিপোর্টে তার কাজের যা যা বিবরণ তা বিস্তারিতভাবে দেওয়া হয়েছে বাংলা ইংরাজি করে। কিন্তু হাউসের প্রসিডিংসে এই সম্পর্কে আপনার কি মন্তব্য সে সম্পর্কে যে সংবাদ বলা হয়েছে সেটা সভার পক্ষে অমর্যাদাকর। সভাকে হেয় করা হয় এর মধ্য দিয়ে এটা বেরিয়েছে।

**মিঃ স্পিকারঃ** আপনি যে কোনও একটা ঘটনা উল্লেখ করে সেই বিষয়ে কাগজপত্র সহ নোটিশ দিন।

**শ্রী সুনীল বসু রায়ঃ** প্রথম ঘটনা আনন্দবাজার সম্পর্কে আমার প্রিভিলেজ তুলছি এবং শেষের ঘটনা সম্পর্কে আমি আপনার দৃষ্টি আকর্ষণ করলাম।

## LEGISLATION

### The Electricity Supply (West Bengal Amendment) Bill, 1979.

**Shri Jyoti Basu :** Sir, I beg to introduce The Electricity Supply (West Bengal Amendment) Bill, 1979.

(Secretary then read the Title of the Bill)

**Shri Jyoti Basu :** Sir, I beg to move that the Electrictiy Supply (West Bengal Amendment) Bill, 1979 be taken into consideration

মাননীয় অধ্যক্ষ মহাশয় আমি বিলটা সভায় বিবেচনার জন্য প্রস্তাব করছি এবং প্রস্তাব করতে গিয়ে খুব সংক্ষেপে কয়েকটি কথা শুধু বলতে চাই। এই বিলের উদ্দেশ্য ও হেতুর বিবরণের মধ্যে মাননীয় সদস্যরা নিশ্চয়ই দেখেছেন এবং পড়েছেন, আমাদের এই বিদ্যুৎ বিধেয়ক ১৯৪৮ সাল যেটা ছিল তাতে কতকগুলি অসুবিধা ছিল এবং গলদও [illegible] ধরা পড়েছে। ওখানে ষষ্ঠ শিডিউলে প্যারাগ্রাফ ৫তে এই অনুমতি দেওয়া আছে বা অধিকার

দেওয়া আছে যে লাইসেন্স গ্রহীতা যারা তারা কন্টিনজেন্সি ফান্ড থেকে টাকা নিতে পারবে বিশেষ কয়েকটি কাজের জন্য। কিন্তু তাতে এটাও দেওয়া আছে যে সরকারের অনুমোদন নিয়ে সেই টাকাটা তারা নিতে পারবে কন্টিনজেন্সি ফান্ড থেকে। কিন্তু পরবর্তীকালে এটা দেখা গেছে কন্টিনজেন্সি ফান্ড থেকে ক্যালকাটা ইলেকট্রিক সাপ্লাই কোম্পানি টাকা নিয়েছেন, কিন্তু পরবর্তীকালে তা ফিরিয়ে দেওয়ার বিশেষ কোনও ব্যবস্থা সেখানে হয়নি। আইনে এটা দেখা যাচ্ছে তাদের ওখানে টাকাটা ফিরিয়ে দেওয়ার অধিকার আছে কিনা, সেটা বাধ্যতামূলক কিনা সেই বিষয়ে সন্দেহ আছে। সরকার তাদের বাধ্য করতে পারেন না, সরকার বলতে পারনে না যে—যে টাকাটা নিয়েছে তা ফেরত দাও। আইনে দেখা যাচ্ছে কন্টিনজেন্সি ফান্ড থেকে কয়েকটি বিশেষ ব্যবস্থা, কারণের জন্য টাকা নেওয়া যায়। আমরা মনে করছি আরও একটা অন্য কারণের জন্য নেওয়া যেতে পারে দরকার হলে, যেমন টিটাগড় প্রকল্প হচ্ছে, হয়ত প্রয়োজন হলে সেখান থেকে কিছু টাকা নেওয়া যেতে পারে। কিন্তু সেটা ফেরত দিতে হবে কন্টিনজেন্সি ফান্ডে। আমরা দেখছি সেটা কন্টিনজেন্সি ফান্ডে ফেরত না দেবার দরুন আস্তে আস্তে কমে কমে সেটা অনেক কমে গেছে। সেইজন্য এই সংশোধনীর মাধ্যমে ব্যবস্থা করা হচ্ছে যাতে করে সরকারের এই অধিকার থাকবে যে সরকার তাদের বাধ্য করতে পারবে এটা ফেরত দিতে। এতে আর একটা সুবিধা হবে পরবর্তীকালে পর্ষদ বা সরকার যদি এই কোম্পানি অধিগ্রহণ করে তখন কন্টিনজেন্সি ফান্ডে যদি বেশি টাকা থাকে তাহলে আমাদের কম খরচ হবে এটা নেবার জন্য দুর্ভাগ্যবশত আইনের এই ফাঁক আগে কেউ বোঝবার চেষ্টা করেনি এবং তার ফলে কন্টিনজেন্সি ফান্ড অনেক কমে গেছে এবং এই ব্যাপারে সরকারের কোনও অধিকারও ছিলনা। আমরা এগুলি পর্যালোচনা করে আইনের এই সংশোধনী এনেছি।

The motion of Shri Jyoti Basu that the Electricity Supply (West Bengal Amendment) Bill, 1979 be taken into consideration was then put and agreed to.

### Clauses 1 to 3 and preamble

The question that clauses 1 to 3 and preamble do stand part of the Bill, was then put and agreed to.

**Shri Jyoti Basu :** Sir, I beg to move that the Electricity Supply (West Bengal Amendment) Bill, 1979, as settled in the Assembly be passed.

**শ্রী রবীন মুখার্জি ঃ** মাননীয় স্পিকার মহাশয়, কন্টিনজেন্সি ফান্ড থেকে কিভাবে ব্যয় করা হয়েছে সেই রিপোর্ট পেলে ভালো হত। অর্থাৎ অপব্যয় হয়েছে কিনা সেটা জানা দরকার এবং সেটা জানতে পারলে বোঝা যেত যে ইলেকট্রিক সাপ্লাই কর্পোরেশন কিভাবে এগুলি ব্যবহার করে থাকে। এগুলি আমাকে বলতে হচ্ছে তার কারণ হচ্ছে ক্যালকাটা ইলেকট্রিক সাপ্লাই কর্পোরেশনে বর্তমানে কোনও অ্যাডমিনিস্ট্রেশন নেই এবং দেখছি সেখানে খুবই খারাপ অবস্থা চলছে। আমার যে ব্যক্তিগত অভিজ্ঞতা আছে তাতে দেখছি আমার অঞ্চল যেটা মিউনিসিপ্যালিটির সঙ্গে যুক্ত আছে তার ৮০ পারসেন্ট জায়গাতে বিদ্যুৎ জ্বলে

না এবং জ্বললে আবার নেভেনা। আমরা চিঠিপত্র দিচ্ছি এবং তার ফলে সেখান থেকে যারা আসছেন তারা বলছেন খুব ডিসম্যাল পিকচার। স্যার, এই হল ক্যালকাটা ইলেকট্রিক সাপ্লাই কর্পোরেশনের অবস্থা। মানুষের দুর্গতির সীমা নেই, অথচ ওই কন্টিনজেন্সি ফান্ড কিভাবে ব্যয় হয়েছে সেটা আমরা জানিনা। অবশ্য এটা এখন চেকড হবে। এই হল ক্যালকাটা ইলেকট্রিক সাপ্লাই কর্পোরেশনের অবস্থা ইলেকট্রিক সাপ্লাইর দিক থেকে।

[2-10 — 2-20 P.M.]

**শ্রী জ্যোতি বসু:** কি কি বাবদ এই টাকা খরচ হয়েছে কন্টিনজেন্সি ফান্ড থেকে সেটা আমার পক্ষে এখানে বলা সম্ভব নয়। তবে যেটুকু হিসাব করেছি তাতে পেয়েছি কনটিনজেন্সি ফান্ড থেকে মার্চ, '৬৯ সালে ২০,২৮,১৪৯ টাকা নিয়েছে, তারপর '৭১ সালে ৩৫ লক্ষ টাকা নিয়েছে, '৭৩ সালে ৫৫ লক্ষ টাকা নিয়েছে, '৭৪ সালে ৮৫ লক্ষ টাকা তারা নিয়েছে এবং এর সঙ্গে আরও ২০ লক্ষ টাকা নিয়েছে। এইভাবে হতে হতে অনেক কমে গিয়েছে যার ব্যালেন্স এখন আছে এবং সেইজন্য আমার যে হিসাব—কোম্পানি কি বলবে জানি না, ১৯৭৯ সালে আমরা দেখছি যা থাকবে তা ১,৪৮,৫৫,১৮৩ টাকা। কিন্তু এটা আমরা বুঝেছি যদি এইভাবে ফিরিয়ে দেবার ব্যবস্থা থাকত, কত খরচ কিভাবে হয়েছে তাহলে এই যে দেড় কোটি টাকা আছে তার থেকে অনেক বেশি টাকা কনটিনজেন্সি ফান্ডে থাকত এ বিষয়ে সন্দেহ নেই এবং তারজন্য এই ব্যবস্থা নেওয়া হয়েছে আগামী দিনে যাতে আর এই রকম না হয়। আপনারা জানেন যে সুপরিকল্পিতভাবে এই ব্যবস্থা করেছি আমাদের অনুমোদন ছাড়া, কি বাবদ খরচ হবে, এই টাকা এখান থেকে দেওয়া হবে না। আর এখানে বেহালা অঞ্চলের কথা একজন বললেন—(**শ্রী রবীন মুখার্জি:** সারা কলকাতা শহরও সারা কলকাতা শহর, যাইহোক বেহালা অঞ্চলে ডি,ভি,সি,র কত, ক্যালকাটা ইলেকট্রিক সাপ্লাই-এর কত এসব প্রশ্নের এখানে অবতারণা করে লাভ নেই, সামগ্রিকভাবে এই সমস্যা চলছে, তার জবাব আমি এখানে দিতে পারব না।

The motion of Shri Jyoti Basu that Electricity Supply (West Bengal Amendment) Bill, 1979, as settled in the Assembly, be passed, was then put and agreed to.

## THE WEST BENGAL CENTRAL VALUATION BOARD (AMENDMENT) Bill, 1979

**Shri Pransanta Kumar Sur:** Sir, I beg to introduce the West Begnal Central Valuation Board (Amendment) Bill, 1979.

The Constitution of Central Valuation Board has provided in the West Bengal Central Valuation Board Act,1948, was overdue. There has been an urgency on the part of the Government to bring the Central Valuation Board into existence. But the organisation of the Board which under the provisions of the Act shall consist of a Chairman and 2 other members to be appointed by the State Government requires certain preliminary steps to be taken. 2 other members of the Board to

be appointed by the State Government would have hardly any function to perform at the preliminary stage and till the full fledged hearing of objection under the said Act matures. Thus to avoid fruitless expenditure and also other allied inconveniences, it became necessary to bring the said board into existenc with the Chairman alone. This has necessiated the immediate amendment by an Ordinance of the West Bengal Valuation Board Act by providing for validation of all the Acts of the Board as it comes into existence with the appointment of the Chairman alone.

(Secretary then read the Title of the Bill)

**Shri Pransanta Kumar Sur :** Sir, I beg to move that the West Bengal Central Valuation Board (Amendment) Bill, 1979 be taken into consideration

আমি দু একটি কথা সংক্ষেপে বলি যে সেন্ট্রাল ভ্যালুয়েশন বোর্ড কেন করা হয়েছে সেটা বিল যখন এখানে উত্থাপিত হয়েছিল তখন আলোচনা হয়েছিল। কিন্তু এই বোর্ডের যে কাজকর্ম, সেই কাজকর্ম করতে হলে প্রাথমিক কাজকর্ম কিছু করা দরকার। সেই প্রাথমিক কাজকর্ম করতে আরও দুজন সদস্য না হলেও চলে, শুধু চেয়ারম্যান কাজ করলেই চলে। আমরা আলোচনা করে দেখলাম যে এতে আমাদের ব্যয় অনেক কম হবে। পরে তাই প্রাথমিক কাজকর্ম করার জন্য আমরা চেয়ারম্যানকে নিয়ে বোর্ড গঠন করলাম এবং চেয়ারম্যান কাজ করে যাচ্ছেন এবং সেইজন্য প্রয়োজন ছিল অর্ডিন্যান্স করার। অর্ডিন্যান্স করেছি এবং চেয়ারম্যান কাজ চালিয়ে যাচ্ছে। চেয়ারম্যানের কাজ যাতে আইনসংগত হয়, সেইজন্য আজকে এই বিল আমি উত্থাপন করছি।

The Motion of Shri Prasanta Kumar Sur that the West Bengal Central Valuation Board (Amendment) Bill, 1979 be taken into consideration, was then put and agreed to.

**Clauses 1 to 3 and Preamble**

The question that clauses 1 to 3 and Preamble do stand part of the Bill, was then put and agreed to.

**Shri Prasanta Kumar Sur :** I beg to move that the West Bengal Valuation Board (Amendment) Bill, 1979, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

[2-20 — 2-30 P.M.]

**The Bengal Municipal (Amendment) Bill, 1979**

**Shri Prasanta Kumar Sur :** Sir, I beg to introduce the Bengal Municipal (Amendment) Bill, 1979.

Sir, certain major changes are contemplated in the Bengal Municipal Act, 1932, so as to meet the requirement of the time. Accordingly, the Bengal Municipal (Second Amendment) Bill, 1979 will be placed before the House. As it would take some time before the said Bill passes into law it had become urgently necessary to bring into force some of the provisions of the contemplated bill so far as it relates to the preparation and revision of the electoral rolls for the municipalites of West Bengal as well as regularisation of some appointment made by the Commissioners of municipalities within the 31st December, 1978. The preparation for election is a time consuming process and has to commence much before the election takes place. Hence immediate legislation of the aforesaid provisions by Ordinance had become necessary.

(Secretary then read the Title of the Bill)

**Shri Prasanta Kumar Sur :** Sir, I beg to move that the Bengal Municipal (Amendment) Bill, 1979 be taken into consideration.

স্যার, এই বিল আমি এখানে এনেছি তার দুটি কারণ। একটি হল—আমরা নির্বাচনে যাচ্ছি, সেটা আগেই বলেছি। সেজন্য যারা সাধারণভাবে ভোটার হবে, তাদের জন্য অর্ডিনারি রেসিডেন্ট বলতে কি বোঝায়, সেই সংজ্ঞা এখানে পরিষ্কারভাবে দেওয়া হয়েছে। এটার প্রয়োজন ছিল, আগে পরিষ্কার ছিলনা। আর একটা প্রয়োজন হল—১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত পশ্চিমবঙ্গে কংগ্রেস যখন ক্ষমতায় ছিল, তখন এক দিকে যেমন সমাজ বিরোধীদের দৌরাত্ম্যে সাধারণ গণতান্ত্রিক মানুষের উপর নানাবিধ আক্রমণ সংঘটিত হয়েছিল, তেমনি আমাদের বিভিন্ন যে সংস্থা আছে, পৌর সংস্থাগুলির মধ্যে যেভাবে কর্মী নিয়োগ করেছে, তাদের যোগ্যতা থাকুক বা না থাকুক, সেদিক না দেখে দলীয় স্বার্থে সংস্থাগুলিকে ব্যবহার করেছিল এবং বিভিন্ন পৌরসভায় হাজার হাজার কোথাও দুশ কোথাও পাঁচশ, এই ধরনের সমস্ত পৌরসভায় তারা কর্মী নিয়োগ করেছিল। কর্মী নিয়োগের ব্যাপারে বর্তমান আইনে যে ক্ষমতা দেওয়া আছে সেটা হল—মিউনিসিপ্যালিটিগুলি কর্মী নিয়োগ করতে পারে, কিন্তু সরকারের অ্যাপ্রুভ্যাল, বা অনুমোদনের প্রয়োজন হবে। প্রাক্ অনুমোদন ব্যতীত কোনও কর্মী নিয়োগ করা যাবেনা বা কোন পোস্ট ক্রিয়েট করা যাবে না। কিন্তু দুর্ভাগ্যবশত আমরা দেখেছি প্রায় সমস্ত মিউনিসিপ্যালিটিগুলিতেই অন্যায়ভাবে এক দিকে যেমন নির্বাচিত কমিশনারকে তাড়িয়ে দিয়েছিল এবং কোনও একজন আমলাকে বসিয়ে দিয়েছিল, অন্য দিকে অগণতান্ত্রিক পদ্ধতিতে কর্মী বামফ্রন্ট সরকার আসার পর আমরা যে সিদ্ধান্ত করেছিলাম সেটা হচ্ছে, যে যেভাবেই চাকরি পান না কেন বেকার সমস্যা যখন এত তীব্র তখন আমরা কাউকে ছাঁটাই করতে চাই না। কিন্তু এ করা সত্ত্বেও বিভিন্ন মিউনিসিপ্যালিটিগুলি কে কত নিয়োগ করেছেন, কবে নিয়োগ করেছেন এই সমস্ত তথ্য আমরা সংগ্রহ করতে পারছি না অথচ মিউনিসিপ্যালিটিগুলির যারা কর্মচারি তাদের কতকগুলি দাবি দাওয়া আছে। যেমন, মহার্ঘভাতার দাবি। সেই মহার্ঘভাতার শতকরা ৮০ ভাগ সরকারি তহবিল থেকে যায়। এই কর্মচারিরা তাদের এই মহার্ঘভাতা পাচ্ছেন না, তার কারণ হল সরকারি অনুমোদন নেই। আমরা তাই

এই সমস্ত সমস্যা যাতে দূর হয় সেইজন্য এই বিল নিয়ে এসেছি এবং তাতে প্রস্তাব করেছি, ৩১শে ডিসেম্বর, ১৯৭৮ সাল পর্যন্ত যে সব কর্মচারি নিয়োগ করা হয়েছে—আইনসঙ্গতভাবেই হোক বা যে ভাবেই হোক যেহেতু কর্মচারিদের কোনও দোষ নেই সেইহেতু তাদের যে প্রাপ্য সেটা পাওয়া উচিত। তাদের এই চাকরিটা নিয়মসিদ্ধ করার জন্য আমি এখানে এই সংশোধনী এনেছি, আশা করি শ্রমিক কর্মচারিদের স্বার্থে এই সংশোধনী সকলেই গ্রহণ করবেন।

[2-30 — 2-40 P.M.]

**শ্রী নিরঞ্জন মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় পৌরমন্ত্রী মহাশয় যে বেঙ্গল মিউনিসিপ্যাল (অ্যামেন্ডমেন্ট) বিল নিয়ে এসেছেন সেজন্য পৌরসভাগুলির পক্ষ থেকে তাকে অভিনন্দন জানাচ্ছি। এটা আগেই অর্ডিন্যান্স হয়েছিল এবং এখন এটা বিল হিসাবে আমাদের কাছে এসেছে। আমাদের এর পরেই আছে পৌরসভাগুলি সম্পর্কে বিল। সেই বিলের মধ্যে দিয়ে একটা কমপ্রিহেনসিভ বিল আসছে—সেটা সিলেক্ট কমিটিতে যাবে পৌরসভাগুলি যে ধ্বংস সাধন করা হয়েছে অন্তত তার থেকে শ্বাস ফেলার একটা ব্যবস্থা বামফ্রন্ট সরকার করতে চাইছেন তাদের প্রতিশ্রুতি অনুযায়ী। স্যার, আপনি জানেন, পৌরসভাগুলিতে ১৫/১৬ বছর ধরে কোনও নির্বাচন হয়নি। যারা সেই সময় ছিলেন বা পরবর্তীকালে এসেছিলেন সেখানে যারা সরকারপক্ষের ছিলেন না সেই নির্বাচিত প্রতিনিধিদের জবরদস্তি করে সরিয়ে দেওয়া হয়েছিল। সেখানে গুন্ডা লেলিয়ে সরকারি প্রশাসনের সাহায্য নিয়ে নানান ভাবে ব্যবস্থা করে তাদের সরিয়ে দেওয়া হয়েছিল। স্যার, পশ্চিমবাংলার পৌরসভাগুলিকে জঞ্জাল মুক্ত করার জন্য বামফ্রন্ট সরকার প্রতিশ্রুতিবদ্ধ ছিলেন। সরকারে এসে আমাদের মন্ত্রী মহাশয় প্রথম যে কাজটি করেছেন সেটা হচ্ছে সেই প্রত্যাশিত নির্বাচনের ব্যবস্থা করা। আগামীদিনে পশ্চিমবাংলায় যে নির্বাচন হবে তাতে ১৮ বছর বয়স্ক সকলেরই সেই নির্বাচনে ভোট দেওয়ার অধিকার স্বীকৃত হয়েছে এবং সেই ব্যবস্থা করা হয়েছে। সেখানে নির্বাচনের ব্যাপারে যে মারপ্যাঁচ ছিল তাতে মামলা করে নির্বাচন আটকে দেওয়া হত এবং নানান কৌশলে কায়েমী স্বার্থের মানুষরা, যারা সেখানে বাস্তুঘুঘুর মতন বাসা বেঁধে ছিল তার এই পৌরসভাগুলি দখল করে ছিল। তার থেকে পৌরসভাগুলিতে মুক্ত করার ব্যবস্থা করা হয়েছে এই সংশোধনীর মধ্যে দিয়ে। এটা নিশ্চয় একটা নতুন পদক্ষেপ। এরজন্য মাননীয় পৌরমন্ত্রী মহাশয় যে উদ্যোগ নিয়েছেন তারজন্য আমি তাকে অভিনন্দন জানাচ্ছি। একটা কথা মন্ত্রী মহাশয় বলেছেন যে কোনও কর্মচারিকে ছাঁটাই করা হবে না। কারণ কর্মচারিদের তো দোষ নাই। সে বে-আইনিভাবে হোক জবরদস্তি করেই হোক বা পাইপ গানের মাথাতেই হোক তাদের পৌরসভার ঘাড়ে বসিয়ে দেওয়া হল। ভালো কথা আমরা কারও রুজি-রোজগার খেতে চাই না। কিন্তু এই সব কর্মচারি যাদের বসিয়ে দেওয়া হয়েছে তারা আজকে পৌরসভার বোঝা হয়ে দাঁড়িয়েছে। আমি একটি পৌরসভার কথা জানি যে পৌরসভার সঙ্গে আমি দীর্ঘকাল যুক্ত। কে নাকি একজন তিনি ছাত্র পরিষদের পান্ডা না যুব কংগ্রেসের নেতা তিনি ইঞ্জিনিয়ার হয়ে অ্যাপয়েন্টেড হলেন। তিনি জীবনে পৌরসভায় হাজিরা দিতেন না। বললাম অন্তত হাজিরাটা দিন। তিনি একটা ডিপার্টমেন্টের হেড অব দি ডিপার্টমেন্ট হলেন আর এত বড় একটা বন্যা হয়ে গেল মানুষ যেখানে ভেসে চলেছে হাজার হাজার মানুষকে উদ্ধার করতে হচ্ছে সেখানে সেই অফিসারকে খুঁজে পেলাম না। তিনি বাইরে রাজনীতি করতে

লাগলেন এই বামফ্রন্ট কোথায় কি করছে এই সব খোঁজ খবর করতে লাগলেন বন্যাকে রাজনীতির কাজে লাগালেন। মহেশতলা থানায় এত বড় বন্যা হল এবং সেখানে যে কিছু করার আছে তার তিনি কোনও প্রয়োজন বোধ করলেন না। এই রকম দায়িত্বজ্ঞানহীন লোক বিভিন্নভাবে ঢুকে গেছে। কোনও রকম নীতি বোধ নেই ১৯৭২ সালে সন্ত্রাস ও পাইপ গানের মাধ্যমে এরা সব এসে পৌরসভার ঘাড়ে বসেছে। আজকে এই জঞ্জাল এই সব বোঝা কি পৌরসভাকে বয়ে বেড়াতে হবে? এটা কি করে সম্ভব তা আমি বুঝতে পারছি না। সাধারণ মানুষের ট্যাক্সের টাকা পৌরকর্মচারিদের মাইনে হয় যে সমস্ত উন্নয়নমূলক কাজের জন্য টাকা পাওয়া যায় তাতেও তাদের অংশ থাকে। তাহলে আমি নিবেদন করব তাদের এইভাবে কি রাখতে হবে তাদের বোঝা বয়ে বেড়াতে হবে? এটা কিভাবে চলবে তা আমি বুঝতে পারছি না। নিশ্চয় যারা ভালো যারা কাজ করতে চায় সে বিরোধী মতবাদের লোক হলেও তাদের রাখতে আমাদের আপত্তি নাই। কিন্তু এই ধরনের জীবদের কি করা যায় সেদিকে মাননীয় মন্ত্রী মহাশয় একটু নজর দেবেন। আর একটি বিষয় এই যে পৌরসভার ভিতর ১৯৭৮ সালে ৪০০/৫০০ অপদার্থ লোক এসেছে পৌরসভার ঘাড়ে চাপিয়ে দেওয়া হয়েছে তাদের যে সরকারি সাবসিডি দেওয়া হত তা বন্ধ করার ফলে আজকে পৌরসভার জীবনে নাভিশ্বাস ফিরে এসেছে। এতে আর্থিক কিছু সুরাহা হবে। সেদিক থেকে তিনি যে এই বিল এনেছে তার জন্য আমি তাকে অভিনন্দন জানাই সঙ্গে সঙ্গে ঐ সব জঞ্জাল অপসারণের জন্য আজকে একটা বিল করা দরকার। আশাকরি এ সম্বন্ধে তিনি নিজে ভেবে দেখবেন।

**শ্রী দেবীপ্রসাদ বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য শ্রী নিরঞ্জন মুখার্জি মহাশয় যে কথা বললেন এই যে বোঝা পৌরসভার ঘাড়ে চাপিয়ে দেওয়া হয়েছে সে সম্বন্ধে আমি ওর সাথে একমত। আমি জানি আমার নবদ্বীপ মিউনিসিপ্যালিটির কথা। সেখানে সুব্রত মুখার্জি গিয়ে এক্জিকিটিভ অফিসারকে ডেকে বলে দিলেন এই এই লোকদের নিতে হবে। তখনই তাদের নিয়ে নেওয়া হল। কিন্তু দেখা গেল যে এদের বিদ্যাসাগর মহাশয়ের দ্বিতীয় ভাগের জ্ঞান নেই এবং প্যারীচন্দ্র মিত্রের ঘোড়ার পাতা পর্যন্ত বিদ্যে নেই। স্যার, এই সব লোকদের কি আমাদের টেনে বেড়াতে হবে। আমি মনে করি এদের ওঁচলা ফেলা গাড়িতে করে তুলে নিয়ে সরিয়ে দেওয়া হোক। এই বিলে সে ব্যবস্থা করা হয় নি। এ না করলে এই সব মালকে নিয়ে কি করা যাবে তা আমি বুঝতে পারছি না।

**শ্রী নীহারকুমার বোস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের পশ্চিমবঙ্গের পৌরসভাগুলিতে নাভিশ্বাস উঠেছে এবং মাননীয় মন্ত্রী মহাশয় এখনও চেষ্টায় আছেন একে কোনও রকমে বাঁচানো যায় কিনা। গত ১৮ বছর কোনও নির্বাচন হয়নি পৌরসভাগুলিতে। ওটা একটা কায়েমী স্বার্থের বাসা তৈরি হয়েছে এবং বাস্তু ঘুঘুর দল অবাধে বিচরণ করে চলেছেন। ফলে আমরা দেখেছি এই বাড়তি জনসংখ্যার যে চাহিদা, সেই চাহিদার সঙ্গে পৌরসভাগুলি খাপ খাইয়ে চলতে পারছে না। না এর আর্থিক সঙ্গিত আছে, না প্রশাসনিক দিক থেকে সঙ্গতি আছে। ফলে এমন একটা অচল অবস্থার সৃষ্টি হয়েছে, সেই সময়ে এই রকম একটা পরিস্থিতিতে নিশ্চয়ই আজকে এই বিলকে অভিনন্দন জানাব। সেকেন্ড অ্যামেন্ডমেন্টে সংস্কার মূলক যে সমস্ত প্রস্তাব এসেছে সেটা অবশ্য এখানে আলোচনার বিষয় বস্তু নয়। তবে অচিরে নির্ব্যাচন হওয়া উচিত। নির্বাচন সম্পর্কে আমাদের সরকার সচেতন এবং সজাগ তারই কার্যকর ব্যবস্থা

হিসাবে এই বিল তিনি এনেছেন। এই প্রসঙ্গে এই বিলে যে আর একটি প্রস্তাব রয়েছে সেটা হচ্ছে। কংগ্রেস আমলে এই সমস্ত মিউনিসিপ্যালিটিতে প্রয়োজন না থাকা সত্ত্বেও পাইকারী হারে যে সমস্ত লোক ঢুকিয়ে দেওয়া হয়েছিল তাদের সম্পর্কেও এই সরকার একটা ভালো মনোভাবে গ্রহণ করেছেন। যেভাবে তারা ঢুকুন না কেন, যারাই তাদেরকে ঢোকান না কেন, আজকে তার পৌরসভা কর্মচারি এবং কর্মচারি হিসাবে আজকে আমাদের সরকার তাদের দেখছেন এবং তারা যাতে স্থায়ী ভাবে চাকুরি করতে পারেন, তাদের চাকুরির নিরাপত্তা যাতে হয় তার সুযোগ এই প্রস্তাবের মধ্যে রাখা হয়েছে। এই সব কারণে আমি এই বিলকে সমর্থন করছি এবং মাননীয়মন্ত্রী মহাশয়কে সাধুবাদ জানাচ্ছি।

**শ্রী বিশ্বনাথ চৌধুরি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয় যে বিল এনেছেন এটাকে আমি সম্পূর্ণভাবে সমর্থন করছি। কারণ তিনি যে দৃষ্টিভঙ্গির দিকে তাকিয়ে এই বিল এনেছেন সেটা অত্যন্ত ভালো দৃষ্টিভঙ্গি। কারণ দীর্ঘদিন ধরে পৌরসভাগুলির যে অবস্থা সেই অবস্থা সম্পর্কে প্রায় সকলে আমরা জানি যে বিভিন্ন পৌরসভা তার যে কাজকর্ম সেগুলি আমরা ওয়াকিবহাল এবং এছাড়া বিভিন্ন জায়গায় পৌরসভাগুলিতে অবিলম্বে নির্বাচন করা উচিত। আজকে বিভিন্ন জায়গায় পৌরসভায় একজিকিউটিভ অফিসার দেবার ফলে একজন একজিকিউটিভ অফিসারের পক্ষে সমস্ত জায়গায় পৌরসভাগুলির যে কাজ সেটা ঠিকমতো তদারকি করা সম্ভব হয় না। তাছাড়া পৌরসভাতে একজিকিউটিভ অফিসাররা তাদের কিছুটা খামখেয়ালিপনা বিশেষভাবে পরিলক্ষিত হয়। কিছু দিন আগে পশ্চিমদিনাজপুর জেলার বালুরঘাট পৌরসভায় লাগাতার ধর্মঘট চলছে এবং সেই ধর্মঘট-এর মূল কারণ হচ্ছে বোনাসকে কেন্দ্র করে ৮.৩৩ যে বোনাস সেই বোনাস অন্যান্য জায়গায় যারা অফিসার আছেন তারা কোনও কোনও ক্ষেত্রে দিচ্ছেন। কিন্তু বালুরঘাট পৌরসভাতে যে একজিকিউটিভ অফিসার আছেন তিনি বোনাস দিতে চান না। এই অনমনীয় মনোভাবের ফলে কর্মচারিদের মধ্যে একটা অসন্তোষ দেখা দিয়েছে। যারা প্রকৃত কাজ করছেন তাদের মধ্যেও এই অসন্তোষকে বাড়িয়ে তোলার জন্য যে চেষ্টা সেটাকে প্রতিহত করা দরকার এবং অবিলম্বে নির্বাচনের দাবি রেখে এবং এই বিলকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[2-40 — 2-50 P.M.]

The motion of Shri Prasanta Kuamr Sur that The Bengal Municipal (Amendment) Bill, 1979, be taken into consideration, was then put and agreed to.

### Clauses 1 to 9 and Preamble

The question that clauses 1 to 9 and preamble do stand part of the Bill, was then put and agreed to.

**Shri Prasanta Kumar Sur :** Mr. Speaker, Sir, I beg to move that The Bengal Municipal (Amendment) Bill, 1979, as settled in the Assembly, be passed.

The motion of Shri Prasanta Kumar Sur that the Bengal Municipal (Amendment) Bill, 1979, as settle in the Assembly, be passed, was then put and agreed to.

**The Bengal Municipal (Second Amendment) Bill, 1979.**

**Shri Prasanta Kumar Sur :** Mr. Speaker, Sir, I beg to introduce The Bengal Municipal (Second Amendment) Bill, 1979.

(Secretary then read the Title of the Bill)

**Shri Prasanta Kumar Sur :** Sir, I beg to move that the Bengal Municipal (Second Amendment) Bill, 1979, be referred to a Select Committee of the House consisting of the followihg Members, namely :

(1) Shri Prasanta Kumar Sur, Minister-in-charge of Local Government and Urban Development and P.W. (M.D.) Department,

(2) Shri Rabin Mukherjee,

(3) Shri Niranjan Mukherjee,

(4) Shri Tarun Sengupta,

(5) Shri Patit Paban Pathak,

(6) Shri Kamal Krishna Bhattacharya,

(7) Shri Sailen Sarkar,

(8) Shri Debi Prosad Basu,

(9) Shri Sukhendu Khan,

(10) Shri Birendra Narayan Ray,

(11) Shri Mahadeb Mukherjee,

(12) Shri Bejoy Pal,

(13) Shri Gopal Mondal,

(14) Shri Kripa Sindhu Saha,

(15) Shri Biswanath Chowdhury,

(16) Shri Matish Ray,

(17) Shri Bimalananda Mukherjee,

(18) Shri Pradyot Kumar Mahanti,

(19) Shri Krishnadas Roy,

(20) Shri Satya Ranjan Bapuli,

(21) Shri Biswanath Mukherjee

(22) Shri Deba Prasad Sarkar and

(23) Shri Deo Prakash Rai.

That in order to constitute a sitting of the Committee the quoram shall be one-third of the total number of Members of the Committee; and

That the Committee shall make a report to this House by the Second week of the next Session.

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বিলের কয়েকটি গুরুত্বপূর্ণ দিকের কথা আমি এখানে একটু বলব। যদিও বিলটি সিলেক্ট কমিটিতে যাবে, তবুও আমি বলছি যে, আগে মিউনিসিপ্যালিটিগুলির বা পৌরসংস্থাগুলির যে ট্যাক্স স্ট্রাকচার ছিল সেটাকে আমরা নতুনভাবে ঢেলে সাজাচ্ছি। আগে বিভিন্ন হেড-এ বিভিন্ন রকম ট্যাক্স ছিল। যেমন ওয়াটার ট্যাক্স, লাইটিং ট্যাক্স ইত্যাদি। আমরা এখন একটা কনসোলিডেটেড ট্যাক্স করছি। আগে যেখানে হোল্ডিং ট্যাক্স ১০% পর্যন্ত করবার সুযোগ থাকত সেখানে আমরা নিচের দিকে কমিয়ে দিয়েছি, যাতে গরিব করদাতারা কিছু সুবিধা পায়। কিন্তু আবার যারা বিত্তবানলোক তাদের কাছ থেকে খানিকটা ট্যাক্স আদায় করবার ব্যবস্থা করছি। সেই জন্য কনসোলিডেটেড ট্যাক্স করে একটা স্ল্যাব সিস্টেম করে দিয়েছি, সেটা ১০% থেকে ৩৫% পর্যন্ত হবে। এটা হল একটা খুব ইমপর্টেন্ট জিনিস। এর ফলে আমরা আশা করছি যে, মিউনিসিপ্যালিটিগুলির আয় কিছু বাড়বে। আর একটা জিনিস হচ্ছে পৌরসংস্থাগুলির অধিকার খুবই কম ছিল। আমরা এই বিলের মধ্যে নানাভাবে তাদের ক্ষমতা বাড়িয়ে দিয়েছি। সেবিষয়ে বিস্তারিত আলোচনা আমি করছি না। তবে কর্মী নিয়োগের ব্যাপারে আমরা বলেছি যে শতকরা ১ ভাগ কর্মী—অর্থাৎ পৌর সংস্থাগুলির বর্তমান কর্মচারির যে সংখ্যা তার ওপরে তারা যদি ইচ্ছে করে যে কোনও সময়ে শতকরা ১ ভাগ বাড়াতে পারবে। কিন্তু তার চেয়ে বেশি যদি বাড়াতে চায় তাহলে সরকারের অনুমোদন লাগবে। কারণ এখানে একটা জিনিস জানা দরকার যে, সরকার কর্মচারিদের মহার্ঘ ভাতার শতকরা ৮০ ভাগ দেয়। সেদিক থেকে সরকার তাদের কর্মী নিয়োগের ক্ষমতা খানিকটা নিয়ন্ত্রণ করবে। এটার দরকার আছে, যাতে তারা যথেচ্ছভাবে কর্মী নিয়োগ করতে না পারে। ইতিমধ্যে আমরা দেখেছি উন্নয়নমূলক খাতে যে টাকা দেওয়া হয়েছে সেই টাকা উন্নয়নের ব্যাপারে ব্যয় না হয়ে অন্য খাতে ব্যয় হয়েছে। তার প্রধান কারণ হল শ্রমিক কর্মচারিদের যে বেতন বা মজুরি তা তারা দিতে পারেনি নিজেদের আয় থেকে। সেদিক থেকে বর্তমান বিলের মাধ্যমে তাদের আয়ে আমরা খানিকটা বাড়াচ্ছি এবং অপর দিকে এই ব্যবস্থা করছি যে, কর্মী নিয়োগের ক্ষেত্রে তারা শতকরা ১ ভাগ কর্মচারির সংখ্যা বাড়াতে পারবে। এছাড়া কমিশনার, চেয়ারম্যান এবং ভাইস-চেয়ারম্যানদের জন্য আমরা একটা অ্যালাউন্সের ব্যবস্থা করছি। টি.এ. বা যাতায়াতের খরচ দেবার একটা ব্যবস্থা আমরা করছি। অর্থাৎ পৌর সংস্থার সদস্যরা পৌর সংস্থার স্বার্থে, নাগরিকদের স্বার্থে সময় যাতে ব্যয় করতে পারে তার জন্য স্বাভাবিকভাবেই তাদের কিছু আয়ের ব্যবস্থা থাকা দরকার। অর্থাৎ যাতায়াতের খরচ ইত্যাদির জন্য একটা অ্যালাউন্সের ব্যবস্থা করে দিতে যাচ্ছি।

[2-50 — 3-00 P.M.]

আর একটি জিনিস হচ্ছে, আমাদের সমস্ত পৌরসভাগুলির প্রশাসনিক ব্যবস্থা অত্যন্ত দুর্বল। এমন বহু পৌর সংস্থা আছে, যেখানে একজন হেড ক্লার্ক পৌর সংস্থা চালায় এবং সেই হেড ক্লার্কের হয়ত যোগ্যতা যথেষ্ট নেই, এমন কি শুধুই ম্যাট্রিকুলেট বা তারও নিচের শিক্ষা-মান। সেই সব কর্মচারি এক একটি পৌর সংস্থা চালায়। সেই জন্যই আপনারা দেখবেন যে, পৌরসংস্থাগুলি ভালো করে চালানো যাচ্ছে না। আর কাজকর্ম করার দিক দিয়ে রাস্তাঘাট করা বা নালা-নর্দমা করা বা টিউবওয়েল বসানো ইত্যাদি কাজের কারিগরি দিক খুবই দুর্বল। সেই জন্য আমরা ঠিক করেছি যে, কারিগরি দিকে এবং সমস্ত দিকে দৃষ্টি রেখে সরকারের পক্ষ থেকে যখন যেমন দরকার হবে আমরা একজন করে একজিকিউটিভ অফিসার দেব। একজন ইঞ্জিনিয়ার দেব, একজন হেলথ অফিসার দেব। এটা সরকার থেকে দেওয়া হবে অর্থাৎ এদের ব্যয়-ভার সরকার বহন করবেন। কারণ আমরা দেখেছি, যদি পৌর সংস্থাগুলির প্রশাসনিক উন্নতিবিধান না করা হয় তাহলে পৌরসংস্থাগুলি ভালোভাবে কাজ করতে পারবে না। সুতরাং আমরা যেখানে বুঝব অফিসার দেব এবং স্বাভাবিকভাবেই সেখানকার পৌরসংস্থাগুলির কর্তৃত্বাধীনে এনারা থাকবেন। সরকারি কর্মচারি হলেও তারা স্বেচ্ছাচারী ভূমিকা নিতে পারবেন তা নয়। পৌর সংস্থায় নির্বাচিত জনপ্রতিনিধিরা থাকবেন এবং তারাই প্রশাসন চালাবেন। এই যে অফিসারগুলি দিলাম এনারা তাদেরকে সাহায্য করবেন এবং প্রশাসনের উন্নতি-বিধান করবেন। সেইজন্য সরকার ব্যয়-ভার বহন করবেন। আরও অনেক ক্ষমতা দেওয়া হচ্ছে যাতে কাজের সুবিধা হয়। আগে যে ধরনের সীমাবদ্ধ ক্ষমতা ছিল অর্থাৎ বেশি বড় কাজ করতে হলে সরকারি অনুমোদন লাগত। সেগুলিতে আমরা স্বাধীনতা দিয়েছি, সেক্ষেত্রে কোনও সরকারি অনুমোদনের দরকার হবে না। এই ধরনের ক্ষমতা আমরা দিয়েছি। আমরা একথাও বলেছি, ইচ্ছা করলে যখন খুশি একটা পৌরসংস্থাকে বাতিল করে দেওয়া তা সম্ভব নয়। কারণ আগে আমরা দেখেছি, যখন যেমন খুশি নির্বাচিত প্রতিনিধিদের সরিয়ে দিয়ে, তাড়িয়ে দিয়ে সেখানে একজিকিউটিভ বসিয়ে দিয়েছে। আমরা কতকগুলি কারণ দিয়েছি সেইসব কারণগুলি থাকলে তা করা সম্ভব হবে। সেইদিক থেকে আমরা আশা করি, পৌর-সংস্থাগুলির অধিকার অনেক সম্প্রসারিত হচ্ছে। পৌর-সংস্থাগুলির আয় অনেক বাড়বে এবং পৌর-সংস্থাগুলির কাজকর্মের অনেক সুবিধা হবে। সেইজন্য এই সংশোধনী বিল আপনাদের সামনে উপস্থিত করলাম।

The motion of Shri Prasanta Kumar Sur that the Bengal Municipal (Second Amendment) Bill, 1979, be referred to a Select Committee of the House consisting of the following Members, namely :

(1) Shri Prasanta Kumar Sur, Minister-in-charge of Local Government and Urban Development and P.W. (M.D.) Department,

(2) Shri Rabin Mukherjee,

(3) Shri Niranjan Mukherjee,

(4) Shri Tarun Sengupta,

(5) Shri Patit Paban Pathak,

(6) Shri Kamal Krishna Bhattacharya,

(7) Shri Sailen Sarkar,

(8) Shri Debi Prosad Basu,

(9) Shri Sukhendu Khan,

(10) Shri Birendra Narayan Ray,

(11) Shri Mahadeb Mukherjee,

(12) Shri Bejoy Pal,

(13) Shri Gopal Mondal,

(14) Shri Kripa Sindhu Saha,

(15) Shri Biswanath Chowdhury,

(16) Shri Matish Ray,

(17) Shri Bimalananda Mukherjee,

(18) Shri Pradyot Kumar Mahanti,

(19) Shri Krishnadas Roy,

(20) Shri Satya Ranjan Bapuli,

(21) Shri Biswanath Mukherjee

(22) Shri Deba Prasad Sarkar and

(23) Shri Deo Prakash Rai.

That in order to constitute a sitting of the Committee the quoram shall be one-third of the total number of Members of the Committee ; and

That the Committee shall make a report to this House by the Second week of the next Session, was then put and agreed to.

### The Calcutta Municipal Corporation Bill, 1979

**Shri Prasanta Kumar Sur :** Sir, I beg to introduce the Calcutta Municipal Corporation Bill, 1979.

(Secretary then read the Title of the Bill)

**Shri Prasanta Kumar Sur :** Sir, I beg to move that the Calcutta Municipal Corporation Bill, 1979, be referred to a Select Committee of the House consisting of the following Members, namely :

(1) Shri Prasanta Kumar Sur, Minister-in-charge of Local Government and Urban Development and P.W. (M.D.) Department,

(2) Shri Lakshmi Charan Sen,

(3) Shri Samar Kumar Rudra,

(4) Shri Suhrid Mullick Chowdhury,

(5) Shri Sumanta Kumar Hira,

(6) Shri Md. Nezámuddin,

(7) Shri Abdul Hasan,

(8) Shri Ashoke Kumar Bose,

(9) Shri Sachin Sen,

(10) Shri Subhas Chakraborti,

(11) Shri Nirmal Kumar Bose,

(12) Shri Aurobindo Ghosal,

(13) Shri Nikhil Das,

(14) Shri Binoy Banerjee,

(15) Shri Shamsuddin Ahamed,

(16) Shri Suniti Chattaraj and

(17) Shri A.K.M. Hassan Uzzaaman,

That in order to constitute a sitting of the Committee the quoram shall be one-third of the total number of Members of the Committee ; and

That the Committee shall make a report to this House by the Second week of the next Session.

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আমার লিখিত রিপোর্টটা এখানে পেশ করছি এবং এটা সারকুলেট করে দেওয়ার জন্য অনুরোধ করছি। আমি সংক্ষেপে দু একটি কথা বলছি, কারণ হল সম্পূর্ণ নতুন ধরনের বিল আমরা এখানে আনলাম। ক্যালকাটা কর্পোরেশনের ইতিহাসে ১৮৮৮ সাল থেকে আরম্ভ করে বিভিন্ন পর্যায়ে এই কর্পোরেশনের আইন পরিবর্তন হয়েছে, সংশোধিত হয়েছে। ১৮৮৮-র পরে ১৯২৩ সালে রাষ্ট্রগুরু সুরেন্দ্রনাথ যে বিল এনেছিলেন এবং যেটা আইনে পরিণত হয়েছিল সেটা দীর্ঘদিন চলেছিল এবং তারপরে ১৯৫১ সালে ডাঃ বিধানচন্দ্র রায় আরেকটা আইন এখানে করেছিলেন, আর আমরা ১৯৭৯ সালে আজকে নতুন একটা আইন এখানে প্রবর্তন করছি কতকগুলি গুরুত্বপূর্ণ বিষয় যেগুলো আমরা দীর্ঘদিন চিন্তা করছিলাম সেগুলো আমরা এই বিলের দ্বারা আইনে পরিণত করার চেষ্টা করছি।

[3-00 — 3-10 P.M.]

সেগুলো হল এই, ১৯৫১ সালের যে আইন ডাঃ বিধানচন্দ্র রায় এনেছিলেন সেখানে একজন আমলার উপরে প্রায় তিন চতুর্থাংশ ক্ষমতা দেওয়া হয়েছিল এবং নির্বাচিত যে প্রতিনিধি, কাউন্সিলার, তাদের কোনও ক্ষমতা ছিল না বললেই চলে। আমরা অনেক সময় যখন কাউন্সিলার হিসাবে কাজ করেছি, আমরা দেখেছি একজন অ্যাসিস্ট্যান্ট ইঞ্জিনিয়ার বা একজন ওভারসিয়ার তাদের পিছনে পিছনে আমাদের ঘুরতে হত, তাদের কথামতো আমাদের চলতে হত, কারণ আমাদের নির্বাচিত প্রতিনিধিদের কোনও কথার মূল্য সেখানে ছিল না। শুধু আমাদের নয়, এমন কি যিনি সর্বোচ্চ আসন দখল করতেন—মাননীয় মেয়র তারও কোনও ক্ষমতা ছিলনা। কারণ আইনের মধ্যে কমিশনের ক্ষমতা লিপিবদ্ধ ছিল তিনি শুধু মেয়র হিসাবে কর্পোরেশনের শোভাবর্ধন করতেন এবং কারও উপর শাস্তি দিলে সেটা তিনি মার্জনা করতে পারতেন। এটাই তার ক্ষমতা ছিল। কর্পোরেশনে যদিও তিনটে কর্তৃত্ব ছিল— একটা ছিল কর্পোরেশন, আরেকটা ছিল প্ল্যানিং কমিটি, আরেকটা ছিল কমিশনার। কার্যত আমরা দেখেছিলাম যে কমিশনার সমস্ত ক্ষমতার অধিকারি ছিল। সেইজন্য আমরা ১৯৫১ সাল থেকে আরম্ভ করে ১৯৭২ সাল পর্যন্ত যে সময় সিদ্ধার্থ বাবুরা কলকাতা পৌর প্রতিষ্ঠানকে নিজেদের হস্তগত করবার জন্য জবরদখল করেছিলেন সেইদিন পর্যন্ত অনুভব করেছিলাম যে, এই আইনের সংশোধন করা দরকার। আমরা দেখলাম যে, জনপ্রতিনিধিদের হাতে যদি অধিক ক্ষমতা দিতে হয় তাহলে এর আমূল পরিবর্তন দরকার। সেই করতে আমরা যে জিনিস করেছি যে সর্বোচ্চ ক্ষমতা অধিকারি হবেন মেয়র ইন কাউন্সিল। মেয়র মনোনীত সদস্যদের নিয়ে পরিষদ গঠন করবেন এবং প্রত্যেকটি সদস্য এক একটি বিভাগের দায়িত্বে থাকবেন। এটা আমাদের ঠিক ক্যাবিনেট সিস্টেমের মতো। আমাদের যেমন মুখ্যমন্ত্রী ও মন্ত্রী মণ্ডলী থাকেন সেইরূপ মেয়র উপদেষ্টা সদস্য নিয়ে সমস্ত পৌর প্রতিষ্ঠানের নীতি ঠিক করবেন এবং তা কার্যকর করবেন। সেখানে কর্পোরেশন থাকবে কমিশনার নিশ্চয়ই থাকবে কিন্তু কমিশনার মেয়র এবং কাউন্সিলারের তত্ত্বাবধানে আজ্ঞাবহ হিসাবে কাজ করবেন। আর একটা কথা এর আগে মেয়র ও ডেপুটি মেয়রের নির্বাচন প্রতি বছর হত, আমরা বলছি কাজের ধারাবাহিকতা না থাকলে কাজ সুষ্ঠুভাবে হয় না। সেইজন্য আমরা ৫ বছরের জন্য নির্বাচন করে নেব—অর্থাৎ মেয়র ইন কাউন্সিল ৫ বছর কাজ করবেন। আমরা মনে করি এতে ধারাবাহিকতা থাকবে এবং কাজ সুষ্ঠুভাবে পরিচালিত হবে। আমরা আর একটা গুরুত্বপূর্ণ পরিবর্তন করছি। আপনারা জানেন যে কলকাতা পৌর সংস্থার প্রয়োজনের তুলনায় আয় খুব কম। যেখানে বোম্বের আয় প্রায় ৮০ কোটি টাকা সেখানে আমাদের পৌর প্রতিষ্ঠানের আয় মাত্র ১৫/১৬ কোটি টাকা। কেন আয় এত কম, কেন বিল আদায় হয় না টাকা দেয় না আমি সে সব প্রশ্নে যেতে চাই না, আপনারা নিশ্চয়ই তা বুঝতে পারছেন।

**মিঃ স্পিকার ঃ** গরিব মধ্যবিত্তের উপর ট্যাক্স নিশ্চয়ই বাড়বে না?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** নিশ্চয়ই নয়। যারা গরিব মধ্যবিত্ত মানুষ কোনও রকমে একটা ছোট বাড়ি করেছে তাদের করের হার কমিয়ে দিয়েছি। যেখানে এক হাজার টাকা বাড়ির মূল্যায়ন যেখানে শতকরা ১৫ ভাগ ছিল সেখানে আমরা সেটা ১২ ভাগ করেছি। আবার যারা বড় বড় বাড়ির মালিক তাদের অনেক কম ট্যাক্স দিতে হত। আগে যে স্ল্যাব সিস্টেম

[3-10 — 4-00 P.M.] [including adjournment]

ছিল ১৫/১৮/২২/২৭/৩৩ পারসেন্ট এই যে হার ছিল তাতে দেখলাম যেমন মূল্যায়ন বাড়ছে তাতে যেভাবে স্ল্যাব ছিল সেখানে উপর দিকে গেলে রেট অফ ট্যাক্স কম হত। আমরা সে জন্য বলেছি যে ট্যাক্স যেখানে ৩৩ পারসেন্ট ছিল সেখানে আমরা সেটা ৪০ পারসেন্ট করেছি। আমরা আর একটা বলেছি স্টেট লাইন মেথড সম্বন্ধে। অর্থাৎ যেমন বাড়ির মূল্যায়ন বাড়তে তেমন তেমন ট্যাক্সের হার বাড়বে। এটা বৈজ্ঞানিক এবং দুর্নীতি এতে কম হবে। যে বাড়ির মূল্য আজকে ৩ হাজার টাকা যেখানে তার ১৮ পারসেন্ট হয়ত ট্যাক্স হবে কিন্তু আমি যদি ২৯৯৯ দেখাতে পারি তাহলে ট্যাক্স হবে ১৫ পারসেন্ট। একবার মূল্যায়ন হলে সেটা ৬ বছরের জন্য চালু থাকবে। সেদিক থেকে আমরা দেখছি যে অনেক বাড়ির মালিক টাকা ব্যয় করে আমাদের যারা অ্যাসেসমেন্ট করেন তাদের অন্যায় ভাবে প্রলোভন দেখিয়ে বাড়ির মূল্যায়ন কমিয়ে দিয়ে ৬ বছরের জন্য সে সুবিধা ভোগ করেন। এই ভাবে বাড়ির ভ্যালুয়েশন কম হত। এর ফলে আমরা দেখেছি অনেক গরিব মানুষ এর ট্যাক্স বেশি হত এবং তাদের হয়রানি হত। সেইজন্য আমরা একটা নতুন সিস্টেম করলাম যে যেমন মূল্যায়ন হবে তেমন তেমন করের হার হবে এবং উপরের যারা বড় বড় বাড়ির মালিক তাদের সেখানে বেশি টাকা দিতে হবে। বস্তির মানুষের ট্যাক্সের হার আমরা কমিয়ে দিয়েছি যদিও বস্তি উন্নয়ন হচ্ছে কিন্তু সেখানে কোনও রকম নাগরিক সুযোগ সুবিধা, পরিবেশ ভালো হয়, ভাঙ্গা বাড়ি, আলো যায় না—বৃষ্টির জল পড়ে কিন্তু তা সত্ত্বেও তাকে ট্যাক্স দিতে হয় এবং সেটা ভাড়াটিয়াদের উপর চাপে বস্তিবাসী মানুষদের যাতে বেশি ট্যাক্স দিতে না হয় সেইজন্য এই ব্যবস্থা করেছি। পৌর প্রতিষ্ঠানের যারা নির্বাচিত প্রতিনিধি তারা যাতে সুষ্ঠুভাবে কাজ করতে পারেন সে দিকে লক্ষ্য রেখে আমরা স্ট্যান্ডিং কমিটিগুলি তুলে দিয়েছি। এই স্ট্যান্ডিং কমিটিগুলি বসে বসে শুধু জটলা করে—এবং তাতে সাধারণ নাগরিকদের কোনও প্রকার কাজ হত না। এই স্ট্যান্ডিং কমিটি তুলে দিয়ে আমরা বোরো কমিটি করেছি। কর্পোরেশন এবং ১০০ ওয়ার্ডকে ১০ ভাগে ভাগ করে ১০টা বোরো কমিটি করেছি। কাউন্সিলাররা সেই বোরো কমিটিতে থাকবেন, সেখানকার কাজ দেখাশুনা করবেন এবং অফিসারদের সেই বোরো কমিটির নির্দেশ মানতে হবে। আগে কখনও এই ব্যবস্থা ছিল না। আগেও আমরা বোরো কমিটি করেছি বটে, কিন্তু যেকথা আগে বলেছি অফিসারদের ক্ষমতা ছিল, প্রতিনিধিদের ক্ষমতা ছিল না, এলাকায় কাজকর্মের তদারকি করবার জন্য, ব্যবস্থা গ্রহণ করবার জন্য আমরা এই বোরো কমিটিকে ক্ষমতা দিয়েছি, কাউন্সিলাররা তাদের ক্ষমতা প্রয়োগ করতে পারবেন। আরও নতুন নতুন এখানে ব্যবস্থা আছে, আমি তার মধ্যে যাচ্ছি না, যে কয়েকটি গুরুত্বপূর্ণ তার দিকে আপনাদের দৃষ্টি আকর্ষণ করে আমি আমার বক্তব্য এখানে শেষ করছি।

The motion of Shri Prasansta Kumar Sur that the Calcutta Municipal Corporation Bill, 1979, be referred to a Select Committee of the House consisting of the following Members, namely:

(1) Shri Prasanta Kumar Sur, Minister-in-charge of Local Government and Urban Development and P.W. (M.D.)

Department,

(2) Shri Lakshmi Charan Sen,

(3) Shri Samar Kumar Rudra,

(4) Shri Suhrid Mullick Chowdhury,

(5) Shri Sumanta Kumar Hira,

(6) Shri Md. Nezamuddin,

(7) Shri Abdul Hasan,

(8) Shri Ashoke Kumar Bose,

(9) Shri Sachin Sen,

(10) Shri Subhas Chakraborti,

(11) Shri Nirmal Kumar Bose,

(12) Shri Aurobindo Ghosal,

(13) Shri Nikhil Das,

(14) Shri Binoy Banerjee,

(15) Shri Shamsuddin Ahamad,

(16) Shri Suniti Chattaraj and

(17) Shri A.K.M. Hassan Uzzaaman

That in order to constitute a sitting of the Committee the quoram shall be one-third of the total number of Members of the Committee; and

That the Committee shall make a report to this House by the Second week of the next Session, was then put and agreed to.

(At this stage the House was adjourned till 4 P.m.)

**(After adjournment)**

[4-00 — 4-10 P.M.]

**The Bengal Legislative Assembly (Member's Emoluments) (Amendment) Bill, 1979**

**Shri Bhabani Mukherjee:** Sir, I beg to introduce the Bengal Legislatuve Assembly (Member's Emoluments) (Amendment) Bill, 1979.

(Secretary then read the Title of the Bill)

**Shri Bhabani Mukherjee:** Sir, I beg to move that the Bengal Legislative Assembly (Member's Emoluments) (Amendment) Bill, 1979 be taken into consideration.

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে হাউসে (স্বরাষ্ট্র) পরিষদীয় বিভাগ থেকে যে নোট সার্কুলেটেড হয়েছে তাতে সদস্যরা সকলেই দেখতে পাবেন আমাদের এই রাজ্যে অন্যান্য রাজ্যের তুলনায় বিধানসভার সদস্যদের সুযোগ সুবিধা যথেষ্ট কম। এই সুযোগ সুবিধা কম থাকার দরুন এবং আজ বিশেষ করে যখন প্রত্যেক জিনিসের দাম বেড়ে যাচ্ছে তখন বিধানসভার সদস্যদের কাজ করতে অসুবিধা হচ্ছে। ১৯৭৮ সালে আমরা যখন একটা সংশোধনী বিল এনেছিলাম মাননীয় সদস্যদের সুযোগ সুবিধা সম্বন্ধে তখন পশ্চিমবাংলার বাইরে রেলওয়েতে ভ্রমণ করবার জন্য যে পরিধি ছিল তাকে বাড়ানো হয়েছিল ৮ হাজার কিলোমিটার পর্যন্ত এবং স্টেট বাস ও ট্রামে কুপন ব্যবহার করতে অসুবিধা হয় বলে আমরা কার্ডের ব্যবস্থা প্রচলিত করবার জন্য আইন এনেছিলাম। সেই আইন যখন আনা হয় তখন শুধু সরকারি দলই নয়, প্রত্যেক দলের সদস্যরা বারংবার বলেছিলেন বিধানসভার সদস্যদের সুযোগ সুবিধা অত্যন্ত কম রয়েছে এবং তার ফলে তাদের কাজ করতে অসুবিধা হচ্ছে। এবং প্রায় দুমাস আগে স্পিকারের কাছে বিভিন্ন বিরোধী দলের সদস্যরা একটা দলের নয়, বিভিন্ন দলের সদস্যরা, সরকারি দলের সদস্যরাও একটা দরখাস্ত করেছিলেন তাদের কতকগুলি সুযোগ সুবিধা আইন করে যাতে সম্প্রসারিত করা যায় তার জন্য ব্যবস্থা করতে তারা অনুরোধ জানিয়েছিলেন। আজকে আমাদের এখানে যে বিল এসেছে সেটা তাদেরই অনুরোধ মোটামুটি সব কিছু ঠিক রেখে এই বিলটা করার সিদ্ধান্ত করা হয়েছে এবং এই বিলের মধ্যেই যে কয়েকটি সুযোগ আমরা বর্তমানে সম্প্রসারিত করতে চাচ্ছি সেটা হচ্ছে এই যে সদস্যদের জন্য তারা যে টেলিফোনের সুযোগটা পান অর্থাৎ একটা টেলিফোন ইনস্টলেশন এবং তার রেন্টাল চার্জ মাসে ৫০ টাকা করে তারা টেলিফোন বাবদ যাতে পান আমরা তা দেবার ব্যবস্থা করেছি। আমরা দেখেছি কয়েকজন বিধানসভার সদস্য অসুস্থ হয়ে পড়েছিলেন, সেখানে তাদের চিকিৎসার জন্য ভাবতে হয়েছিল। তারা যে সমস্ত ভাতা পান তাতে গুরুতর কোনও অসুখে পড়লে তাদের চিকিৎসার ব্যবস্থা কি করা যাবে সেই নিয়ে আমাদের মাঝে মাঝে সমস্যায় পড়তে হয়েছে। ইতি মধ্যেই কিছু কিছু বিশেষ ক্ষেত্রে আমাদের অর্থ ব্যয় মঞ্জুরি করতে হয়েছে। এই সব ব্যাপারে আমরা দেখেছি অন্যান্য রাজ্যে এই সব সুযোগ দেওয়া আছে, আমরা এই বিলের মধ্যে যেটা করতে চাই সেটা হচ্ছে মন্ত্রীরা নিজেদের চিকিৎসার জন্য যেসব সুযোগ সুবিধা পান যাতে প্রত্যেক এম.এল.এ.ও ঠিক সেইভাবে সুযোগ সুবিধা পান সেই ব্যবস্থাটা আমরা করতে চেয়েছিলাম। দ্বিতীয় আর একটা জিনিস, রেলে ভ্রমণ তারা করেন, তাদের অনেক সময় দীর্ঘ ভ্রমণ করতে হয়, অনেক বয়স্ক সদস্য আছেন তাদের পক্ষে খুবই অসুবিধা হয় এবং সেই জন্য আমরা একজন কমপেনিয়ন রাখার সুযোগ এই আইনের মধ্যে রেখে, যাতে কমপেনিয়নকে তাদের সঙ্গে নিতে পারেন এই সুযোগটাও এই বিলের মধ্যে দিয়ে দেবার ব্যবস্থা করা হয়েছে। আমি মনে করি, দুএকটি সংবাদপত্রে আমাদের এই সুযোগ সুবিধার কথা লিখিতভাবে বের হওয়ার পরে তা নিয়ে নানা রকমের সমালোচনা হয়েছে, কিন্তু একজন মানুষ তিনি বিধানসভার সদস্য হিসাবে তার যে কর্তব্য পালন করতে হয় এবং তারজন্য তার যে মিনিমাম নিড সেটা না পেলে তার পক্ষে সেটা করা সম্ভব নয়, সুতরাং এই সম্বন্ধে সমালোচনা করাটাও সঠিক দৃষ্টিভঙ্গির কিনা সে সম্বন্ধে প্রশ্ন আসে এবং আশা করি সেই সমালোচনাকে আপনারা সমর্থন করবেন না। আর একটা জিনিস, এই বিলের মধ্যে ফিনান্সিয়াল মেমোরান্ডামের মধ্যে একটু ত্রুটি রয়ে গিয়েছে, সেটা

ছাপাবার সময় ভুল হয়ে গিয়েছে, এটা বাদ যাবে। এটা যদিও আইনের অংশ নয়, রুলস ফ্রেম করার সময় এটা করা যাবে তবু যাতে বিভ্রান্তি সৃষ্টি না হয় তারজন্য বুঝাতে চাচ্ছি। এই যে টেলিফোন ফেসিলিটিস আছে ফিনান্সিয়াল মেমোরান্ডামের মধ্যে সেটা দেখবেন ওখানে লেখা আছে এম.এল.এ. সউথদিন হিস কনস্টিটিউয়েন্সি, আমরা এই উইদিন কথাটা রাখব না। কারণ কোনও কোনও এম.এল.এ. এমন আছেন তিনি হয়ত ঠিক তার কনস্টিটিউয়েন্সির মধ্যে তার কর্ম-কেন্দ্রের মধ্যে থাকেন না, সেখানে তিনি হয়ত কনস্টিটিউয়েন্সিতে কাজ করতে যান কিন্তু যেখানে তিনি থাকেন সেটা হয়তো তার কনস্টিটিউয়েন্সির বাইরে হতে পারে, সেইজন্য যেখানে তিনি থাকেন সেখানে যাতে টেলিফোন ইনস্টলেশন হয় সেইজন্য উইদিন হিস কনস্টিটিউয়েন্সি যে কথাটা আছে সেটা থাকবে না। এটা সদস্যদের অবগতির জন্য আমি জানাচ্ছি। আমি আশা করি এই বিল সম্বন্ধে কোনও মতবিরোধ নেই এবং এটা অবশ্য প্রয়োজনীয় বলে সব দলই স্বীকার করেছেন, এই বিলটায় আপনারা সকলেই সমর্থন জানাবেন। এই কয়েকটি কথা বলে এই বিলটি বিবেচনার জন্য আপনাদের কাছে রাখছি।

[4-10 — 4-20 P.M.]

**শ্রী প্রবোধ পুরকায়েত :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজ স্বরাষ্ট্র (পরিষদীয়) মন্ত্রী বঙ্গীয় বিধানসভা (সদস্যগণের উপলভ্য) (সংশোধন) বিধেয়ক, ১৯৭৯ যে বিলটি এখানে উত্থাপন করেছেন, আমি বিলটির নীতিগতভাবে বিরোধিতা করছি। এইজন্যই আমি বিরোধিতা করছি যে, পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার যারা জনগণের সরকার বলে নিজেদের দাবি করেন এবং সোচ্চার হন এই কথা বলে এবং বলছেন বামফ্রন্ট সরকার লড়াইয়ের হাতিয়ার। আজকে পশ্চিমবঙ্গে দেখছি একদিকে প্রচন্ড খরা, যে খরার ফলে বাঁকুড়া, পুরুলিয়ার ব্যাপক অঞ্চলে কৃষিকাজ হতে পারছে না। প্রচন্ড খরার জন্য, যদিও কিছু কিছু জায়গায় চাষ হচ্ছে, কিন্তু প্রত্যেক জেলার অনেক জায়গায় চাষ হতে পারছে না। অপরদিকে বিদ্যুৎ সংকটের জন্য ছোট ছোট চাষীদের জমিতে সেচ দিতে পারছেনা। ব্যবসায়ীরা মার খাচ্ছে। এই যখন অবস্থা একদিকে, অপর দিকে দেখতে পাচ্ছি, পে কমিশন এক বছর নিয়োগ করা সত্ত্বেও আজ পর্যন্ত পে কমিশনের রিপোর্ট বেরোয়নি। সেই পে কমিশনের রিপোর্টের জন্য সরকারি কর্মচারি, চতুর্থ শ্রেণী কর্মচারি—তাদের আর্থিক সুযোগ-সুবিধা দিতে পারছে না এবং বিভিন্ন ক্ষেত্রে আমরা দেখছি, বামফ্রন্ট সরকার যে ব্যয়-বরাদ্দ নির্ধারণ করেছেন সেখানে আর্থিক দিকের কথা বিবেচনা করে যেটা করা দরকার ব্যাপকতর উন্নয়নমূলক কাজ যার মধ্য দিয়ে ব্যাপক জনসাধারণের উপকার হতে পারে আর্থিক অসুবিধার জন্য তা নিতে পারছেন না। অথচ আজকে বিধানসভার যে মাননীয় সদস্যরা আছেন। এই শীতাতপ নিয়ন্ত্রিত কক্ষে তারা এ পর্যন্ত যে সমস্ত সুযোগ-সুবিধা এবং আর্থিক সুবিধা পেয়ে আসছেন তদুপরি তাদেরকে মাননীয় পরিষদীয় মন্ত্রী এই বিল এনে কিছু আর্থিক সুযোগ-সুবিধা পাইয়ে দিতে চাইছেন। বিধানসভার সদস্য হিসাবে সুযোগ-সুবিধা দেওয়ার ব্যবস্থা করছেন। এইজন্য বামফ্রন্ট সরকার এবং সরকারের পক্ষের সদস্যবৃন্দ তারা উৎফুল্লিত হতে পারেন, কিন্তু দেশের সাধারণ মানুষের প্রচন্ড খারাপ অবস্থায় আমরা তা সমর্থন করতে পারি না। যে জনসাধারণের ভোটে নির্বাচিত প্রতিনিধি হয়ে এসেছেন, যারা আজকে সরকারে বসেছেন, তারা জনসাধারণের কথা বলেন, সেই জনসাধারণের অবস্থা আজকে কি সেটা দেখলেন না। জিনিসপত্র-এর দাম কিভাবে বেড়েছে

এবং তাতে সাধারণ মানুষ অতিষ্ঠ হয়ে পড়ছে। সাধারণ কৃষকের অবস্থা সঙ্গীণ। প্রচন্ড খরাতেও আর্থিক সাহায্য ব্যাপকভাবে দিতে পারছেন না। সাধারণ মানুষের আজকে এই অবস্থা। আজকের দিনে বামফ্রন্ট সরকার গরিব মানুষদের কথা বলেন, যারা সব সময়ে বলেন, আমরা জনগণের জন্য করছি, তারাই নিজেদের সুযোগ-সুবিধা নেওয়ার জন্য ব্যস্ত। এই আইনের মধ্য দিয়ে যে সংশোধনী এনেছেন, এই বিলে আমি সেটাই লক্ষ্য করছি। এবং এখানে যেটা বলতে চাই যে ওরা চিৎকার করে উঠলেন, অন্য বিষয়ে কেন, বিলের উপর বলুন। পে কমিশন হয়েছে, হাজার হাজার গরিব প্রাইমারি শিক্ষক পূজার মুহূর্তে আর্থিক দিক থেকে বঞ্চিত, মাধ্যমিক শিক্ষকদেরও প্রশ্ন আছে, প্রশ্ন আছে সাধারণ ৪র্থ শ্রেণী কর্মচারিদের এমন কি বিধানসভায় যারা কর্মচারি, বিধানসভার অস্থায়ী কর্মচারি সদস্য নন, তাদের সুযোগ সুবিধা দেওয়া হল না। বিধানসভার সদস্যাদের জন্য ব্যবস্থা করা হচ্ছে অথচ এই বিধানসভায় যে সমস্ত কর্মচারি আছেন যখন অধিবেশন হয়, সেই সময় সাময়িকভাবে নিযুক্ত হয়, তাদের স্থায়ীকরণের কোনও ব্যবস্থা নেই। যখন বিধানসভা বন্ধ হয়ে যায়, তাদের কাজ থাকেনা, তাদের জন্য বিকল্প কোনও কাজের ব্যবস্থা নাই। এই যে সমস্ত কর্মচারিদের সাময়িকভাবে নিয়োগ করা হয়, তাদের কথা ভাবা হল না। ভাবা হচ্ছে বিধানসভার সদস্যদের জন্য যাদের কিছু সুযোগ সুবিধা আছে এবং আরও কিছু সুযোগ সুবিধার জন্য সরকারি পক্ষের বেঞ্চে যারা আছেন তারা চিৎকার করছেন। আমরা দেখেছি দু বারে—গতবারে রাষ্ট্রীয় পরিবহনের টিকিটের জন্য এবং রেলওয়ে কুপন বাড়াবার জন্য যখন বিল এসেছিল তখন সরকারি পক্ষের সদস্যরা যে সুরে কথা বলেছিলেন এবং দেখাবার চেষ্টা করেছিলেন যে ভারতের অন্যান্য স্টেট বিধানসভার সদস্যরা যে সুযোগ-সুবিধা পান তা বেশি, তাদের মাইনে অনেক বেশি, এটাই দেখাবার চেষ্টা করেছিলেন, এবারেও এই বিল উপস্থাপন করার সঙ্গে সঙ্গে দেখানো হচ্ছে পশ্চিমবঙ্গ ছাড়া ভারতবর্ষের অন্যান্য রাজ্যের বিধানসভার সদস্যরা বেশি সুযোগ সুবিধা পান, সেই তুলনায় আমরা কম পাই। এই যুক্তিতে বিল এনেছেন। এখানে আমার যা মূল প্রশ্ন, যে জনসাধারণের সমর্থনে আমরা, আপনারা বিধানসভায় সদস্য হিসাবে আছি, সেই জনসাধারণের দিকে, তাদের অবস্থার দিকে তাকিয়ে দেখুন। দেখুন তাদের অবস্থা কোথায়। এই সুযোগ-সুবিধা না হলেও আমরা আপনারা বিধানসভার সদস্যরা যারা আছি, জনসাধারণের মধ্যে কাজ করি, আমাদের যে সুযোগ-সুবিধা আছে, তার মাধ্যমেই কাজ চালাতে পারি, এমন এমন কিছু প্রয়োজন ছিল না এই বিল আনার। এই যে অর্থ বিধানসভার সদস্যদের জন্য বছরে বছরে খরচ হবে, এই খরচটা যদি জনসাধারণের উন্নয়নমূলক কাজের জন্য বরাদ্দ হত, তাহলে দেশের সাধারণ মানুষের সুবিধা হত, জনগণের সুবিধা হত বলে মনে করি এবং এখানে বলা হয়েছে যে বিধানসভার সদস্যদের জন্য যে রেলওয়ে কুপনের ব্যবস্থা আছে তাতে তার সঙ্গে একজন সঙ্গী নিয়ে যেতে পারবেন। তার সমর্থনে মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন যে, বৃদ্ধ বয়স্ক যে সদস্য আছেন, তিনি একাকী কাজ কর্ম করতে পারেন না, তার সঙ্গে তাই একজন লোক যাবার প্রয়োজন। বিশেষ ব্যবস্থা রেলওয়ে কুপনে আউটসাইড দি স্টেট সদস্যদের দেওয়া আছে। সেক্ষেত্রে দেখা যায় যে আউটসাইড দি স্টেটের জন্য বিভিন্নভাবে ভ্রমণের উদ্দেশ্যে বিধানসভার সদস্যরা যান। এই অবস্থায় এখানে বলা হয়েছে যে কাজের সুবিধার জন্য তাহলে আসলে বিধানসভার সদস্যদের কিছু সুযোগ

[4-20 — 4-30 P.M.]

সুবিধা দেওয়ার জন্যই মূলত বিলটা আনা হয়েছে এবং পরবর্তীকালে হয়ত দেখব ধাপে ধাপে এই বিধানসভার সদস্যদের জন্য নানাভাবে কাজের অজুহাত দেখিয়ে এই সুযোগগুলি আরও আনবেন এবং পাশ করিয়ে নেবেন, আমি আশ্চর্য হব না, আগামী দিনে হয়ত এমন অবস্থা দেখব যে বিগত দিনে কংগ্রেসি মুখ্যমন্ত্রী সিদ্ধার্থবাবু বিধানসভার সদস্যদের জন্য যে পেনশনের ব্যবস্থা করেছিলেন সেই পেনশনের ব্যবস্থাও এই বামফ্রন্ট সরকার, যারা মার্কসবাদী, লেনিনবাদের কথা বলেন, জনগণের জন্য সব কাজ করবেন বলেন, তারাই হয়ত এম.এল.এ-দের জন্য পেনশন বিল এনে হাজির করবেন। এখানে মাননীয় পরিষদীয় মন্ত্রী বলেছেন, সরকারপক্ষ এবং বিরোধীপক্ষ সব দলের প্রতিনিধিরা বা নেতারা দরখাস্ত করে মাননীয় স্পিকার মহাশয়ের কাছে বলেছেন যে, তাদের কাজে অসুবিধা হচ্ছে সেইজন্য তাদের কাজের সুযোগ সুবিধা করে দেওয়া দরকার। তাদের চিত্ত বিনোদনের জন্য ট্রেনে করে বাইরে যেতে হবে, অন্যান্য সুযোগ সুবিধা দিতে হবে এইসব দেবার জন্য তারা আবেদন করেছিলেন। কিন্তু আমি জানি, আমাদের দল, এস.ইউ.সি.আই-এর পক্ষ থেকে আমরা এমন আবেদন করি নি। আজকের দিনে আপনারা যাই বলুন না কেন, জনসাধারণের নামে যতই বলুন না কেন আসলে আপনাদের নিজেদের সুবিধার জন্য এইসব কিছু চাইছেন। আমরা এ কথা বলছি বলে আমি জানি, আপনাদের গায়ে জ্বালা ধরছে। আজকে যে বাস্তব অবস্থা তাতে আমরা জানি যে পশ্চিমবঙ্গে খরা চলছে—পুরুলিয়া, বাঁকুড়াতে চাষ হচ্ছে না, সেখানকার মানুষদের অবর্ণনীয় দুর্দশা চলছে। অর্থনৈতিক সংকট আজ চরমে, মানুষের ক্রয় ক্ষমতা নিম্নগামী—গড়ে কয়েক পয়সা মাত্র তাদের দৈনিক আয়, অপর দিকে বেকার সমস্যা চরমে, বিদ্যুৎ সংকট চারিদিকে—এক কথায় এই সংকটজনক অর্থনৈতিক পরিস্থিতিতে সাধারণ মানুষ আজ দুর্দশাগ্রস্ত। সেই সংকটগ্রস্ত পশ্চিমবঙ্গের সাধারণ মানুষদের না দেখে আজকে বামফ্রন্ট সরকার যে রকম নীতিহীন ভাবে, লজ্জাজনক ভাবে এই বিল এনেছেন সেই বিলের আমি বিরোধিতা করছি এবং প্রত্যাহার করার দাবি জানাচ্ছি।

**শ্রী অশোককুমার বোস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় পরিষদীয় মন্ত্রী বিধায়কদের কয়েকটি সুবিধা দেবার কথা ঘোষণা করে যে বিলটি আজ উত্থাপন করেছেন আমি তা সমর্থন করছি এবং সমর্থন করে কয়েকটি কথা আপনার মাধ্যমে এই সভায় রাখছি। স্যার, আমি এই বিলকে সমর্থন করছি সংগত কারণেই। সেটা হচ্ছে, অন্যান্য রাজ্যে বিধায়কদের যে সমস্ত সুবিধা রয়েছে সেই সব সুবিধা পশ্চিমবঙ্গের বিধায়কদের থেকে নিঃসন্দেহে বেশি। সেই সুবিধাদির একটি বিস্তারিত তালিকাও মাননীয় পরিষদীয় মন্ত্রী উপস্থিত করেছেন এই সভার সামনে। আমি বিস্তারিত তালিকার মধ্যে যাচ্ছি না, কেবলমাত্র কয়েকটি প্রদেশে বিধায়কদের যে বেতন দেওয়া হয় সেটাই উপস্থিত করছি। উত্তরপ্রদেশে বিধায়করা মোট বেতন পান ৫ শো টাকা মাসিক এবং মাসিক ৫ শো টাকা ভাতা, মোট এক হাজার টাকা। সিকিমেও হাজার টাকা, হিমাচল প্রদেশে এক হাজার ৭৫ টাকা আর পশ্চিমবঙ্গে সর্বসাকুল্যে বিধায়করা পেয়ে থাকেন ৪৫০ টাকার মতন। স্যার, ওরা যেভাবে বিষয়টি উপস্থিত করেছেন তাতে মনে হয় সরকারপক্ষ থেকে এই বিল উত্থাপন করা বোধহয় ঘোরতর অরাজনৈতিক কাজ। তারাই হলেন সাচ্চা রাজনীতিবিদ। স্যার, তারা বিভিন্ন সময় ইতিহাসের পাতা থেকে

উদ্ধৃতি দিয়ে থাকেন। আমি কেবলমাত্র তাদের স্মরণ করিয়ে দিতে চাই যে বিধায়কদের সুবিধা পাবার ব্যাপারে যে লড়াই সেটা শুরু হয়েছিল ব্রিটেনে, চ্যাটিস্ট আন্দোলনের এটাই হল ফলশ্রুতি। তৎকালীন সময়ে ব্রিটেনে শ্রমিক শ্রেণীর পক্ষ থেকে এই দাবি উত্থাপন করা হয়েছিল যে, সাধারণ মানুষ যারা হাউস অব কমন্সে যাবেন তাদের কিভাবে চলবে, তাদের দৈনন্দিন জীবনযাত্রা কিভাবে নির্বাহ হবে। সেখানে কেবলমাত্র যে ব্যবস্থা রয়েছে তাতে ধনিক শ্রেণীর প্রতিনিধিরা ছাড়া অন্য কেউ সভার সদস্য হিসাবে নির্বাচিত হতে পারবেন না। আজকের অবস্থাও হয়েছে তাই। আজকে এখানে যারা এসেছেন তাদের ব্যাপারে যদি একটু হিসাব করা যায় তাহলে দেখা যাবে বিধানসভার বেশিরভাগ সদস্য হয় তাদের কেউ ক্ষেতমজুর পরিবার থেকে এসেছেন, কেউ এসেছেন কৃষক পরিবার থেকে কেউ এসেছেন শ্রমিক শ্রেণীর পরিবার থেকে আবার কেউ কেউ এসেছেন মধ্যবিত্ত বা নিম্নমধ্যবিত্ত পরিবার থেকে। আজকে দৈনন্দিন যে প্রয়োজন সেই প্রয়োজনের জন্য ন্যূনতম সুবিধাদি তারা দাবি করতে পারে। কেউ কেউ বলেছেন দাবি করার ব্যাপার অতীতে আসে নি। অতীতে যে দাবি করে নি তারা কিভাবে চালিয়েছে তাদের জীবন যাপনের পদ্ধতি জীবন যাত্রার পদ্ধতি কি রকম ছিল এবং দুর্নীতির সঙ্গে যুক্ত হয়ে পড়েছিল তা সকলেরই জানা আছে। আমি এ বিষয়ে আর উদাহরণ দিতে চাই না। এই যে সুবিধাদি দেওয়া হচ্ছে এটা বেশি নয়। আমি মাননীয় সদস্যদের স্মরণ করিয়ে দিতে চাই আমাদের এই বিধেয়কদের আলাদা ফ্ল্যাট দেবার ব্যবস্থা আছে এবং সেটা পাঞ্জাবে আছে, হিমাচল প্রদেশে আছে, আর নাগাল্যান্ডে একটা করে গাড়ি দেবার ব্যবস্থা আছে। আমি কেবল মাত্র একটি কথা বলতে চাই যে ওরা বার বার বিশুদ্ধতার কথা উঠিয়ে নিজেদের জাহির করে থাকেন। কিন্তু কাজের সঙ্গে বাস্তবের ওদের অনেক ফারাক এবং তার প্রমাণ ভুরিভুরি দেওয়া যায়। আমি কেবলমাত্র স্মরণ করিয়ে দিতে চাই ওরা শাসক শ্রেণীর বিরোধিতা, পুঁজিপতিদের বিরোধিতা, সামন্ততন্ত্রের বিরুদ্ধে বার বার বলেন। কিন্তু পৌরসভার মেয়র নির্বাচনে ওদের দুজন ভোট দানে বিরত থেকে কংগ্রেসকে জয় লাভ করতে সাহায্য করেছে। ওদের কি দাবি ছিল? ওদের দাবি ছিল যারা লেফট ফ্রন্টে যারা আছেন তাদের এই প্রতিশ্রুতি দিতে হবে যে কলকাতা থেকে সমস্ত মশককুলকে দমন করতে হবে। আমরা মিথ্যা প্রতিশ্রুতি দিই না মিথ্যা বাগাড়ম্বর আমরা করি না যে কলকাতা থেকে মশক কুল নিঃশেষ হবে। এই রকম কাজের ফলে কংগ্রেসের জয় লাভে ওরা সুবিধা করে দিয়েছিল। ওরা ভাগচাষীদের কথা বলেন এই বিধানসভাতেও বলেছেন। কিন্তু এই ভাগচাষীদের স্বার্থ রক্ষা করবার জন্য আমাদের মাননীয় মন্ত্রী মহাশয় যে দিন একটি বিল এই সভায় উত্থাপন করেছিলেন সেদিন ওরা এক যোগে কংগ্রেস এবং জনতা দলের সাথে এই সভাকক্ষ ত্যাগ করে চলে গিয়েছিলেন। আমি একটা কথা বলতে চাই এই বিধানসভার সকল দলের পক্ষ থেকে সরকারি দল ছাড়া কংগ্রেস দলের পক্ষ থেকে শ্রী সুনীতি চট্টরাজ কংগ্রেস (আই)-এর পক্ষ থেকে শ্রী রজনীকান্ত দোলুই, এবং এমন কি জনতা (এস)-এর পক্ষ থেকে সই করে স্পিকারের কাছে আবেদন করেছিলেন এই সমস্ত বাড়াবার জন্য স্বতন্ত্র দলের পক্ষ থেকে হাসানুজ্জামান সাহেবও ঐ স্মারকলিপিতে সই করেছিলেন। সি. পি.আই-এর পক্ষ থেকে বিশ্বনাথ মুখার্জি মহাশয় পর্যন্ত সই করেছিলেন ঐ স্মারকলিপিতে। কেবল মাত্র এস.ইউ.সি. ছাড়া সবাই এতে সই করেন। ওরা বলেছেন নীতিগতভাবে বিলটির বিরোধিতা করি। কেবলমাত্র নীতির দিক থেকে সমর্থন করেন না। কিন্তু বাকি যা পাবেন তা নিয়ে চলে যাবেন। আমি

[4-30 — 4-40 P.M.]

বলতে চাই বিগত দিনে বিরোধী দলের নেতা হিসাবে যখন এই রকম বিধানসভার সদস্যদের সুবিধার প্রশ্ন এসেছিল তিনি তার বিরোধিতা করেছিলেন শুধু নয়, এমন কি তিনি সেই সুবিধাগুলি গ্রহণও করেন নি। আমি জিজ্ঞাসা করতে চাই ওদের কি এই সততা আছে যে ওরা যেমন বিরোধিতা করেছেন তেমনি এগুলি সব প্রত্যাখ্যান করবেন এই সুবিধাদি নেবেন না। এই রকম কথা বলে ওরা সোচ্চার হয়ে জানিয়ে দেবেন? কারণ এই কৌশলের সঙ্গে আমাদের পরিচয় আছে। এটা কোনও নতুন কৌশল নয়। যে কোনও আন্দোলনে, যে কোনও ধর্মঘটে, যে কোনও সংগ্রামে যারা দালাল থাকে সেই দালালরা যখন সংগ্রামকে বিপর্যস্ত করে, আন্দোলনকে ভাঙ্গে ধর্মঘটকে ভাঙ্গে তখন তারা এটা জেনেশুনেই করেন যে ঐ সংগ্রামের ফলে, আন্দোলনের ফলে, ধর্মঘটের ফলে যে লাভ হচ্ছে এর ফলশ্রুতি হিসাবে তার ভাগের সুবিধা পান। সুতরাং এখন এই দালালি করলে লাভ নেই কিন্তু আখেরে লাভ হবে। আমি বলব যে এই কৌশল যদি তারা অবলম্বন করে থাকেন তাহলে ভুল করেছেন। আমার কোনও দ্বিধা বা সংকোচ নেই, আমি আবার এই বিলকে দৃঢ়তার সঙ্গে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দীপক সেনগুপ্ত :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বিল সম্পর্কে কিছু বলার আগে আমি প্রথমে এই কথা বলতে চাই যে বহুদিন পরে বিধানসভায় ভালো ভাবে আলোচনা হচ্ছে, আমরা পরস্পরের কথা ভালো ভাবে শুনতে পাচ্ছি। অশোকবাবু একটা প্রশ্ন রেখেছেন এস.ইউ.সি-র সদস্যদের কাছে। সেই সম্পর্কে ওরা যদি কিছু বলে নিতে চান তাহলে আমার সুবিধা হত। সে জন্য আমি সুযোগ দিচ্ছি এবং আমি আবার উঠব। (মাননীয় সদস্য কিছুক্ষণ বিরতি দিলেন) স্যার, যেহেতু ওরা কিছু বলছেন না অতএব আমি এটা বুঝে নিচ্ছি যে অশোক বাবু যে প্রস্তাব নিয়েছেন সেই সম্পর্কে ওদের কিছু বলবার নেই।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় স্পিকার স্যার, এখানে যখন প্রশ্ন উঠেছে প্রথম কথা হচ্ছে, এস.ইউ.সি যা করে তাই বলে। দ্বিতীয় প্রশ্ন আজকে এখানে পরিষ্কারভাবে জানিয়ে দিতে চাই যে এখানে যে কথা হয়েছে, আমরা যে প্রতিবাদ করেছি নীতিগতভাবে, আমরা কার্যত এটা পালন করব। কিন্তু আপনারা এই কথা দ্বারা দোষ স্খলন করতে পারবেন কি? এই কথা বলে বাজার মাত করতে পারবেন না। এই কথা বলে দোষ স্খলন করতে পারবেন না। এটা একটা অদ্ভুত যুক্তি দিয়েছেন। এই সব কথা বলে বাজার মাত করতে পারবেন না। জনসাধারণের কাছে যে দুষকর্ম করেছেন, যে অপকর্ম করেছেন, সেই অপকর্ম থেকে জনসাধারণ রেহাই দেবে না। এস.ইউ.সি যদি দায় নিত তাহলে তাকেও রেহাই দিত না। ফলে এটা কোনও যুক্তি নয়।

**শ্রী দীপক সেনগুপ্ত :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, যা শুনলাম শুনেছি। আমি প্রথমে এই বিলকে শুধু পরিপূর্ণ সমর্থন করছি তা নয়, এই বিলে যেটুকু সুযোগ সুবিধা বলে আছে তার কিছু ঘাটতি রয়েছে তার প্রতিও দৃষ্টি আকর্ষণ করছি। আমি এই কথা বলতে চাই যে আজকে দলীয় রাজনীতির মধ্যে দিয়ে, গণতান্ত্রিক ব্যবস্থার মধ্যে দিয়ে আমরা এই গোল ঘরে এসে বসেছি। আমরা যে সময়ে এম.এল.এ থাকি না সেই সময়ে আমাদের পার্টির কাজ

করতে হয়, জনসাধারণের কাজের দায়িত্ব থাকে। কিন্তু যে মুহূর্তে এম.এল.এ হয়ে যাই, এই যে পুঁজিবাদী ব্যবস্থা রয়েছে, এই যে গণতান্ত্রিক ব্যবস্থা রয়েছে তার মধ্যে দিয়ে যখন আমরা এখানে আসি তখন আমাদের কাজের দায়িত্ব অনেক বেড়ে যায়। যারা আমাদের নির্বাচিত করেন এবং যারা হয়ত বা আমাদের ভোট দেন নি কিন্তু নির্বাচিত প্রতিনিধি হিসাবে এই ব্যবস্থার কিছু সুযোগ সুবিধা পেতে চান তাদের জন্য আমাদের কিছু বাড়তি কাজ করতে হয়। এখন আমাদের আগের কাজ যেটা থাকে সেটা হচ্ছে কিছুটা নিয়ম মাফিক এবং আমরা সেটা সময় করে নেই। কিন্তু এম.এল.এ হবার পরে দেখেছি, অন্তত আমার ব্যক্তিগত জীবনে দেখেছি যে যারা মফস্বলের এম.এল.এ হয়ে আসেন তাদের জুতো সেলাই থেকে চন্ডীপাঠ সমস্ত কিছুই করতে হয়। তাদের হাসপাতাল, থানা, কাছারি, এমনকি সীমান্ত এলাকা যদি হয় তাহলে গরুচুরি, সংসার ভাঙ্গলে বৌ এনে দাও ইত্যাদি সমস্ত কাজ করতে হয় এবং এই কাজগুলি করতে গিয়ে আমরা মনে করি যে কাজগুলি আমরা যা করছি এটা তারই অঙ্গ। কিন্তু সরকারি কাজের ক্ষেত্রে ব্যক্তিগত ভাবে আমি বলতে পারি যে অন্তত প্রতিদিন খুব কম করে ৫০ খানা চিঠি লেখা প্রয়োজন শুধু এম.এল.এ হিসাবে কাজ চালাতে গেলে। আমি এই কথা বলতে চাই যে আমরা দেখেছি, আমাদের দলের মন্ত্রী রয়েছে, বামফ্রন্টের মন্ত্রীরা রয়েছেন, মন্ত্রীর কাছে একশত খানা চিঠি আসলে সরকারি খরচে, সরকারি ব্যবস্থাপনার মধ্যে দিয়ে তারা সেই সব চিঠির উত্তর দিতে পারেন। কিন্তু আমাদের কাছে ১০ খানা চিঠি আসলে শুধু পয়সার প্রশ্ন নয়, সময়ের অভাবে আমরা ১০ খানা চিঠিরও উত্তর দিতে পারিনা। এই ব্যবস্থা থাকলে, এই ব্যবস্থাকে ঠিক মতো প্রয়োগ করতে হলে, এই ব্যবস্থার মধ্যে থেকে জনসাধারণের প্রয়োজনের সমস্ত সুযোগ নিতে হলে, আমি মনে করি এটা এম.এল.এ-দের বাড়তি কোনও সুযোগের প্রশ্ন নয় বলা হয়েছে যে সহযোগী একজন যাবেন। উত্তরবাংলা থেকে আমি আসি, আমি দেখেছি, আর.এস.পি. সদস্য বেস্টারউইচ সাহেবও আসেন, যেদিন তিনি আমার সঙ্গ পান বা এই রকম অন্য কোনও সদস্যের সঙ্গ পান, তিনি একটু সহজে আসতে পারেন, যেদিন কাউকে পাননা তিনি নিজেকে অত্যন্ত অসহায় বোধ করেন। হস্টেলে এসে লিফ্‌ট পাননা, উঠতে পারেন না। যামিনীবাবুও এখানে রয়েছেন, তিনি কি করে চলাচল করেন জানি না, এটা হল একটা অত্যন্ত প্রয়োজনীয় দিক। সুযোগ দেওয়া হচ্ছে—সুযোগ দিলেই কি আমরা ব্যবহার করতে পারব? আমি এম.এল.এ হয়ে এই বিধানসভায় প্রথম এসেছি এবং ফার্স্ট ক্লাসে আগে কখনও চড়িনি, আজকে ফার্স্ট ক্লাসে চড়বার সুযোগ হয়েছে, আপনার মাধ্যমে ১৬ হাজার কিলো মিটার ভারতবর্ষের মধ্যে ঘোরবার সুযোগ হয়েছে, আপনি এই অধিকার দিয়েছেন। কিন্তু বিধানসভার সদস্য হিসাবে দায়িত্ব পালন করতে গিয়ে আজ পর্যন্ত আমি ২ হাজার কিলো মিটার রেলের একটাও টিকিট কাটিনি। কাজেই সুযোগ দিয়ে দেওয়াটা শেষ করা নয়। সুযোগের অপব্যবহার হবে কি না সেটাই বড় কথা। বরং বামফ্রন্টের এম.এল.এরা এর অপব্যবহার করবেন, এর কোনও কারণ নেই। আমি মনে করি এই সুযোগ দিয়ে আমাদের ব্যক্তিগত জীবনে আরও বাড়তি দায়িত্ব দিয়ে দিলেন। ধরুন আমার এলাকা থেকে একজন বললেন যে একজন ক্যানসার রোগী রয়েছে, তাকে চিত্তরঞ্জন হাসপাতালে নিয়ে যেতে হবে, একজন কম্পানিয়ন পাবেন, দয়া করে রোগীকে নিয়ে আসবেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটা আপনাকে সরাসরি বলছি, আপনার বাড়িতে থাকি, আমার কম্পোনিয়ন আসলে আট টাকা করে ভাড়া নিয়ে নেবেন, তাকে কিন্তু

৫০ পয়সা দিয়ে থাকতে দেবেন না, আট টাকা করে প্রতি সিটের জন্য নেবেন। আমাকে টাকা যা দিয়েছেন, এই বিল করে বার করে নেবেন, পরিষদীয় মন্ত্রী বার করে নেবেন। যদি আপনি এইটুকু না দেখেন যে আমার কম্পোনিয়ন ৫০ পয়সায় অন্তত থাকতে পারবে নতুবা এই সুযোগের ফলে আমাদের ক্ষতি হবে। আমাদের পক্ষে এটা অত্যন্ত কষ্টকর। একজন বললেন যে হঠাৎ করে এই বিল এসেছে, আজকে ওদের একটু সৎ হবার ইচ্ছা হয়েছে। জিজ্ঞাসা করি, বিধানসভার সদস্যরা তো কতকগুলো বিশেষ সুযোগ পান, যা আমাদের দেশের জনগণ পান না, সর্বহারা মানুষেরা পান না—একটা ঘি এর বোতল, খাতায় সই দেখলে দেখা যাবে দেবপ্রসাদ বাবুরাও নিয়েছেন, ওটা কিন্তু সমস্ত জনগণ পান না। এবারকার অধিবেশনে এই বিশেষ সুযোগ সুবিধা বিল এসেছে,—হাজার হাজার লোক এই ইস্টবেঙ্গল মোহনবাগানের খেলা দেখতে পারেন নি। আপনি খাতা খুলে লক্ষ্য করে দেখবেন ঐ সদস্য কিন্তু বিশেষ সুযোগের টিকিটটি নিয়েছেন। পেলের খেলার টিকিটও তারা নিয়েছেন। বিশেষ সুযোগ নেব কিন্তু বলে বেড়াব এই সুযোগ আমরা চাইনা। এই করে দায়িত্ব এড়ানো যায় না। বরং বলি বাস্তবমুখী হন। এই কথা ঠিক, আমি কোনও অশ্রদ্ধা প্রকাশ করছি না জানবেন যেকজন রাজনৈতিক নেতাকে আমি শ্রদ্ধা করি তার মধ্যে নিশ্চিত ভাবে সুবোধ বাবু একজন। সুবোধ বাবুর যে অসুখ হয়েছিল, তার চিকিৎসা হয়েছে, নিশ্চয়ই বিশেষ কিছু সুযোগ তিনি পেয়েছেন এবং সেই সুযোগ সুবোধ বাবুকে দেওয়ার মধ্যে—আমি স্বর্গত সুবোধ ব্যানার্জি মহাশয়ের কথা বলছি, তার মধ্যে দিয়ে নিশ্চয়ই কোনও অন্যায় করা হয়নি। কিন্তু সেই সুযোগ দেওয়ার ক্ষেত্র, ক্ষেত্র বিশেষে আসতে পারে। জয়প্রকাশ নারায়ণের চিকিৎসার জন্য সারা ভারতবর্ষে প্রচুর টাকা খরচ হচ্ছে, সেখানে সেই দায়িত্বগুলোকে পালন করতে হচ্ছে। সমস্ত জিনিসগুলোকে সস্তা হাততালি দেবার মতো করে দেখলে চলবে না। এই বিধানসভার সদস্য ছিলেন পঞ্চানন লেট, তিনি ফরওয়ার্ড ব্লকের সদস্য ছিলেন, তিনি বীরভুম জেলা থেকে ১৯৫২ থেকে ১৯৫৭ সাল পর্যন্ত এম.এল.এ নির্বাচিত হয়ে এসেছিলেন, সাধারণ মানুষ তাকে নির্বাচিত করেছিলেন। পরবর্তীকালে তিনি নির্বাচিত হতে পারেননি। তিন বছর তিনি না খেয়ে ছিলেন, কাজ জোগাড় করতে পারেন নি। শেষ পর্যন্ত রেলের গ্যাং ম্যান হিসাবে তিনি কাজ করেছেন। যে সময়ে তিনি রেলে গ্যাং ম্যান হিসাবে কাজ করেছেন, তখনও তার সহযোগীরা তাকে ডাকত এম.এল.এ বাবু বলে। অর্থাৎ গ্যাং ম্যান এর কাজের সময়ও তিনি এম.এল.এ বাবু। অর্থাৎ আমি বলছি না গ্যাং ম্যান এর কাজ খারাপ। কিন্তু এই কথা তো ঠিক, আজকে এই বিধানসভায় জমিদারের প্রতিনিধিরা আসেননা, আজকে এই বিধানসভায় আমাদের মতো লোকেরা আসেন, যারা নিশ্চিত ভাবে যদি এই রাজনীতি না করে ব্যক্তিগত জীবনে যদি কোনও কাজ করতাম, এই পুঁজিবাদী ব্যবস্থাতে যেভাবে কিছু মানুষ সারা জীবনের ব্যবস্থা করে নিতে পারছেন, আমরা করে নিতে পারতাম। যাইনি সেই রাস্তায়। আমি বলছি না, বিশেষ সুযোগ সেই কারণে আসতে হবে। কিন্তু এই কথা ঠিক, যে জনগণ আমাদের পাঠিয়েছেন, তারা আমাদের ব্যক্তিগত জীবনে তৎকালীন কষ্ট, পুলিশের লাঠি, অত্যাচার, পুলিশের গুলির মুখ থেকে ফিরে এসে এই সমস্ত ত্যাগের মধ্য দিয়ে তারা দেখেছেন, দিনের পর দিন দেখে তারা আমাদের এখানে পাঠিয়েছেন এবং পাঠিয়েছেন কিছু কাজ করবার জন্য। সেই কাজ করবার ক্ষেত্রে আমরা পাচ্ছি একথা ঠিক। আমি মনে করি এম.এল.এদের ক্ষেত্রে—একজন লোক যে মুহূর্তে বিধানসভার সদস্য নির্বাচিত হচ্ছেন সেই

[4-40 — 4-50 P.M.]

মুহূর্তে তাকে একজন সেক্রেটারি দেওয়া দরকার। আমরা এখন বিধানসভায় কাজ করছি, অথচ এখন আমাদের কনস্টিটিউয়েন্সিতে কি হচ্ছে, সেখানকার সমস্ত দরখাস্তগুলি ঠিকমতো দপ্তরে দপ্তরে লেখা হচ্ছে কিনা আমরা বুঝতে পারছি না। আমি মুখ্যমন্ত্রীর কাছে আমার এলাকার বিদ্যুৎ সরবরাহের ব্যাপারে ২ বছর আগে চিঠি লিখেছি—সরকারি ব্যবস্থায় ১৮ মাসে বছরের অবস্থা এখনো আছে—সেই সমস্ত চিঠি-পত্র লেখার ব্যাপারে সুযোগ-সুবিধার আমাদের অভাব রয়েছে। অন্যান্য বিধানসভায় কি হচ্ছে? কেরালায় কি হচ্ছে? তামিলনাড় ুতে কি হচ্ছে, তার একটা লিস্ট এখানে দেওয়া হয়েছে। কিন্তু তাতে একটা কথা বলা হয়নি যে, ঐ সমস্ত সুযোগ পশ্চিমবাংলার বিধানসভার সদস্যরা পাচ্ছেন কিনা। এই লিস্টের মধ্যে আসামের সদস্যদের দৈনিক ভাতা ২ টাকা ৫০ পয়সা কিনা বুঝতে পারছি না, হয়ত ২৫ টাকা হবে, আমার মনে হচ্ছে ২৫ টাকা হবে, এখানে টাইপিং-এর ত্রুটি রয়েছে, এটা ২৫০-ও হতে পারে, আবার ২৫০০০-ও হতে পারে। কিন্তু আমরা দেখতে পাচ্ছি প্রত্যেক জায়গাতেই বিধানসভা চলাকালীন সদস্যদের একটা ভাতা দেওয়া হয়। তবে এক একটি রাজ্যে এক এক রকম ব্যবস্থা রয়েছে। আমাদের পশ্চিমবাংলায় শুধু রেলওয়ে কুপন দেওয়া হত। কিন্তু আজকে উত্তর বাংলা থেকে অনেক সময়ে আমাদের বাসে আসতে হয়, সুতরাং সেখানে বাসের কুপনও থাকা দরকার। সেটা আজকে দেওয়া হচ্ছে। কেন দেওয়া হচ্ছে? শুধু মাত্র এম.এল.এ-দের ব্যক্তিগত সুযোগ সুবিধা হিসাবেই এটা দেওয়া হচ্ছে না, এটা যদি শুধু এম.এল.এ-কে সাহায্য করবার জন্য দেওয়া হয়, তাহলে এর মধ্যে ত্রুটি থেকে যাবে। অনেক সময়ে আমাদের ১০০/১৫০ মাইল রাস্তা সরকারি বাসে আসতে হয় এবং এটা আসার দরকার হয়, অনেক সময়ে বিশেষ জরুরি প্রয়োজনে ট্রেনের জন্য অপেক্ষা না করে জন-স্বার্থে আমাদের বাসে করে আসতে হয়, সেই জন্যই আজকে এই সুযোগ দেওয়া হচ্ছে। সেই জন্যই আমি এই বিলকে সমর্থন করছি। তবে যারা নীতিগত কারণে এই বিলের বিরোধিতা করেছেন তাদের আমি বলব যে, তারা তাদের বক্তৃতার মধ্যে একটা কথা বলেছেন যে, ভবিষ্যতে আবার হয়ত পেনশনেরও বিল আসবে। তা আমার মনে হচ্ছে ওরা বোধ হয় আগবাড়িয়ে বলে রাখলেন যে, ঐ শব্দটা থাকলে আমরা এই মুহূর্তেই এই বিলকে সমর্থন করতাম। তবে আমিও বলব যে, পেনশনের প্রশ্নটিও এখানে বিবেচনা করা প্রয়োজন। কারণ আমি বলব যে, একটা রাজনৈতিক জীবন গড়ে তোলা ২৫ বছরের চাকরি জীবনের চেয়ে অনেক বেশি শক্ত। পেনশন শুধু মাত্র একটা লোককে বাঁচিয়ে রাখবার জন্য নয়। আমরা আজকে যারা এখানে রয়েছি, আমাদের সামনে সেই সুযোগ থাকা নিশ্চয়ই প্রয়োজন। আজকে আমরা যারা এম.এল.এ রয়েছি, হয়ত ভবিষ্যতে তারা এম.এল.এ থাকবে না। কিন্তু পেনশন দেওয়া বা ঐ সমস্ত ব্যবস্থা করাটা বিশেষ কোনও সুযোগ সুবিধা নয়। যদি কোনও দিন ওদের ভাষার আগ মার্কা মার্কসবাদ ভারতবর্ষের বুকে প্রতিষ্ঠিত হয় তখন নিশ্চয়ই এসব সুযোগ সুবিধার প্রয়োজন হবে না। সমাজতান্ত্রিক সমাজ ব্যবস্থায় বিশেষ সুযোগ সুবিধা কোনও বিশেষ লোকের জন্য দরকার হয় না। সেখানে সমগ্র জনসাধারণের বার্দ্ধক্য ভাতা ইত্যাদির মাধ্যমে ভবিষ্যতের নিরাপত্তা থাকে। স্যার, কিছু দিন আগে আনন্দবাজার পত্রিকার এডিটোরিয়ালে, "বাবু এবং বিবি" নাম দিয়ে একটি আর্টিকেল লেখা হয়েছিল। সেই সময়ে বাবু জগজ্জীবন রাম আর ইন্দিরা গান্ধীকে নিয়ে বাজার গরম ছিল। তা আমি মনে করেছিলাম ওরা ইন্দিরা গান্ধীকে

জগজীবন রামের বিবি বানালেন নাকি! কিন্তু তা নয়। সেখানে আমাদের এম.এল.এ.দের সম্বন্ধে বলা হয়েছে। ঐ পত্রিকায় বাবু এবং বিবির সুযোগের কথা যারা লিখেছিলেন আমি তাদের বলব যে, দয়া করে সেই সঙ্গে আপনারা এটাও লিখবেন যে, পঞ্চানন লেট এম.এল.এ-কে রেলওয়ের গ্যাংম্যানের কাজ করে খেতে হয়েছে। একথা আজকে সকলের জানা প্রয়োজন। একথাও জানা প্রয়োজন যে, আজকে একজন এম.এল.এ-র সদস্য পদ চলে গেলে সে আবার তার জমিদারিতে ফিরে যেতে পারেন না। আমাদের মুখ্যমন্ত্রী ব্যারিস্টারি পাশ করেছিলেন, কিন্তু তিনি ব্যবসা করেন না। সিদ্ধার্থবাবু মুখ্যমন্ত্রী ছিলেন, আবার ব্যারিস্টারিও করতেন। মুখ্যমন্ত্রীত্বের কালে বিড়লা কোম্পানিকে ভালো করে জাপটে ধরেছিলেন, ফলে পরবর্তীকালে তার ব্যবসা বেড়ে গেছে। কিন্তু জ্যোতি বাবু তা করবেন না, কারবার প্রশ্নও নেই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে এখানে শীততাপ নিয়ন্ত্রিত এই গোল ঘরে বসে আমাদের মধ্যের অনেক সদস্য আপনার কাছে অনুরোধ করেন যে, স্যার, বড্ড বেশি ঠান্ডা লাগছে, এত ঠান্ডায় থাকার অভ্যাস আমাদের নেই। সেইজন্য অসুবিধা হচ্ছে, আবার এর মধ্যে দেখেছি কোর্ট পরে এসেছে শীতটুকু আমেজ করে খাওয়ার জন্য। সেইজন্য বলছি দয়া করে সস্তা হাততালি পাবার চেষ্টা করবেন না। আজকে অবস্থার পরিবর্তন হয়েছে, সাধারণ মানুষ সচেতন হয়েছেন। আপনারা যদি প্রমাণ করতে পারেন যে কোনও রকম সুযোগ সুবিধা নেননি বা কোনও রকম সুযোগ সুবিধা পান নি—আপনারা খেলার টিকিট নেন, প্লেনের টিকিট নিয়েছেন, রেলের টিকিট নেন—২/৩ খানা খেলার টিকিট হলে হয়ত আপনাদের ভালো হত কিন্তু বিরোধী দলে আছেন বলে কিছু বলতে পারছেন না—যাই হোক, আপনারা সুযোগ-সুবিধা ভোগ করে থাকেন। ফার্স্ট ক্লাসে যাতায়াত করছেন। অবশ্য এই বিলে যদি সেকেন্ড ক্লাস টিকিটের সুযোগ করে দেওয়া হয় তাহলে আমরা নিশ্চয়ই যাব। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনাকে আমি এই কথা বলব, আজকে এখানে বিরোধী দলের অপরাপর সদস্যরা নেই যারা কিনা এই বিলকে সমর্থন জানিয়েছেন। এছাড়া আমি এই কথাগুলি আশা করব, যে সংবাদপত্রগুলি ইতিপূর্বে এই বিলে এম. এল. এদের সুযোগ-সুবিধা পাইয়ে দেওয়ার ব্যাপারে সমালোচনা করেছেন সেই সংবাদপত্রগুলি যেন এটা লেখেন এস. ইউ. সি. ছাড়া বাকি সব দলই এই বিলকে সমর্থন করেছেন। এ ছাড়া আর বেশি কিছু বলার নেই, শুধু একটি কথা বলার আছে সেটা হচ্ছে, আপনাদের যদি ক্ষমতা না থাকে কিম্বা ক্ষমতায় আসার সুযোগ না পান তাহলে কিছুটা শরিকী বিরোধ হয়ে যায়। এই রকম আপনারা ক্ষমতায় ছিলেন ১৯৬৭-৬৯ সালে। সেই সময়ে আমরা ভাগ-ভাগ করে পশ্চিমবাংলায় কিছু করবার চেষ্টা করেছি। আমরা নিশ্চিতভাবে অভিনন্দন জানাচ্ছি স্বর্গত সুবোধ ব্যানার্জি মহাশয়কে যিনি ঘেরাও-এর নিয়মমাফিক প্রতিষ্ঠা দিয়েছেন। যাই হোক, ওনারা নানা কারণে আজ আমাদের সঙ্গে থাকতে পারেন নি। আমি শুধু এইটুকু অনুরোধ করব, সস্তা হাততালি নেবার চেষ্টা করবেন না। পরিশেষে আমি এই বিলকে সমর্থন জানিয়ে এবং যে কথাগুলি আমি বলেছি সেগুলির প্রতি আপনার দৃষ্টি দিতে অনুরোধ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি এবং শেষ করার আগে আর একটি কথা বলছি, যা হওয়া উচিত অত্যন্ত সাহসের সঙ্গে তা বলা দরকার। তারজন্য পশ্চিমবাংলার মানুষ আমাদের এখানে পাঠিয়েছেন।

**শ্রী [illegible] মজুমদারঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার যা বক্তব্য ছিল সেটা দীপক সেনগুপ্ত মহাশয় বলেছেন অতএব আমি আর বেশি কিছু বলতে চাই না শুধু উত্তরবঙ্গ

সরকারি বাসে যাতায়াতের সুযোগ যাতে পাওয়া যায়-এইটা যোগ করতে চাই।

[4-50 — 5-00 P.M.]

**শ্রী ভবানী মুখার্জি:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার এই বিল সম্বন্ধে মাননীয় সদস্য প্রবোধ পুরকায়েত মহাশয় যে বক্তব্য রেখেছেন সে বিষয়ে আমার খুব বেশি কিছু বলার নেই। কারণ উনি এই বিলের সঙ্গে জড়িয়ে সারা দেশের অর্থনৈতিক পরিস্থিতি সংক্রান্ত সব কিছুই টেনে এনেছেন। আমরা নিজেরা জানি, আমাদের বামফ্রন্ট সরকার দেশবাসীর যে সমস্যা, খরা সমস্যার এবং অন্যান্য সরকারি কর্মচারি থেকে আরম্ভ করে আধা সরকারি কর্মচারি, শিক্ষক এবং সকল সম্প্রদায়ের সমস্যা সম্বন্ধে সচেতন। আমরা এও দাবি করতে পারি এই সরকার আসার পর সাধ্যমতো এই সমস্ত সমস্যা—যেমন এক সময়ে ভীষণ বন্যা এসেছিল সেই বন্যার সমস্যা—প্রভৃতির সমস্যা জনসাধারণের সহযোগিতা নিয়ে মোকাবিলা করেছেন। তেমনি আজকে খরা পরিস্থিতিতে প্রয়োজনীয় যেটা করা সম্ভব নিশ্চয় এই সরকার সেই ব্যবস্থা করেছেন এবং আমাদের মাননীয় সদস্য তাদের এলাকায় যদি এই সমস্যা এসে থাকে তাহলে সরকারের সাহায্য চাইলে খরার মোকাবিলার জন্য যে ব্যবস্থা আছে তা জনসাধারণের কাছে পৌছে দিতে পারেন। আমাদের সরকারের রাজত্বকালে-র আগের সরকারের রাজত্বকালে যা কখনও হয়নি, ভারতবর্ষের অন্যান্য রাজত্বে যা কখনও হয়নি—পূজার সময় সরকারি আধা সরকারি কর্মচারিদের একটা নিয়মমাফিক টাকা বা অর্থ দেওয়ার যে নীতি সেই নীতিকে আমরা সমর্থন করি। বোনাস সম্বন্ধে—যেটাকে আমরা ডেফার্ড ওয়েজ বলে মনে করি, কর্মচারিদের জন্য যে নীতি আমাদের সরকার সেই নীতিকে প্রতিপন্ন করার জন্য কিছুটা নমুনা হিসেবে উৎসবের সময়ে সরকারি—আধা সরকারি কর্মচারিদের কিছু দেবার ব্যবস্থা করেছেন। আমি আশা করছি পে-কমিশনের যে রায় আসছে তা কার্যকর করতে পারব। ওরা ঐ সমস্ত প্রশ্ন এই বিলের আলোচ্য বিষয় করে এটাকে অন্যদিকে ডাইভার্ট করার চেষ্টা করেছেন। কিন্তু তাদের এই চেষ্টা কোনও যুক্তিবাদী মানুষের কাছে গ্রহণ যোগ্য হবে বলে মনে করি না। যামিনীবাবু যে প্রসঙ্গটা তুলেছেন যে রেলওয়েতে জার্নির ক্ষেত্রে একজন সঙ্গী ব্যবস্থার মতন বাসের ক্ষেত্রে এটা করলে ভালো হত। অনেক দেরিতে এটা মাথায় এসেছে, কিন্তু এতে কিছু টেকনিক্যাল অসুবিধা আছে। এই ব্যাপারে একটা হিসেব করে ভবিষ্যতে একটা অ্যামেন্ডমেন্ট এনে বাসের ক্ষেত্রে যাতে কমপেনিয়ান নেওয়া যায় তার ব্যবস্থা করা হবে। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

The motion of Shri Bhabani Mukherjee that the Bengal Legislative Assembly (Members' Emoluments) (Amendment) Bill, 1979, be taken into consideration, was then put and agreed to.

**Clauses 1 to 4 and Preamble**

The question that clauses 1 to 4 and preamble do stand part of the Bill, was then put and agreed to.

**Shri Bhabani Mukherjee:** Sir, I beg to move that the Bengal Legislative Assembly (Member's Emoluments) (Amendment) Bill, 1979, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

## FORTY SEVENTH REPORT OF THE BUSINESS ADVISORY COMMITTEE

**মিঃ স্পিকার ঃ** আমি কার্য উপদেষ্টা সমিতির অর্থাৎ বিজনেস অ্যাডভাইসারি কমিটির ৪৭তম প্রতিবেদন পেশ করছি। এই বৈঠক ১৮ সেপ্টেম্বর আমার কক্ষে অনুষ্ঠিত হয়েছে। উক্ত বৈঠকে সুপারিশ করা হয়েছে যে, ১৯শে সেপ্টেম্বর, '৭৯ পূর্ব নির্দিষ্ট কার্যসূচির পর বেঙ্গল এগ্রিকালচারাল ইনকাম ট্যাক্স (অ্যামেন্ডমেন্ট) বিল'৭৯—ইনট্রোডাকশন—কনসিডারেশন এবং পাসিং, এই সূচি যোগ হবে এবং এরজন্য আধ ঘণ্টা সময় নির্দিষ্ট করা হয়েছে। আমি বিভাগীয় মন্ত্রী মহাশয়কে আনুষ্ঠানিক ভাবে এই প্রস্তাব পেশ করবার জন্য অনুরোধ করছি।

Wednesday, 19.9.79 ... (i) The Netaji Nagar College (Taking over of Management) (Amendment) Bill, 1979 (Introduction, Consideration and Passing) — $\frac{1}{2}$ hour.

(ii) The Calcutta University Bill, 1979 as reported by the Select Committee (Consideration and Passing)—4 hours.

(iii) The Bengal Agricultural Income-tax (Amendment) Bill, 1979 (Introduction, Consideration and Passing).— $\frac{1}{2}$ hour.

There will be no Questions for Oral Answers on 19th September, 1979.

**শ্রী ভবানী মুখার্জি ঃ** বিধানসভার কার্য উপদেষ্টা সমিতির ৪৭তম প্রতিবেদনএ যে সুপারিশ করা হয়েছে তা গ্রহণের জন্য সভায় প্রস্তাব উপস্থাপন করছি।

**মিঃ স্পিকার ঃ** আমি আশাকরি এই প্রস্তাবে কারও আপত্তি নেই। অতএব প্রস্তাবটি গৃহীত হল।

## THE WEST BENGAL BOARD OF SECONDARY EDUCATION (AMENDMENT) BILL, 1979

**Shri Partha De :** Sir, I beg to introduce the West Bengal Board of Secondary Education (Amendment) Bill, 1979.

(Secretary then read the Title of the Bill)

**Shri Partha De :** Sir, I beg to move that the West Bengal Board of Secondary Education (Amendment) Bill, 1979, be taken into consideration.

এই বিল সভায় উপস্থাপন করবার জন্য অনুমতি চাচ্ছি ও সভার বিচার বিবেচনার জন্য দু চারটি কথা বলতে চাই। আমাদের পশ্চিমবাংলায় মধ্য শিক্ষা পরিচালনা করেন

[5-00 — 5-10 P.M.]

প্রধানত ওয়েস্ট বেঙ্গল সেকেন্ডারি এডুকেশন বোর্ড। সভার হয়ত অনেকের জানা আছে যে এই পর্ষদ সাধারণত ১৯৬৩ সালের আইন অনুসারে পরিচালিত হয়। সেই কার্যকলাপ লক্ষ্য করবার পর এবং বর্তমানে পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকারের শিক্ষা ক্ষেত্রে স্বাভাবিক পরিবেশ এবং গণতান্ত্রিক শিক্ষার প্রয়োজনে তা সমস্ত স্তরের ছাত্র ছাত্রীদের কাছে পৌছে দেবার লক্ষ্য রেখে এটা করার অনুভব হচ্ছিল যে এ ধরনের একটি বিলের প্রয়োজন। পশ্চিমবঙ্গের গণতান্ত্রিক মানুষের কাছে শিক্ষাকে একটা অর্থবহ ও স্বাভাবিক পরিবেশ সৃষ্টি করার জন্য দীর্ঘ দিন ধরে এটা অনুভব হচ্ছিল যে পশ্চিমবঙ্গে যে মাধ্যমিক শিক্ষা পর্ষদের আইন আছে তার পরিবর্তন দরকার। এই বিবেচনায় পশ্চিমবাংলায় যে মধ্যশিক্ষা পর্ষদ আছে সেই পর্ষদে নির্বাচিত প্রতিনিধিদের দ্বারা এবং শিক্ষার সঙ্গে সংশ্লিষ্ট বিভিন্ন সংস্থা পশ্চিমবাংলায় আছে তাদের উপযুক্ত সদস্যদের দ্বারা এবং যারা বিভিন্ন ভাবে শিক্ষাকে শক্তিশালী করতে পারেন তাদের দ্বারা একে পুনর্গঠন করবার প্রস্তাব এই বিলের মধ্যে আছে। যেমন দেখবেন প্রথমে পর্ষদের সদস্য সংখ্যা যা ছিল তা থেকে পর্ষদের সদস্য সংখ্যা বৃদ্ধি করা হয়েছে। এই বর্দ্ধিত সংখ্যা বিগত দিনের চেয়ে তফাৎ দেখা যাবে। সরকারি এবং বেসরকারি ক্ষেত্রে সরকারের দ্বারা নিযুক্ত যে সমস্ত সদস্য ছিলেন তারাই বিগত দিনে বোর্ডে ছিলেন ও তার সংখ্যা ছিল সংখ্যাগুরু। এবার যে প্রস্তাব আনা হয়েছে তাতে শিক্ষক এবং অন্যান্য স্তরে নির্বাচিত সদস্য হবেন সংখ্যাগুরু। সেদিক থেকে গণতান্ত্রিক পরিবর্তন করা হয়েছে। আর একটা বড় রকমের পদক্ষেপ নেওয়া হয়েছে তা হল পশ্চিমবঙ্গের মধ্য শিক্ষা পর্ষদের একটা বিরাট অংশ নির্বাচিত সদস্য হিসেবে বোর্ডে আনা হয়েছে, এবং প্রত্যক্ষভাবে শিক্ষার সঙ্গে জড়িত এবং তাদের অভিজ্ঞতা বোর্ডের কাজে লাগানো হয়েছে। তা ছাড়া ব্যবস্থা করা হয়েছে যাতে মধ্যশিক্ষার ভেতর থেকে যারা শিক্ষা দান করেন তাদের প্রতিনিধি রাখার ব্যবস্থা করা হয়েছে, তা ছাড়া ইউনিভার্সিটির প্রফেসার, হায়ার সেকেন্ডারি কাউন্সিলের, মাদ্রাসা বোর্ডের প্রতিনিধি রাখা হবে। আর একটা প্রস্তাব করা হয়েছে কার্যকলাপ নিয়মিত ভাবে পরিচালনা করবার জন্য ভালো ভাবে সমস্ত দিকে দেখার জন্য, যাতে মধ্য শিক্ষা প্রসারিত করা যায় সেইজন্য আমরা একজিকিউটিভ কাউন্সিল গঠন করেছি। আমরা এখানে যে প্রস্তাব করেছি তাতে দেখা যাবে একজিকিউটিভ কমিটি বা কাউন্সিল সেখানে বোর্ডের কিছু কিছু প্রতিনিধি এসে সদস্য হবেন সমস্ত স্তরের প্রতিনিধি থেকে। নতুন ভাবে প্রতিনিধি নির্বাচিত করে একজিকিউটিভ কাউন্সিল করা হয়েছে। তারা প্রতিদিন বোর্ডের কাজ পরিচালনা করতে পারবেন। আর একটা হল পর্ষদকে বিকেন্দ্রীকরণ করার প্রয়োজন আছে। আগে পরীক্ষা কমিটি করা হয়েছিল রিজিওনাল কাউন্সিল অফ একজামিনেশন তার পরিবর্তে আমরা রিজিওনাল কাউন্সিলের প্রস্তাব দিয়েছি যাতে আঞ্চলিক কাউন্সিলে বোর্ডের তরফে বিভিন্ন ক্ষমতা বোর্ডের কাছ থেকে নিয়ে তা আঞ্চলিক মাধ্যমিক শিক্ষার ও বিদ্যালয়ের উন্নতি এবং পরিচালনা যাতে করতে পারা যায় সেইভাবে পরিকল্পনা করা হয়েছে। বোর্ডে যে অ্যাপিল কমিটি আছে শিক্ষক ও কর্মচারিদের চাকরিগত নানা ধরনের অসুবিধার জন্য তারা প্রতিকার চেয়ে সেখানে আবেদন করতেন ১৯৬৩ সালের আইনে অ্যাপিল কমিটির মতো এই রকম একটা কমিটি বোর্ডে রাখা হয়েছে। তার মধ্যে আমরা কিছু পরিবর্তন আনার জন্য প্রস্তাব করছি। পরিবর্তনের প্রধান যেটা দিক তা হল অ্যাপিল কমিটির সভাপতিত্ব করবেন সরকার নিযুক্ত একজন আইনজ্ঞ বা জুডিসিয়াল

সার্ভিসের কোনও ব্যক্তি, আর মেম্বার নির্বাচিত হবেন আর নোমিনেটেড থাকবেন না, এই পরিবর্তন হয়েছে। চতুর্থ পরিবর্তনের প্রস্তাব যেটা করা হচ্ছে তা হল এই নতুন আইন পাশ হওয়ার পর যে সময় লাগবে বিভিন্ন নির্বাচনগুলি সংঘঠিত করবার সেই সময়ে পশ্চিমবঙ্গ সরকার এই নিয়মানুযায়ী এই যোগ্যতা অনুযায়ী সভ্য যাদের করা হবে বলে আইনে থাকছে সেই সম যোগ্যতা সম্পন্ন ব্যক্তিদের দিয়ে সাময়িকভাবে একটা বোর্ড তৈরি করে বোর্ডকে দিয়ে কাজ করাতে পারবেন। পশ্চিমবঙ্গের মধ্য শিক্ষার স্বার্থে, সাধারণভাবে শিক্ষার স্বার্থে যেভাবে কার্য পরিচালিত হওয়া দরকার তার স্বার্থে এই বিল আনা হয়েছে। আমি সভার কাছে আবেদন করছি এই বিল বিবেচনা করার জন্য এবং বিবেচনা করার পর তারা এটা গ্রহণ করবেন।

**শ্রী নির্মলকুমার বসু :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার অনুমতি নিয়েছি একটি বিষয়ে সামান্য কিছু বলার জন্য। পশ্চিমবঙ্গের বিভিন্ন প্রকারের সমবায় সমিতির কয়েক হাজার কর্মচারি বিধানসভার কাছে এসেছেন তাদের নানা বক্তব্য রাখবার জন্য। তাদের বেতন নিয়ে, চাকরির শর্ত নিয়ে, অন্যান্য সুযোগ-সুবিধা নিয়ে অনেক দাবি আছে, এই দাবিতে তারা আন্দোলন করছেন, সরকারের কাছে তারা বক্তব্য রাখতে চান। আজকে সমবায় মন্ত্রী উপস্থিত নেই, আমি আপনার মাধ্যমে সমবায় মন্ত্রী এবং সরকারের দৃষ্টি এই বিষয়ে আকর্ষণ করছি তাদের সেই দাবি সহানুভূতির সঙ্গে বিবেচনা করার জন্য।

**মিঃ স্পিকার :** আপনি তাদের কাছে চলে যান।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে ওয়েস্ট বেঙ্গল বোর্ড অব সেকেন্ডারি এডুকেশন (অ্যামেন্ডমেন্ট) বিল এখানে উপস্থাপিত হয়েছে। আমি গতকালও বলেছিলাম যে এগুলি জন-জীবনের সঙ্গে খুব গুরুত্বপূর্ণভাবে জড়িয়ে আছে। এই রকম গুরুত্বপূর্ণ বিল বিধানসভায় বিরোধী পক্ষের আসন শূন্য অবস্থায় উপস্থিত হওয়া সত্ত্বেই খুব দুর্ভাগ্যজনক। যাইহোক, আমরা যখন আছি তখন এর উপর আলোচনা করছি। মাননীয় মন্ত্রী মহাশয় তার স্টেটমেন্ট অব অবজেক্টস অ্যান্ড রিজিন্সে বলেছেন যে পশ্চিমবঙ্গ বোর্ড অব সেকেন্ডারি এডুকেশন গত ১৪ই সেপ্টেম্বর, ১৯৭৭ তারিখে সুপারসেশন হয়েছিল, তিনি প্রতিশ্রুতি দিয়েছিলেন যে ১৮ মাসের মধ্যে এই বোর্ডের তারা পুনর্গঠন করবেন এবং তার আগে তারা সেইমতো গণতন্ত্র সম্মত একটা আইন পাশ করবেন এবং ১৮ মাসের মধ্যে আবার নির্বাচিত বোর্ড করে দেবেন। কিন্তু ১৮ মাসের জায়গায় ২ বছর অতিক্রান্ত হয়ে গেল, আজ সবে আইন ভূমিষ্ঠ হতে চলল, আবার আইনে যা বলেছেন তাতে এটা কার্যকর হতে আরও ১ বছর চলে যাবে, ফলে কবে নির্বাচিত সংস্থার হাতে ক্ষমতা আসবে সেকথা আমরা এখনও বলতে পারছি না। যাইহোক, এই যে বিল এনেছেন এই বিলের উপর আমি খুব বেশি কথা বলব না, কারণ এই রকম একটা বিল দেখার খুব বেশি সময় পাইনি। এই রকম একটা গুরুত্বপূর্ণ বিল আনার আগে আমরা আশা করেছিলাম তিনি এটাকে সার্কুলেশন দেওয়ার ব্যবস্থা করবেন, অন্তত বিভিন্ন সংস্থার মতামত গ্রহণ করবার তিনি চেষ্টা করবেন। কিন্তু সেই জিনিস করা হয়নি। এই বিলের মধ্যে যেটা বলতে চেয়েছেন সেটা হচ্ছে একটা গণতন্ত্র সম্মত বিল আনা হয়েছে এবং আগে যে ওয়েস্ট বেঙ্গল বোর্ড অব সেকেন্ডারি এডুকেশন বিল ছিল, তাতে যে ধরনের সদস্য সংখ্যা ছিল, তাতে নির্বাচিত সদস্য সংখ্যা কম

[5-10 — 5-20 P.M.]

ছিল, এই বিলে মাধ্যমিক শিক্ষকদের মধ্য থেকে নির্বাচিত সদস্যের একটা বৃহত অংশ আনা হয়েছে। আপাত দৃষ্টিতে সেটা ভালো দেখায়, কারণ বোর্ড অব সেকেন্ডারি এডুকেশন-এর যে জেনারেল বডি তৈরি করেছেন, ৬১ জনের বোর্ড তাতে ৩২ জন মাধ্যমিক শিক্ষকদের থেকে নির্বাচিত হবে, মেজরিটি যারা তাদের মধ্য থেকে নির্বাচিত হবে। আপাতদৃষ্টিতে এটা গণতান্ত্রিক একথা ঠিক। কিন্তু এই বোর্ড কতটা গণতান্ত্রিক সেকথা আমি পরে আপনাদের কাছে বলব। বোর্ডের কনস্টিটিউশন যা আছে তাতে দেখছি এতে যে সমস্ত রিপ্রেজেনটেশন আছে তাতে প্রাথমিক, মাধ্যমিক এবং এমনকি ওয়েস্ট বেঙ্গল বোর্ড অব সেকেন্ডারি এডুকেশনের যারা কর্মচারি রয়েছে তাদেরও প্রতিনিধি রয়েছে। কিন্তু আশ্চর্যের বিষয় মাধ্যমিক শিক্ষা প্রতিষ্ঠানগুলো যারা এর সঙ্গে ওতপ্রোতভাবে জড়িত রয়েছে তাদের কর্মীদের কোনও প্রতিনিধিত্ব এই বোর্ডের মধ্যে নেই। আমি বুঝতে পারছিনা এটা কেন থাকল না। জানি না নন-টিচিং স্টাফরা কিছুকাল আগে আন্দোলন পরিচালনা করেছিলেন বলে তাদের বঞ্চিত করলেন কিনা। আমি আশাকরি এই ব্যাপারে মন্ত্রী মহাশয় একটা উত্তর দেবেন। দ্বিতীয় কথা হচ্ছে মাধ্যমিক শিক্ষকদের নির্বাচনের ব্যবস্থা আছে এবং সেই নির্বাচন কিভাবে হবে সে সম্বন্ধে রুল করবেন। কিন্তু একটা জিনিস আপনাকে বলছি এই যে রিকগনাইজড টিচারস অর্গানাইজেশনগুলি রয়েছে তাদের অধীনে ১৫/২০ হাজার শিক্ষক রয়েছে। শিক্ষক সংগঠনগুলির অনেকেই তো আপনারা নমিনেশন দিয়েছেন দেখছি। কিন্তু এই সমস্ত টিচার্স অর্গানাইজেশনগুলোর একজনকেও যদি নমিনেট করতেন, তাহলে শিক্ষক প্রতিনিধিত্ব এর মধ্যে হত। এবং আমি মনে করি এটা করা উচিত ছিল। এছাড়া আরও কতকগুলি জিনিস রয়েছে যেমন ধরুন তিন নং ক্লজে সাব ক্লজ ১৪(এ) এখানে আছে টু হেডস অব রিকগনাইজড সেকেন্ডারি স্কুলস নমিনেটেডে বাই দি স্টেট গভর্নমেন্ট, আমার প্রশ্ন হচ্ছে নমিনেশন কেন? যদি সেকেন্ডারি স্কুলের দুজন রাখতেই চান তাহলে সেক্ষেত্রে নির্বাচন কেন করছেন না? এখানে নমিনেশন কেন হবে? কাজেই এইসব জিনিসগুলি গণতন্ত্র সম্মত নয়। এই বিলের মধ্যে খুব বড় করে বলা হয়েছে এটা গণতন্ত্র সম্মত বিল, গণতন্ত্র সম্মত বোর্ড। এটা একটা অদ্ভুত কথা। বোর্ড এখন যেটা রয়েছে, যেহেতু সেটা খুব বড় বোর্ড, সেজন্য একজিকিউটিভ কমিটি করা হয়েছে এবং এই একজিকিউটিভ কমিটি ডে টু ডে সব কাজ কর্ম করবে, কিন্তু সেই একজিকিউটিভ কমিটির কম্পোজিশন কি রকম সেটা আপনারা লক্ষ্য করুন। যারা অ্যাকচুয়ালি কাজকর্ম করবেন তাদের কম্পোজিশন কতখানি গণতন্ত্র সম্মত হয়েছে সেটা আপনারা চিন্তা করে দেখুন। বলা হয়েছে একজিকিউটিভ কমিটি ১৯জনকে নিয়ে হবে এবং অ্যাপারেন্টলি আরও দেখতে পাচ্ছি ফাইভ পার্সনস ইলেকটেড, ফাইভ পার্সনস্ ইলেকটেড তারপর আছে টু পার্সনস্ ইলেকটেড অর্থাৎ আরও ১২জন ইলেকটেড হবে। এছাড়া আর একটা জায়গায় আছে, ফাইভ পার্সনস, টু পার্সনস্ এইভাবে ইলেকটেড হবে। কিন্তু এই যে বলা হয়েছে, ফাইভ পার্সনস্ ইলেকটেড. বাই দি বোর্ড ইন দি ম্যানার প্রোভাইডেড বাই রেগুলেশন ফ্রম অ্যামংস্ট দি মেম্বার্স রেফার্ড টু ইন ক্লজ (৮) (৯) (১০) অ্যান্ড (১২) অব সেকশন ফোর এতে দেখা যাচ্ছে বেশির ভাগই হচ্ছে এক্স অফিসিও। অর্থাৎ যারা এক্সঅফিসিও মেম্বার তাদের দিয়ে ইলেকটেড হবে। যারা এক্স অফিসিও মেম্বার তাদের মধ্যে থেকে ইলেক্ট করতে হবে। অর্থাৎ ভার্চুয়ালি দে আর নট ইলেকটেড। আবার দেখুন five persons elected by the Board in the manner

ঐ যেখানে ক্লজ ১৪ থেকে বলা হচ্ছে। আবার ক্লজ ১৪(এ) থেকে হবে, না (বি) থেকে হবে সেটা কিন্তু বিলে নেই, তাহলে রেগুলেশন, ওরা রুলস করবেন তাতে যদি ১৪(এ) করে দেন তাহলে এদের যে ইলেকটেড, ঐ দুজন যে নমিনেটেড ঐ হেড মাস্টারদের থেকে, তারা এই সুযোগ পাবে না। তারা ভার্চুয়ালি they are elected তারপর আর এক জায়গায় বলা হয়েছে two persons elected by the Board in the manner provided by regulations from amongst the members referred to in clause (16) and clause (18) of section 4. এরাও সব নমিনেটেড। তাহলে ব্যাপারটা দেখা যাচ্ছে একজিকিউটিভ কমিটি, কার্যত যারা বোর্ডের ক্ষমতা ব্যবহার করবে, যাদের হাতে ক্ষমতা, কার্যত সেই বডিটা কিন্তু আপনার গণতন্ত্র সম্মত হল না, সেখানে কিন্তু বেশির ভাগ নমিনেটেড। ফলে হচ্ছে একটা চাতুর্য এই বিলের মধ্যে রয়েছে যে অ্যাপারেন্ট গণতন্ত্রের পিছনে ক্ষমতাকে কুক্ষিগত করার জন্য একটা কৌশল বলে আমার মনে হয়েছে। আরও আছে, রিকগনিশন কমিটি, আসল জিনিসগুলি সব ব্যবস্থা করে রাখা হয়েছে। রেকগনিশন কমিটি, সেখানেও দেখবেন যে বেশিরভাগ যেটা সেটা সমস্তই নমিনেটেড মেম্বার ও অফিসার তাদের নিয়ে সেটা কিন্তু ইলেকটেড বডি নয়। ফলে এই জিনিস আছে। আমি আর সময় নিতে চাচ্ছি না, আর একটু বলতে চাই যে এক জায়গায় বলা হয়েছে যেখানে এত ক্ষমতা একজিকিউটিভ কমিটির হাতে এবং যেসব কমিটি মোটামুটি নিজেদের হাতেই থাকবে, সরকার পক্ষের হাতেই থাকবে তা সত্ত্বেও বামফ্রন্ট সরকার তার উপর পুরো নির্ভর করতে পারছে না তাই এক জায়গায় আছে no by law shall be valid unless it is approved by the state Government তবুও যদি কোনও কারণে ডুবে যায় তাহলে সেখানে আবার সরকারে বাঁধনটা দেওয়া আছে। অ্যাপিল কমিটির চেহারাও তাই, যে অ্যাপিল কমিটিতে বিভিন্ন শিক্ষক সমিতিগুলির যে প্রতিনিধি থাকবার কথা ছিল তা নেই। ফলে সেখানে এখন যেরকম হচ্ছে ভবিষ্যতেও সেই জিনিস হবে সেই আশঙ্কা রয়েছে। ফলে শিক্ষকরা কতটুকু বিচার পাবে? তাদের উপর যদি ইনজাস্টিস হয় তার অবসান কতটুকু হবে সে বিষয় সন্দেহ আছে। আর সর্বশেষে একটা কথা বলে যাই, যেখানে বলা আছে স্টেটমেন্ট অব অবজেক্ট অ্যান্ড রিজিন্সএ since Framing of election rules and completion of other formalities will take time, the state Government may be empowered to appoint members for a short period from the categories of persons specified in the relevant section. আমার মন্ত্রী মহাশয়ের কাছে বক্তব্য যে শর্ট পিরিয়ড যা বাকি আছে, যে দুই বৎসর বাকি আছে, সেই শর্ট পিরিয়ড যেন বাকি থেকে না যায় সেটা দেখবেন। এই বলে আমার বক্তব্য শেষ করছি।

[5-20 — 5-30 P.M.]

**শ্রী ননী কর:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে বিলের সংশোধনী মাননীয় মন্ত্রী মহাশয় উপস্থিত করেছেন আমি তাকে সমর্থন করি। এখন আমার আগে যিনি বললেন তিনি সমর্থন করলেন, কি করলেন না, তিনি ঠিক তা বলেন নি, বললেও বোঝা যায়নি। কিন্তু আমি কেন সমর্থন করি সেটা আপনাকে বোঝানো দরকার। প্রশ্ন উঠেছে এই যে এটা গণতান্ত্রীকরণ হচ্ছে, কি হচ্ছে না? একটা প্রশ্ন উঠেছে, তোলা হয়েছে যে যদি বিভিন্ন শিক্ষক সমিতির প্রতিনিধি থাকে তাহলে সেটা হচ্ছে গণতন্ত্র হবে। অথচ ঠিকই কথা যে আজকে পাঁচজন মিলে যদি

কেউ শিক্ষক সমিতি করেন—যা হচ্ছে হালে, এবং তাদের এইভাবে করার সুবিধা আছে কিন্তু যখন হাজার হাজার মাধ্যমিক শিক্ষক আছেন তাদের মধ্যে থেকে নির্বাচিত হয়ে আসতে গেলে এ.বি.টি.এ.র মতো বড় সংগঠন করতে হয় এবং সেই বড় সংগঠন না হলে পরে আসা যায় না সেই কারণে এই ফাঁক দিয়ে ঢোকার চেষ্টা এবং গণতন্ত্রের নামে, এই কারণে গণতন্ত্রের যে ব্যাখ্যা এখানে উপস্থিত করেছেন মাননীয় বিরোধী পক্ষের সদস্য আমি তাকে গ্রহণ করছি না তো বটেই আপনিও আশা করি গ্রহণ করবেন না। আমি কেন এটাকে গণতান্ত্রিক বলছি, সেটা বলব। অতীতের যে বোর্ড সেখানেও টিচার্স ছিল। ৫ জনের মধ্যে ৩ জন ছিল শুধু ইলেকটেড। ইলেকটেড কারা—কোনও সহ -শিক্ষক নয়, ইলেকটেড ছিলেন তিনজন হেড মাস্টার। আর দুজন ছিলেন কারা—তারা ছিলেন শিক্ষক সমিতির প্রতিনিধি। এখনে দুই আর তিন—পাঁচ জন ছিলেন। এই কারণে, ওরা হয়ত আবার শিক্ষক সমিতি আনতে চান। আর এইবারও শিক্ষক আছেন—পাঁচজন নয়, ৩৪ জন। তার মধ্যে হেড মাস্টারকে বাদ দেওয়া হয়নি, সহ-শিক্ষককে বাদ দেওয়া হয়নি। সমস্ত শিক্ষককুলের মধ্যে থেকে ৩২ জন নির্বাচিত হবেন যেখানে একজন শিক্ষককেরও নির্বাচিত হওয়ার সুযোগ ছিল না। ৩২ জন শিক্ষক নির্বাচিত হয়ে আসবেন—এই কারণে এইটা গণতান্ত্রিক। আপনাকে বলতে পারি, এক্স-অফিসিও মেম্বার—এটা আগের কমিটিতে সংখ্যা ছিল ২৬ জন কি তার কিছু বেশি নিয়ে। সেখানে এক্স অফিসিও মেম্বারের সংখ্যা ছিল ১১ জন, নমিনেটেড মেম্বার ছিল ১০ জন—এই ২১জন ছিলেন, সেইভাবে আরও ৫ জনের কথা আমি আগেই বলেছি। আর এইবারে যে নতুন বোর্ড হচ্ছে সেখানে সম্পূর্ণ ব্যাপারটা উল্টো হয়ে যাচ্ছে। সেখানে নির্বাচিত শিক্ষক হয়ে আসছেন ৩২ জন। সেখানেও নমিনেটেড মেম্বার থাকছেন বোর্ডে বিভিন্ন এডুকেশনাল ইনস্টিটিউশন থেকে এবং তার মধ্যে আরও নতুন যোগ দিচ্ছেন এম.এল.এদের মধ্য থেকে। এম.এল. এদের মধ্যে থেকে দু জন যাবেন। সেখানে মধ্য শিক্ষা পর্ষদের যারা কর্মচারি তাদের পক্ষ থেকে একজন প্রতিনিধি সেখানে যেতে পারবে। এইভাবে সমস্ত বোর্ডটা তৈরি করা হয়েছে। নিশ্চয় আমি মন্ত্রী মহাশয়কে বলব, ওরা বললেন বলেই নয়, আজকে আমাদের যারা শিক্ষাকর্মী তাদের থাকা উচিত। উনি অবশ্য, আমাদের বিরোধী পক্ষের বন্ধু অন্য রকম বলার চেষ্টা করেছেন। তিনি আপনাকে বোঝাতে চাইছেন, ওরা কোথায় আন্দোলন খেলা করেছেন, সেইজন্য কি নিচ্ছেন না। না, সেজন্য নয়। সে রাগ কারও উপরে নেই। তাই এখনও পর্যন্ত শিক্ষাকর্মীদের সবচেয়ে বড় অংশ এ.বি.টি.এর সদস্য এবং সেই কারণে এ.বি.টি.এ আজকে এই বিল সমর্থন করেছেন। মাননীয় মন্ত্রীকেও তারা সমর্থন করেন। সেই কারণে আমি বলব, নিশ্চয়ই আমাদের বিবেচনা করা উচিত যাতে করে শিক্ষাকর্মীরা এর মধ্যে আসতে পারে। এই সঙ্গে আর একটা জিনিস ভাবতে হবে, প্রেসিডেন্ট যেটা নমিনেটেড হওয়ার কথা আছে সেখানে আমি মনে করি, প্রেসিডেন্ট নির্বাচিত হওয়ার ব্যবস্থার কথা ভাবা উচিত। এই জিনিস না থাকা সত্ত্বেও এইটা গণতান্ত্রিক—এই বিষয়ে সন্দেহের কোনও কারণ নেই। স্যার, দ্বিতীয় যেকথা উঠেছে, সেটা হচ্ছে একজিকিউটিভ কথা। একজিকিউটিভ কমিটি করা হয়েছে কাজটা চালাবার জন্য। আমি জানি না, এখানে বড় একটা কমিটি যখন আছে যার সদস্য সংখ্যা হবে ৬২ জন, সেই ৬২ জনের নিয়মিত মিটিং করে সব কাজ করা কি করে সম্ভব হতে পারে? এটা তো ঠিকই যে একজিকিউটিভ করা হয়েছে এবং বোর্ড যেভাবে হয়েছে সেটা গণতান্ত্রিকই হয়েছে। বোর্ড এমনভাবে

হয়েছে যাতে কেউ একপেশেভাবে শুধু একাংশের মানুষকে নির্বাচিত না করতে পারেন। তারজন্য বিভিন্ন সেক্টারে একেবারে স্টাফ থেকে শুরু করে যারা নমিনেটেড মেম্বার কিম্বা ইলেকটেড আমাদের বিভিন্ন ইউনিভার্সিটি থেকে যারা এসেছেন, সমস্ত অংশের মানুষের প্রতিনিধি থেকে তারজন্য বিভিন্ন জায়গায় বিভিন্ন রিজারভেশন হয়েছে। তাতে গণতান্ত্রীকরণে বাধা হয়েছে বলে কেন বলছেন, আমি জানি না। আমি মনে করি, এটা ঠিকই হয়েছে এবং একজিকিউটিভ কমিটি করে কাজ করার সুবিধা হবে। এই যে আজকে রিজিওনাল কাউন্সিল-এর কথা উঠেছে........

**মিঃ স্পিকার :** মিঃ কর একটু বসুন। শুনুন, এখনও বক্তারা বাকি আছেন এবং মন্ত্রীর উত্তর দিতে সময় লাগবে। সেইজন্য আধঘণ্টা সময় বাড়াতে হবে। এই আলোচনা ৫টা ২৬ মিনিটে শেষ হওয়ার কথা। কিন্তু আলোচনায় আরও একটু সময় লাগবার জন্য আমি সময় আরও আধঘণ্টা বাড়িয়ে দেওয়ার জন্য অনুরোধ রাখছি। আশা করি, মাননীয় সদস্যগণের এতে আপত্তি নেই। (সদস্যগণ—সময় বাড়ানো হোক।) অতএব আধঘণ্টা সময় বাড়াল।

**শ্রী ননী কর :** স্পিকার স্যার, এখানে ধরুন আমাদের যে অ্যাপীল কমিটি নিয়োগ, এতে আপত্তি হচ্ছে, কেন হচ্ছে জানিনা। এতদিন অ্যাপীল কমিটি কি ছিল, অ্যাপীল কমিটির প্রেসিডেন্ট হবেন বোর্ডের যে প্রেসিডেন্ট। যিনি শাস্তি দিয়েছেন বা একজনকে অপরাধী বলেছেন, তার কাছেই বিচারের জন্য যেতে হত। এবারের আইনে কি বলা হচ্ছে? অ্যাপীল কমিটির যিনি প্রেসিডেন্ট হবেন, তিনি হবেন একজন জুডিশিয়াল অফিসার, যাতে করে তিনি আইনজ্ঞ বিচারপতি হতে পারেন এবং নিরপেক্ষ হতে পারেন, যেটুকু আমাদের সমাজ ব্যবস্থায় নিরপেক্ষতা আছে সেটুকু নিয়ে আসা হয়েছে, প্রেসিডেন্ট বাইরে থেকে নিয়ে আসা হচ্ছে। এবং তার সঙ্গে মেম্বার কারা হচ্ছেন? তাতে আমাদের বোর্ডে টিচার মেম্বার যারা আছেন আমাদের বোর্ডে, তাদের মধ্য থেকে অন্তত তিন জন টিচার অ্যাপীল কমিটির মধ্যে আসবে এবং তারা তো এটা নয় যে প্রেসিডেন্টকে অপসারণ করার চেষ্টা করছে। প্রেসিডেন্টকে বলা হয়েছে তিনি একজনকে নমিনেট করবেন, এই রকম একটা বেঁধে দেওয়া হয়েছে— ম্যানেজিং কমিটিতে যারা আছেন, ম্যানেজিং কমিটির যারা মেম্বার, তাদের মধ্য থেকে একজনকে নমিনেট করতে বলা হয়েছে প্রেসিডেন্টকে যাতে করে যিনি প্রেসিডেন্টের প্রতিনিধি হবেন, তিনি ম্যানেজিং কমিটিরও প্রতিনিধি হবেন। তার বক্তব্য বলতে পারবেন। তার সঙ্গে ডিরেক্টার অব সেকেন্ডারি এডুকেশন সেখানে থাকতে পারবেন। আমি মনে করি অ্যাপীল কমিটিতে সংখ্যাধিক্য রেখে বাইরের একজন বিচারপতিকে রেখে যেটা করা হয়েছে শিক্ষার স্বার্থে সব চেয়ে বেশি কার্যকর হবে এবং এই বোর্ডকে অনেক বেশি পাওয়ারফুল করা হয়েছে। অতীতে যে বোর্ড ছিল, সেই বোর্ড শুধুমাত্র জুনিয়ার হাই স্কুলগুলিকে দেখত যার সংখ্যা হাই স্কুলের চেয়ে বেশি, টু ক্লাস, ফোর ক্লাস জুনিয়ার হাইস্কুলগুলিকে দেখবার তাদের এক্তিয়ার ছিল না। এখন যে আইন উপস্থিত করেছেন মাননীয় মন্ত্রী মহাশয়, তাতে সমস্ত ধরনের হাইস্কুলগুলি—টু ক্লাস ফোর ক্লাস হাইস্কুল, সমস্ত হাইস্কুলগুলি বোর্ড দেখতে পারবে। ক্ষমতা বাড়ল। আজকে বিভিন্ন স্কুল-সাইটে যে সমস্ত সমস্যা স্কুল অ্যামালগামশনের প্রশ্ন, একটা স্কুলকে বাইফারকেশনের প্রশ্ন, যতরকম ব্যাপার, স্কুলগুলির সমস্ত বিষয়ে দেখাশুনা করার ক্ষমতা এদের দেওয়া হয়েছে। এটা আমি বলব আমাদের ম্যানেজিং কমিটি, কনস্টিটিউশন রুলস যে সমস্ত আমরা অ্যাক্টের

পরে আমরা আশা করি গৃহীত হবে, মন্ত্রী মহাশয় করবেন, সেটা দেখেশুনে আর একটু গণতান্ত্রীকরণ করতে এবং সেটা করার ব্যবস্থা এই অ্যাক্টের মধ্যে আছে। সেই সঙ্গে এটাও আছে একটা জায়গায় বসে সমস্ত কাজ করার যে ব্যবস্থা তাকে ডিসেন্ট্রালাইজ করা হচ্ছে। অতীতে যে রিজিয়নাল কাউন্সিল ছিল তার কাজ ছিল কি? পরীক্ষা পরিচালনা করায় সাহায্য করা এবং অনেক ক্ষেত্রে রিজিয়নাল কাউন্সিলের অন্য কোনও ক্ষমতা না থাকার ফলে সাহায্যের পরিবর্তে বাধার সৃষ্টি হয়েছে, এবারে যা করা হয়েছে, রিজিয়নাল কাউন্সিল পরীক্ষার ব্যাপারে সাহায্য করবে, তার সাথে ম্যানেজমেন্টের ব্যাপারে যেটা বোর্ড অব সেকেন্ডারি এডুকেশন করছে সারা রাজ্যের ক্ষেত্রে পরিচালনা করবে, তার অঞ্চলে রিজিওনাল ক্ষেত্রে দেখাশুনা করবে, সেজন্য আজকের এই বিলকে আমি সমর্থন করছি। এটা আরও দরকার এজন্য, অতীতে যে বোর্ড ছিল তাতে প্রেসিডেন্ট ছিলেন অল পাওয়াফুল, তাতে হত কি? বহু জিনিস ধরুন আমাদের স্কুলগুলিকে স্পেশ্যাল রিকগনিশন, একটা নতুন কথা আমদানি হয়েছে যে কোনও স্কুলকে টু ক্লাসের রিকগনিশন নেই কিন্তু সেই স্কুলের ছেলেমেয়েরা পরীক্ষা দিতে পারবে, এই জিনিস করে দিলেন স্পেশ্যাল পাওয়ারে, তাতে হত কি? আপনারা এটা সকলে জানেন—পাওয়ার করাপ্টস অ্যান্ড অ্যাবসোলিউট পাওয়ার করাপ্টস অ্যাবসোলিউটলি, যে কারণে অতীতের বোর্ডের প্রেসিডেন্টকে আমাদের মন্ত্রী মহাশয়দের এসে সরাতে হয়েছে। এই ঘটনা যাতে না আর ঘটে তার জন্য প্রেসিডেন্টকে সমস্ত রিপোর্ট একজিকিউটিভ কমিটিতে পেশ করতে হবে এবং একজিকিউটিভ কমিটি সমস্ত সিদ্ধান্ত এই কাউন্সিলে নিয়ে আসবে, সেজন্য কোনও জায়গায় এককভাবে কবার কারও শক্তি থাকবে না। এবং সেই কারণেই আমি এই বিলকে সমর্থন করি এবং যে কারণে এরা আপত্তি করছেন গভর্নমেন্টের কিছু বলার থাকবে কিনা, সে সম্বন্ধে আমি বলি সরকার যখন টাকা দেবেন, শিক্ষার দায়িত্ব সরকার নিচ্ছেন, আইন করে দিচ্ছেন সরকার, স্কুলগুলির ভালো মন্দের ব্যাপারে কথা বলার অধিকার নিশ্চয়ই সরকারের থাকবে। আমি এই সবটা মিলিয়ে মনে করি এই আইন অনেক বেশি গণতান্ত্রিক, আমি এই আইনকে সমর্থন করছি, আপনিও স্যার, সবাইকে সমর্থন করতে বলুন।

[5-30 —5-40 P.M.]

**শ্রী মনোরঞ্জন রায়ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় যে "ওয়েস্ট বেঙ্গল বোর্ড অব সেকেন্ডারি এডুকেশন (অ্যামেন্ডমেন্ট) বিল এনেছেন সেই বিলকে আমি সমর্থন করছি। বিলের প্রস্তাবনায় যে কথা বলা হয়েছে এবং যে উদ্দেশ্য নিয়ে বিলটি রচিত হয়েছে, দেরিতে হলেও যে কথাটা কোনও কোনও মাননীয় সদস্য বলেছেন যে, বোর্ডকে সুপারসিড করবার পর যে সময়সীমা বেঁধে দেওয়া হয়েছিল তারমধ্যে না হলেও বিলটা যে উপস্থাপিত করা হয়েছে এবং একটা গণতান্ত্রিক উপায়ে সমাজের যে সমস্ত অংশ শিক্ষার সঙ্গে সংযুক্ত তাদের সবাই-এর মধ্য থেকে প্রতিনিধি নেবার যে সুযোগ এই বিলের মধ্যে দিয়ে সৃষ্টি করা হয়েছে তাতে করে মাধ্যমিক শিক্ষা বিস্তারের ক্ষেত্রে যে সবাই-এর মতামত নিয়ে সেই শিক্ষা ব্যবস্থাকে এগিয়ে নিয়ে যাবার সুযোগ এনে দেওয়া হয়েছে সেজন্য আমি এই বিলকে সমর্থন করছি। এখানে ক্ষমতা বিকেন্দ্রীকরণ করা হয়েছে। রিজিওন্যাল কাউন্সিলগুলি—রিজিওনে যে সমস্ত সমস্যার সৃষ্টি হয় সেই সমস্যাগুলিকে দেখবার জন্য—কেবলমাত্র পরীক্ষা ব্যবস্থা নয়, স্কুলগুলির অন্যান্য

*সমস্যাগুলি দেখে সাহায্য করার জন্য সেখানে এগজামিনেশন কথাটা তুলে দিতে কাউন্সিলকে পরিপূর্ণভাবে সেকেন্ডারি বোর্ডের সাহায্যকারী কাউন্সিল হিসাবে কাজ করতে দেওয়া হয়েছে* এবং সেইভাবে ক্ষমতার আরও বিকেন্দ্রীকরণ করা হয়েছে। গণতান্ত্রিক পদ্ধতিতে এগিয়ে নিয়ে যাবার ক্ষেত্রে এই বিল একটি অভিনব পদক্ষেপ সৃষ্টি করেছে। তারপর স্যার, আমি অ্যাপীল কমিটির ব্যাপারে কয়েকটি কথা বলব। এতদিন ধরে আমরা দেখেছি, অ্যাপীল কমিটির কাছে অ্যাপীল করেও শিক্ষকরা বিচার পেতেন না। সেখানে অন্যায় ভাবে হামলা করে যাদের ছাঁটাই করা হয়েছে তাদের একজনও বিচার পেয়েছেন কিনা আমার জানা নেই। আমি দীর্ঘদিন ধরে এ.বি.টি.এ-এর সঙ্গে যুক্ত আছি, শিক্ষক আন্দোলনের সঙ্গে যুক্ত আছি, সেই হিসাবে আমি বলতে পারি যে, যে ম্যানেজিং কমিটি লোকদের ছাঁটাই করত অন্যায়ভাবে সেখানে সেই ম্যানেজিং কমিটির লোকেদের প্রতিনিধিত্বের সংখ্যা এমন বেশি ছিল যে ঐ অ্যাপীল কমিটির যে রায় হত তাতে ঐ অবৈধ ভাবে যাদের ছাঁটাই করা হত তাদের পক্ষে যেত না, তারা সেখানে ন্যায় বিচার থেকে বঞ্চিত হতেন। এখন যে অ্যাপীল কমিটি হচ্ছে তাতে শিক্ষকদের প্রতিনিধিত্বের সঙ্গে সঙ্গে ম্যানেজিং কমিটির লোকেদেরও প্রতিনিধিত্ব থাকছে এবং উভয়েরই বক্তব্য শুনে একটা ন্যায় সঙ্গত বিচার করার পদক্ষেপ সৃষ্টি করা হয়েছে এই বিলের মাধ্যমে। এই কারণেও এই বিলকে আমি সমর্থন করছি। গণতান্ত্রিক পদ্ধতিতে সবাই-এর অধিকার এখানে প্রতিষ্ঠিত করা হয়েছে। তবে এই সঙ্গে সঙ্গে মাননীয় মন্ত্রী যিনি এই বিল এনেছেন তাকে আমি অনুরোধ করব, সমাজের সকল অংশের প্রতিনিধিত্বের কথা যখন স্বীকার করা হয়েছে তখন ঐ মাধ্যমিক বিদ্যালয়গুলির যে বিপুল সংখ্যক শিক্ষা কর্মী রয়েছেন, যারা নগণ্য নন এবং শিক্ষাক্ষেত্রে যাদের অবদানও কম নয় তাদের প্রতিনিধিত্ব করবার অংশটা ফাঁকে থেকে গিয়েছে, সেটা পূরণ করার জন্য পরবর্তীকালে তিনি সচেষ্ট হবেন এই আশা করব। এই কথা বলে এই বিলকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করলাম।

**শ্রী অনিল মুখার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি প্রথমেই এই বিল হাউসে উপস্থিত করবার জন্য মাননীয় মন্ত্রী মহাশয়কে অভিনন্দন জানাচ্ছি। স্যার, এই সরকার যখন বোর্ডকে ডিসলভ করলেন এবং অ্যাডমিনিস্ট্রেটার অ্যাপয়েন্ট করলেন তখন অনেকে সমালোচনা করে বলেছিলেন, এটা একটা অগণতান্ত্রিক পদ্ধতিতে হচ্ছে। বিরূপ সমালোচনা করেছিলেন এবং তারা ভেবেছিলেন যে এই অ্যাডমিনিস্ট্রেটার রেখে বোধ হয় পাঁচ বছর চালিয়ে দেওয়া হবে। আজকে আমি এই বিলকে এইজন্য সমর্থন করি কারণ বিভিন্ন বিশ্ববিদ্যালয় বিলে যে সব বোর্ড হয়েছিল ডেসোলিউসন অফ ইউনিভার্সিটি বিল পরে ডিসকাশন হবে। যেসব দুর্নীতি হয়েছিল সেগুলি নতুন করে গণতান্ত্রিক পদ্ধতিতে গড়বার জন্য যে চেষ্টা হচ্ছে আজকে এই বিল তা প্রমাণ করছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের এস.ইউ.সি বন্ধু তিনি বলেছেন এই বিল সমর্থন করতে গিয়ে যে পুরোটা তিনি ভালো করে পড়তে পারেন নি—না পড়েই সমালোচনা করেছেন। অবশ্যই আমি এই কথায় তার সঙ্গে এক মত কারণ সমালোচনা যেটা করেছেন তিনি নিজেই স্বীকার করেছেন না পড়েই সমালোচনা করেছেন। অতএব আমি আর সেদিকে যাচ্ছি না। তিনি তার বক্তব্যের মধ্য দিয়ে যে কথা বলতে চেয়েছেন যদি এই বিলটিকে ভাল করে পড়তেন তাহলে তিনি সে কথা বলতেন না। অর্থাৎ তিনি যদি দেখতেন ৩২-তে one whole time and permanent member of the teaching staff of recognised school elected in the manner prescribed. অতএব শিক্ষকদের দ্বারা

[5-40 — 5-50 P.M.]

শিক্ষক নির্বাচিত হয়ে আজকে আসা দরকার এবং দেখতে পাচ্ছি সেই পদ্ধতি এখানে পরিপূর্ণ হয়েছে এবং শুধু এখানে নয় at present selected by the employee of the Board from amongst themselves in the manner provided by the regulation গণতান্ত্রিক পদ্ধতিতে নির্বাচন হবে সেটা এখানে রয়েছে। কিছু কিছু জায়গায় নমিনেশনের কথা আছে এবং এটা প্রয়োজন আছে। শিক্ষা ক্ষেত্রে কিছু কিছু নমিনেশনের প্রয়োজন রয়েছে অভিজ্ঞ অফিসার যারা আছেন যেমন ডিরেক্টার, ডেপুটি ডিরেক্টার, ডিরেক্টার সেকেন্ডারি এডুকেশন Dean of faculty of Arts and dean of faculty of science ক্যালকাটা ইউনিভার্সিটির অধ্যক্ষ, যাদবপুর বিশ্ববিদ্যালয়ের অধ্যক্ষ এবং সমস্ত ডিন-দের রাখা হয়েছে। শিক্ষা ক্ষেত্রে অভিজ্ঞ ব্যক্তিদের নমিনেশন দিয়ে আনা দরকার। এখানে নির্বাচন করার প্রশ্ন আসে না। এতদিন ধরে যে যে জিনিস চলেছিল বিভিন্ন অফিসিয়ালদের চালানো সেটা বন্ধ করে শিক্ষা প্রতিষ্ঠানের লোকদের আনা হয়েছে। ৩২ জন প্রতিনিধি ইলেকটেড হয়ে আসবেন। এতে বিভিন্ন টিচার অ্যাশোসিয়েশন নির্বাচনে অংশ গ্রহণ করতে পারেন। সুতরাং তার মধ্যে দিয়ে পশ্চিমবাংলার বিভিন্ন শিক্ষকরা আসতে পারবেন। উনি যেটা বলেছেন যে না পড়েই এই সব কথা বলেছে এর সঙ্গে আমি ওনার সাথে এক মত। এই বিলে কতকগুলি নতুন নতুন জিনিস করা হয়েছে। এর ভিতর লক্ষ্য করলে দেখা যাবে কমপোজিশন অব দি বোর্ড যেটা রয়েছে সেখানে রেকগনাইজড কমিটি করা হয়েছে। রেকগনিশনের ক্ষেত্রে সিলেবাসের ক্ষেত্রে সিলেবাস কমিটি করা হয়েছে। এবং একজিকিউটিভ কাউন্সিল করা হয়েছে অ্যাডমিনিস্ট্রেটিভ ব্যাপারে। এবং এখানে অ্যাপীল কমিটি করে নতুন করে পুনর্বিন্যাস করার ব্যবস্থা করা হয়েছে। কিন্তু মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই ব্যাপারে আমি দু একটি কথা এখানে নিবেদন করব। এই যে অ্যাপীল কমিটি করেছেন সেখানে মাননীয় মন্ত্রী মহাশয় জুডিসিয়াল মেম্বার উনি এখানে রেখেছেন এটা খুবই প্রশংসনীয় ব্যাপার। কারণ লিগ্যাল ম্যাটারে অনেক কিছু গোলমাল থাকতে পারে সেটা তিনি দেখতে পারবেন এটা উনি খুব ভালো কাজ করেছেন। কিন্তু এই অ্যাপীল কমিটি কেউ যদি ইমিডিয়েট অ্যাপীল করেন তার ইমিডিয়েট ইনজাংশনের তার কোনও ক্ষমতা নেই। যদি কোনও শিক্ষক ডিসমিসড হয় বা সাসপেন্ড হয় এবং সে যদি অ্যাপীল কমিটির কাছে আবেদন করে তাহলে অ্যাপীল কমিটি ইনজাংশনের কোনও ব্যবস্থা করতে পারবে না। তাকে আবার সেই হাইকোর্ট যেতে হবে এবং অ্যাপীল কমিটিকে এক্সপিডাইট করে ম্যানেজিং কমিটিকে এক্সপিডাইট করে হাইকোর্টকে ইনজাংশন দিতে হবে। অ্যাপীল কমিটি কিছু রিলিফ দিতে পারবে না। এই জন্য মাননীয় মন্ত্রী মহাশয়কে এই রকম প্রভিসন এর মধ্যে রাখতে হবে যে অ্যাপীল কমিটির বিচার যতক্ষণ না শেষ হচ্ছে ততক্ষণ পর্যন্ত একটা ইনজাংশন যাতে ইমিডিয়েট একটা রিলিফ—সাসপেনশন, ডিসমিসাল, এনি কজ অব অ্যাকশন যাই হোক না কেন, একটা ইমিডিয়েট রিলিফ সেই অ্যাপীল কমিটিতে দেবার জন্য একটা প্রভিসন সম্পর্কে মাননীয় মন্ত্রী মহাশয় বিবেচনা করবেন। এটা গণতান্ত্রিক, এটার কাজ শুরু হয়েছে। এটাতে যাতে শিক্ষকরা—যে কোনও শিক্ষক সে যদি সাসপেন্ড হয়, ডিসমিসড হয় এনি কজ অব অ্যাকশন , সে সোজা হাইকোর্টে যেতে পারে না, অ্যাপীল কমিটিতে যেতে হয়। অ্যাপীল কমিটি বিচার করে যাতে করে—এটা ঠিক অ্যাপীলেট প্রভিসনকে এক্সজস্টেড না করে যাতে হাইকোর্টে না যেতে পারে। কিন্তু সেই হাইকোর্টে যায় এবং গিয়ে

বলে যে অ্যাপীল কমিটি আমাকে কোনও রিলিফ দিতে পারেনি। অথবা হাইকোর্ট দেখে যে অ্যাপীল কমিটি কোনও রিলিফ দিতে পারেন। কিন্তু অ্যাপীল কমিটিতে রিলিফ দেবার জন্য ইনজাংশনের কোনও প্রভিসন থাকত যে হ্যাঁ, টেম্পোরারি রিলিফ দিল, এই রকম কোয়াশি জুডিসিয়াল বডি হিসাবে তারপর তারা অ্যাপীল কমিটির বিরুদ্ধে অন্তত ২২৭তে হাইকোর্টে যেতে পারে এবং সেটা হতে পারে। সুতরাং অ্যাপীল কমিটিতে এই রকম একটা প্রভিসন থাকা দরকার এবং এই বিষয়ে মাননীয় মন্ত্রী মহাশয় বিচার করে দেখবেন যাতে ভবিষ্যতে টিচার্সরা ইমিডিয়েট রিলিফ কিছু পান অ্যাপীল কমিটিতে। মাননীয় সদস্য মনোরঞ্জনবাবু এবং আরও অন্যান্য সদস্য বন্ধু বলেছেন যে অ্যাপীল কমিটিতে দীর্ঘদিন ৬/৭ বছর ধরে পড়ে থাকে। তাদের চাকুরি চলে গেল, চাকুরি চলে গিয়ে মরে ভুত হয়ে গেল তখন তাদের আর কিছু হবেনা। মাননীয় অধ্যক্ষ মহাশয় আপনি জানেন যে অ্যাপীল কমিটিতে কি হয় বিচারের নামে এবং এতদিন ধরে কি হয়ে এসেছে। সেখানে দীর্ঘদিন ধরে শিক্ষকরা কোনও রিলিফ পাননি। সুতরাং এই বিলের মধ্যে নতুন করে বোর্ডকে গঠিত করার জন্য গণতান্ত্রিক পদ্ধতিতে চেষ্টা করা হয়েছে এবং নিশ্চয়ই মন্ত্রী মহাশয় আগামীদিনের কোনও একটা সংশোধনী এনে—যারা ঐ অশিক্ষক কর্মচারি আছেন তাদের রিপ্রেজেনটেশন উনি রেখেছেন, সেটা বোর্ডে। উনি একেবারে যে অশিক্ষক কর্মচারিদের বাদ দিয়েছেন তা নয় এর মধ্যে আছে। এখানে দেখলে দেখা যাবে যে one person selected by the employees from amongst themselves in the manner provided by the regulation —উনি একেবারে যে অশিক্ষক কর্মচারিদের বাদ দিয়েছেন তা নয়, বোর্ডে দিয়েছেন। তিনি যে ভাবে পশ্চিমবাংলার জনসাধারণ, অশিক্ষক কর্মচারিদের রিপ্রেজেনটেশন রেখেছেন সেই রকম যে সমস্ত কর্মচারি আছেন তাদের কথা এবং এটা করবার সময়ে ট্রেড ইউনিয়ন এবং শিক্ষক সংগঠনের কথা যেন ভাবেন। কারণ ইউনিভার্সিটি বিলে এটা রাখা হয়েছে। সেখানে অশিক্ষক কর্মচারি, অফিসার সমস্ত অল সেকশনের রিপ্রেজেনটেশন রাখা হয়েছে। আগামীদিনে যখন উনি অ্যামেন্ডেমেন্ট আনবেন যখন কোনও সংশোধনী করতে যাবেন তখন সেই ভাবে নিশ্চয়ই বিবেচনা করবেন বলে আমি আশা করছি। এই যে পদক্ষেপ, নতুন করে বিকেন্দ্রীকরণ—সব চেয়ে বড় কথা হচ্ছে পরীক্ষা ছাড়া ক্ষমতার বিকেন্দ্রীকরণ—সমস্ত জায়গায় রিজিওনাল কাউন্সিল করে একটা ডিসেন্ট্রেলাইজেশন অব পাওয়ার এর মধ্যে করা হয়েছে এবং সমস্ত বিলে একটা নতুন দৃষ্টিভঙ্গি নিয়ে, নতুন আলোকে পশ্চিমবাংলার মাধ্যমিক শিক্ষাকে মন্ত্রী মহাশয় পশ্চিম বাংলায় প্রতিষ্ঠিত করতে চলেছেন এবং সমস্ত স্তরের শিক্ষকদের মাধ্যমিক শিক্ষক, কলেজ, ইউনিভার্সিটি মাদ্রাসা সমস্ত রিপ্রেজেনটেশন রেখে মাধ্যমিক শিক্ষাকে প্রসার করবার জন্য যে নতুন পদক্ষেপ নিয়েছেন আমি তাকে অভিনন্দন এবং সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে যারা বিতর্কে অংশ গ্রহণ করেছেন তাদের মধ্যে আমি একজন মাধ্যমিক বিদ্যালয়ের শিক্ষক এবং সম্ভবত দেবপ্রসাদ বাবু এবং ননী বাবুও আছেন। এই বিল প্রসঙ্গে কয়েকটি কথা বলার আছে, এখানে মাননীয় ননী কর মহাশয় এবং অনিল মুখার্জি মহাশয় যে প্রসঙ্গে বলেছেন আজকের বোর্ড কতখানি গণতান্ত্রিক হচ্ছে না হচ্ছে, সেই প্রসঙ্গে আমি যেতে চাই না, গণতান্ত্রিক নিশ্চয়ই হচ্ছে।

বোর্ডের নির্বাচিত প্রতিনিধিদের হাতে বোর্ডের গঠনতন্ত্র গড়ে তোলার ক্ষমতা দেওয়া উচিত এই ব্যাপারে কোনও সংশয় নেই। একটা হায়ার সেকেন্ডারি বোর্ডে নানা রকম দুর্নীতি ছিল তার ফলে প্রশাসক বসাতে হয়েছিল। শিক্ষক আন্দোলনের ক্ষেত্রে আমরা বোর্ড অফিসে বিভিন্ন সময় যাই এবং এখনও যে অবস্থা থেকে গেছে, পরবর্তীকালে একজন প্রশাসক-এর পক্ষে দেখা গেছে যে তার আন্তরিকতা থাকা সত্ত্বেও সেখানে কাজের কোনও অগ্রগতি ঘটেনি। কারণ সেখানে যে বাস্তুঘুঘুরা বসে আছে, তা ভাংগা সহজে সম্ভব নয়। সেদিক থেকে বোর্ড গঠনের পর নানা দিক থেকে যে সদস্যরা যাচ্ছেন, তারা সক্রিয় হলে আজকে হায়ার সেকেন্ডারি বোর্ডের যে অব্যবস্থা থেকে গেছে, সেটা দূরীকরণ হতে পারে। আমি যে কথা বলতে চাইছি, অ্যাপীল কমিটি যেটা হয়েছে—যেকোনও শিক্ষক মাত্রেই অভিজ্ঞতা আছে, এই অ্যাপীল কমিটি কি অবস্থায় নতুন করে গঠিত হয়েছে। এই অ্যাপীল কমিটি শুধু গঠন করলেই হবে না, একটা নির্দিষ্টভাবে ঐ অ্যাপীল কমিটিতে যে সব অ্যাপীল করা হবে, তারা কত দিনের মধ্যে তাদের অ্যাপীলের কাজ শেষ করবেন, এটা একটা নির্দিষ্ট ভাবে সময় সীমা বেঁধে দেওয়া দরকার। কারণ আমাদের অভিজ্ঞতা হচ্ছে, এই অ্যাপীল কমিটির গাড্ডায় যদি কোনও শিক্ষক পড়েন, কর্মচ্যুত শিক্ষক বা কোনও কারণে যদি কোনও শিক্ষককে যেতে হয়, সেটা একটা দীর্ঘসূত্রী ব্যাপার হয়ে যাবে। সেখানে বিচার কখনও পাওয়া যায় না, এটাই হচ্ছে আমাদের অভিজ্ঞতা। মাননীয় মাধ্যমিক শিক্ষামন্ত্রী এখানে আছেন, তিনি জানেন যে আমাদের মুর্শিদাবাদ জেলার একটি ঘটনা, সেখানে হেডমাস্টার থেকে বেয়ারা পর্যন্ত সকলেই কর্মচ্যুত হয়েছেন রাজনৈতিক কারণে। সেই ক্ষেত্রে হাইকোর্ট যে নির্দেশ দিয়েছেন, কমপিটেন্ট অথরিটি যদি হয়—কংগ্রেসের আমলে রাজনৈতিক কারণে বরখাস্ত করা হয়েছিল এবং তাদের যদি কোনও কমপিটেন্ট অথরিটি ডিসমিস্যাল অর্ডারটাকে উইথড্র করে নেয় তাহলে তারা আবার চাকরি করতে পারবে। এখন কমপিট্যান্ট অথরিটি খুঁজে পাওয়া যাচ্ছে না। অথচ আমরা অ্যাপীল কমিটির কাছে যেতে পাচ্ছি। আমাদের অনেককে বোর্ডের প্রশাসক অ্যাডভাইস করেছেন যে অ্যাপীল কমিটিকে দিন। আমরা অ্যাপীল কমিটিতে যদি যাই তাহলে বামফ্রন্টের এই পাঁচ বছর শেষ হয়ে যাবে এবং আমরা আবার নির্বাচনে জয়যুক্ত হব, জনসাধারণের সঙ্গে আছি—আবার সময় লাগবে এবং তারপর কবে হবে তা শিক্ষকরা জানেন না, শিক্ষক আন্দোলনের সঙ্গে যারা যুক্ত তারাও জানেন না। সেই কারণে আমার মূল কথা হচ্ছে, এই যে অ্যাপীল কমিটি গঠন করা হচ্ছে এবং তার মধ্যে গণতান্ত্রিক বিধি ব্যবস্থা আছে দেখতে পাচ্ছি, যেখানে ম্যানেজিং কমিটির সদস্যরা আছেন, the head of the High Schools and Higher Secondary Schools. তারা থাকছেন এবং শিক্ষার সঙ্গে যুক্ত লোকরা থাকছেন, কিন্তু এই অ্যাপীল কমিটি গঠন হলেই হবে না, সেখানে যে সব অ্যাপীল করা হবে, কতদিনের মধ্যে তারা রায় ঘোষণা করবেন সেই সম্পর্কে একটা নির্দিষ্ট ঘোষণা থাকা দরকার। তা নাহলে যত গণতান্ত্রিক বিধি ব্যবস্থাই গড়ে তুলুন না কেন, সেখানে শিক্ষকরা চিরদিন যে ভাবে বিচার পান নি, এখনও সেই ব্যবস্থা থেকে যাবে। তা ছাড়া এখানে প্রথম দিকে দেখলাম এস.ইউ.সি সদস্য যে কথা বললেন, গণতান্ত্রিকভাবে কমিটি গঠন করা হয়নি, আমি দ্রুততার সঙ্গে দেখলাম, যেমন সিলেবাস কমিটি, এটা একটা অত্যন্ত গুরুত্বপূর্ণ ব্যাপার, মাধ্যমিক শিক্ষার ক্ষেত্রে যে সিলেবাস আছে, সেইগুলো বিজ্ঞান সম্মত নয়। আমাদের অনেক কিছু পড়াতে হয়, যার সঙ্গে জীবনের কোনও সম্পর্ক নেই, স্কুলে মাঝে মাঝে এমন বিষয়

[5-50 —6-00 P.M.]

পড়াতে হয় যেগুলো জীবনের সঙ্গে কোনও যোগ নেই এবং সেইসবগুলো পড়াতে হয়, সেইগুলো ছাত্ররা পড়ে, সেইগুলো নিরস তাদের কাছে মনে হয়। কাজেই শিক্ষা ব্যবস্থার মধ্যে যদি প্রাণ সঞ্চার করতে হয় তাহলে খুব স্বাভাবিক ভাবে সিলেবাস নতুন করে প্রণয়ন করতে হবে এবং সেই ক্ষেত্রে সিলেবাস কমিটিতে তারা আছেন, আমি যতটুকু পড়লাম, Dean of the faculty of arts of the University of Calcutta এর রকম যা দেখছি, সবগুলো পড়া সম্ভব নয়, তার মধ্যে সকলেই শিক্ষাবিদ্ আছেন, এখানে তো শিক্ষাবিদ্‌রাই থাকবেন এবং সেই শিক্ষাবিদ্‌দের এখানে মনোনীত করা হয়েছে। অন্যান্য যে কমিটি করা হয়েছে সেই সবগুলোই গণতান্ত্রিক বিধিব্যবস্থা মতো করা হয়েছে, সেই ক্ষেত্রে নতুন ভাবে বোর্ড গঠন করে একটা নতুন প্রাণ সঞ্চার করার প্রচেষ্টা নেওয়া হয়েছে। কিন্তু একটা কথা মাননীয় মন্ত্রী মহাশয়কে বলছি, পরে যদি সম্ভব হয় পরিবর্তন করবেন। যে সব অফিসারগুলো থেকে গেল,—আমাদের অভিজ্ঞতা হচ্ছে বামফ্রন্টের লোক ছাপ মারা দেখলেই সেখানে যে সব গুপ্ত, দাসগুপ্ত থেকে গেছে, তারা বলবে কোম্পানি, কোম্পানি মানে বামফ্রন্টের লোকেরা এসেছে, এটা ফেলে রাখতে হবে বিলম্ব করতে হবে, যে সমস্ত উকিলগুলোতে আপনারা রেখে দিয়েছে হাইকোর্টে—হাইকোর্টে যারা কেসগুলো করছেন, তারা পুরানো আমলের লোক। আমি এই বিলের ওপর খুবই অপ্রস্তুত অবস্থায় বলতে উঠেছি। প্রথমে আমার বলবার ইচ্ছে ছিল না, কিন্তু আমার বলবার ইচ্ছে হল এই কারণে যে, আমরা দেখেছি ঐ সমস্ত শিক্ষকরা যখন কোনও ব্যাপারে ওখানে যেতে চেষ্টা করত তখন প্রচন্ড বাধা পেত। তারা সেই বাধা দূর করে তাদের নিজেদের দরকারে সেখানে প্রবেশের সুযোগ পায় না। এখন আমাদের এই প্রত্যাশা জাগছে যে, যে-বোর্ড গঠন হয়েছে সেখানে শিক্ষকদের যে সমস্ত বহু গ্রিভান্স রয়েছে সেগুলির প্রতিবিধান হবে। সুতরাং আমাদের সেদিকে দৃষ্টি রাখতে হবে। গণতান্ত্রিক বিধি ব্যবস্থায় যে বোর্ড গঠন হচ্ছে আমাদের প্রত্যাশা সেই বোর্ড ঠিক মতো কাজ করতে পারবে। মাননীয় শিক্ষামন্ত্রীর কাছে অনেক আবেদন যায়। উনি একদিন বলছিলেন যে, সমস্ত কিছু আমার কাছে আসে, আর আমাকে ডাইরেক্ট হস্তক্ষেপ করতে হয়। আজকেও যদি সেখানে নির্বাচিত প্রতিনিধিদের হাতে ভার না দেওয়া যায় তাহলে আবার সেই মন্ত্রীর দরজায় যেতে হবে। এই জিনিস শিক্ষকরা চান । সুতরাং এই জিনিস আর চলবে না, এই প্রত্যাশা রেখে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পিকার:** সদস্যগণ, আমার মনে হচ্ছে এই বিলের ওপর আলোচনার জন্য আরও কিছু সময় লাগবে। সুতরাং আরও আধ ঘণ্টা সময় আমি আপনাদের কাছ থেকে চেয়ে নিচ্ছি। আশা করছি এতে আপনাদের মত আছে।

(সময় আরও আধ-ঘণ্টা বৃদ্ধি করা হল)

**শ্রী পার্থ দে:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বিল আলোচনা প্রসঙ্গে যে কথা এখানে উত্থাপিত হয়েছে তার মধ্যে আর একটি বিষয়ে আমি একটু ব্যাখ্যা করে দেব। এখানে অন্যান্য অনেক বিষয়ই আমাদের মাননীয় সদস্য দেবপ্রসাদ বাবু যে আশঙ্কা প্রকাশ করেছেন সে সম্বন্ধে আমি তাকে বলতে চাই যে, এই আশঙ্কার কোনও কারণ নেই। কেন না এই বিলের মধ্যেই আমরা প্রস্তাব করেছি যে, আমাদের যে পর্ষদ হবে সেখানে নির্বাচিত সদস্যরাই

সংখ্যাগুরু অংশ হবে। এই বিলের মধ্যেই প্রস্তাব আছে যে একটা কার্যকরী কাউন্সিল হবে, একজিকিউটিভ কাউন্সিল তৈরি করব এবং সেই কাউন্সিল হবে আমাদের পর্ষদের সদস্যদের নিয়ে। এই পর্ষদে বিভিন্ন অংশের যারা সদস্য হিসাবে যাচ্ছেন তাদের ভিতর থেকে বিভিন্ন অংশের নির্বাচিত সদস্যদের নিয়ে এই কাউন্সিল গঠন করা হবে। এটা অগণতান্ত্রিক হবে। কারণ একজিকিউটিভ কাউন্সিলের কাজ-কর্ম প্রধানত পর্ষদ নির্ধারিত যে নীতি এবং পর্ষদ নির্ধারিত যে রেগুলেশন সেই রেগুলেশন মেনে নিয়ে করতে হবে। একথা বিলে লেখা আছে। সুতরাং তাদের ওপর সমস্ত কিছু ছেড়ে দেওয়া হচ্ছে না। পর্ষদের রেগুলেশন মেনে তাদের চলতে হবে এবং সেই অনুযায়ী কাজ-কর্ম করবেন। তারা নিজেদের মধ্যে আলাপ-আলোচনার মধ্যে দিয়ে অভিজ্ঞতা অর্জন করতে পারবেন, বোর্ডের কাছে সুপারিশ করতে পারবেন। সেই জন্যই একজিকিউটিভ কাউন্সিল করা হয়েছে। তবে এদের কতগুলি নির্দিষ্ট ক্ষমতাও আলাদাভাবে দেওয়া হচ্ছে এবং বোর্ডকেও কতগুলি নির্দিষ্ট ক্ষমতা আলাদাভাবে দিয়ে দেওয়া হয়েছে যাতে কাজের অসুবিধা না হয়। তারপর মাননীয় সদস্য দেবপ্রসাদবাবু একটা প্রশ্ন তুলেছেন, যে সরকারি অনুমোদনের দরকার আছে কি? হ্যাঁ, দরকার আছে। দরকার এই জন্য যে, পরিকল্পনায়, বাজেটে, তার সাধারণ নীতির সঙ্গে শিক্ষা বিস্তারের ব্যাপারের যদি মিল না থাকে তাহলে সেই ধরনের স্বাধীনতায় কোনও লাভ হয় না, ক্ষতি হয়। কাজেই নিয়ম নীতি তারা ঠিক করবেন, কিন্তু রাজ্য সরকারের অনুমোদন দরকার হবে। এটা ন্যূনতম ব্যবস্থা, এতে আপত্তি করা গণতন্ত্র সম্মত নয়। এইসব আমাদের পরিষ্কার বোঝা দরকার। কারণ এই রকম প্রশ্ন বারে -বারে আসবে। ইউনিভার্সিটির ক্ষেত্রে আসবে, অন্যান্য বিলের ক্ষেত্রে আসবে। কোনও বোর্ডকেই অ্যাবসোলিউট পাওয়ার দিইনি এবং দেওয়া চলে না। আর এখানে যে প্রসঙ্গ উঠেছে আমি সেই প্রসঙ্গে এইটুকু বলতে চাই যে আমাদের পর্ষদকে অবিলম্বে পুনর্গঠন করা দরকার। উনি বলছেন যে ২ বছর দেরি হয়ে গেছে। হ্যাঁ, দেরি হয়েছে ঠিকই কিন্তু যেভাবে মধ্য শিক্ষা পর্ষদকে এই ২ বছরে পেয়েছি—আমাদের রাজ্যে শিক্ষা সম্পর্কে তারা যা করেছেন সেটার স্বীকৃতি থাকা উচিত। আমাদের দৃঢ় বিশ্বাস আছে বোর্ড আগে যে পদ্ধতিতে চালাচ্ছিলেন সেইভাবে যদি চালাতেন তাহলে আমাদের রাজ্যে মাধ্যমিক শিক্ষার ক্ষেত্রে—এখন যে আত্ম বিশ্বাস ছাত্রদের ভিতরে এবং অভিভাবকদের মধ্যে এসেছে পরীক্ষা হচ্ছে, তার সার্টিফিকেট দেওয়া হচ্ছে, একটা স্বাভাবিক অবস্থা ফিরে এসেছে—এইটা আসত না। দ্বিতীয়ত এর সাথে সাথে আমরা কাজ শুরু করেছি কিভাবে এটার পরিবর্তন করে নতুন বোর্ড আনতে পারি। সুতরাং খুব একটা দেরি হয়ে যায়নি। যদি একটু বিচার করে দেখেন তাহলে দেখবেন মোটামুটি সময়ের মধ্যে এই বিল আনতে পেরেছি। এখন আমার প্রস্তাব হচ্ছে যে, এটা যদি গ্রহণ করতে পারি তাহলে বোর্ড পুনর্গঠনের কাজ শুরু করতে পারব। এই সভায় প্রসঙ্গত আলোচিত হয়েছে যে, এই ধরনের শিক্ষা পর্ষদে মধ্যশিক্ষা পর্ষদরা আগামী দিনে আমরা আনতে পারি প্রাথমিক শিক্ষা পর্ষদ—এটা আমরা তৈরি করব, তারপর ইউনিভার্সিটি বিল আসবে তাতে যাতে ট্রেড ইউনিয়নের প্রতিনিধিরা থাকেন সেই প্রসঙ্গে বলা হয়েছে। স্কুলে যারা কর্মচারি আছে তারা শিক্ষা প্রতিষ্ঠানে থাকবেন, নীতিগতভাবে নিশ্চয়ই তারা থাকবেন। আপনারা জানেন, এই সরকার আসার পর স্কুলে যে ম্যানেজিং কমিটি আছে তাতে এদেরকে সভ্য হওয়ার অধিকার দিয়েছি। অ্যাপীল কমিটিতে যাতে অ্যাপীল করতে পারেন সেই অধিকার দিয়েছি তাদের প্রতি আমাদের সহানুভূতি আছে। এখানে মাননীয় সদস্য শ্রী অনিল মুখার্জি

এবং শ্রী ননী কর মহাশয় যে প্রস্তাবগুলি রেখেছেন—এগুলি বিচার করার দরকার আছে। ননী কর মহাশয় বলেছেন সভাপতিকে নির্বাচিত করা যায় কিনা এবং অনিল মুখার্জি মহাশয় একটা প্রস্তাব করেছেন, সেটা ভালো প্রস্তাব। তিনি বলেছেন অ্যাপীল কমিটি কোনও ইনটারিম রিলিফ দিতে পারে কিনা এবং ইনজাংশন দিতে পারে কিনা। এইসব ব্যাপারে বিচার করা উচিত এবং বিচার-বিবেচনা চলছে। এটা নয়, যে বিচার-বিবেচনা আর করা যাবে না। আমরা নিশ্চয়ই বিচার-বিবেচনা করব যাতে করে আইনটা আরও শক্তিশালী হয় এবং আরও ভালোভাবে কাজকর্ম করা যায়। সেইজন্য আমার আবেদন, এইভাবে আমি যেটুকু ভেবে চিন্তে প্রস্তাব করতে পেরেছি তাই এনেছি এবং এটাকে যে গণতান্ত্রীকরণ করা হয়েছে সে বিষয়ে কোনও সন্দেহ নেই। মোটামুটি একটা বড় কাঠামো এবং এইসব করলে পশ্চিমবাংলায় মাধ্যমিক শিক্ষার ক্ষেত্রে ভালো প্রভাব রাখা যাবে, ভালোভাবে ছাত্র-ছাত্রীরা এবং যারা অভিভাবকরা আছেন তাদের মধ্যে মাধ্যমিক শিক্ষার ব্যাপারটা প্রতিষ্ঠিত করা যাবে। আরও কিভাবে ইমপ্রুভমেন্ট করা যায় সেটা বিচার করব এবং পরবর্তী পর্যায়ে প্রস্তাব আনতে পারব। এই কথা বলে আপনার মাধ্যমে সভার কাছে এই আবেদন করব যাতে এই বিল গ্রহণ করা হয়।

The motion of Shri Partha De that the West Bengal Board of Secondary Education (Amendment) Bill, 1979 be taken into consideration, was then put and agreed to.

### Clauses 1 to 22 and Preamble

**মিঃ স্পিকার :** এখন খণ্ড বা ক্লজ নিয়ে আলোচনা হবে, মাননীয় সদস্য শ্রী মহঃ সোহরাব ৩, ৮, ১১, ১৭, এবং ২২ নং এর উপর অ্যামেন্ডমেন্ট এনেছিলেন। কিন্তু মাননীয় সদস্য সভায় উপস্থিত না থাকায় অ্যামেন্ডমেন্টগুলি উত্থাপিত হচ্ছে না।

The question that clauses 1 to 22 and Preamble do stand part of the Bill, was then put and agreed to.

**Shri Partha De :** Mr. Speaker, Sir, I beg to move that the West Bengal Board of Secondary Education (Amendment) Bill, 1979 as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

### Adjournment

The House was then adjourned at 6-03 P.M. till 1 P.M. on Wednesday, the 19th September, 1979 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Wednesday, the 19th September, 1979 at 1 P.M.

### P R E S E N T

Mr. Speaker (Shri Syed Abul Mansur Habibullah) in the chair 17 Ministers, 6 Ministers of State and 221 Members.

### OBITUARY REFERENCE

[1-00—1-10 P.M.]

**মিঃ স্পিকার** ঃ গভীর দুঃখের সঙ্গে জানাচ্ছি যে, এই বিধানসভার প্রাক্তন সদস্য শ্রী পশুপতি মুখোপাধ্যায় গত ১৭ই সেপ্টেম্বর, ১৯৭৯ তারিখে উত্তর কলকাতার নিজ বাসভবনে বেলা ২টার সময় পরলোকগমন করেন। মৃত্যুকালে তাঁর বয়স হয়েছিল ৮১ বছর।

শ্রী মুখোপাধ্যায় হাওড়া জেলার নলদা গ্রামে এক সম্ভ্রান্ত পরিবারে জন্মগ্রহণ করেন। ১৯২১ সালে স্কটিশ চার্চ কলেজে অধ্যয়নের সময় তিনি মহাত্মা গান্ধীর আহ্বানে দেশের স্বাধীনতা আন্দোলনে যোগদান করেন। তিনি হাওড়া জেলার বিভিন্ন জনহিতকর কাজে সক্রিয় অংশ গ্রহণ করেন। গোলগুস্থিয়া ইউনিয়ন বোর্ডে এবং জগৎবল্লভপুর আঞ্চলিক পরিষদের সভাপতি হিসাবে, হাওড়া জেলায় স্কুল বোর্ড ও হাওড়া জেলা পরিষদের সদস্য হিসাবে এবং ভারতীয় রেডক্রশ (হাওড়া) সোসাইটির আজীবন সদস্য হিসাবে তিনি বহুমুখী প্রতিভার স্বাক্ষর রেখে গেছেন। ১৯৬৭ সালে হাওড়ার পাঁচলা কেন্দ্র থেকে অবিভক্ত কংগ্রেসের প্রার্থী রূপে তিনি পশ্চিমবঙ্গ বিধানসভায় নির্বাচিত হন। এই একনিষ্ঠ কর্মী ব্যক্তিগত জীবনে ছিলেন নিরহঙ্কার ও মানবতার পূজারী।

আমি প্রয়াত মুখোপাধ্যায়ের স্মৃতির প্রতি শ্রদ্ধা প্রদর্শন করছি এবং তাঁর শোক সন্তপ্ত পরিবারবর্গকে আমার আন্তরিক সমবেদনা জানাই।

এখন আমি মাননীয় সদস্যদের অনুরোধ করব যেন নিজ নিজ আসনে ২ মিনিট দাঁড়িয়ে প্রয়াত ব্যক্তির স্মৃতির প্রতি শ্রদ্ধা প্রদর্শন করেন।

(ইহার পর সদস্যরা ২ মিনিট দন্ডায়মান থাকেন)

ধন্যবাদ।

বিধান সভার সচিব এই শোক প্রস্তাবের প্রতিলিপি প্রয়াত ব্যক্তির পরিজনবর্গকে পাঠিয়ে দেবেন।

## Unstarred Questions

(to which written answer were laid on the Table)

### পশ্চিম দিনাজপুর জেলার কুশমন্ডী থানায় 'ডাক বাংলো' স্থাপন

১৭। (অনুমোদিত প্রশ্ন নং ১৩৯।) **শ্রী ধীরেন্দ্রনাথ সরকার ঃ** পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিম দিনাজপুর জেলার কুশমন্ডী থানার সদর এলাকায় 'ডাক বাংলো' স্থাপনের কোনও পরিকল্পনা সরকারের বিবেচনাধীন আছে কি; এবং

(খ) থাকিলে, কবে নাগাত কাজ শুরু হবে বলে আশা করা যায়?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

### বিভিন্ন প্রকার পত্র পত্রিকা

১৮। (অনুমোদিত প্রশ্ন নং ১৪০।) **শ্রী ধীরেন্দ্রনাথ সরকার ঃ** তথ্য ও সাংস্কৃতিক বিষয়ক বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মোট কতগুলি দৈনিক, অর্ধ, সাপ্তাহিক, পাক্ষিক, মাসিক, ত্রৈমাসিক, ষাণ্মাসিক, বাৎসরিক, বৈদেশিক পত্রিকা পশ্চিমবঙ্গে চালু আছে;

(খ) প্রত্যেকটির মুদ্রিত ভাষার নাম কি; এবং

(গ) সরকার কোনওটিকে কত টাকার বিজ্ঞাপন ১৯৭৭-৭৮, ১৯৭৮-৭৯ ও ১৯৭৯-৮০ সালের বর্তমান সময় পর্যন্ত দিয়েছেন?

**তথ্য ও সাংস্কৃতিক বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) বৈদেশিক পত্রিকা সম্পর্কে কোনও তথ্য রাজ্য সরকারের হেফাজতে নেই।

(খ) ও (গ) পত্রিকার নাম জানা না থাকায় বলা সম্ভব নয়।

**বিদেশি মদের দোকান**

**১৯। (অনুমোদিত প্রশ্ন নং ১৫৫।) ডাঃ গোলাম ইয়াজদানী ঃ** আবগারি বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মালদহ জেলার (১) শহরাঞ্চলে এবং (২) গ্রামাঞ্চলে কোথায় কয়টি বিদেশি মদের দোকান আছে;

(খ) উক্ত জেলার গ্রামাঞ্চলে নূতন বিদেশি মদের দোকান খোলার কোনও প্রস্তাব সরকারের বিবেচনাধীন আছে কি;

(গ) থাকিলে, কোথায় কোথায় উক্ত দোকান খোলার প্রস্তাব বিবেচনাধীন আছে; এবং

(ঘ) কি কারণে উক্ত নূতন দোকান খোলার প্রয়োজন হইল?

**আবগারি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) শহরাঞ্চলে ইংলিশবাজার থানার অন্তর্গত ইংলিশবাজারে একটি এবং গ্রামাঞ্চলে কালিয়াচক থানার অন্তর্গত খেজুরিঘাটে একটি, মালদহ জেলায় মোট দুটি বিদেশি মদের দোকান আছে।

(খ), (গ) ও (ঘ) আবগারি দপ্তরে এখনও পর্যন্ত এরূপ কোনও প্রস্তাব আসে নি। তবে, অন্তঃশুল্ক মহাধ্যক্ষের দপ্তর (অফিস অব দি কমিশনার অব এক্সাইজ) থেকে জানা গিয়েছে যে, চাঁচল থানার অন্তর্গত চাঁচল গ্রামে একটি ও কালিয়াচক থানার অন্তর্গত কালিয়াচক গ্রামে একটি, এই দুটি অতিরিক্ত বিদেশি মদের দোকান খোলার বিষয়ে স্থানীয় স্তরে বিচার বিবেচনা করা হচ্ছে। আরও জানা গিয়েছে যে, প্রধানত বিদেশি মদের বেআইনি অনুপ্রবেশ বন্ধ করার উদ্দেশ্যেই এরূপ চিন্তা করা হচ্ছে। তবে এ-ব্যাপারে এখনো কোনও সিদ্ধান্ত নেওয়া হয় নি।

**পশ্চিম দিনাজপুরের বংশীহারী থানায় খুনের ঘটনা**

২০। (অনুমোদিত প্রশ্ন নং ১৬৫।) **শ্রীনবকুমার রায় ঃ** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমদিনাজপুর জেলার বংশীহারী থানায় ১৯৭৯ সালের জানুয়ারী মাস হইতে জুলাই মাস পর্যন্ত কোনও খুনের সংবাদ সরকারের গোচরে আসিয়াছে কি;

(খ) আসিয়া থাকিলে—

(১) উক্ত সময়ে কতজন ব্যক্তি খুন হইয়াছেন,

(২) উক্ত খুনগুলির কারণ কি; এবং

(গ) এইসমস্ত ক্ষেত্রে স্থানীয় পুলিশের যোগসাজস সম্পর্কে কোনও অভিযোগ সরকার পাইয়াছেন কি?

**স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) হ্যাঁ।

(খ) (১) ছয় জন।

(২) অনুসন্ধানের ফলে জানা গেছে "ডাইনী" সন্দেহে ২টি ক্ষেত্রে খুন হয়েছে, ১টি খুন পূর্ব শত্রুতার ফল এবং আরেকটি খুন উগ্রপন্থীদের হাতে হয়েছে। ১টি ক্ষেত্রে খুনের উদ্দেশ্য সম্বন্ধে কোনও কিছু জানা যায় নি।

(গ) না।

**চাষযোগ্য জমি**

২১। (অনুমোদিত প্রশ্ন নং ১৮৩।) **শ্রী শিবনাথ দাস ঃ** কৃষি বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবাংলায় মোট চাষের জমির পরিমাণ কত; এবং

(খ) কৃষিকার্যে নিযুক্ত লোকের সংখ্যা কত?

**কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) পশ্চিমবঙ্গে চাষের আওতায় মোট জমির পরিমাণঃ (নীট)—৫৫,৭৫,০০০ হেক্টর; (গ্রস)—প্রায় ৭৭,০০,০০০ হেক্টর।

(খ) কৃষিকার্যে নিযুক্ত কৃষকের সংখ্যা (১৯৭১ সালের শেষ হিসাব অনুসারে) ৩৯,৫৫,০০০। এই সংখ্যা বর্তমানে অনেক বেশি হয়েছে, কিন্তু পরবর্তী সেন্সার সাপেক্ষে বর্তমানে সঠিক সংখ্যা দেওয়া সম্ভব নয়।

**১৯৭৭-৭৮ সালে কেন্দ্রীয় সরকারের নিকট হইতে প্রাপ্ত অর্থ**

২২। (অনুমোদিত প্রশ্ন নং ২০৫।) **শ্রী অনিল মুখার্জি ঃ** অর্থ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গ সরকার কেন্দ্রীয় সরকারের নিকট হইতে বিভিন্ন খাতে ১৯৭৭-৭৮ সালে মোট কত টাকা পাইয়াছেন;

(খ) ঐসব প্রাপ্ত অর্থ সব ব্যয় হইয়াছে কি; এবং

(গ) পশ্চিমবঙ্গের অংশ বাবদ যে পরিমাণ অর্থ পাওয়া উচিত ছিল সে পরিমাণ অর্থ পাওয়া গিয়াছিল কি?

**অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** এ সম্পর্কে একটি বিবরণ নিম্নে পেশ করা হইল।

Statement referred to in reply to clauses '(Ka)', '(Kha)', and '(Ga)' of the question No.22—(Admitted question No.205)

**Statement showing the 'Estimated Provision of Central Assistance' 'Central Assistance Actually received' and 'The Expenditure Actually incurred' during 1977-1978 under various heads**

| Head | Estimated provision of Central assistance during 1977-78 (Revised Estimate. | | | Central Assistance actually received during 1977-78 | | | Total actual expenditure during 1977-78 |
|---|---|---|---|---|---|---|---|
| Grant | Loan | Total | Grant | Loan | Total | | |
| I—Non-Plan— | | | | | | | |
| (1) Statutory grant | 54.82.00 | . | 54.82.00 | 54.82.00 | .. | 54.82.00 | |
| (2) Railway Passenger Fare | 93.11 | | 93.11 | 93.11 | .. | 93.11 | • |
| (3) Other Non-Plan grants | 8.14.49 | .. | 8.14.49 | 12.07.39 | .. | 12.07.39 | (a) |
| (4) Share of Small Savings Collection | .. | 60.00.00 | 60.00.00 | .. | 38.13.00 | 38.13.00 | |
| (5) Other Non-Plan Loan | .. | 48.80.55 | 48.80.55 | . | 17.89.08 | 17.89.08 | |
| | 63.89.60 | 1.08.80.55 | 1.72.70.15 | 67.82.50 | 56.02.08 | 1.23.84.58 | (a) |
| II—State Annual Plan Schemes | 29.75.00 | 70.13.00 | 99.88.00 | 29.01.62 | 67.70.42 | 96.72.04(b) | 2.78.62.22 |
| III—State Plan Schemes Specially assisted by the Centre | 3.91.25 | 1.66.25 | 5.57.50 | 2.25.00 | .. | 2.25.00(c) | 4.34.99 |
| IV—Centrally Sponsored Schemes | 21.35.20 | 9.19.00 | 30.54.20 | 10.11.77 | 7.29.45 | 17.41.22 | 17.42.85 |
| V—Central Sector Schemes | 8.30.35 | 1.27.17 | 9.57.52 | 7.44.50 | 1.50.61 | 8.95.11 | 5.02.32(d) |
| | 1.27.21.40 | 1.91.05.97 | 3.18.27.37 | 1.16.65.39 | 1.32.52.56 | 2.49.17.95 | 3.05.42.38 |

(a) Expenditure against the item-wise assistance is spread over the entire State Budget.

(b) Assistance is lower than the Revised Estimates due to Smaller expenditure incurred on flood relief programme of Irrigation and Waterways Department.

(c) Assistance is lower than the Revised Estimate due to non-receipt of Central assistance on account of accelerated development of hill areas.

(d) Expenditure is lower than assistance due to smaller expenditrue incurred on accelerated rural water supply programme.

## মুখ্যমন্ত্রী ত্রাণ তহবিল হইতে নলকূপ খননে অর্থবরাদ্দ

২৩। (অনুমোদিত প্রশ্ন নং ২৪৪।) **শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়, অনুগ্রহপূর্বক জানাইবেন কি, মুখ্যমন্ত্রীর ত্রাণ তহবিল থেকে গ্রামাঞ্চলে নলকূপ খননের জন্য বর্তমান বৎসরে (জুলাই মাস পর্যন্ত) কোনও জেলায় কত টাকা বরাদ্দ করা হয়েছে?

**মাননীয় মুখ্যমন্ত্রী ঃ** মুখ্যমন্ত্রীর ত্রাণ তহবিল থেকে গ্রামাঞ্চলে নলকূপ খনন ও পুনঃ খননের জন্য জেলাভিত্তিক বরাদ্দকৃত অর্থের পরিমাণ—

| | | | টাকা |
|---|---|---|---|
| (১) | নদীয়া | .. .. .. .. | ৫,৬৯,৮০০ |
| (২) | বর্ধমান | .. .. .. .. | ৯,৪৫,০০০ |
| (৩) | বীরভূম | .. .. .. .. | ৬,৪৪,০০০ |
| (৪) | ২৪-পরগনা | .. .. .. .. | ১৩,০০,০০০ |
| (৫) | হুগলি | .. .. .. .. | ১২,১৫,০০০ |
| (৬) | মেদিনীপুর | .. .. .. .. | ২১,০৫,০০০ |
| (৭) | বাঁকুড়া | .. .. .. .. | ৭,৭০,০০০ |
| (৮) | হাওড়া | .. .. .. .. | ১২,৯৬,০০০ |
| (৯) | মুর্শিদাবাদ | .. .. .. .. | ৮,৬৪,০০০ |
| (১০) | মালদা | .. .. .. .. | ১,৩৬,৪০০ |
| (১১) | জলপাইগুড়ি | .. .. .. .. | ২৮,৪০০ |
| (১২) | পশ্চিম দিনাজপুর | .. .. .. .. | ৮৮,০০০ |
| (১৩) | কোচবিহার | .. .. .. .. | ৩৮,৪০০ |
| (১৪) | পুরুলিয়া | .. .. .. .. | ৪০,০০০ |
| | | সর্বমোট .. | ১,০০,৪০,০০০ |

## কৃষি মজুরি সম্পর্কে দায়েরাকৃত মামলা

২৪। (অনুমোদিত প্রশ্ন নং ২৫৪।) **শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় ঃ** শ্রম বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সর্বনিম্ন মজুরি আইন অনুযায়ী পশ্চিমবঙ্গে কৃষিমজুরি সম্পর্কে কতগুলি মামলা করা হয়েছে;

(খ) কোনও জেলায় কতগুলি; এবং

(গ) বাঁকুড়া জেলার বিষ্ণুপুর ব্লকে কয়টি কেস এবং কার বিরুদ্ধে হয়েছে?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) ১৯৭৮ সালে যথাক্রমে ৫৮৫টি প্রসিকিউশন কেস এবং ১১টি ক্লেম কেস এবং ৩৯৬টি প্রসিকিউশন কেস এবং ৪টি ক্লেম কেস করা হইয়াছে।

(খ)

| জেলা | ১৯৭৮ | | ১৯৭৯ জুলাই পর্যন্ত | |
|---|---|---|---|---|
| | প্রসিকিউশন কেস | ক্লেম কেস | প্রসিকিউশন কেস | ক্লেম কেস |
| বর্ধমান .. .. | ৬৩ | .. | ১৬৬ | .. |
| মেদিনীপুর .. .. | ১০৪ | ১ | ৬৪ | .. |
| বীরভূম .. .. | ৩২ | ৬ | ৩০ | .. |
| মুর্শিদাবাদ .. .. | ৩৪ | .. | ১৯ | .. |
| নদীয়া .. .. | ৫০ | .. | ১১ | .. |
| ২৪-পরগনা .. .. | ১৪০ | ৩ | ৬৮ | ৪ |
| পশ্চিম দিনাজপুর .. .. | ৭১ | .. | ১৩ | .. |
| বাঁকুড়া (বিষ্ণুপুর).. .. | ৭ | .. | ৮ | .. |
| জলপাইগুড়ি .. .. | ১৭ | .. | .. | .. |
| কোচবিহার .. .. | ৩১ | .. | ৬ | .. |
| হুগলি .. .. | ৩৪ | ১ | ১১ | .. |
| মালদা .. .. | ২ | .. | .. | .. |
| মোট | ৫৮৫ | ১১ | ৩৯৬ | ৪ |

(গ) প্রাপ্ত সংবাদ অনুযায়ী বাঁকুড়া জেলার বিষ্ণুপুর ব্লকে ১৯৭৮ সালে ৭টি প্রসিকিউশন কেস এবং ১৯৭৯ সালে ৭টি প্রসিকিউশন কেস রুজু করা হয়েছে। যেসমস্ত মালিকদের বিরুদ্ধে এই কেসগুলি রুজু করা হইয়াছে তাহাদের নামের তালিকা অল্প সময়ের মধ্যে যোগাড় করা সম্ভব হয় নাই। যোগাড় করার ব্যবস্থা করা হচ্ছে।

### বিষ্ণুপুর পৌরসভার জন্য দেয় অর্থের হিসাব

**২৫।** (অনুমোদিত প্রশ্ন নং ২৬১।) **শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় :** স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বাঁকুড়া জেলার বিষ্ণুপুর পৌরসভাকে সরকার গত ১৯৭৭ সালে ১লা জুন থেকে ১৯৭৯ সনের ৩১শে মার্চ পর্যন্ত কত টাকা কি কি বাবদ দিয়েছেন; এবং

(খ) তন্মধ্যে এ পর্যন্ত কত টাকা খরচ করা হয়েছে?

**স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) উক্ত সময়ে মোট ১৭ লক্ষ ৯৯ হাজার ৪ শত ৪৫ টাকা এবং ৫১ পয়সা দেওয়া হইয়াছে। বিশদ বিবরণ এতদ সংলগ্ন পত্রে দেওয়া হইল।

(খ) তন্মধ্যে এ পর্যন্ত মোট ১৩ লক্ষ ৭৯ হাজার ১ শত ৭২ টাকা এবং ৫১ পয়সা খরচ হইয়াছে। বিশদ বিবরণ এতদ সংলগ্ন পত্রে দেওয়া হইল।

Statement referred to in reply to clause (ka) & (kha) of the questions No.25 (Admitted question No.261)

| | বাবদ | টাকার পরিমাণ | খরচের পরিমাণ |
|---|---|---|---|
| ১। | স্থায়ী মহার্ঘ ভাতা অনুদান .. .. | ২,৫১,৯৫৩.৬৮ | ২,৫১,৯৫৩.৬৮ |
| ২। | চুংগীকর অনুদান .. .. | ৩,৮২,৭৭৩.০০ | ৩,৮২,৭৭৩.০০ |
| ৩। | অতিরিক্ত মহার্ঘ ভাতা অনুদান | ৭০,৩৪২,.৭৪ | ৭০,৩৪২.৭৪ |
| ৪। | মোটর ভেহিকল কর অতিভার অনুদান | ৬৭,৬৭৫.০০ | ৩৫,১৩৭.০০ |
| ৫। | উন্নয়ন অনুদান .. .. | ১,৯৮,৩০৮.০০ | ৬৫,৫২০.৯৫ |
| ৬। | নলকূপ অনুদান .. .. | ৮,০০০.০০ | ৮,০০০.০০ |
| ৭। | বকেয়া মহার্ঘ ভাতা অনুদান.. .. | ১২,৫৬৯.৫১ | ১২,৫৬৯.৫১ |
| ৮। | অন্তর্বর্তীকালীন মহার্ঘ ভাতা অনুদান | ২২,০২৪.৫৮ | ২২,০২৪.৫৮ |
| ৯। | বন্যায় ক্ষতিগ্রস্ত গৃহ পুননির্মাণ অনুদান | ৩,১৪,০০০.০০ | ৩,১০,৩৮৫.০০ |
| ১০। | পানীয় জল সরবরাহ অনুদান .. | ২,০০,০০০.০০ | ২,০০,০০০.০০ |
| ১১। | সামগ্রিক উন্নয়ন অনুদান .. .. | ৯৬,০০০.০০ | ৫,০৬৮.০৫ |
| ১২। | খাটা পায়খানা রূপান্তর অনুদান .. | ৪৫,০০০.০০ | .. |
| ১৩। | বাণিজ্য-সম্পত্তি সৃষ্টি অনুদান .. | ৫০,০০০.০০ | .. |
| ১৪। | বন্যায় ক্ষতিগ্রস্ত রাস্তাঘাট মেরামতি অনুদান | ৬০,৬০০.০০ | ১৫,৩৯৮.০০ |
| ১৫। | যোগাযোগ ব্যবস্থা অনুদান .. .. | ২০,১০০.০০ | .. |
| | সর্বমোট .. | ১৭,৯৯,৪৪৫.৫১ | ১৩,৭৯,১৭২.৫১ |

**মুর্শিদাবাদের লোকনাথপুর-নাজিরপুর রাস্তার কার্যে আর পি পি স্কীমে অর্থ বরাদ্দ**

২৬। (অনুমোদিত প্রশ্ন নং ৪২২।) **শ্রী এ কে এম হাসানুজ্জামান :** উন্নয়ন ও পরিকল্পনা বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলার বেলডাঙ্গা থানার অন্তর্গত লোকনাথপুর হইতে নাজিরপুর পর্যন্ত রাস্তাটিতে আর পি পি স্কীমে কত টাকা দেওয়া হইয়াছে;

(খ) উক্ত টাকার মধ্যে কোন কোন খাতে কত টাকা ব্যয় করা হইয়াছে; এবং

(গ) কতদিনে উক্ত রাস্তাটির কাজ শেষ হইবে বলিয়া আশা করা যায়?

**উন্নয়ন ও পরিকল্পনা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) আর পি পি স্কীমে মুর্শিদাবাদ জেলার বেলডাঙ্গা থানায় এ নামে কোনও স্কীম অনুমোদিত হয় নি।

(খ) ও (গ) প্রশ্ন ওঠে না।

**পশ্চিম দিনাজপুর জেলা পরিষদের বকেয়া অর্থ**

**২৭।** (অনুমোদিত প্রশ্ন নং ৪২৫।) **শ্রী অহীন্দ্র সরকার ঃ** পঞ্চায়েত ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, পশ্চিমবঙ্গ সরকারের নিকট ১৯৬৬-৬৭ সাল থেকে ১৯৭৭-৭৮ সাল পর্যন্ত পশ্চিম দিনাজপুর জেলা পরিষদের কি ডাব্ল ও রোড-এর সেচ বাবদ কত টাকা পাওনা আছে;

(খ) সত্য হলে এর পরিমাণ কত;

(গ) পশ্চিম দিনাজপুর জেলা পরিষদের ভবন গৃহ ইত্যাদি নির্মাণ ও সম্প্রসারণের জন্য এ পর্যন্ত কত টাকা অনুদান দেওয়া হয়েছে; এবং

(ঘ) পশ্চিমবঙ্গের অন্যান্য জেলা পরিষদগুলিতেও ঐ বাবদ কত টাকা দেওয়া হয়েছে?

**পঞ্চায়েত ও সমষ্টি উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) কোনও টাকা দেওয়া হয় নাই।

(ঘ) এখন পর্যন্ত কোনও টাকা দেওয়া হয় নাই।

**মেদিনীপুরের ভগবানপুর ২ নং ব্লকে জলসরবরাহ**

**২৮।** (অনুমোদিত প্রশ্ন নং ৪৬৪।) **শ্রী কিরণময় নন্দ ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার ভগবানপুর ২ নং ব্লকে পাইপ ওয়াটার সাপ্লাইয়ের কোনও পরিকল্পনা পূর্বতন সরকার গ্রহণ করিয়াছিলেন কি না; এবং

(খ) "ক" প্রশ্নের উত্তর "হ্যাঁ" হইলে পরিকল্পনাটি কতদিনে কার্যকর হইবে?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) পূর্বতন সরকারের আমলে নয়, গত আর্থিক বছরে (১৯৭৮-৭৯) ভগবানপুর ১নং ও ২নং ব্লকের অন্তর্গত ভগবানপুর ও তৎ-সংলগ্ন ২২টি গ্রামের জন্য মোট ৩৬ লক্ষ ৫৬ হাজার টাকা প্রস্তাবিত ব্যয়ের একটি

জল সরবরাহ প্রকল্প মঞ্জুর করা হয়েছে।

(খ) প্রকল্পটি রূপায়ণের কাজ চলছে।

**মুর্শিদাবাদ জেলার বন্যার্ত শিল্পীদের খাদি বোর্ড হইতে ঋণ প্রদান**

২৯। (অনুমোদিত প্রশ্ন নং ৪৯৫।) **শ্রী সত্যপদ ভট্টাচার্য ঃ** কুটীর ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমান বৎসরে মুর্শিদাবাদ জেলার (১) কোন কোন গ্রামে ও (২) কতজন বন্যার্ত শিল্পীকে খাদি বোর্ড হইতে ঋণ বা অনুদান বাবদ কত টাকা দেওয়া হইয়াছে;

(খ) উক্ত গ্রামগুলি কোন কোন শিল্প বাবদ কত টাকা দেওয়া হইয়াছে; এবং

(গ) উক্ত শিল্পীগণকে শিল্পী হিসাবে বা বন্যার্ত হিসাবে কাহারা সুপারিশ করিয়াছেন?

**কুটীর ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) মুর্শিদাবাদ জেলার নিম্ন লিখিত গ্রামগুলিতে ৩১৬ জন বন্যায় ক্ষতিগ্রস্ত শিল্পীকে খাদি বোর্ড মোট ৭৭,৬০০ টাকা অনুদান মঞ্জুর করিয়াছে। কোনও ঋণ দেওয়া হয় নাই—

(১) সুন্দরপুর, (২) বালাসাত, (৩) মোল্লা, (৪) ধুন্দিপাড়া, (৫) নাহেরপাড়া, (৬) কয়েক পুকুর, (৭) মাণিক্যহার, (৮) বাহেরপাড়া, (৯) চাকেরন্দাপাড়া, (১০) মিঙ্কি, (১১) মাদকাহার, (১২) করজাপুরা, (১৩) হালাইপুরা, (১৪) মকরমপুর, (১৫) ঝুমকা দাসপাড়া, (১৬) আন্দিরণ, (১৭) বাউচাতর, (১৮) হাতিশলা, (১৯) বারুতিয়া, (২০) রঘুনাথপুর, (২১) রায়গ্রাম, (২২) ভরতপুর, (২৩) মাসুন্দি, (২৪) জানোয়ারী, (২৫) হস্তিনগর, (২৬) নবগ্রাম, (২৭) বাসুন্দি, (২৮) পিলখানা।

(খ) উক্ত গ্রামগুলিতে নিম্নলিখিত শিল্প বাবদ মোট ৭৭,৬০০ টাকা দেওয়া হইয়াছে—

| | | | |
|---|---|---|---|
| (১) | ধান্যকুটাই শিল্প | .... | ৫১,৯৫০ টাকা |
| (২) | চর্ম শিল্প | .... | ১৩,৩০০ টাকা |
| (৩) | মৃৎশিল্প | .... | ৫,৫০০ টাকা |
| (৪) | কাষ্ঠ ও লৌহ শিল্প | .... | ৬,৮৫০ টাকা |

(গ) বন্যার্ত শিল্পীদের অনুদানের জন্য প্রতিটি আবেদন পত্র পঞ্চায়েত সমিতির সভাপতি অথবা গ্রাম পঞ্চায়েতের প্রধান অথবা উপপ্রধান কর্তৃক সুপারিশকৃত ও সংশ্লিষ্ট উন্নয়ন আধিকারিক অথবা সম্প্রসারণ আধিকারিক (শিল্প) অথবা পর্ষদের মন্ডল পরিদর্শক অথবা জেনারেল ম্যানেজার/ম্যানেজার জেলা শিল্প কেন্দ্র কর্তৃক বোর্ডের নিকট প্রেরিত হইয়াছে।

**মুর্শিদাবাদ জেলার বন্যার্ত তাঁতশিল্পীদের ঋণ বা অনুদান প্রদান**

৩০। (অনুমোদিত প্রশ্ন নং ৪৯৬।) **শ্রী সত্যপদ ভট্টাচার্য ঃ** কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলার কোন কোন গ্রামের কতজন তাঁতশিল্পীকে সাম্প্রতিক বন্যায় ক্ষতিগ্রস্ত হওয়ার জন্য কত ঋণ বা অনুদান দেওয়া হইয়াছে;

(খ) মুর্শিদাবাদ জেলার ভরতপুর থানার যে সকল তাঁতশিল্পীকে উক্ত অনুদান বা ঋণ দেওয়া হইয়াছে তাহাদের নাম ও ঠিকানা কি; এবং

(গ) তাহাদের প্রত্যেকের প্রাপ্ত টাকার পরিমাণ কত?

**কুটির ও ক্ষুদ্রায়তন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) জেলার ক্ষতিগ্রস্ত গ্রামসমূহের মোট ১২,৮০১ জন তন্তুজীবীকে ১৫,১৬৭ খানা তাঁতের ক্ষতি বাবদ সর্বমোট ৩৩,৬৫,৪৯৮ টাকা অনুদান দেওয়া হইয়াছে। ক্ষতিগ্রস্ত কোনও শিল্পীকেই ঋণ দেওয়া হয় নাই।

সাহায্য প্রাপ্ত তন্তুজীবীদের গ্রামভিত্তিক বিস্তৃত তালিকা দেওয়া এই মুহূর্তে সম্ভব নহে। ইহা প্রস্তুত করিতে কমপক্ষে ২/৩ মাস সময় লাগিবে।

(খ) ও (গ) মোট ৭০৯ জন শিল্পীকে ৭৬৮ খানা ক্ষতিগ্রস্ত তাঁতের জন্য সর্বমোট ২,২৪,৫০৮ টাকা অনুদান দেওয়া হইয়াছে।

এক্ষেত্রে নাম ঠিকানা ও অনুদানের পরিমাণ সম্বলিত বিস্তৃত তালিকা এই মুহূর্তে দেওয়া সম্ভবপর নয়। এই বিস্তৃত তালিকা দীর্ঘসময় সাপেক্ষ।

**মুর্শিদাবাদ জেলার ভরতপুর থানার বন্যার্তদের ব্যবসার জন্য ঋণ বা অনুদান প্রদান**

**৩১।** (অনুমোদিত প্রশ্ন নং ৪৯৮।) **শ্রী সত্যপদ ভট্টাচার্য :** কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, বর্তমান বৎসরে মুর্শিদাবাদ জেলার ভরতপুর থানায় কিছু বন্যার্ত ব্যক্তি বা সংস্থাকে উৎপাদন বা ব্যবসার জন্য লোন ও অনুদান দেওয়া হইয়াছে;

(খ) সত্য হইলে, (১) তাহাদের নাম ও ঠিকানা এবং (২) ব্যবসার বিবরণ কি; এবং

(গ) ঋণের ক্ষেত্রে যে সম্পত্তি সরকারের নিকট বন্ধক রাখিয়াছে তফসিলি কি না?

**কুটীর ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) হ্যাঁ।

(খ) নাম ঠিকানা এবং ব্যবসার বিবরণ সংযোজিত পত্রে দেওয়া হল।

(গ) উক্ত ঋণ বি এস এ আই অ্যাক্ট অনুসারে একজন বা দুজন জামিনদার সহ ব্যক্তিগত খাতে দেওয়া হইয়াছে। সুতরাং সম্পত্তি বন্ধক রাখবার প্রশ্ন ওঠে না।

Statement referred to in reply to the clause (kha) of the question No.31 (Admitted question No.498)

**Particulars of flood affected units in Bharatpur police-station who have received BSAI Loan and SSI Grant from the DIC, Murshidabad**

| Serial No. | Name of the Beneficiaries and address | Nature of Industry |
|---|---|---|
| 1. | Sarafat Seikh, s/o Karim Seikh, Vill and P.O. Bharatpur | Bricks |
| 2. | Sahadati, s/o. Late Haru Sk., Vill. and P.P. Bharatpur | Bricks |
| 3. | Abu Moslem, s/o. Habib Sk., Vill. and P.O. Bharatpur | Bricks |
| 4. | Md. Alauddin, s/o Khasdil, Vill. and P.O. Bharatpur | Bricks |
| 5. | Abdul Jobber Sk., s/o. Late Yusuf Sk. | Bricks |
| 6. | Delber Sk., s/o. Gulam Sk. Vill. and P.O. Bharatpur | Bricks |
| 7. | Bhulu SK., s/o Babu Sk., Vill. and P.O. Bharatpur | Bricks |
| 8. | Manmathanath Das, s/o. Sashibhusan Das, Vill and P.O. Salar | Cartwheel Mfg. Unit |
| 9. | Ahad Ali Sk., s/o. Khosdil, Vill and P.O. Bharatpur | Bricks |
| 10. | Abul Hossein, s/o. Md. Maktar, Vill. and P.O. Bharatpur | Bricks |
| 11. | Muluk Chand Sk., s/o. Sadi Sk., Vill. and P.O. | Bricks |
| 12. | Mahiruddin Ahamed, s/o. Late Manjur Sk., Vill. and P.O. Bharatpur | Bricks |
| 13. | Abdul Hakim, s/o. Yakub Sk., Vill. and P.O. Bharatpur | Bricks |
| 14. | Talukdar Sk., s/o. Abdullah Sk., Vill. and P.O. Bharatpur | Bricks |
| 15. | Aktar Mollah, s/o. Late Nayat Mollah, Vill. and P.O. Bharatpur | Bricks |
| 16. | Noormal Hossain, s/o Late Osman, Vill. and P.O. Bharatpur | Bricks |
| 17. | Md. Nurul Hoda, s/o. Md. Soleman, Vill. and P.O. Bharatpur | Saw Mill |
| 18. | Samsul Haque, s/o. Late Abdul Khader, Vill. and P.O. Bharatpur | Bricks |
| 19. | Shri Narayan Ch. Khan, s/o Late Haripada khan Vill. and P.O. Amlai | Wooden Furniture |
| 20. | Gulam Sufi karigar, s/o, Piru Karigar, Vill. and P.O. Bharatpur | Bricks |
| 21. | Oliul Islam, s/o Abdul Sammad, Vill. and P.O. Bharatpur | Bricks |

| Serial No. | Name of the Beneficiaries and address | Nature of Industry |
|---|---|---|
| 22. | Amirul Islam, s/o Late Khorsed Siddique, Vill. and P.O. Salar | Steel Trunk |
| 23. | khondakar Boddozaman, Vill. and P.O. Salar | Bricks |
| 24. | Md. Alamgir, s/o. Md. Ali Tayabe, Vill. and P.O. Salar | Wooden Furniture |
| 25. | Chowdhury Nurul Quadar s/o. Chowdhury Samsul Quadar | Wheat Grinding |
| 26. | Abdul Mannan, s/o. Manjur Hossain, Vill. and P.O. Salar | Printing Press |
| 27. | Sakram Sk. s/o Alaman Sk. Vill. and P.O. Alugram | Bricks |
| 28. | Dukar Sk., s/o. Late Rabbani Sk., Vill. and P.O. Bharatpur | Wooden Furniture |
| 29. | Sammad Mallick, s/o. Wased Mid. Vill. Angarpur, P.O. Alugram | Bricks |
| 30. | Abul Bassar, s/o Late Md. Nurjahan, Vill. and P.O. Bharatpur | Bricks |
| 31. | Samsul Allam, s/o. Abdul Wahed, Vill. and P.O. Salar | Gasket |
| 32. | Rakibul Sultan, s/o Abdul Nomad, Vill. and P.O. Bharatpur | Bricks |
| 33. | Leather Love, prop. Ardhendu Boral, Vill. and P.O. Alugram | Leather |
| 34. | Jafuruddin Cycle Reparing Stores prop. Jafuruddin Sk., Vill. and P.O. Salar | Cycle Repairing |
| 35. | Joyguru Saw Mill, Prop. Ranjit Kr. Dey, Vill. and P.O. Salar | Saw Mill |
| 36. | Mahammadi Katgola, prop. Gulam Kibria, Vill. and P.O. Kandra, P.O. Malihati | Saw Mill |
| 37. | Salar Mannure, prop. Fazrul Haque, Vill. and P.O. Salar | Manure |
| 38. | Madhaipur Alluminium works, prop. Abdul Mannan, Vill. Madhaipur, P.O. Talibpur | Aluminium |
| 39. | Madhab Ch. Das, Vill. Kandra, P.O. Malihati | Cloth Dying |
| 40. | S. Ranu & Sons, Vill. Tenya, P.O. Tenya | Tailoring |
| 41. | Salar Art press, Vill. and P.O. Salar | Printing Press |
| 42. | Krishnapada Husking Mills, prop. Ramaprasad Das, Vill. and P.O. Malihati | Husking Mill |

**বর্তমান বর্ষে জমিতে আমন ধান চাষ আবাদ**

৩২। (অনুমোদিত প্রশ্ন নং ৫৩৮।) **শ্রী সুভাষ গোস্বামী :** কৃষি বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গের কোন কোন জেলায় এ পর্যন্ত (৩১শে জুলাই, ১৯৭৯) শতকরা কত ভাগ আমন ধান জমিতে চাষ আবাদ সম্পন্ন হইয়াছে; এবং

(খ) বর্তমান বর্ষে কি পরিমাণ ফসল উৎপন্ন হইবে বলিয়া আশা করা যায়?

**কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) এবার বৃষ্টিপাত দেরিতে আরম্ভ হওয়ায় ধানের রোয়া বস্তুত জুলাই মাসের শেষের দিকেই শুরু হয়েছে। ফলে ৩১শে জুলাই পর্যন্ত রাজ্যের রোয়া আমন জমির পরিমাণ মাত্র ১৫ শতাংশ মত ছিল। সে যাহোক, ৩১শে আগস্ট পর্যন্ত জেলাওয়ারী রোয়া আমন জমির পরিমাণ দাঁড়িয়েছে নিম্নরূপ :

| | জেলা | শতকরা রোয়া জমির পরিমাণ |
|---|---|---|
| (১) | দার্জিলিং | ৮০ |
| (২) | জলপাইগুড়ি | ৮০ |
| (৩) | কুচবিহার | ৮০ |
| (৪) | পশ্চিমদিনাজপুর | ৮০ |
| (৫) | মালদহ | ৭৫ |
| (৬) | মুর্শিদাবাদ | ৮৫ |
| (৭) | নদীয়া | ৮০ |
| (৮) | ২৪পরগনা (উত্তর) | ৮০ |
| (৯) | ২৪পরগনা (দক্ষিণ) | ৮৫ |
| (১০) | হাওড়া | ৭০ |
| (১১) | হুগলি | ৭৫ |
| (১২) | বর্ধমান | ৮০ |
| (১৩) | বীরভূম | ৮৫ |
| (১৪) | বাঁকুড়া | ৬২ |
| (১৫) | পুরুলিয়া | ৫৫ |
| (১৬) | মেদিনীপুর (পশ্চিম) | ৯৬ |
| (১৭) | মেদিনীপুর (পূর্ব) | ৯৬ |

**(খ) ফলন সম্বন্ধে এখনই সঠিক কিছু বলা সম্ভব নয়। তবে, উপযুক্ত বৃষ্টিপাতের অভাবে এবং দেরিতে রোয়ার ফলে এ বৎসরে স্বাভাবিক ফলন পাওয়ার সম্ভাবনা কম।**

**৩৪ নং জাতীয় সড়কের মেরামতি কার্য**

৩৩। (অনুমোদিত প্রশ্ন নং৪১৬।) **শ্রী তিমিরবরণ ভাদুড়ী :** পূর্ত (সড়ক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে, বেলডাঙ্গার কাছে ৩৪নং জাতীয় সড়কটির কিছু অংশ এই বছর বন্যায় সম্পূর্ণরূপে বিধ্বস্ত হইয়াছে;

(খ) অবগত থাকিলে, ইহা মেরামতের জন্য কি ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে;

(গ) উক্ত জায়গায় বেলি ব্রিজ নির্মাণ করিতে কত খরচ পড়িয়াছিল;

(ঘ) এই বিষয়ে কোনও অভিযোগ সরকারের গোচরে আসিয়াছে কি; এবং

(ঙ) আসিয়া থাকিলে, (১) এই অভিযোগের মূল বক্তব্য কি, ও (২) এই ব্যাপারে সরকার কি ব্যবস্থা গ্রহণ করিতেছেন?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) না।

(খ) প্রশ্নই ওঠে না।

(গ) গত বছরের (১৯৭৮) বন্যার পরে বেলি ব্রিজ নির্মিত হইয়াছিল। এই বাবদ ব্যয়ের পরিমাণ—৬৫,০০০ টাকা।

(ঘ) বেলি ব্রিজ নির্মাণ সম্পর্কে কোনও অভিযোগ আসে নাই।

(ঙ) (১) ও (২) প্রশ্ন ওঠে না।

**শিলিগুড়ি মহকুমা হাসপাতালকে উত্তরবঙ্গ মেডিক্যাল কলেজ ও হাসপাতালের 'অ্যানেক্সার' করণ,**

৩৪। (অনুমোদিত প্রশ্ন নং ৬৬৫।) **শ্রী বীরেন বসু :** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, শিলিগুড়ি মহকুমা হাসপাতালকে উত্তর বঙ্গ মেডিক্যাল কলেজ ও হাসপাতালের 'অ্যানেক্সার' করার বিষয়টি কোনও পর্যায়ে আছে?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** বিষয়টি সরকারের বিবেচনাধীন আছে।

**হুগলি জেলার দাদপুর ও পোলবা এলাকায় পৃথক ব্লক গঠন**

৩৫। (অনুমোদিত প্রশ্ন নং ৬৭৭।) **শ্রী ব্রজগোপাল নিয়োগী :** পঞ্চায়েত ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) হুগলি জেলার পোলবা ব্লকের অধীন দুইটি থানা দাদপুর ও পোলবা এলাকাকে দুইটি থানা এলাকার ভিত্তিতে ভাগ করে দুইটি ব্লক স্থাপনের কোনও পরিকল্পনা সরকারের

আছে কি; এবং

(খ) থাকিলে, কবে ও কিভাবে ঐ পরিকল্পনা রূপায়িত হবে?

**পঞ্চায়েত ও সমষ্টি উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী:** (ক) আপাতত কোনও পরিকল্পনা নাই।

(খ) প্রশ্ন ওঠে না।

**প্রাক্তন জমিদারি বাঁধগুলিকে সেচ বিভাগের অন্তর্ভুক্তিকরণ**

৩৬। (অনুমোদিত প্রশ্ন নং ৬৮২।) **শ্রী ব্রজগোপাল নিয়োগী :** ভূমি সদ্ব্যবহার ও সংস্কার এবং ভূমি ও ভূমিরাজস্ব বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্ব জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গের প্রাক্তন জমিদারি বাঁধগুলি সেচ বিভাগের হাতে দেবার কোনও পরিকল্পনা সরকারের আছে কি; এবং

(খ) থাকিলে—

(১) বর্তমানে ঐ পরিকল্পনার কাজ কি অবস্থায় আছে, ও

(২) কতদিনে এই পরিকল্পনার কাজ সম্পূর্ণ হবে?

**ভূমি সদ্ব্যবহার ও সংস্কার এবং ভূমিরাজস্ব বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী:** (ক) প্রাক্তন জমিদারি বাঁধগুলি বহুদিন পূর্বেই সেচ বিভাগের হাতে দেওয়া হয়েছে।

(খ) (১) এবং (২) প্রশ্ন ওঠে না।

**১৯৭৯-এর জানুয়ারি হইতে জুলাই পর্যন্ত কলিকাতায় ডাকাতির সংখ্যা**

৩৭। (অনুমোদিত প্রশ্ন নং ২৬।) **শ্রী জয়ন্তকুমার বিশ্বাস :** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, ১৯৭৯ সালের জানুয়ারি মাস থেকে জুলাই মাস পর্যন্ত মোট কতগুলি ডাকাতি হয়েছে?

**স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী:** ১৯৭৯ সালের জানুয়ারি থেকে জুলাই মাসের মধ্যে কলকাতায় মোট ২৫টি ডাকাতির কথা পুলিশের ডায়েরিতে লিপিবদ্ধ হয়েছে।

**বহরমপুর স্পেশ্যাল জেলকে হাসপাতালে রূপান্তরিত করা**

৩৮। (অনুমোদিত প্রশ্ন নং ২৮।) **শ্রী জয়ন্তকুমার বিশ্বাস :** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, মুর্শিদাবাদ জেলার বহরমপুরের স্পেশ্যাল জেলটি হাসপাতালে রূপান্তরিত হতে চলেছে; এবং

(খ) সত্য হলে এই রূপান্তরের কাজ আরম্ভ হয়েছে কি না, এবং কাজ আরম্ভ হয়ে থাকলে কতদিনের মধ্যে ঐ রূপান্তরের কাজ সম্পূর্ণ হবে?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী:** (ক) হ্যাঁ।

(খ) হ্যাঁ, শীঘ্রই সম্পূর্ণ হবে।

**ফরাক্কায় বিদ্যুৎ কেন্দ্রের জন্য জমি অধিগ্রহণ**

৩৯। (অনুমোদিত প্রশ্ন নং ৩৩।) **শ্রী জয়ন্তকুমার বিশ্বাস :** বিদ্যুৎ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ফরাক্কায় তাপবিদ্যুৎ কেন্দ্র স্থাপনের জন্য কি পরিমাণ জমি অধিগ্রহণ করা হয়েছে; এবং

(খ) অধিগৃহীত জমির মালিকদের ক্ষতিপূরণ হিসাবে চাকুরির ক্ষেত্রে এসব পরিবারের ছেলে মেয়েদের অগ্রাধিকার দেওয়া সম্পর্কে রাজ্য সরকার ও কেন্দ্রীয় সরকারের মধ্যে কোনও আলাপ আলোচনা হয়েছে কি না?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) প্রায় ৭৬২ একর।

(খ) এ সম্পর্কে রাজ্য সরকার ও কেন্দ্রীয় সরকারের সংস্থা ন্যাশনাল থারমাল পাওয়ার কর্পোরেশন-এর মধ্যে আলাপ আলোচনা হয়েছে।

**কান্দী মহকুমা পাঠাগার**

৪০। (অনুমোদিত প্রশ্ন নং ৮৬।) **শ্রী অমলেন্দ্র রায় :** শিক্ষা (প্রাথমিক, মাধ্যমিক ও গ্রন্থাগার) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকারি সাহায্য সত্ত্বেও কান্দী শহরের মহকুমা পাঠাগারটি গড়িয়া উঠিবার পথে কি অন্তরায় আছে; এবং

(খ) ঐ অন্তরায়গুলি কাটাইয়া উঠিবার জন্য কি ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে?

**শিক্ষা (প্রাথমিক, মাধ্যমিক ও গ্রন্থাগার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) সরকারি নিয়মানুযায়ী স্থানীয় অনুদান প্রদানের প্রতিশ্রুতি লঙ্ঘন এবং সমিতির সভ্যগণের পারস্পরিক মনোমালিন্য কান্দী শহরের মহকুমা পাঠাগারটি গড়িয়া উঠিবার পথে অন্তরায় হইয়া আছে।

(খ) কান্দী মহকুমাশাসক ও তৎকালীন জেলা সমাজশিক্ষা আধিকারিক মহোদয়গণ সভ্যগণের মধ্যে মনোমালিন্য দূর করার চেষ্টা করিয়াছেন এবং জনগণের মাধ্যমে স্থানীয় অনুদান সংগ্রহের চেষ্টা করিয়া ব্যর্থ হইয়াছেন।

**কান্দী রাজ উচ্চ বিদ্যালয়ের ট্রাস্টিভুক্ত সম্পত্তি**

৪১। (অনুমোদিত প্রশ্ন নং ৮৭।) **শ্রী অমলেন্দ্র রায় :** শিক্ষা (প্রাথমিক, মাধ্যমিক ও গ্রন্থাগার) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কান্দী রাজ উচ্চ বিদ্যালয়ের জন্য কোথায় কি পরিমাণ সম্পত্তি ট্রাস্টি করা আছে এবং তাহা হইতে বিদ্যালয়ের কত বাৎসরিক আয় হয়; এবং

(খ) বিদ্যালয়কে ঘাটতি অনুদান দিবার পূর্বে সরকার কি নিশ্চিত হইয়াছিলেন যে দাতব্য সম্পত্তির সমগ্র আয় বিদ্যালয়ের কাজে লাগিতেছে?

**শিক্ষা (প্রাথমিক, মাধ্যমিক ও গ্রন্থাগার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) প্রাপ্ত সংবাদের

ভিত্তিতে জানা যায় যে, কান্দী রাজ উচ্চ বিদ্যালয়ের জন্য ট্রাস্টভুক্ত কোনও সম্পত্তি নাই। সুতরাং তাহা হইতে বিদ্যালয়ের আয়ের কোনও প্রশ্ন ওঠে না।

(খ) প্রশ্ন ওঠে না।

**বেলডাঙ্গায় বন্ধ চিনি কল**

৪২। (অনুমোদিত প্রশ্ন নং ৮৯।) **শ্রী অমলেন্দ্র রায় :** শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, বেলডাঙ্গায় বন্ধ চিনিকল খোলার কাজ কতদূর অগ্রসর হইয়াছে?

**শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** আইনগত খুঁটিনাটি পরীক্ষা সাপেক্ষে বন্ধ মিলটি অধিগ্রহণের বিষয়টি সরকারের বিবেচনাধীন আছে।

**মুর্শিদাবাদের বারোয়াঁ থানায় আলুচাষের উন্নতিতে সমবায় বিভাগ**

৪৩। (অনুমোদিত প্রশ্ন নং ১০০।) **শ্রী অমলেন্দ্র রায় :** সমবায় বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলার বারোয়াঁ থানায় আলুচাষের উন্নতির জন্য সমবায় বিভাগ কোনও সহায়তা করিয়া থাকেন কি; এবং

(খ) থাকিলে, কিরূপ সহায়তা করিয়া থাকেন?

**সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) হ্যাঁ।

(খ) আলুচাষের জন্য কৃষি-ঋণ দেওয়া হইয়া থাকে।

**'হাডকো' প্রদত্ত অর্থ গ্রহণে সরকারের অক্ষমতা**

৪৪। (অনুমোদিত প্রশ্ন নং ১০৫।) **শ্রী অমলেন্দ্র রায় :** আবাসন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) এ পর্যন্ত হাডকো কর্তৃপক্ষ রাজ্য সরকারের কতগুলি পরিকল্পনার জন্য—

(১) অর্থসাহায্য করিয়াছেন,

(২) অর্থসাহায্যের প্রস্তাব বিবেচনা করিতেছেন, ও

(৩) অর্থসাহায্যের প্রস্তাব প্রত্যাখ্যান করিয়াছেন;

(খ) প্রয়োজনীয় অর্থের সংস্থান থাকা সত্ত্বেও উপযুক্ত পরিকল্পনার অভাবে হাডকো কর্তৃপক্ষ পশ্চিমবঙ্গে আরও অধিক বিনিয়োগ করিতে সক্ষম হইতেছেন না—এই মর্মে কোনও অভিযোগ বা তথ্য রাজ্য সরকারের আছে কি; এবং

(গ) থাকিলে, সরকার এ বিষয়ে কি ব্যবস্থা গ্রহণ করিতেছেন?

**আবাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) (১) একটি।

(২) কোনও প্রস্তাব বিবেচনাধীন নাই।

(৩) প্রশ্ন ওঠে না।

(খ) আবাসন বিভাগে কোনও অভিযোগ নাই।

(গ) প্রশ্ন ওঠে না।

**কচড়া হাইস্কুল (পশ্চিম দিনাজপুর)-এর শ্রেণীকক্ষের উন্নতিবিধান**

৪৫। (অনুমোদিত প্রশ্ন নং ১০৮।) **শ্রী ধীরেন্দ্রনাথ সরকার ঃ** শিক্ষা (প্রাথমিক, মাধ্যমিক ও গ্রন্থাগার) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিম দিনাজপুর জেলার কুশমন্ডী থানার অনুমোদিত কচড়া হাইস্কুলের শ্রেণীকক্ষগুলি বর্তমানে কি অবস্থায় (কাঁচা বা পাকা) আছে; এবং

(খ) ঐগুলির উন্নতিবিধানের কোনও পরিকল্পনা সরকারের আছে কি?

**শিক্ষা (প্রাথমিক, মাধ্যমিক ও গ্রন্থাগার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) কচড়া হাইস্কুলের শ্রেণীকক্ষগুলি আংশিক পাকা ও আংশিক কাঁচা অবস্থায় আছে।

(খ) বেসরকারি বিদ্যালয় উদ্যোগী হলে উপযুক্ত ক্ষেত্রে বিধিসম্মতভাবে তদন্তের পর গৃহনির্মাণ বা সংস্কারের জন্য অনুদান দেওয়া হয়। জানা গিয়েছে এই বিদ্যালয় উত্তরবঙ্গ উন্নয়ন প্রকল্প থেকে ইতিমধ্যে ৩২,০৭২ টাকা অনুদান পেয়েছে।

**সন্ধ্যার পর দোকানে বৈদ্যুতিক আলো বেআইনি**

৪৬। (অনুমোদিত প্রশ্ন নং ১১৮।) **শ্রী ধীরেন্দ্রনাথ সরকার ঃ** বিদ্যুৎ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, রাজ্য সরকারের এক নির্দেশবলে চলতি বছরের এপ্রিল মাস থেকে কলিকাতার বিভিন্ন দোকানে সন্ধ্যা সাতটার পর বিদ্যুতের আলো জ্বালানো বেআইনি;

(খ) সত্য হলে—

(১) ঐ নির্দেশপত্রের বয়ান কি (তারিখ পত্র নং সহ), ও

(২) ঐ নির্দেশ জারি হওয়ার পর থেকে বর্তমান সালের জুলাই মাস পর্যন্ত কতগুলি ক্ষেত্রে এই নিয়ম ভাঙার খবর সরকার পেয়েছেন এবং এইসব অপরাধীদের বিরুদ্ধে কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে; এবং

(গ) ইতিপূর্বে ঐ ধরনের নির্দেশ আর কবে দেওয়া হয়েছিল?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) হ্যাঁ।

(খ) (১) নির্দেশপত্রের নম্বর ৩২০৮ পাওয়ার তাং ১১-৪-১৯৭৯ যাহার নকল সংশোধনী 'ক'তে দ্রষ্টব্য।

(২) ১৯৭৯ সালের জুলাই মাস পর্যন্ত ৫৯টি ক্ষেত্রে নির্দেশ অমান্য করার খবর পাওয়া

গিয়াছে এবং প্রত্যেক অপরাধীদের ক্ষেত্রে বিদ্যুতের লাইন কাটিয়া দেওয়া হইয়াছে।

(গ) ইতিপূর্বে ১৯৭৪ সালে একবার ঐ ধরনের নির্দেশ দেওয়া হয়। তখন সমস্ত দোকানপত্র সোমবার হইতে শুক্রবার রাত ৭-৩০ মিঃ হইতে ১০-৩০ মিঃ মধ্যে কোনও বিদ্যুৎ ব্যবহার করিতে পারিত না এবং শনিবার ও রবিবারের ক্ষেত্রে ইহা ছিল রাত ৮-৩০ মিঃ হইতে ১০-৩০ মিঃ পর্যন্ত।

**অতারকিত প্রশ্ন নং ৪৬ (অনুমোদিত প্রশ্ন নং ১১৮) 'খ' ধারায় ১নং উপধারার সংযোজনী**

**GOVERNMENT OF WEST BENGAL**

**Power Department**

**ORDER**

**No. 3208-power, dated the 11th April 1979.**

In exercise of the power conferred by section 22B of the Indian Electricity Act, 1910 (9 of 1910), the Governor is pleased hereby to direct that until further orders and notwithstanding contained in paragraph 7 of the West Bengal Electricity Energy (Maintenance of supply) Order, 1977, as subsequently amended (hereinafter referred to as the orders) shops and establishments defined as such in the West Bengal Shops and Establishments Act, 1963 (West Bengal Act XIII of 1963) and premises functioning as such shall not draw electrical power between 8-30 p.m. and 10-30 p.m. on Saturdays and sundays and between 7-00 p.m. and 10-30 p.m. on other days provided that this order shall not apply to the shops and establishment dealing in medicines, in groceries, if this is the main business or in tobacco, cigars, cheroots, cigarettes, biris, pan liquid refreshments or ice sold or retained for consumption on the premises.

By order of the Governer

S.M. Murshed,

Secretary to the Government of West Bengal

**সরকারি বিজ্ঞাপন**

৪৭। (অনুমোদিত প্রশ্ন নং ১৩৫।) **শ্রী ধীরেন্দ্রনাথ সরকার :** তথ্য ও সাংস্কৃতিক বিষয়ক বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমান সরকার কর্তৃক মোট কত টাকার বিজ্ঞাপন রাজ্যের সর্বপ্রকার সংবাদপত্রগুলিতে ১৯৭৭-৭৮, ১৯৭৮-৭৯ ও ১৯৭৯-৮০ সালের আর্থিক বছরের ৩১এ জুলাই, ১৯৭৯ পর্যন্ত দেওয়া হয়েছিল; এবং

(খ) সরকারি বিজ্ঞাপনের জন্য উল্লিখিত সময়গুলোতে সর্বাধিক ও সর্বনিম্ন কত টাকা কোনও সংবাদপত্রকে দেওয়া হয়েছিল?

**তথ্য ও সাংস্কৃতিক বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) বর্তমান সরকার রাজ্যের সর্বপ্রকার সংবাদপত্রগুলিতে সর্বমোট নিম্নলিখিত পরিমাণ টাকার বিজ্ঞাপন দিয়েছেন—

১৯৭৭-৭৮ সাল—৪৩,০৮,৫২২.৮৭ টাকা

১৯৭৮-৭৯ সাল—৪৯,২২,৭৭৫.৬৭ টাকা

১৯৭৯-৮০ সাল (৩১এ জুলাই পর্যন্ত)—২৪,৩১,২৭৫.৫৪ টাকা।

(খ) ১৯৭৭-৭৮ সালে সর্বাধিক টাঃ ১৩,৪৭,০৬৫.০০ আনন্দবাজার পত্রিকাকে এবং ১৯৭৯ সালের জুলাই পর্যন্ত হিন্দুস্থান স্ট্যান্ডার্ডকে সর্বনিম্ন টাঃ ১,৮৩৫.০০-র সরকারি বিজ্ঞাপন দেওয়া হয়েছে।

১৯৭৭-৭৮ ও ১৯৭৮-৭৯ সালের যে হিসাব দেখানো হয়েছে সেগুলি এই বিভাগ থেকে সরাসরি প্রতারিত বিজ্ঞাপনের আর্থিক মূল্য।

**মহানন্দা মাস্টার প্ল্যানের উপর রাস্তা নির্মাণ**

৪৮। (অনুমোদিত প্রশ্ন নং ১৫১।) **ডাঃ গোলাম ইয়াজদানী :** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মালদহ জেলার হরিশ্চন্দ্রপুর থানার এলাকা হইতে শুরু করিয়া চাঁচল থানার ভিতর দিয়া রতুয়া থানার উত্তর এলাকা পর্যন্ত মহানন্দা মাস্টার প্ল্যানের বাঁধের উপরিভাগে পাকা রাস্তা করিবার পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(খ) (ক) প্রশ্নের উত্তর হ্যাঁ হইলে, কবে নাগাত উক্ত পরিকল্পনা রূপায়িত হইবে?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) সেচ বিভাগে এ ধরনের কোনও পরিকল্পনা নাই।

(খ) প্রশ্ন ওঠে না।

**মানসিক রোগীদের জন্য সরকারি হাসপাতাল**

৪৯। (অনুমোদিত প্রশ্ন নং ১৫৬।) **ডাঃ গোলাম ইয়াজদানী :** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মানসিক ব্যধিগ্রস্ত রোগীদের চিকিৎসার জন্য সরকারি হাসপাতালের সংখ্যা কত;

(খ) উক্ত হাসপাতালগুলি কোথায় কোথায় আছে এবং শয্যাসংখ্যা কত ও ভর্তি রোগীর বর্তমান সংখ্যা কত;

(গ) লুম্বিনী পার্ক মানসিক হাসপাতালটি সরকার কবে হাতে লইয়াছেন;

(ঘ) উক্ত হাসপাতালের পরিচালনার অব্যবস্থা সম্পর্কে কোনও অভিযোগ সরকার

পাইয়াছেন কি; এবং

(ঙ) (ঘ) প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হইলে, সরকার এ সম্পর্কে কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) এক; সম্প্রতি ৩৫০ শয্যা বিশিষ্ট বহরমপুর মানসিক হাসপাতাল স্থাপনের নির্দেশ দেওয়া হইয়াছে। বাস্তবিকপক্ষে সম্পূর্ণ ব্যবস্থা করিয়া হাসপাতালটি চালু করিতে আরও কিছু সময় লাগিবে।

(খ) গোবরা মানসিক হাসপাতাল ১৮নং গোবরা রোড, কলিকাতা-৭০০০৪৬—এই ঠিকানায় অবস্থিত। শয্যাসংখ্যা—২৫০, ভর্তি রোগীর বর্তমান সংখ্যা—২৫০।

(গ) উক্ত হাসপাতাল অধিগ্রহণের বিষয়টি সরকারের বিবেচনাধীন আছে।

(ঘ) হ্যাঁ।

(ঙ) হাসপাতালটির সুষ্ঠু পরিচালনার জন্য সরকার একজন প্রশাসক নিয়োগ করিয়াছেন এবং হাসপাতালের রক্ষণাবেক্ষণ ইত্যাদি বাবদ উপযুক্ত পরিমাণ সরকারি অনুদান মঞ্জুর করা হইতেছে।

হাসপাতালটিকে সম্পূর্ণ সরকারি কর্তৃত্বাধীনে আনার উদ্দেশ্যে উপযুক্ত আইন প্রণয়নের বিষয়টি গুরুত্ব সহকারে বিচার বিবেচনা করা হইতেছে।

### দাসপুর (মেদিনীপুর) স্বাস্থ্যকেন্দ্রের জন্য গৃহনির্মাণ

৫০। (অনুমোদিত প্রশ্ন নং ১৬৯।) **শ্রী মনোরঞ্জন রায় :** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, মেদিনীপুর জেলার দাসপুর ১নং ব্লকে একটি স্বাস্থ্যকেন্দ্র স্থাপনের জন্য স্থানীয় জনসাধারণ ১৯৬২ সালে ছয় বিঘা জমি ও ১০,০০০ টাকা দান করিয়াছিলেন এবং উক্ত স্বাস্থ্যকেন্দ্রটি নির্মাণের জন্য অনেকবার টেন্ডার আহ্বান করা হইয়াছিল কিন্তু এখনও ঐ স্বাস্থ্যকেন্দ্রটির গৃহ নির্মিত হয় নাই; এবং

(খ) সত্য হইলে—

(১) ইহার কারণ কি, ও

(২) ইহার প্রতিকারার্থে সরকার কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) একথা সত্য যে, ঐ স্বাস্থ্যকেন্দ্র স্থাপনের জন্য ২.৭১ একর জমি ও ৭,০০০ টাকা দান হিসেবে পাওয়া গিয়েছিল এবং ঐ স্বাস্থ্যকেন্দ্রের গৃহনির্মাণের জন্য ১০ বার টেন্ডার ডাকা হয়েছিল কিন্তু এখনও গৃহনির্মাণ করা যায় নি।

(খ) (১) ও (২) প্রথম নয় বার টেন্ডার ডাকা সত্বেও কোনও টেন্ডার পাওয়া যায় নি। দশম বারে বিভাগীয় অনুমোদিত হিসাবের ৩০ শতাংশ বেশি টাকার টেন্ডার পাওয়া গিয়েছিল বলে ঐ টেন্ডার গ্রহণ করা সম্ভব হয়নি। তা ছাড়া উপ-স্বাস্থ্যকেন্দ্র নির্মাণের কাজ

সরকারি সিদ্ধান্ত অনুযায়ী সাময়িকভাবে বন্ধ থাকায় ঐ কাজ অগ্রসর হয় নি। এখন নতুন করে টেন্ডার ডাকার ব্যবস্থা হচ্ছে।

**হাবড়ার চতুর্দশ পল্লী বিদ্যালয়ের প্রধান শিক্ষক**

**৫১।** (অনুমোদিত প্রশ্ন নং ১৭৮।) **শ্রী সুনীতি চট্টরাজ ঃ** শিক্ষা (প্রাথমিক, মাধ্যমিক ও গ্রন্থাগার) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, চব্বিশপরগনা জেলার হাবড়ার চতুর্দশ পল্লী হাইস্কুলের প্রধান শিক্ষক বর্তমানে স্কুলে ঢুকতে পারছেন না;

(খ) সত্য হলে, তার কারণ কি; এবং

(গ) উক্ত অবস্থার প্রতিকারে সরকার কি কোনও ব্যবস্থা গ্রহণ করেছেন?

**শিক্ষা (প্রাথমিক, মাধ্যমিক ও গ্রন্থাগার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) হাবড়া চতুর্দশ পল্লীর প্রধান শিক্ষকের নিকট থেকে এ বিষয়ে একটি অভিযোগ পাওয়া গিয়াছে।

(খ) এ সম্পর্কে তদন্ত করা হচ্ছে।

(গ) তদন্তের রির্পোটের ভিত্তিতে এ বিষয়ে যথাযথ ব্যবস্থা গ্রহণ করা হবে।

**ব্যক্তিগত উদ্যোগে পশ্চিমবঙ্গে শিল্প স্থাপন**

**৫২।** (অনুমোদিত প্রশ্ন নং ১৮৬।) **শ্রী শিবনাথ দাস ঃ** বাণিজ্য ও শিল্প বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭৭ সালের জুন হইতে ১৯৭৯ সালের জুলাই পর্যন্ত পশ্চিম বাংলায় ব্যক্তিগত উদ্যোগে ভারী ও মাঝারী শিল্প স্থাপনে লাইসেন্স পাওয়ার জন্য মোট কত আবেদন পত্র সরকারের কাছে জমা পড়িয়াছে;

(খ) বর্তমান সরকার কতগুলিকে শিল্প লাইসেন্স দিয়াছেন;

(গ) তাহার মধ্যে কতগুলি শিল্প স্থাপনের কাজ শুরু করিয়াছে;

(ঘ) হলদিয়ায় কি কি ভারী ও মাঝারী শিল্প স্থাপনের জন্য আবেদনপত্র জমা পড়িয়াছে;

(ঙ) তাহার মধ্যে কতগুলি এবং কোনও কোনও শিল্প লাইসেন্স পাইয়াছে;

(চ) হলদিয়ায় শিল্পোদ্যোক্তাদের জন্য কোনও বিশেষ সুযোগদানের ব্যবস্থা আছে কি; এবং

(ছ) থাকিলে কোনও কোনও শিল্পে এবং কি কি?

**বাণিজ্য ও শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) ভারী ও মাঝারী শিল্প স্থাপনে লাইসেন্স মঞ্জুরির জন্য আবেদন কেন্দ্রীয় সরকারের কাছে করিতে হয়। ঐ সময়ের মধ্যে বেসরকারি উদ্যোগে পশ্চিমবাংলায় ভারী ও মাঝারী শিল্প স্থাপনের জন্য ২০৯টি আবেদন পত্র কেন্দ্রীয় সরকারের কাছে করা হইয়াছিল।

(খ) ভারী ও মাঝারী শিল্প স্থাপনের জন্য লাইসেন্স কেন্দ্রীয় সরকার মঞ্জুর করিয়া

থাকেন। উক্তসময়ের মধ্যে কেন্দ্রীয় সরকার বেসরকারি উদ্যোগে নতুন শিল্প স্থাপনের জন্য ৫১টি অভিপ্রায়পত্র (লেটার অফ ইনটেন্ট) এবং ৪১টি শিল্প লাইসেন্স (ইন্ডাস্ট্রিয়াল লাইসেন্স) মঞ্জুর করিয়াছেন।

(গ) কেবলমাত্র একটি অভিপ্রায়পত্র বাতিল হওয়া ব্যতীত, অন্য সবগুলি অনুমোদিত শিল্প প্রকল্পগুলি রূপায়ণের কাজ আরম্ভ হইয়াছে। তেরোটি অভিপ্রায়পত্র শিল্প লাইসেন্স-এ রূপান্তরিত হইয়াছে এবং ১৩টি শিল্প লাইসেন্স-এর রূপায়ণের কাজ সম্পূর্ণ হইয়াছে ও উৎপাদন শুরু করিয়াছে। বাকি অনুমোদিত শিল্প প্রকল্পগুলির রূপায়ণের কাজের অগ্রগতি হইতেছে।

(ঘ) উল্লিখিত সময়ে (১৯৭৭ সালের জুন হইতে ১৯৭৯ সালের জুলাই পর্যন্ত) হলদিয়ায় ভারী ও মাঝারী শিল্প স্থাপনের জন্য কেন্দ্রীয় সরকারের নিকট আবেদনপত্র জমা পড়িয়াছে ১৫টি—ইঞ্জিনিয়ারিং শিল্প প্রকল্পের জন্য দুইটি, রাসায়নিক শিল্প প্রকল্পের জন্য ১০টি, টেক্সটাইল শিল্প প্রকল্পের জন্য একটি এবং ফুড প্রসেসিং শিল্প প্রকল্পের জন্য দুইটি।

(ঙ) উক্ত ১৫টি আবেদনের মধ্যে কেন্দ্রীয় সরকার তিনটি ক্ষেত্রে অভিপ্রায়পত্র মঞ্জুর করিয়াছেন—একটি ইঞ্জিনিয়ারিং শিল্প প্রকল্পের জন্য এবং দুইটি রাসায়নিক শিল্প প্রকল্পের জন্য।

(চ) হ্যাঁ।

(ছ) এই অঞ্চলে যেকোন ভারী ও মাঝারী শিল্প প্রকল্পে নিয়োজিত স্থায়ী মূলধনের শতকরা ১৫ ভাগ হারে কেন্দ্রীয় ভরতুকি দানের ব্যবস্থা এবং রাজ্য সরকারের (ইনসেন্টিভ স্কীম) অনুযায়ী শিল্পে অনগ্রসর অঞ্চলের জন্য প্রযোজ্য বিশেষ সুবিধা ও ভরতুকি দানের ব্যবস্থা আছে। তা ছাড়া শিল্প স্থাপনের উদ্দেশ্যে মৌলিক উপকরণগুলি যথা জমি, জল, বিদ্যুৎ প্রভৃতি সরকারের ব্যবস্থা, প্রকল্প নির্মাণকালে কারিগরি কর্মীদের আবাসনের সুবিধার ব্যবস্থাও করা হয়।

## বাঁকুড়া ওন্দা ব্লকে স্বাস্থ্যকেন্দ্র

৫৩। (অনুমোদিত প্রশ্ন নং ১৯৬।) **শ্রী অনিল মুখার্জি ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বাঁকুড়া জেলার ওন্দা ব্লকে এ পর্যন্ত কতগুলি স্বাস্থ্যকেন্দ্র স্থাপন করা হইয়াছে;

(খ) ঐ ব্লকে পুনিশোল নামক স্থানে কোনও স্বাস্থ্যকেন্দ্র স্থাপনের কোনও পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(গ) থাকিলে কবে নাগাত ঐ কাজ শুরু হইবে?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) একটি প্রাথমিক এবং চারটি উপ-স্বাস্থ্যকেন্দ্র।

(খ) না।

(গ) প্রশ্ন ওঠে না।

### বাঁকুড়া সম্মিলনী মেডিক্যাল কলেজে শিক্ষার্থী নার্স

**৫৪।** (অনুমোদিত প্রশ্ন নং ১৯৭।) **শ্রী অনিল মুখার্জি ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বাঁকুড়া সম্মিলনী মেডিক্যাল কলেজে কত জন শিক্ষার্থী নার্স আছে;

(খ) ১৯৭৮-৭৯ সালে কতজন শিক্ষার্থীকে নেওয়ার সিদ্ধান্ত হয়েছিল; এবং

(গ) শিক্ষার্থী নার্সদের ভর্তির ব্যাপারে বাছাই করার পদ্ধতি কি?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) একশত পঁয়তাল্লিশ জন।

(খ) ১৯৭৮—৭৭ জন, ও ১৯৭৯—৯৫ জন।

(গ) বিজ্ঞাপনের মাধ্যমে নবম শ্রেণী উত্তীর্ণ মহিলা প্রার্থীদের নিকট হইতে দরখাস্ত আহ্বান করা হইত, লিখিত ও মৌখিক পরীক্ষার পর প্রাপ্ত নম্বরের ভিত্তিতে তালিকা প্রস্তুত করা হইত। সরকার কর্তৃক অনুমোদিত নির্বাচকমন্ডলীর উপর উক্ত দায়িত্ব ন্যস্ত ছিল। বিভিন্ন নার্সিং স্কুলে শূন্য আসনগুলি ঐ তালিকা হইতে স্বাস্থ্য কৃত্যক কর্তৃক পূরণ করা হইত।

### সেন্ট্রাল মেডিক্যাল স্টোর হইতে হাসপাতালে অনিয়মিত ঔষধ সরবরাহ

**৫৫।** (অনুমোদিত প্রশ্ন নং ১৯৮।) **শ্রী অনিল মুখার্জি ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, বিগত কয়েক মাস যাবৎ সেন্ট্রাল মেডিক্যাল স্টোর হইতে পশ্চিমবঙ্গের বিভিন্ন জেলা হাসপাতালে নিয়মিত ঔষধ প্রেরণ করা হইতেছে না; এবং

(খ) ইহা সত্য হইলে, কারণ কি?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) ইহা সত্য নয়।

(খ) প্রশ্ন ওঠে না।

### বাঁকুড়া জেলায় মাছের ডিম উৎপাদন প্রকল্প

**৫৬।** (অনুমোদিত প্রশ্ন নং ২০০।) **শ্রী অনিল মুখার্জি ঃ** মৎস্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বাঁকুড়া জেলায় বিভিন্ন ব্লকে মাছের ডিম উৎপাদনের কোনও সরকারি প্রকল্প আছে কি না;

(খ) 'ক' প্রশ্নের উত্তর হ্যাঁ হইলে, কোনও কোনও ব্লকে আছে;

(গ) বেসরকারি মৎস্য ডিম্ব প্রজনন প্রকল্পে সরকারি অনুদান দেওয়া হয় কিনা; এবং

(ঘ) অনুদান দেওয়া হইলে উক্ত বেসরকারি প্রকল্পগুলিতে সরকারের কোনও নিয়ন্ত্রণ ব্যবস্থা চালু আছে কি না?

**মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) হ্যাঁ।

(খ) ব্লকগুলির নাম ঃ (১) সোনামুখী, (২) পাত্রসায়ের, (৩) কোতুলপুর, (৪) জয়পুর, (৫) ওন্দা, (৬) তালডাংরা, (৭) সিমলাপাল, (৮) ছাতনা, (৯) বাঁকুড়া-১, (১০) বিষ্ণুপুর, ও (১১) গঙ্গাজলঘাটি।

(গ) ইন্টিগ্রেটেড রুর‍্যাল ডেভেলপমেন্ট প্রকল্পের অধীনে মৎস্য বিভাগের মাধ্যমে মৎস্যজীবী সমবায় সমিতিকে দেওয়া হয়। মৎস্য বিভাগ নিজস্ব কোনও অনুদান দেয় না।

(ঘ) হ্যাঁ। উৎপাদিত ডিম-পোনা মৎস্য বিভাগের স্থানীয় অফিসারের পরামর্শমতো বিলি করা হয়।

## পশ্চিমবঙ্গে বিভিন্ন জেলার শহর উন্নয়ন

৫৭। (অনুমোদিত প্রশ্ন নং ২০৬।) **শ্রী অনিল মুখার্জি ঃ** উন্নয়ন পরিকল্পনা (শহর ও নগর পরিকল্পনা) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে বিভিন্ন জেলার শহর উন্নয়নের জন্য বর্তমান সরকার কি ব্যবস্থা অবলম্বন করিয়াছেন;

(খ) ঐসব শহর উন্নয়নের জন্য বিগত ১৯৭৭-৭৮ সালে কত টাকা ব্যয় হইয়াছে; এবং

(গ) ১৯৭৮-৭৯ সালের জন্য কি কি প্রকল্পের কত টাকা ব্যয় মঞ্জুর করা হইয়াছে?

**উন্নয়ন ও পরিকল্পনা (শহর ও নগর পরিকল্পনা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) পশ্চিমবঙ্গে নিম্নলিখিত জেলার শহর উন্নয়নের জন্য উন্নয়ন ও পরিকল্পনা (শহর ও নগর পরিকল্পনা) বিভাগ পরপৃষ্ঠায় লিখিত ব্যবস্থা অবলম্বন করিয়াছে—

| ক্রমিক নং | জেলা ও শহর নাম | | পরিকল্পনাসমূহ |
|---|---|---|---|
| (১) | মেদিনীপুর জেলা ঃ | | |
| | (ক) হলদিয়া শহর | .. | হলদিয়ার উন্নতির জন্য সরকার একটি বহুমুখি পরিকল্পনা গ্রহণ করিয়াছে এই পরিকল্পনাতে হলদিয়ায় রাস্তা নির্মাণ, গৃহ নির্মাণ, শিল্পোন্নতির জন্যে ব্যবস্থা, জল সরবরাহ ও বিদ্যুৎ সরবরাহ, হাসপাতাল, বিদ্যালয়, বাজার, থানাগৃহ নির্মাণ, মহকুমা দপ্তর নির্মাণ, পনর্বাসন, বনসংরক্ষণ প্রভৃতি ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে। |
| | (খ) খড়গপুর | .. | গ্রামীণ রাস্তা নির্মাণ, বস্তি উন্নয়ন, বিদ্যুৎ সরবরাহ, জঞ্জাল সাফাই প্রভৃতির জন্য একটি পরিকল্পনা গ্রহণ করা হইতেছে। |

(২) বর্ধমান জেলা ঃ

(ক) আসানসোল .. বাজার নির্মাণ, বস্তি উন্নয়ন, পয়ঃপ্রণালী নির্মাণ, ফেরিয়ালা পুনর্বাসন, শিশু উদ্যান নির্মাণ প্রভৃতি ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে।

(খ) দুর্গাপুর .. জলসরবরাহ, বাস টারমিনাস নির্মাণ, বাজার, বিদ্যালয় ভবন নির্মাণ, রাস্তা মেরামতি, বিদ্যুতের ব্যবস্থা প্রভৃতি পরিকল্পনা গ্রহণ করা হইয়াছে।

(৩) দার্জিলিং ঃ

শিলিগুড়ি .. রাস্তা মেরামত, পয়ঃপ্রণালী সংস্কার, শিলিগুড়ি পরিকল্পনা দপ্তর নির্মাণ, উদ্যান, মহানন্দা নদীর সংস্কার, যানবাহন ব্যবস্থার উন্নয়ন প্রভৃতি

| | | টাকা |
|---|---|---|
| (খ) | (১) হলদিয়া .. .. .. | ৫১,৫০,০০০ |
| | (২) আসানসোল .. .. .. | ৬৮,০০০ |
| | (৩) দুর্গাপুর .. .. .. | ২০,৩২,০০০ |
| | (৪) শিলিগুড়ি .. .. .. | ১,৩৭,৪৩২ |

| | | টাকা |
|---|---|---|
| (গ) | (১) হলদিয়া প্রকল্প .. .. .. | ৭৭,২২,৯০০ |
| | (২) আসানসোল প্রকল্প .. .. .. | ২,৫৮,০০০ |
| | (৩) দুর্গাপুর .. .. .. | ৮,৯৯,৪৮৫ |
| | (৪) শিলিগুড়ি .. .. .. | ৫,০০,০০০ |

**রিফরমেটরি বা বরস্টাল স্কুল**

৫৮। (অনুমোদিত প্রশ্ন নং ২১০।) **শ্রী অনিলকুমার মুখার্জি ঃ** ত্রাণ ও কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে কতগুলি রিফরমেটরি বা বরস্টাল স্কুল আছে?

(খ) উক্ত স্কুলগুলিতে বর্তমানে বালক ও বালিকাদের সংখ্যা কত?

(গ) এই স্কুলগুলিতে কি কি বিষয়ে শিক্ষা দেওয়া হয়; এবং

(ঘ) ঐসব স্কুলের বালক-বালিকাদের জন্য মাথাপিছু কত টাকা খাদ্য ও শিক্ষার জন্য বছরে ব্যয় করা হয়?

**ত্রাণ ও কল্যাণ (কল্যাণ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) রিফরমেটরি স্কুল চারটি এবং বরস্টাল স্কুল দুইটি আছে।

(খ) ৫৩২ জন ছাত্রছাত্রী।

(গ) (১) সাধারণ শিক্ষা অষ্টম শ্রেণী পর্যন্ত।

(২) হস্তশিল্প বিষয়ে প্রশিক্ষণ যথা সূচিশিল্প, তাঁত, দর্জির কাজ সেলফ তৈয়ারি, চামড়ার ব্যাগ তৈয়ারি ইত্যাদি।

(ঘ) খাদ্য ও শিক্ষার খাতে বালক ও বালিকাদের মাথাপিছু বার্ষিক ৬৬০ টাকা ব্যয় করা হয়।

**আদিবাসী ও তফসিলি সম্প্রদায় উন্নয়ন পরিকল্পনা**

**৫৯।** (অনুমোদিত প্রশ্ন নং ২২০।) **শ্রী অনিল মুখার্জি :** তফসিলি জাতি ও আদিবাসী মঙ্গল বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) রাজ্যের আদিবাসী ও তফসিলিভুক্ত সম্প্রদায়ের সামগ্রিক উন্নয়নের জন্য শিক্ষাসংক্রান্ত সুযোগ-সুবিধা ছাড়া কি কি পরিকল্পনা বর্তমান সরকার গ্রহণ করিয়াছেন;

(খ) উক্ত সম্প্রদায়গুলির জন্য গৃহনির্মাণ সাহায্য প্রদানের কোনও বিশেষ প্রকল্প সরকারের আছে কি না; এবং

(গ) থাকিলে, এ বাবদ উর্ধ্বপক্ষে কত টাকা এবং কাহার মাধ্যমে সাহায্য দেওয়া হয়?

**তফসিলি জাতি ও আদিবাসী মঙ্গল বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) একটি তালিকা নিম্নে রক্ষিত হইল।

(খ) হ্যাঁ।

(গ) গৃহ প্রতি ১,৫০০ টাকা, সংশ্লিষ্ট জেলাশাসকের মাধ্যমে।

Statement referred to clause (ka) of the question No.59
(Admitted question No.220)

**(ক) আর্থিক উন্নয়ন :**

(১) কারিগরি বৃত্তিতে প্রশিক্ষণের ব্যবস্থা।

(২) নির্বাচিত পেশার তফসিলি ও আদিবাসী কারিগরদের ব্যবসা আরম্ভের জন্য আর্থিক সাহায্য প্রদান।

(৩) তফসিলি ও আদিবাসীদের আর্থিক মান উন্নয়নের জন্য বিভিন্ন প্রকারের প্রশিক্ষণ তথা-উৎপাদন কেন্দ্র সংস্থাপন ও সংরক্ষণ।

(৪) বীজ, সার ও অন্যান্য কৃষি সরঞ্জাম ক্রয়ের জন্য তফসিলি ও আদিবাসী কৃষিজীবীদের আর্থিক সাহায্য।

(৫) গবাদি পশুপালন প্রকল্প।

(৬) রাস্তা, সেতু ও কালভার্ট নির্মাণ।

(৭) সেচ ও অন্যান্য কার্যের জন্য কূপ নির্মাণ।

(খ) সংহত আদিবাসী এলাকা উন্নয়ন প্রকল্প বা আদিবাসী উপ-পরিকল্পনা (কেবলমাত্র আদিবাসীদের জন্য।)

(গ) তফসিলি জাতির জন্য বিশেষ যোজনাংশ (স্পেশ্যাল কমপোনেন্ট প্ল্যান (কেবলমাত্র তফসিলি জাতির জন্য) ঃ

**স্বাস্থ্য, গৃহ ও অন্যান্য প্রকল্প**

(১) সাংস্কৃতিক ও স্বেচ্ছাসেবী সংস্থাসমূহকে অনুদান।

(২) তফসিলি ও আদিবাসীদের জন্য বাসগৃহ নির্মাণ প্রকল্প।

(৩) অস্পৃশ্যতা দূরীকরণ কর্মসূচি।

(৪) আদিবাসী সংগীত ও নৃত্য।

### পশ্চিমবঙ্গ সরকার কর্তৃক ব্যাঙ্ক স্থাপন

৬০। (অনুমোদিত প্রশ্ন নং ২৫২।) **শ্রী অচিন্ত্যকুমার রায় ঃ** অর্থ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, পশ্চিমবঙ্গ সরকারের নিজস্ব কোনও ব্যাঙ্ক স্থাপনের কোনও পরিকল্পনা আছে কি?

**অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** পশ্চিমবঙ্গ সরকারের বর্তমানে নিজস্ব কোনও ব্যাঙ্ক স্থাপনের পরিকল্পনা নেই।

### বিষ্ণুপুর পৌরসভার জল সরবরাহ প্রকল্প

৬১। (অনুমোদিত প্রশ্ন নং ২৬২।) **শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, বাঁকুড়া জেলার বিষ্ণুপুর পৌরসভার জল সরবরাহের প্রকল্পটি গ্রহণ করা হয়েছে;

(খ) সত্য হলে ঐ প্রকল্পটি কত টাকা ব্যয়ে নির্মিত হবে;

(গ) কবে নাগাদ উহার কাজ সম্পূর্ণ হবে; এবং

(ঘ) প্রকল্পটি নির্মাণের জন্য কার উপর দায়িত্ব অর্পিত হয়েছে?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) হ্যাঁ।

(খ) অনুমোদিত প্রকল্পটির প্রস্তাবিত ব্যয় ৩০ লক্ষ ১৪ হাজার ২০০ টাকা।

(গ) ১৯৮১ সালের মে মাস নাগাদ প্রকল্পটির কাজ শেষ হবে বলে আশা করা যায়।

(ঘ) জনস্বাস্থ্য কারিগরি সংস্থার অধীন বাঁকুড়া ডিভিসনের নির্বাহী বাস্তুকারের উপর।

**সরকারি কর্মচারিদের যথাসময়ে হাজিরার ব্যবস্থা**

৬২। (অনুমোদিত প্রশ্ন নং ২৮৭।) **শ্রী রজনীকান্ত দোলুই** ঃ অর্থ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, সরকারি অফিসে কর্মীদের যথাসময়ে হাজিরা নিয়ে সরকার বিভিন্ন ধরনের ব্যবস্থা গ্রহণ করিয়াছেন; এবং

(খ) সত্য হইলে—

(১) ব্যবস্থাগুলি কি কি, ও

(২) উক্ত ব্যবস্থা গ্রহণের পর অবস্থার কি কোনও উন্নতি হইয়াছে?

**অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) ও (খ) হ্যাঁ। সরকারি অফিসে কর্মীদের যথাসময়ে হাজিরার বিষয়ে সরকার এ পর্যন্ত ছয়টি বিজ্ঞপ্তি প্রচার করেছেন।

বিভিন্ন সূত্র থেকে যে বিবরণী পাওয়া গেছে তা থেকে দেখা যাচ্ছে যে, সরকারি অফিসসমূহে কর্মীদের যথাসময়ে হাজিরার হারের যথেষ্ট উন্নতি হয়েছে।

**Imposing restriction on the activities of R.S.S. Shakhas**

**63.** (Admitted question No.314) **Shri Rajani Kanta Doloi :** Will the Minister-in-charge of the home (political) Department be pleased to state whether there is any proposal to impose any restriction or ban on holding of drills by R.S.S. Shakhas in public places in West Bengal?

**The Minister-in-charge of the Home (political) Department :** A suggestion for imposing restrictions on the holding of drills by R.S.S. Shakhas in public places in west Bengal in under examination.

**সরকারি ও পুরসংস্থার শূন্যপদ পূরণ**

৬৪। (অনুমোদিত প্রশ্ন নং ৩২৭।) **শ্রী নানুরাম রায়** ঃ শ্রম বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) রাজ্য সরকারের ও পুরসংস্থার খালি পদগুলি কর্মসংস্থান কেন্দ্রের মাধ্যমে পূরণ করা হচ্ছে কি; এবং

(খ) না হলে কারণ কি এবং কিভাবে পদগুলিতে লোক নিয়োগ হচ্ছে?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) চাকুরিতে নিয়োগ সংক্রান্ত নতুন নীতি অনুসারে রাজ্য সরকারি সংস্থা, সরকারি উদ্যোগাধীন সংস্থা, স্থানীয় সংস্থা প্রভৃতিতে পি এস সি-বহির্ভূত শূন্য পদগুলি পূরণের ক্ষেত্রে কয়েকটি সংরক্ষিত শ্রেণী রিজার্ভড/একজেমটেড ক্যাটেগরিস ব্যতিরেকে কর্মনিয়োগ কেন্দ্রের মাধ্যমে বাধ্যতামূলকভাবে নিয়োগের বিধিব্যবস্থা চালু আছে।

(খ) এ বিষয়ে শ্রম দপ্তরে বিস্তারিত তথ্য জানা নাই।

## জুনিয়র ও সিনিয়র বেসিক ট্রেনিং কলেজ

৬৫। (অনুমোদিত প্রশ্ন নং ৩৪৩।) **শ্রী নানুরাম রায় ঃ** শিক্ষা (প্রাথমিক, মাধ্যমিক ও গ্রন্থাগার) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে কোনও কোনও জেলায় কতগুলি জুনিয়র ও সিনিয়র বেসিক ট্রেনিং কলেজ আছে;

(খ) ঐ সকল কলেজে ছাত্র ভর্তির পদ্ধতি কি;

(গ) ভর্তির সময় তফসিলি জাতি ও আদিবাসীদের জন্য আসন সংরক্ষণের ব্যবস্থা আছে কি;

(ঘ) গত শিক্ষাবর্ষে মোট কতজন জুনিয়র ও সিনিয়র কোর্সে ভর্তি হয়েছে; এবং

(ঙ) তাদের মধ্যে তফসিলি জাতি ও আদিবাসীর সংখ্যা কত?

**শিক্ষা (প্রাথমিক, মাধ্যমিক ও গ্রন্থাগার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক)

| জেলা | জুনিয়র বেসিক ট্রেনিং ইনস্টিটিউট সরকারি স্পনসর্ড | সিনিয়র বেসিক ট্রেনিং ইনস্টিটিউট |
|---|---|---|
| (১) দার্জিলিং .. .. | ১+১=২ | বর্তমানে কোনও সিনিয়র ট্রেনিং ইনস্টিটিউট নেই। অতীতে যে-কটি ছিল সেগুলো জুনিয়র বেসিক ট্রেনিং ইনস্টিটিউটে রূপান্তরিত হয়েছে। |
| (২) মালদা .. .. | ১+..=১ | |
| (৩) জলপাইগুড়ি .. .. | ২+..=২ | |
| (৪) কোচবিহার .. .. | ১+১=২ | |
| (৫) পশ্চিম দিনাজপুর .. .. | ২+..=২ | |

| | | | | |
|---|---|---|---|---|
| (৬) | নদীয়া | .. | .. | ৪+..=৪ |
| (৭) | মুর্শিদাবাদ | .. | .. | ১+১=২ |
| (৮) | ২৪-পরগনা | .. | .. | ৩+৪=৭ |
| (৯) | হাওড়া | .. | .. | ২+১=৩ |
| (১০) | পুরুলিয়া | .. | .. | ১+১=২ |
| (১১) | বীরভূম | .. | .. | ১+২=৩ |
| (১২) | হুগলি | .. | .. | ২+১=৩ |
| (১৩) | মেদিনীপুর | .. | .. | ৪+..=৪ |
| (১৪) | বর্ধমান | .. | .. | ৪+২=৬ |
| (১৫) | কলিকাতা | .. | .. | ..+১=১ |
| (১৬) | বাঁকুড়া | .. | .. | ২+১=৩ |
| | | | | ৩১+১৬=৪৭ |

(খ) জুনিয়র বেসিক ট্রেনিং ইনস্টিটিউটে দু'টি সেশনে ছাত্র ভর্তি করা হয়—যথা জুলাই ও নভেম্বর। সাতচল্লিশটি কলেজের মধ্যে ১৪টিতে জুলাই ও ৩৩টিতে নভেম্বর মাসে ছাত্র ভর্তি করা হয়। শিক্ষণকাল—এক বছর।

বহিরাগত প্রার্থীদের জন্য বহুল প্রচারিত দৈনিক পত্রিকা মারফত ট্রেনিং ইনস্টিটিউটের অধ্যক্ষের নিকট আবেদনের বিজ্ঞপ্তি দেওয়া হয়।

(১) ভর্তির জন্য ন্যূনতম শিক্ষাগত যোগ্যতা—উচ্চমাধ্যমিক/স্কুল ফাইনাল/মাধ্যমিক অথবা তৎসমতুল্য পরীক্ষায় উত্তীর্ণ হওয়া চাই। তফসিলি জাতি ও উপজাতির ক্ষেত্রে এই যোগাতা শিথিল করা হয়। যখন নির্দিষ্ট সংখ্যক যোগ্যতা সম্পন্ন প্রার্থী পাওয়া না যায় তখন যেকোনও অনুমোদিত বিদ্যালয় থেকে অষ্টম শ্রেণী পরীক্ষাত্তীর্ণ প্রার্থীকে (তফসিলি জাতি ও উপজাতি) সুযোগ দেওয়া হয়।

(২) ট্রেনিং ইনস্টিটিউটে ভর্তির জন্য বহিরাগত প্রার্থীকে লিখিত পরীক্ষায় বসতে হয়।

(৩) প্রতি জেলাতেই (এক বা একাধিক) ট্রেনিং ইনস্টিটিউট থাকায় প্রধানত সেই সেই জেলার প্রার্থীকে অগ্রাধিকার দেওয়া হয়।

(৪) সরকার কর্তৃক গঠিত জেলাভিত্তিক নির্বাচনী কমিটি দ্বারা নির্বাচন সম্পন্ন করা হয়।

(৫) বহিরাগত প্রার্থীর ন্যূনতম বয়স ১৮ বছর ও উর্ধ্বতম বয়স ২৫ বছর নির্ধারিত আছে।

ট্রেনিং-অপ্রাপ্ত শিক্ষকদের মধ্যে যাঁরা ট্রেনিং নিতে ইচ্ছুক এরূপ শিক্ষক স্ব স্ব জেলা বিদ্যালয় পরিদর্শক মারফত নির্বাচিত হওয়ার সুযোগ পান। শিক্ষক/শিক্ষিকার ক্ষেত্রে ভর্তির বয়ঃসীমা ৪৫ বছর।

প্রতিটি ইনস্টিটিউটে শিক্ষক ও বহিরাগত প্রার্থী যথাক্রমে ৭০:৩০ হারে ভর্তি হবার অধিকারী। নির্ধারিত আসন শিক্ষক দ্বারা পূর্ণ না হলে তখন বহিরাগত প্রার্থী দ্বারা পূর্ণ করা হয়।

(গ) ভর্তির সময় তফসিলি জাতি ও উপজাতির জন্য যথাক্রমে শতকরা ২৫টি ও ১০টি করে আসন সংরক্ষণের ব্যবস্থা রয়েছে। যদি ঐ হারে সংরক্ষিত শ্রেণীর প্রার্থী না পাওয়া যায় তবে অন্য সম্প্রদায়ের ছাত্র/প্রার্থী দ্বারা শূন্য আসন পূরণ করা হয়।

(ঘ) ১৯৭৮-৭৯ শিক্ষাবর্ষে মোট ৪,৭৯২ জন ছাত্র জুনিয়র বেসিক ট্রেনিং ইনস্টিটিউটে ভর্তি হয়েছে।

(ঙ) সমস্ত অধ্যক্ষদের প্রতিবেদন পাওয়া যায় নি। যেগুলো পাওয়া গেছে তা থেকে দেখা যায় প্রাপ্যতা সাপেক্ষে নির্দিষ্ট অনুপাত রক্ষিত হচ্ছে।

**পশ্চিমবঙ্গে সাব-ইন্সপেক্টর অব স্কুলস্ পদে নিয়োগ**

**৬৬।** (অনুমোদিত প্রশ্ন নং ৩৪৫।) **শ্রী নানুরাম রায় :** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) গত ২১-এ আগস্ট, ১৯৭৬ সাব-ইন্সপেক্টর অব স্কুলস (প্রাই এড) পদের জন্য নদীয়া জেলার যে পরীক্ষা হয় তাতে মোট কতজন প্রার্থী ছিল;

(খ) কতজন প্রার্থীকে ঐ পদে নিয়োগ করা হয়েছে; এবং

(গ) এই নিয়োগের মধ্যে তফসিলি জাতি ও আদিবাসীর সংখ্যা কত?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) গত ২১-এ আগস্ট ১৯৭৬ নয়, ১৫ই মে, ১৯৭৭ অনুরূপ পরীক্ষা হইয়াছিল। নদীয়া জেলার মোট ৩১৭ জন প্রার্থী পরীক্ষা দিয়াছিল।

(খ) এ পর্যন্ত সারা পশ্চিমবঙ্গের বিভিন্ন জেলায় মোট ২১৮ জন প্রার্থীকে নিয়োগপত্র দেওয়া হইয়াছে।

(গ) এই নিয়োগের মধ্যে ৩৫ জন তফসিলি জাতি ও এবং একজন আদিবাসী সম্প্রদায়ভুক্ত।

**সমুদ্রের নোনা জলকে মিঠা জলে পরিণত করে চাষের কাজে লাগানোর পরিকল্পনা**

**৬৭।** (অনুমোদিত প্রশ্ন নং ৩৬১।) **শ্রী নানুরাম রায় :** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, সমুদ্রের নোনা জলকে মিঠা জলে পরিণত করে চাষের কাজে লাগানোর পরিকল্পনা আছে; এবং

(খ) সত্য হলে,—

(১) কোথায়, ও

(২) কবে নাগাত এ কাজ শুরু হবে?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) না, বর্তমানে সমুদ্রের নোনা জলকে মিঠা জলে পরিণত করে চাষের কাজে লাগানোর কোনও পরিকল্পনা নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

**পশ্চিমবঙ্গে রেজিস্টার্ড ডাক্তার ও কম্পাউন্ডার**

৬৮। (অনুমোদিত প্রশ্ন নং ৩৬৯।) **শ্রী নানুরাম রায় :** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে ৩১-এ মার্চ, ১৯৭৯ পর্যন্ত মোট রেজিস্টার্ড অ্যালোপ্যাথিক, হোমিওপ্যাথিক, কবিরাজ ডাক্তার ও কম্পাউন্ডারের সংখ্যা কত; এবং

(খ) তন্মধ্যে তফসিলি জাতি ও আদিবাসীর সংখ্যা কত?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) রেজিস্টার্ড অ্যালোপ্যাথিক ডাক্তারের সংখ্যা—৩০,০০৮।

রেজিস্টার্ড হোমিওপ্যাথিক ডাক্তারের সংখ্যা—

পার্ট 'এ'—৫,৯৬১

পার্ট 'বি'—১৩,৭৪৪।

রেজিস্টার্ড কবিরাজের সংখ্যা—১০,২৮২।

রেজিস্টার্ড অ্যালোপ্যাথিক কম্পাউন্ডারের সংখ্যা—৪৫,৩৯৭।

পশ্চিমবঙ্গে এখন পর্যন্ত হোমিওপ্যাথিক কম্পাউন্ডার বা কবিরাজী কম্পাউন্ডারের রেজিস্ট্রেশনের কোনও নিয়ম নাই।

(খ) জানা নাই।

**Accomodation to the Jammu and Kashmir Government offcials in Calcutta**

**69.** (Admitted question No.395.) **Shri Rajani Kanta Doloi :** Will the Minister-in-charge of the public works Department be pleased to state—

(a) Whether any residential and/or office accomodations have been provided by the Government of West Bengal to the different Departments of the Jammu and Kashmir Government in Calcutta; and

(b) if so—

(i) the details there of,

(ii) when were these accomodation provided by the government and

(iii) the basis on which rent has been fixed and/or realised by the Government of West Bengal?

**Minister-in-charge of the Public Works Department :** (a) No office or residential accomodations have been provided to any Department of Jammu and Kashmir Government in Calcutta by the Public Works Department.

(b) (i), (ii) Do not arise.

**Vacant posts of Principals in Colleges**

**70.** (Admitted question No.388.) **Shri Rajani Kanta Doloi :** Will the Minister-in-charge of the Education (Higher) Department be pleased to state—

(a) the total number of posts of principal lying vacant in different Colleges in West Bengal ; and

(b) what action has been taken by the state Government to fill up those vacancies?

**শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (a) একাত্তরটি বেসরকারি কলেজের অধ্যক্ষের পদ বর্তমানে খালি আছে।

(b) সরকার কর্তৃক বিধিসম্মত নির্বাচন কমিটি বেসরকারি কলেজে অধ্যক্ষ নিয়োগের জন্য সম্প্রতি একটি প্যানেল তৈয়ার করিয়াছেন। তাহা হইতে সংশ্লিষ্ট কলেজে অধ্যক্ষের পদে নিয়োগের জন্য নাম প্রেরণ করা শুরু হইয়াছে।

**নদীয়ার দাঙ্গায় বেসরকারি সংস্থাকে ত্রাণকার্যের অনুমতি প্রদান**

৭১। (অনুমোদিত প্রশ্ন নং ৪০৯।) **শ্রী এ কে এম হাসানুজ্জামান :** ত্রাণ ও কল্যাণ (ত্রাণ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, কোনও বেসরকারি সংস্থাকে নদীয়ায় সাম্প্রদায়িক দাঙ্গায় ক্ষতিগ্রস্তদের রিলিফ দেওয়ার অনুমতি দেওয়া হয় নাই; এবং

(খ) সত্য হইলে, ইহার কারণ কি?

**ত্রাণ ও কল্যাণ (ত্রাণ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) হ্যাঁ।

(খ) সরকারি সংস্থাগুলির মাধ্যমে উপযুক্ত পরিমাণে ত্রাণসাহায্য দেওয়া হয়েছে। এ

অবস্থায় বেসরকারি সংস্থাকে ত্রাণকার্যের অনুমতি দেওয়ার প্রয়োজন অনুভূত হয় নি। কিছু কিছু বেসরকারি সেবা সংস্থা, যার মধ্যে সাম্প্রদায়িকভাবে গঠিত কিছু ত্রাণ সমিতিও আছে, দাঙ্গা বিধ্বস্ত এলাকায় ত্রাণকার্যের অনুমতি চেয়েছিলেন, কিন্তু তাঁদের ঐ অঞ্চলে ত্রাণকার্যের অনুমতি দেওয়া সরকার সমীচীন বিবেচনা করেন নি।

## গোয়ালা সম্প্রদায় কর্তৃক ফসল নষ্ট

৭২। (অনুমোদিত প্রশ্ন নং ৪১২।) **শ্রী এ কে এম হাসানুজ্জামান ঃ** কৃষি বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গের বিভিন্ন জেলায় বিশেষত নদীয়া, মুর্শিদাবাদ ও মালদহ জেলায় দুগ্ধ ব্যবসায়ী গোয়ালা সম্প্রদায় কর্তৃক কৃষকদের আবাদী ফসল নষ্ট করার বিষয়ে কোনও তথ্য বা অভিযোগ কৃষি দপ্তরে আছে কি না; এবং

(খ) (ক) প্রশ্নের উত্তর "হ্যাঁ" হইলে কৃষকদের আবাদী ফসল রক্ষা করার জন্য কৃষি দপ্তর হইতে কোনও ব্যবস্থা অবলম্বন করা হইয়াছে কি না?

**কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) নদীয়া, মুর্শিদাবাদ ও মালদহ জেলার দুগ্ধ ব্যবসায়ী গোয়ালা সম্প্রদায় কর্তৃক কৃষকদের আবাদী ফসল নষ্ট করার কোনও অভিযোগ কৃষি দপ্তরে পাওয়া যায় নি। তবে এ ধরনের ঘটনা প্রতি বৎসরই কিছু ঘটে থাকে, এবং এ ধরনের কোনও ঘটনা ঘটলে কৃষকেরা সাধারণত স্থানীয় থানায় তাঁদের অভিযোগ জানান। তা ছাড়া তাঁরা ফসল নষ্টকারী গরু, ছাগল স্থানীয় খোঁয়াড়েও দিয়ে থাকেন।

## নদীয়া জেলায় নতিডাঙ্গা অঞ্চলে বন্যায় বিধ্বস্ত বাড়ি

৭৩। (অনুমোদিত প্রশ্ন নং ৪১৯।) **শ্রী এ কে এম হাসানুজ্জামান ঃ** ত্রাণ ও কল্যাণ (ত্রাণ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) নদীয়া জেলার করিমপুর থানার অন্তর্গত ১নং ও ২নং নতিডাঙ্গা অঞ্চলে গত ১৯৭৮ সালের বন্যায় কতগুলি বাড়ি ধ্বংস হইয়াছে;

(খ) তন্মধ্যে কতগুলি পরিবারকে বাড়ি মেরামত ও তৈরি করার জন্য সরকারি সাহায্য দেওয়া হইয়াছে; এবং

(গ) তাহাদের নাম ও টাকার পরিমাণ কত? (পৃথক পৃথকভাবে)

**ত্রাণ ও কল্যাণ (ত্রাণ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) নতিডাঙ্গা ১নং অঞ্চলে ১০২ টি বাড়ি ও নতিডাঙ্গা ২নং অঞ্চলে ৯১টি বাড়ি ধ্বংস হইয়াছে।

(খ) নতিডাঙ্গা ১নং অঞ্চলে ১০২টি ও নতিডাঙ্গা ২নং অঞ্চলে ৯১টি পরিবারকে সরকারি সাহায্য দেওয়া হইয়াছে।

(গ) এতদ সংক্রান্ত বিবরণী নিম্নে উপস্থাপিত হইল।

## Statement referred to in reply clause "Ga" of Unstarted Question No.73 (Admitted question No.419)

| Sl. No. | Name of the persons who received house building grant | Father's or husband's name | Village | Amount paid Material cost | Labour cost | total | Quantity of wheat distributed |
|---|---|---|---|---|---|---|---|
| 1 | 2 | 3 | 4 | 5a | 5b | 5c | 6 |
| | | | | Rs | Rs | Rs | Kg |
| 1. | Nazir Hossain Mondal | Abul | Panditpur | 100.00 | 14.00 | 114.00 | 21 |
| 2. | Kasem Mondal | Alimuddin | Do | 100.00 | 14.00 | 114.00 | 21 |
| 3. | Amiraddin | Hazrat | Do | 100.00 | 14.00 | 114.00 | 21 |
| 4. | Naimuddin Sk. | Fulbash | Do | 100.00 | 14.00 | 114.00 | 21 |
| 5. | Muksed Mondal | Sukuraddi | Do | 100.00 | 14.00 | 114.00 | 21 |
| 6. | Abdul Mondal | Musad | Do | 100.00 | 14.00 | 114.00 | 21 |
| 7. | Barejan Bewa | Rahim | Lukmipur | 100.00 | 14.00 | 114.00 | 21 |
| 8. | Jangali Sk. | Phani | Do | 100.00 | 14.00 | 114.00 | 21 |
| 9. | Azahar Sk. | Iman | Do | 100.00 | 14 00 | 114.00 | 21 |
| 10 | Rafatulla Mistri | Mochha | Do | 100.00 | 14.00 | 114.00 | 21 |
| 11. | Kimat Sk. | Neamat Charpara | Saguma | 100 00 | 14.00 | 114.00 | 21 |
| 12. | Azlu Sk. | Kokil | Luximpur | 100.00 | 14.00 | 114.00 | 21 |
| 13. | Furujan Bewa | Chiparddi | Do | 100.00 | 14.00 | 114.00 | 21 |
| 14. | Hazarat Ali Sk. | Badi | Mathurpur | 100.00 | 14.00 | 114.00 | 21 |
| 15. | Hochen Ali Sk. | Choban | Do | 100.00 | 14.00 | 114.00 | 21 |
| 16. | Santilata Chakraborty | Nagendra | Raninagar | 100.00 | 14.00 | 114.00 | 21 |
| 17. | Betal Sk. | Panchu | Natidanga | 100.00 | 14.00 | 114.00 | 21 |
| 18. | Gourab Bewa | Muluk | Do | 100.00 | 14.00 | 114.00 | 21 |
| 19. | Sarat Ch.Chakraborty. | Ramchandra | Ramnagar | 100.00 | 14.00 | 114.00 | 21 |
| 20. | Satya Ch. Samakar. | Ananda | Natidanga | 100.00 | 14.00 | 114.00 | 21 |
| 21. | Samsuddin Mondal | Chainaddi | Panditpur | 100.00 | 14.00 | 114.00 | 21 |
| 22. | Alimuddi Mondal | Mojahar | Subharajpur | 100.00 | 14.00 | 114.00 | 21 |
| 23. | Rabaj Ali Sardar. | Acher | Do | 100.00 | 14.00 | 114.00 | 21 |
| 24. | Kasem Ali Sardar. | Rabamat | Do | 100.00 | 14.00 | 114.00 | 21 |
| 25. | Rahala Bewa | Sijuddin | Natidanga | 100.00 | 14.00 | 114.00 | 21 |
| 26 | Azizul Sk. | Nahi | Panditpur | 100.00 | 14.00 | 114.00 | 21 |
| 27. | Mahasin Mondal | Alahi | Char Na-binganj | 100.00 | 14.00 | 114.00 | 21 |

| Sl. No. | Name of the persons who received house building grant | Father's or husband's name | Village | Amount paid | | | Quantity of wheat distributed |
|---|---|---|---|---|---|---|---|
| | | | | Material cost | Labour cost | total | |
| 1 | 2 | 3 | 4 | 5a | 5b | 5c | 6 |
| | | | | Rs | Rs | Rs | Kg |
| 28. | Dabiruddin Mondal. | Chabon | Do | 100.00 | 14.00 | 114.00 | 21 |
| 29. | Azahar Sk.. | Usman | Panditpur | 100.00 | 14.00 | 114.00 | 21 |
| 30. | Mundar Mondal | Heresh | Do | 100.00 | 14.00 | 114.00 | 21 |
| 31. | Jahena Bewa | Rabbani | Do | 100.00 | 14.00 | 114.00 | 21 |
| 32. | Mozibur Rahaman. | Didar | Do | 100.00 | 14.00 | 114.00 | 21 |
| 33. | Bholai Sk.. | Mafij | Lukmipur | 100.00 | 14.00 | 114.00 | 21 |
| 34. | Kalu Mondal | Kachim | Do | 100.00 | 14.00 | 114.00 | 21 |
| 35 | Mazira Khatun. | Dasarath | Do | 100.00 | 14.00 | 114.00 | 21 |
| 36. | Nujbal Hussain | Dasarth | Do | 100.00 | 14.00 | 114.00 | 21 |
| 37. | Gopal Sardar. | Jatin | Lukmipur | 100.00 | 14.00 | 114.00 | 21 |
| 38. | Safijan Bewa. | Nazir | Panditpur | 100.00 | 14.00 | 114.00 | 21 |
| 39. | Sobur Ali Sk. | Rabbani | Gomakhali | 100.00 | 14.00 | 114.00 | 21 |
| 40. | Inrafil Mondal | Ismail | Panditpur | 100.00 | 14.00 | 114.00 | 21 |
| 41. | Nimat Sk.. | Mechu | Lukmipur | 100.00 | 14.00 | 114.00 | 21 |
| 42. | Haradan Khaman. | Purna | Ramnagar | 100.00 | 14.00 | 114.00 | 21 |
| 43. | Nitai Biswas | Jogindra | Do | 100.00 | 14.00 | 114.00 | 21 |
| 44. | Jula Sk.. | Kaimaddin | Natidanga | 100.00 | 14.00 | 114.00 | 21 |
| 45. | Hadicha Khatuna | Tamej | Panditpur | 100.00 | 14.00 | 114.00 | 21 |
| 46. | Falejan Bewa. | Nazimuddin | Do | 100.00 | 14.00 | 114.00 | 21 |
| 47. | Jumala Bibi. | Panchu | Char Nab-ib ganj | 100.00 | 14.00 | 114.00 | 21 |
| 48. | Makkal Sk. | Fatik | Do | 100.00 | 14.00 | 114.00 | 21 |
| 49. | Usman Sk. | Simej | Do | 100.00 | 14.00 | 114.00 | 21 |
| 50. | Kalimuddin Sk. | Dinu | Char Nab-innagar | 100.00 | 14.00 | 114.00 | 21 |
| 51. | Kheder Box Sk. | Panjat | Do | 100.00 | 14.00 | 114.00 | 21 |
| 52. | Farajulla Sk. | Joulash | Do | 100.00 | 14.00 | 114.00 | 21 |
| 53 | Janinshammad Karikar. | Panjat | Do | 100.00 | 14.00 | 114.00 | 21 |
| 54. | Faimuddin Sk. | Wazar | Char Nab-innagar | 100.00 | 14.00 | 114.00 | 21 |
| 55. | Najir Molla. | Samser | Do | 100.00 | 14.00 | 114.00 | 21 |
| 56. | [illegible] Karikar. | Esdan | Do | 100.00 | 14.00 | 114.00 | 21 |

| Sl. No. | Name of the persons who received house building grant | Father's or husband's name | Village | Amount paid Material cost | Labour cost | total | Quantity of wheat distributed |
|---|---|---|---|---|---|---|---|
| 1 | 2 | 3 | 4 | 5a | 5b | 5c | 6 |
| | | | | Rs | Rs | Rs | Kg |
| 57. | Alamaddin Biswas | Eakab | Do | 100.00 | 14.00 | 114.00 | 21 |
| 58. | Khuda Box Sk. | Nazar | Do | 100.00 | 14.00 | 114.00 | 21 |
| 59. | Naimuddin Mondal. | Choban | Do | 100.00 | 14.00 | 114.00 | 21 |
| 60. | Mahiruddin Mondal. | Choban | Do | 100.00 | 14.00 | 114.00 | 21 |
| 61. | Khedu Box Mondal | Choban | Do | 100.00 | 14.00 | 114.00 | 21 |
| 62 | Ahlya Karmakar. | Hrishikesh | Do | 100.00 | 14.00 | 114.00 | 21 |
| 63. | Kalu Sk. | Farej | Do | 100.00 | 14 00 | 114.00 | 21 |
| 64. | Azimaddin Mondal. | Kali | Do | 100.00 | 14.00 | 114.00 | 21 |
| 65. | Tazim Sk. | Pulin | Do | 100.00 | 14 00 | 114.00 | 21 |
| 66. | Sukuraddin Molk | Azibbar | Do | 100.00 | 14.00 | 114.00 | 21 |
| 67 | Subram Bewa | Neamat | Do | 100.00 | 14.00 | 114.00 | 21 |
| 68 | Neamat Sk. | Nazar | Do | 100.00 | 14.00 | 114.00 | 21 |
| 69. | Naimuddin Sk. | Tachin | Do | 100.00 | 14 00 | 114.00 | 21 |
| 70 | Arej Sk. | Fhej | Do | 100 00 | 14.00 | 114.00 | 21 |
| 71 | Chamatker SK. | Chatu | Subharajpur | 100.00 | 14.00 | 114 00 | 21 |
| 72. | Abkul Sk. | Mahamddin | Char Nai-ganj | 100.00 | 14 00 | 114.00 | 21 |
| 73. | Sederuddin Sk. | Mahamad | Do | 100.00 | 14.00 | 114.00 | 21 |
| 74. | Akkas Molla. | Surman | Do | 100.00 | 14.00 | 114.00 | 21 |
| 75 | Ekin Chand Sk. | Jubbu | Do | 100.00 | 14.00 | 114.00 | 21 |
| 76 | Ali Hossain Biswas | Julli | Do | 100.00 | 14.00 | 114 00 | 21 |
| 77. | Maharam Karikar. | Moslem | Do | 100.00 | 14.00 | 114 00 | 21 |
| 78. | Nirafun Bewa. | Niru | Do | 100.00 | 14.00 | 114.00 | 21 |
| 79. | Ayub Halsana | Kathar | Do | 100.00 | 14.00 | 114.00 | 21 |
| 80. | Penjeraddin Mondal. | Sultan | Do | 100.00 | 14.00 | 114.00 | 21 |
| 81. | Mahiraddin Halsama | Asgar | Do | 100.00 | 14.00 | 114.00 | 21 |
| 82. | Kamar Ali Mondal. | Bisharath | Do | 100.00 | 14.00 | 114 00 | 21 |
| 83. | Afazuddi Sk. | Tachin | Panditpur | 100.00 | 14.00 | 114.00 | 21 |
| 84. | Panchu Sarkar | Shashaddin | Lakmipur | 100.00 | 14.00 | 114 00 | 21 |
| 85. | Manasin Malitha | Abul | Char Na-binnagar | 100.00 | 14.00 | 114.00 | 21 |

| Sl. No. | Name of the persons who received house building grant | Father's or husband's name | Village | Amount paid Material cost | Labour cost | total | Quantity of wheat distributed |
|---|---|---|---|---|---|---|---|
| 1 | 2 | 3 | 4 | 5a | 5b | 5c | 6 |
| | | | | Rs | Rs | Rs | Kg |
| 86. | Furaji Ali. | Ramjan | Do | 100.00 | 14.00 | 114.00 | 21 |
| 87. | Jalaluddin Karikar. | Jamanuddin | Do | 100.00 | 14.00 | 114.00 | 21 |
| 88 | Chamiruddin Biswas | Jabber | Do | 100.00 | 14.00 | 114.00 | 21 |
| 89 | Rafar Sk. | Jubber | Do | 100.00 | 14.00 | 114.00 | 21 |
| 90. | Urfan Sk | Fakiruddin | Do | 100.00 | 14.00 | 114.00 | 21 |
| 91 | Patan Halsana. | Kamar | Do | 100.00 | 14.00 | 114.00 | 21 |
| 92. | Churatali Mandal. | Dasharath | Do | 100.00 | 14.00 | 114.00 | 21 |
| 93 | Abdus Satter Halsana | Majahur | Do | 100.00 | 14.00 | 114.00 | 21 |
| 94 | Madhu Sudan Malakar | Hari | Natidanga | 100.00 | 14.00 | 114.00 | 21 |
| 95 | Akali Sarder. | Farid | Subharajpur | 100.00 | 14.00 | 114.00 | 21 |
| 96 | Kalam Mondal. | Mojuhar | Luximpur | 100.00 | 14.00 | 114.00 | 21 |
| 97 | Afej Sk. | Raisuddin | Natidanga | 100.00 | 14.00 | 114.00 | 21 |
| 98 | Haituhera. | Rahaman | Panditpur | 100.00 | 14.00 | 114.00 | 21 |
| 99 | Chamatkar Sk. | Abbas | Do | 100.00 | 14.00 | 114.00 | 21 |
| 100 | Abser Sk. | Thiab | Lakipur | 100.00 | 14.00 | 114.00 | 21 |
| 101. | Sudekulla Sk. | Naimuddin | Do | 100.00 | 14.00 | 114.00 | 21 |
| 102. | Ekram Mondal | Ebrahim | Panditpur | 100.00 | 14.00 | 114.00 | 21 |
| | | | Total | 10,800.00 | 1,704.00 | 12,504.00 | 2,556 |

Statement referred to in reply to clause "Ga" of Unstarred Question No.73 (Admitted question No.419)

| Sl. No | Name of the persons who received house building grant | Father's or husband's name | Village | Amount paid Material cost | Labour cost | total | Quantity of wheat distributed |
|---|---|---|---|---|---|---|---|
| 1 | 2 | 3 | 4 | 5 | 6 | 7 | 8 |
| | | | | Rs | Rs | Rs | Kg |
| 1. | Fazlul Sheikh | Sadekulla | Purba Moktarpur | 100.00 | 14.00 | 114.00 | 21 |
| 2. | Felu Halsana. | Ali | Do | 200.00 | 60.00 | 260.00 | 90 |
| 3. | Alim Sheikh. | Iman | Do | 200.00 | 60.00 | 260.00 | 90 |
| 4. | Khokan Sheikh | Kakal | Do | 200.00 | 60.00 | 260.00 | 90 |
| 5. | Jamela Bewa | Khurman | Do | 100.00 | 14.00 | 114.00 | 21 |

| Sl. No. | Name of the persons who received house building grant | Father's or husband's name | Village | Amount paid Material cost | Labour cost | total | Quantity of wheat distributed |
|---|---|---|---|---|---|---|---|
| 1 | 2 | 3 | 4 | 5 | 6 | 7 | 8 |
| | | | | Rs | Rs | Rs | Kg |
| 6. | Kalu Halsaha. | Jangali | Do | 200.00 | 60.00 | 260.00 | 90 |
| 7. | Khalil Malitha | Majihar | Do | 200.00 | 60.00 | 260.00 | 90 |
| 8. | Aowlad Sheikh. | Jangli | Do | 200.00 | 60.00 | 260.00 | 90 |
| 9. | Jaljir Sheikh. | Aptan | Do | 200.00 | 60.00 | 260.00 | 90 |
| 10. | Abdul Kuddus | Kaimoddi | Do | 200.00 | 60.00 | 260.00 | 90 |
| 11. | Nazatulla Sheikh | Taheaoddin | Do | 100.00 | 14.00 | 114.00 | 21 |
| 12. | Nazimoddin Sheikh. | Rahaman | Do | 200.00 | 60.00 | 260.00 | 90 |
| 13. | Birendra Nath Das. | Upen | Do | 200.00 | 60.00 | 260.00 | 90 |
| 14. | Dashorathi Ghosh. | Jadu | Thanarpur | 200.00 | 60.00 | 260.00 | 90 |
| 15. | Arejulla Dhatri | Rahatulla | Do | 200.00 | 60.00 | 260.00 | 90 |
| 16. | Kanta Sheikh | Ilabash | Do | 100.00 | 14.00 | 114 00 | 21 |
| 17. | Rabı Ranjan Mondal. | Basan | Folia | 100.00 | 14.00 | 114.00 | 21 |
| 18. | Guhiram Das. | Anukul | Do | 200.00 | 60.00 | 260.00 | 90 |
| 19. | Kalipada Mondal. | Raicharan | Do | 200.00 | 60.00 | 260.00 | 90 |
| 20. | Sabdar Ali Khan | Mohammad | Gorevanga | 200.00 | 60.00 | 260.00 | 90 |
| 21. | Abdul Gani Khan | Ajmal | Do | 200.00 | 60.00 | 260.00 | 90 |
| 22. | Rahamatulla Sheikh. | Bakkar | Daksin | 200.00 | 60.00 | 260.00 | 90 |
| 23. | Abdul Rakib Mondal. | Abdul Kader | Do | 100.00 | 14.00 | 114.00 | 21 |
| 24. | Hanifuddin Mondal. | Jeher | Char Mo-ktarpur | 200.00 | 60 00 | 260.00 | 90 |
| 25. | Karım Box Mondal | Kafi | Do | 100.00 | 14.00 | 114.00 | 21 |
| 26. | Aksed Sheikh | Khokan | Do | 200.00 | 60.00 | 260.00 | 90 |
| 27. | Tahaj Sheikh. | Bahar | Do | 200.00 | 60.00 | 260.00 | 90 |
| 28. | Hemajan Bewa | Kaimaddi | Do | 200.00 | 60.00 | 260.00 | 90 |
| 29. | Jaferali Sheikh | Chatu | Do | 100.00 | 14.00 | 114.00 | 21 |
| 30. | Taeher Molla. | Haifat | Char Mo-ktarpur | 200.00 | 60.00 | 260.00 | 90 |
| 31. | Imajuddin Sheikh | Ketu | Do | 100.00 | 14.00 | 114.00 | 21 |
| 32. | Ananda Dutta | Nagendra | Do | 100.00 | 14.00 | 114.00 | 21 |
| 33. | Jhumar Sheikh. | Prohlad | Do | 200.00 | 60.00 | 260.00 | 90 |
| 34. | Enjil Sheikh | Ghoban | Do | 200.00 | 60.00 | 260.00 | 90 |

| Sl. No. | Name of the persons who received house building grant | Father's or husband's name | Village | Amount paid Material cost | Labour cost | total | Quantity of wheat distributed |
|---|---|---|---|---|---|---|---|
| 1 | 2 | 3 | 4 | 5 | 6 | 7 | 8 |
| | | | | Rs | Rs | Rs | Kg |
| 35. | Biswanath Dey | Amulya | Do | 200.00 | 60.00 | 260.00 | 90 |
| 36. | Athar Karkar. | Sahadat | Do | 100.00 | 14.00 | 114.00 | 21 |
| 37. | Tenajuddin Sheikh | Hazi Halie | Uttar Thanarpara | 100.00 | 14.00 | 114.00 | 21 |
| 38. | Alimuddin Biswas | Esahoque | Do | 200.00 | 60.00 | 260.00 | 90 |
| 39. | Tejbal Sheikh. | Arman | Do | 200.00 | 60.00 | 260.00 | 90 |
| 40. | Abdul Bari Sheikh | Haru | Do | 200.00 | 60.00 | 260.00 | 90 |
| 41. | Jarman Sheikh | Bahar | Do | 200.00 | 60.00 | 260.00 | 90 |
| 42. | Achma Bewa. | Kehpu | Do | 200.00 | 60.00 | 260.00 | 90 |
| 43. | Meher Ali Sheikh | Gani | Do | 200.00 | 60.00 | 260.00 | 90 |
| 44. | Ameruddin Sheikh | Kurman | Char Mo-ktarpur | 200.00 | 60.00 | 260.00 | 90 |
| 45. | Mohiruddin Sheikh. | Jafer | Do | 200.00 | 60.00 | 260.00 | 90 |
| 46 | Abdul Kalam Sheikh | Jahe | Do | 200.00 | 60 00 | 260.00 | 90 |
| 47. | Panchanan Dutta | Haripada | Do | 200.00 | 60.00 | 260.00 | 90 |
| 48. | Abdul Mondal. | Atahar | Do | 200.00 | 60.00 | 260.00 | 90 |
| 49. | Khatejan Bewa | Majahar | Do | 200.00 | 60 00 | 260.00 | 90 |
| 50 | Amena Bewa | Raisuddin | Do | 100.00 | 14.00 | 114.00 | 21 |
| 51 | Nasiruddin Mondal. | Aijulla | Do | 200 00 | 60 00 | 260.00 | 90 |
| 52. | Hemchandra Dutta | Nanigopal | Do | 100.00 | 14.00 | 114.00 | 21 |
| 53 | Ahammad Khan | Buniad | Gombhanga | 100.00 | 14.00 | 114.00 | 21 |
| 54. | Gajlu Khan | Nowser | Do | 100.00 | 14.00 | 114.00 | 21 |
| 55. | Abubakkar Khan | Gofar | Do | 100.00 | 14.00 | 114.00 | 21 |
| 56. | Mahasin Khan | Earbox | Do | 100.00 | 14.00 | 114.00 | 21 |
| 57. | Dayal Ch. Mondal. | Deben | Folia | 100.00 | 14.00 | 114.00 | 21 |
| 58. | Altap Hossain Khan | Malabash | Gombhanga | 100.00 | 14.00 | 114.00 | 21 |
| 59. | Moslem Mondal | Ebraj | Paschin Moktarpur | 100.00 | 14.00 | 114.00 | 21 |
| 60. | Fazlul Sk. | Boksa | Paschim | 100.00 | 14.00 | 114.00 | 21 |
| 61. | Ekatulla Sk. | Aijuddin | Purba Moktarpur | 100.00 | 14.00 | 114.00 | 21 |

| Sl. No. | Name of the persons who received house building grant | Father's or husband's name | Village | Amount paid Material cost | Labour cost | total | Quantity of wheat distributed |
|---|---|---|---|---|---|---|---|
| 1 | 2 | 3 | 4 | 5 | 6 | 7 | 8 |
| | | | | Rs | Rs | Rs | Kg |
| 62. | Rafatulla Sk. | Bishanath | Do | 100.00 | 14.00 | 114.00 | 21 |
| 63. | Anil Mondal. | Alam | Do | 100.00 | 14.00 | 114.00 | 21 |
| 64. | Babaradi Sk. | Maijuddi | Do | 100.00 | 14.00 | 114.00 | 21 |
| 65. | Kartick Mistri | Jatin | Do | 100.00 | 14.00 | 114.00 | 21 |
| 66. | Moulad Sk. | Ajit | Do | 100.00 | 14.00 | 114 00 | 21 |
| 67. | Muksad Sk. | Mauraddi | Do | 100.00 | 14 00 | 114.00 | 21 |
| 68. | Khalefat Mondal | Bisad | Do | 100.00 | 14 00 | 114.00 | 21 |
| 69 | Jatin Mistri. | Bholanath | Do | 100 00 | 14.00 | 114.00 | 21 |
| 70. | Musad Mondal | Benua | Do | 100.00 | 14.00 | 114 00 | 21 |
| 71. | Lakshman Dewan | Khodabox | Daksin Thanarpur | 100.00 | 14 00 | 114.00 | 21 |
| 72. | Chand Das. | Shyama Charan | Do | 100 00 | 14.00 | 114 00 | 21 |
| 73. | Atik Sk | Basir | Do | 100.00 | 14 00 | 114 00 | 21 |
| 74. | Amiruddin Sk. | Niamat | Do | 100.00 | 14.00 | 114.00 | 21 |
| 75 | Haru Dhetri. | Hari | Do | 100.00 | 14 00 | 114.00 | 21 |
| 76. | Anaulla Munshi | Daud | Uttar Thanarpur | 100.00 | 14.00 | 114.00 | 21 |
| 77. | Alahi Mondal | Hazi Aptan | Do | 100.00 | 14.00 | 114.00 | 21 |
| 78. | Bahajan Bewa. | Nasiruddin | Do | 100.00 | 14 00 | 114.00 | 21 |
| 79 | Achera Bewa | Adue | Do | 100.00 | 14 00 | 114 00 | 21 |
| 80. | Chipar Molla | Ejer | Paschim Moktarpur | 100.00 | 14.00 | 114.00 | 21 |
| 81. | Ektar Sk. | Sultan | Do | 100.00 | 14.00 | 114.00 | 21 |
| 82. | Fazlul Sk. | Mithan | Do | 100.00 | 14 00 | 114 00 | 21 |
| 83. | Amiruddin Sarkar | Fazar | Purba Moktarpur | 100.00 | 14.00 | 114.00 | 21 |
| 84. | Jalim Sk. | Engraj | Do | 100.00 | 14.00 | 114.00 | 21 |
| 85. | Narul Islam | Delbar | Do | 100.00 | 14.00 | 114.00 | 21 |
| 86. | Mamin Mandal | Aijulla | Do | 100.00 | 14.00 | 114.00 | 21 |
| 87. | Ektar Sk. | Sultan | Do | 100.00 | 14.00 | 114.00 | 21 |
| 88. | Ali Mondal | Sultan | Do | 100.00 | 14.00 | 114.00 | 21 |

| Sl. No. | Name of the persons who received house building grant | Father's or husband's name | Village | Amount paid | | | Quantity of wheat distributed |
|---|---|---|---|---|---|---|---|
| | | | | Material cost | Labour cost | total | |
| 1 | 2 | 3 | 4 | 5 | 6 | 7 | 8 |
| | | | | Rs | Rs | Rs | Kg |
| 89. | Nehaj Mondal | Aboer | Do | 100.00 | 14.00 | 114.00 | 21 |
| 90. | Amiruddin Sk. | Chairuddin | Do | 100.00 | 14.00 | 114.00 | 21 |
| 91. | Manjan | Do | Do | 100.00 | 14.00 | 114.00 | 21 |
| | | | Total | 13,000.00 | 3,068.00 | 16,068.00 | 4,602 |

## নদীয়ার নাতিভাঙ্গা অঞ্চলে নলকূপ স্থাপন

৭৪। (অনুমোদিত প্রশ্ন নং ৪২০।) **শ্রী এ কে এম হাসানুজ্জামান ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) নদীয়া জেলার করিমপুর থানার অন্তর্গত ১নং ও ২নং নাতিভাঙ্গা অঞ্চলে গত ১৯৭৮-৭৯ সালে কতগুলি নলকূপ বসানো হইয়াছে; এবং

(খ) উক্ত নলকূপগুলি কোথায় কোথায় বসানো হইয়াছে?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) নাতিভাঙ্গা ১নং অঞ্চলে ৩টি নলকূপ এবং ২নং অঞ্চলে ২টি নলকূপ বসানো হইয়াছে।

(খ) নিম্নলিখিত স্থানে নলকূপগুলি বসানো হইয়াছে ঃ—

১নং অঞ্চলে ঃ (১) সাগাউনা, (২) কালুপুর-ঘাটপাড়া এবং (৩) মথুরাপুর।

২নং অঞ্চলে ঃ (১) চরমোকটানপুর এবং (২) ফলিয়াগরভাঙ্গা।

## ব্যারাকপুরে দেওয়ানি আদালত স্থাপন

৭৫। (অনুমোদিত প্রশ্ন নং ৪৩৮।) **শ্রী নীহারকুমার বসু ঃ** বিচার বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, সরকার ব্যারাকপুরে একটি দেওয়ানি আদালত স্থাপন করিবার সিদ্ধান্ত গ্রহণ করিয়াছেন; এবং

(খ) সত্য হইলে কবে নাগাদ এই সিদ্ধান্ত কার্যকর হইবে বলিয়া আশা করা যায়?

**বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) হ্যাঁ।

(খ) উপযুক্ত বাড়ির অভাবে ব্যারাকপুরে দেওয়ানি আদালত স্থাপনের সিদ্ধান্ত কার্যকর করা সম্ভব হয় নাই। সরকার উপযুক্ত বাড়ির সন্ধান করিতেছেন। বাড়ি পাওয়া গেলেই ব্যারাকপুরে দেওয়ানি আদালত স্থাপনের ব্যবস্থা গ্রহণ করা হইবে।

## ব্লকগুলির বীজখামারে আর্থিক ক্ষতি

**৭৬।** (অনুমোদিত প্রশ্ন নং ৪৪১।) **শ্রী নীহারকুমার বসু : কৃষি বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—**

(ক) ইহা কি সত্য যে, ব্লকগুলির বীজ খামারগুলিতে আর্থিক লোকসান হচ্ছে;

(খ) সত্য হলে এই লোকসানের কারণ কি; এবং

(গ) এর প্রতিকারের জন্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) ১৯৭৮-৭৯ সালের হিসাব অনুযায়ী পশ্চিমবঙ্গের ১৭২টি ব্লক বীজ খামারের মধ্যে ৩০টিতে লাভ হয়েছে এবং বাকি ১৪২টি খামারে আর্থিক লোকসান হয়েছে।

(খ) ব্লক বীজ খামারগুলিতে বৈজ্ঞানিক ভিত্তিতে চাষ-আবাদ, বীজ সংরক্ষণ এবং বিভিন্ন ফসলের ও জাতের পরীক্ষা নিরীক্ষার (ট্রায়াল) জন্য চাষের খরচ বেশি হয়ে থাকে। এ ছাড়া কৃষিমজুরদের স্বার্থরক্ষার্থে সর্বনিম্ন যে দৈনিক মজুরি সরকার নির্ধারণ করেছেন, ব্লক বীজখামারগুলো ঐ হারেই মজুরি দিয়ে থাকে এবং সেই কারণেও চাষের খরচ বেশি হয়। সরকারি কর্মচারিদের স্বার্থরক্ষার্থে তাঁদের আর্থিক সুযোগ-সুবিধা সমূহ সরকার যে বৃদ্ধি করেছেন তার প্রভাব চাষের খরচের উপর পড়ার কালেও চাষ-আবাদের খরচ বেড়েছে। অন্য দিকে উন্নত বীজের ব্যবহার বাড়াবার জন্য ও কৃষকদের সুবিধার্থে সরকারি খামারের উৎপাদিত বীজ বাজারের বীজ অপেক্ষা কম দরে বিক্রয় করা হয়। উল্লেখ করা যেতে পারে যে, চাষের খরচ অনেক বৃদ্ধি পেলেও সরকারি বীজখামারের উৎপাদিত বীজের দাম গত চার বৎসরে বৃদ্ধি করা হয় নাই।

(গ) প্রতিকার হিসাবে, বীজখামারগুলোতে সেচ ব্যবস্থা ও অন্যান্য সংস্থাপনের বৃদ্ধি ও উন্নতি দ্বারা নিবিড় চাষের কার্যসূচি জোরদার করার চেষ্টা হচ্ছে, যাতে একই জমিতে একাধিক ফসল চাষ করে মোট উৎপাদন আরও বাড়িয়ে আয়ের পরিমাণ বাড়ানো যায়।

### অনুমোদিত সংগঠিত প্রাথমিক বিদ্যালয়

৭৭। (অনুমোদিত প্রশ্ন নং ৪৪২।) **শ্রী নীহারকুমার বসু :** শিক্ষা (প্রাথমিক, মাধ্যমিক ও গ্রন্থাগার) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে অনুমোদনহীন সংগঠিত কতগুলি প্রাথমিক বিদ্যালয় আছে; এবং

(খ) এই সকল বিদ্যালয়ের ছাত্র-ছাত্রীর সংখ্যা ও শিক্ষক-শিক্ষিকার সংখ্যা কত?

**শিক্ষা (প্রাথমিক, মাধ্যমিক ও গ্রন্থাগার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) অননুমোদিত সংগঠিত প্রাথমিক বিদ্যালয় সম্পর্কে তথ্যাদি শিক্ষা দপ্তরে বা এর অধীন কোনও কার্যালয়ে নথিভুক্ত করার কোনও রীতি বা ব্যবস্থা চালু নাই। সুতরাং সঠিক উত্তর প্রদান সম্ভব নয়।

(খ) প্রয়োজনীয় তথ্যাদি সরকারের কাছে নাই।

### পৌরপ্রতিষ্ঠানের কর্মচারিদের জন্য পে কমিশন গঠন

**৭৮।** (অনুমোদিত প্রশ্ন নং ৪৪৭।) **শ্রী নীহারকুমার বসু : স্থানীয় প্রশাসন ও নগর**

উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে—

(১) কলিকাতা পৌরপ্রতিষ্ঠানের সকল শ্রেণীর কর্মচারিদের জন্য একটি পে কমিশন গঠন করা হয়েছে,

(২) এটা ঘোষণা করা হয়েছে যে, উক্ত কমিশনের এক্তিয়ারভুক্ত কোনও শ্রেণীর কর্মচারিদের এককভাবে কোনও সুবিধা দেওয়া হবে না,

(৩) উক্ত ঘোষণা সত্ত্বেও পে কমিশনের রিপোর্ট প্রকাশ হওয়ার পূর্বেই কয়েক শ্রেণীর কর্মচারির বেতন বৃদ্ধির সিদ্ধান্ত ঘোষণা করা হয়েছে; এবং

(খ) সত্য হলে পে কমিশন গঠনের মৌখিক উদ্দেশ্য পরিপন্থী এই সিদ্ধান্ত ঘোষণার কারণ কি?

**স্থানীয় প্রশাসন ও নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) (১) হ্যাঁ।

(২) না।

(৩) ও (খ) প্রশ্ন ওঠে না।

### কাঁথি পাবলিক হেলথ ইঞ্জিনিয়ারিং-এর ডিভিসন অফিস

৭৯। (অনুমোদিত প্রশ্ন নং ৪৬৫।) **শ্রী কিরণময় নন্দ :** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, কাঁথি পাবলিক হেলথ ইঞ্জিনিয়ারিং-এর ডিভিসন অফিস তমলুকে অবস্থিত; এবং

(খ) (ক) প্রশ্নের উত্তর হ্যাঁ হইলে, কারণ কি?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) হ্যাঁ।

(খ) উক্ত ডিভিসনের অন্তর্গত কাঁথি তমলুক ও খড়গপুর মহকুমাগুলির কাজ তমলুক শহর হইতে সম্পাদন করা অধিক সুবিধাজনক।

### মেদিনীপুর জেলার মাধাখালিতে সরকার স্বীকৃত বাজার

৮০। (অনুমোদিত প্রশ্ন নং ৪৬৮।) **শ্রী কিরণময় নন্দ :** কৃষি বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে, মেদিনীপুর জেলার অন্তর্গত ভগবানপুর ২নং ব্লকের অধীনে মাধাখালিতে সরকারের স্বীকৃতী একটি বাজার আছে;

(খ) অবগত থাকিলে, এই বাজারটির উন্নয়নের কোনও পরিকল্পনা সরকারের বিবেচনাধীন আছে কি না;

(গ) থাকিলে, কি ধরনের পরিকল্পনা সরকারের বিবেচনাধীন আছে; এবং

(ঘ) কতদিনে তাহা কার্যকর হইবে বলিয়া আশা করা যায়?

**কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) মেদিনীপুর জেলার কাঁথি মহকুমার ভগবানপুর ২ নং ব্লকের অধীনে মাধাখালিতে একটি বাজার আছে। উহা জেলাশাসকের কাছ থেকে আর্থিক সাহায্য পেলেও বাজারটি সরকারি নয়।

(খ) এই বাজারটির উন্নয়নের জন্য আপাতত সরকারের কোনও পরিকল্পনা নেই।

(গ) ও (ঘ) বাজারটির মালিকানা প্রস্তাবিত কাঁথি নিয়ন্ত্রিত বাজার সমিতির নিকট হস্তান্তর করা হলে উক্ত বাজার সমিতির উপবাজার চত্বর হিসাবে ইহার উন্নয়ন করা যায় কি না তাহা যথাসময়ে বিবেচনা করে দেখা যেতে পারে।

### বৈদ্যুতিক বিল সম্পর্কিত অভিযোগ

৮১। (অনুমোদিত প্রশ্ন নং ৪৭৩।) **শ্রী সন্দীপ দাস :** বিদ্যুৎ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) লোডশেডিং-এর ফলে বিদ্যুতের ব্যবহার দীর্ঘ সময় বন্ধ থাকা সত্ত্বেও গ্রাহকদের বিলের টাকার কোনও তারতম্য হচ্ছে না—এই মর্মে কোনও অভিযোগ সরকারের নিকট এসেছে কি; এবং

(খ) এসে থাকলে এ বিষয়ে কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) ও (খ) গ্রাহকদের নিকট হইতে বিদ্যুতের বিল সম্পর্কে অভিযোগ বিদ্যুৎ দপ্তরে মাঝে মাঝে আসে। ঐ অভিযোগগুলি সংশ্লিষ্ট বিদ্যুৎ সরবরাহকারী প্রতিষ্ঠানের নিকট যথাযথ ব্যবস্থা অবলম্বনের জন্য পাঠানো হয়।

### হাওড়ার উলুবেড়িয়ার ডিউক রোড সংস্কার

৮২। (অনুমোদিত প্রশ্ন নং ৪৮৬।) **শ্রী সন্দীপ দাস :** পঞ্চায়েত ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) হাওড়া জেলার উলুবেড়িয়া ডিউক রোডের সংস্কারের জন্য বিগত আর্থিক বৎসরে কত টাকা বরাদ্দ করা হয়েছিল;

(খ) উক্ত টাকায় কি পরিমাণ রাস্তা সংস্কার করা হয়েছে; এবং

(গ) ইহা কি সত্য যে, উক্ত সংস্কারের কাজ বর্তমানে বন্ধ আছে?

**পঞ্চায়েত ও সমষ্টি উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) রাস্তাটির সংস্কার বাবদ বিগত আর্থিক বৎসরে জেলা পরিষদে কোনও টাকা বরাদ্দ ছিল না।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) হ্যাঁ। তবে বন্যা-উত্তর পরিস্থিতিতে এই রাস্তার বিষয়টি জেলা পরিষদ সমধিক গুরুত্ব সহকারে বিবেচনা করিতেছে এবং এই সম্পর্কে নতুনভাবে প্রাক্কলন তৈয়ারি হইতেছে।

### সেচ বিভাগে ক্যাজুয়াল ও দৈনিক মজুরিতে নিযুক্ত কর্মী

৮৩। (অনুমোদিত প্রশ্ন নং ৪৯১।) **শ্রী সত্যপদ ভট্টাচার্য ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সেচ বিভাগের বিভিন্ন অফিসে—

(১) ক্যাজুয়াল, ও

(২) দিনমজুরিতে নিযুক্ত আছেন কতজন ব্যক্তি; এবং

(খ) ইহাদের নিয়মিত কর্মচারী হিসাবে গণ্য করার প্রস্তাব বিবেচনা করা হইতেছে কি না?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) (১) সাধারণত সেচ ও জলপথ বিভাগে ঠিক "ক্যাজুয়াল" নামে কোনও শ্রমিক কর্মচারী নিয়োগ করা হয় না। তবে "সিজন্যাল" কর্মী নিয়োগ করা হয়। তাদের সংখ্যা ৩,৭৭৬ জনের মতো।

(২) দিনমজুরি বলিতে সেচ ও জলপথ বিভাগে "মাস্টার রোল" কর্মীরা আছেন। তাঁদের মধ্যে দুই শত চল্লিশ দিন বা তদূর্ধ্ব একনাগাড়ে কাজ করিয়াছেন এ প্রকার "মাস্টার রোল" কর্মীর সংখ্যা প্রায় ১,৮৫০ জন।

(খ) ইহাদের নিয়মিতকরণ সম্পর্কে সম্প্রতি শ্রম দপ্তর একটি সাধারণ সরকারি আদেশ জারি করিয়াছেন।

### মুর্শিদাবাদের ভরতপুরের ইট ভাটার জন্য ঋণ বা অনুদান

৮৪। (অনুমোদিত প্রশ্ন নং ৪৯৯।) **শ্রী সত্যপদ ভট্টাচার্য ঃ** কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলার ভরতপুরে ১নং ও ২নং ব্লকে ইটের ভাটার জন্য ১৯৭৮ ও ১৯৭৯ সালে যাঁহাদের ঋণ বা অনুদান দেওয়া হইতেছে তাঁহাদের নাম ও ঠিকানা কি;

(খ) তাঁহাদের মধ্যে কোন কোন ব্যক্তির লাইসেন্স আছে; এবং

(গ) যাঁহাদের লাইসেন্স নাই তাঁহারা কোন তারিখে রয়ালটির টাকা জমা দিয়াছেন?

**কুটির ও ক্ষুদ্রায়তন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) ভরতপুর ১নং ও ২নং ব্লকে ইটের ভাটার জন্য ১৯৭৮-৭৯ সালে যাঁহাদের ঋণ বা অনুদান দিয়েছেন তাঁহাদের নাম ও ঠিকানা সংযোজিত পত্রে সন্নিবেশিত হইল।

(খ) সাহায্যপ্রাপ্ত সকল ব্যক্তিরই প্রয়োজনীয় লাইসেন্স ছিল।

(গ) (খ) প্রশ্নের উত্তরের পরিপ্রেক্ষিতে এই প্রশ্ন ওঠে না।

Statement referred to in reply to the clause (ka) of the question No.84. (Admitted question No.499)

| সংস্থার নাম ঠিকানা | মালিকের নাম |
|---|---|
| (১) মেসার্স মুকুলচাঁদ ব্রিক ফিল্ড, গ্রাঃ ও পোঃ ভরতপুর | শ্রী মুকুল চাঁদ |
| (২) মেসার্স মহীউদ্দিন ব্রিক ফিল্ড, গ্রাঃ ও পোঃ ভরতপুর | শ্রী মহিউদ্দিন |
| (৩) মেসার্স হাকিম ব্রিক ফিল্ড, গ্রাঃ ও পোঃ ভরতপুর | শ্রী আব্দুল হাকিম |
| (৪) মেসার্স তালুকদার ব্রিক ফিল্ড, গ্রাঃ ও পোঃ ভরতপুর | শ্রী তালুকদার শেখ |
| (৫) মেসার্স আকতার মোল্লা ব্রিক ফিল্ড, গ্রাঃ ও পোঃ ভরতপুর | শ্রী আকতার মোল্লা |
| (৬) মেসার্স নুরমান ব্রিক ফিল্ড, গ্রাঃ ও পোঃ ভরতপুর | শ্রী নরমান হোসেন |
| (৭) মেসার্স আমিনস অমিল ব্রিক ফিল্ড, গ্রাঃ ও পোঃ ভরতপুর | শ্রীনুরুল হুদা |
| (৮) মেসার্স ভুলু ব্রিক ফিল্ড, গ্রাঃ ও পোঃ ভরতপুর | শ্রী ভুলু শেখ |
| (৯) মেসার্স সামসুল হক ব্রিক ফিল্ড, গ্রাঃ ও পোঃ- ভরতপুর | শ্রী সামসুল হক |
| (১০) মেসার্স হাসেম ব্রিক ফিল্ড, গ্রাঃ ও পোঃ ভরতপুর | শ্রী আঃ হাসেম |
| (১১) মেসার্স আহাদালী ব্রিক ফিল্ড, গ্রাঃ ও পোঃ ভরতপুর | শ্রী আহাদ আলী |
| (১২) মেসার্স আরোকও ব্রিক ফিল্ড, গ্রাঃ ও পোঃ ভরতপুব | শ্রী আরাকত আলী |
| (১৩) মেসার্স আবুমোসলেম, গ্রাঃ ও পোঃ ভরতপুর | শ্রীআবু মোসলেম |
| (১৪) মেসার্স আলাউদ্দিন ব্রিক ফিল্ড, গ্রাঃ ও পোঃ ভরতপুর | শ্রী মঃ আলাউদ্দিন |
| (১৫) মেসার্স বাসান ব্রিক ফিল্ড, গ্রাঃ ও পোঃ ভরতপুব | শ্রী আবুল বাসান |
| (১৬) মেসার্স সাহাদালী ব্রিক ফিল্ড, গ্রাঃ ও পোঃ ভরতপুর | শ্রী সাহাদ আলী |
| (১৭) মেসার্স জব্বর ব্রিক ফিল্ড, গ্রাঃ ও পোঃ ভরতপুর | শ্রী আবুল জব্বর |
| (১৮) মেসার্স দিলওয়ার ব্রিক ফিল্ড, গ্রাঃ ও পোঃ ভরতপুর | শ্রী দিলওয়ার শেখ |
| (১৯) মেসার্স ওলিউল ইসলাম ব্রিক ফিল্ড, গ্রাঃ ও পোঃ ভরতপুর | শ্রী ওলিউল ইসলাম |
| (২০) মেসার্স গোলাম সুফি ব্রিক ফিল্ড, গ্রাঃ ও পোঃ ভরতপুর | শ্রী গোলাম সুফি |
| (২১) খো-দ্কার রহিদুজ্জমান ব্রিক ফিল্ড হান্ধবিপিল-কাদি, সালার | শ্রী খোন্দাকার বোদিওজ্জমান |
| (২২) সামাদ ব্রিক ফিল্ড, অপারস্তর পোঃ আলুগ্রাম | শ্রী সামাদ মল্লিক |

(২৩) মেসার্স সাক্রাম ব্রিক ফিল্ড, অপারন্তর পোঃ আলুগ্রাম শ্রী সাক্রাম শেখ

(২৪) মেসার্স — ব্রিক ফিল্ড, অপারন্তর পোঃ আলুগ্রাম শ্রী রাখিলাল সুলতান শেখ

**পশ্চিমবঙ্গ হস্তান্তরিত ভূমি প্রত্যর্পণ বিধি অনুযায়ী দায়েরকৃত মামলা**

৮৫। (অনুমোদিত প্রশ্ন ৫০৩।) **শ্রী সত্যপদ ভট্টাচার্য ঃ** ভূমি সদ্ব্যবহার ও সংস্কার এবং ভূমি ও ভূমিরাজস্ব বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গ হস্তান্তরিত ভূমি প্রত্যর্পণ বিধি, ১৯৭৩ অনুযায়ী ৩১এ আগস্ট, ১৯৭৯ পর্যন্ত কতগুলি মামলা দায়ের করা হইয়াছিল;

(খ) তন্মধ্যে উক্ত তারিখ পর্যন্ত কতগুলি মামলার বিচার সম্পন্ন হইয়াছে; এবং

(গ) যে মামলাগুলি এখনও বিচারাধীন আছে সেগুলি দ্রুত বিচারের জন্য কি ব্যবস্থা করা হইয়াছে?

**ভূমি সদ্ব্যবহার ও সংস্কার এবং ভূমি ও ভূমিরাজস্ব বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) ৩১এ আগস্ট ১৯৭৯ পর্যন্ত পশ্চিমবঙ্গ হস্তান্তরিত ভূমি প্রত্যর্পণ বিধি, ১৯৭৩ অনুযায়ী দায়ের করা মামলার সংখ্যা এখনও জানা যায় নাই। তবে ৩০এ জুন, ১৯৭৯ পর্যন্ত ঐ বিধিতে ১,৬৬,৮৬৭ টি মামলা দায়ের করা হইয়াছে।

(খ) ৩০এ জুন, ১৯৭৯ পর্যন্ত ৭০,৬৫৭টি মামলার বিচার সম্পন্ন হইয়াছে।

(গ) বিচারাধীন মামলাগুলির দ্রুত নিষ্পত্তির জন্য বিভিন্ন প্রশাসনিক ব্যবস্থা গ্রহণ করা হইতেছে।

**পঞ্চায়েতের বিলিকৃত দ্রব্যের তালিকা ও উহাদের অডিট**

৮৬। (অনুমোদিত প্রশ্ন নং ৫০৫।) **শ্রী সত্যপদ ভট্টাচার্য ঃ** পঞ্চায়েত ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, অধিকাংশ পঞ্চায়েত তাহাদের বিলিকৃত দ্রব্যের তালিকা টাঙ্গাইয়া দেয় নাই;

(খ) পঞ্চায়েতগুলি কর্তৃক যে সকল দ্রব্য বিলি করা হইয়াছে তাহা অডিট করা হয় নাই; এবং

(গ) সত্য হইলে, বিলিকৃত দ্রব্যের তালিকা টাঙ্গানো ও অডিট করার ব্যবস্থা কবে নাগাদ চালু করা সম্ভব হইবে বলিয়া আশা করা যায়?

**পঞ্চায়েত ও সমষ্টি উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) ঐরূপ তালিকা টাঙ্গানোর কোনও সরকারি নির্দেশ নাই।

(খ) অডিট করা শুরু হইয়াছে।

(গ) প্রশ্ন ওঠে না।

**পঞ্চায়েতের মাধ্যমে প্রাথমিক বিদ্যালয় ভবন নির্মাণ**

৮৭। (অনুমোদিত প্রশ্ন নং ৫১৩।) **শ্রী দেবনারায়ণ চক্রবর্তী :** পঞ্চায়েত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পঞ্চায়েতের মাধ্যমে সরকার প্রাথমিক বিদ্যালয় ভবন নির্মাণের কোনও পরিকল্পনা গ্রহণ করিয়াছেন কি না; এবং

(খ) করিয়া থাকিলে কোনও কোনও জেলায় কতগুলি প্রাথমিক বিদ্যালয় ভবন নির্মাণের পরিকল্পনা লওয়া হইয়াছে?

**পঞ্চায়েত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) হ্যাঁ।

(খ) এই সংখ্যা নিম্নরূপ :

**বিদ্যালয় ভবনের সংখ্যা**

| জেলার নাম | | রাজ্য পরিকল্পনা | কেন্দ্রীয় সাহায্য | মুখ্যমন্ত্রীর বন্যাত্রাণ তহবিল | আন্তর্জাতিক শিশুত্রাণ তহবিল | মোট সংখ্যা |
|---|---|---|---|---|---|---|
| বাঁকুড়া | .. | ৫০ | ৫০ | ৩০ | ৮০ | ২১০ |
| বীরভূম | .. | ৮০ | ৫০ | ৩০ | ৮০ | ২৪০ |
| বর্ধমান | .. | ৯০ | ৭০ | ৪০ | ১২০ | ৩২০ |
| হুগলি | .. | ১০০ | ১৫০ | ৫০ | ১০০ | ৪০০ |
| হাওড়া | .. | ১০০ | ১০০ | ৪৫ | ১০০ | ৩৪৫ |
| মালদা | .. | ২০ | ২৫ | ৫ | ৩৫ | ৮৫ |
| মেদিনীপুর | .. | ১২০ | ১৫০ | ৭০ | ১৩৭ | ৪৭৭ |
| মুর্শিদাবাদ | .. | ৪০ | ৫০ | ৪০ | ৩৫ | ১৬৫ |
| নদীয়া | .. | ৮০ | ৮৫ | ৩০ | ১০০ | ২৯৫ |
| ২৪-পরগনা | .. | ১২০ | ১৫০ | ৬০ | ৩৫ | ৩৬৫ |
| মোটা | .. | ৮০০ | ৮৮০ | ৪০০ | ৮২২ | ২,৯০২ |

**ভরতপুর মৌজায় জনৈক ব্যক্তির বাড়িতে পুলিশ পাহারা**

৮৮। (অনুমোদিত প্রশ্ন নং ৫১৯।) **শ্রী রজনীকান্ত দোলুই :** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্ব জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, বর্তমানে জলপাইগুড়ি জেলার নাগরাকাটা থানার ভগতপুর মৌজায় অবস্থিত জনৈক শ্রী রথীন দের বাড়িতে ২৪ ঘন্টা পুলিশ পাহারার ব্যবস্থা করা হয়েছে এবং

(খ) সত্য হলে—

(১) এর কারণ কি, ও

(২) কবে থেকে ঐরূপ ব্যবস্থা চলছে?

**স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) না।

(খ) (১) ও (২) প্রশ্ন ওঠে না।

### সুন্দরবনে মধু সংগ্রহ

৮৯। (অনুমোদিত প্রশ্ন নং ৫২২।) **শ্রী রজনীকান্ত দোলুই :** বন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমান বৎসরে সুন্দরবনে কতজন ব্যক্তি মধু সংগ্রহ করতে গিয়েছিলেন;

(খ) কত পরিমাণ মধু সংগ্রহ হয়েছে; এবং

(গ) ঐ মধু কারা ক্রয় করেছেন?

**বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) চারশত পঁয়তাল্লিশ জন।

(খ) ৪৩৬.৬৩ কুইন্টাল।

(গ) পশ্চিমবঙ্গের বন বিভাগ।

### সুন্দরবনে বাঘের সংখ্যা বৃদ্ধি

৯০। (অনুমোদিত প্রশ্ন নং ৫২৩।) **শ্রী রজনীকান্ত দোলুই :** বন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, সুন্দরবনে বাঘের সংখ্যা বৃদ্ধি পেয়েছে;

(খ) বৃদ্ধি পেলে গত জানুয়ারি ১৯৭৯ থেকে ৩১এ জুলাই, ১৯৭৯ পর্যন্ত কতজন বাঘের দ্বারা নিহত হয়েছে; এবং

(গ) বর্তমানে ব্যাঘ্র প্রকল্পের অবস্থা কিরূপ?

**বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) হ্যাঁ।

(খ) সাঁইত্রিশ জন।

(গ) ব্যাঘ্র প্রকল্পের সরকার অনুমোদিত বিজ্ঞানভিত্তিক পরিকল্পনা অনুযায়ী কাজকর্ম চলিতেছে।

### বিগত বন্যায় ক্ষতিগ্রস্ত ক্ষুদ্র ও কুটির শিল্পীদের পুনর্বাসন বাবদ ব্যয়

৯১। (অনুমোদিত প্রশ্ন নং ৫২৭।) **শ্রী রজনীকান্ত দোলুই :** কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, গত বছরের বিধ্বংসী বন্যায় ক্ষতিগ্রস্ত ক্ষুদ্র ও কুটির শিল্পের কারিগরদের পুনর্বাসনের জন্য রাজ্য সরকার অনেক টাকা ব্যয় করেছেন, এবং

(খ) সত্য হলে কত টাকা উক্ত ব্যক্তিদের দান হিসাবে দেওয়া হয়েছে?

**কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) হ্যাঁ।

(খ) ক্ষুদ্রশিল্প সংস্থাগুলিকে দেওয়া হয়েছে—২৪,৬০,১৬০ টাকা (অনুদান), কুটিরশিল্পের কারিগরদের দেওয়া হয়েছে—১,১০,০০,০০০ টাকা (অনুদান), মোট—১,৩৪,৬০,১৬০ টাকা।

**বিগত বন্যায় বীরভূম ও মুর্শিদাবাদ জেলার দুর্গত মানুষদের সাহায্য প্রদান**

৯২। (অনুমোদিত প্রশ্ন নং ৫৩০।) **শ্রী রজনীকান্ত দোলুই :** ত্রাণ ও কল্যাণ (ত্রাণ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বীরভূম ও মুর্শিদাবাদ জেলার বিস্তীর্ণ এলাকায় সাম্প্রতিক বন্যায় দুর্গত মানুষদের জন্যে কি কি সাহায্য পাঠানো হয়েছে, এবং

(খ) কত লোক উক্ত বন্যায় গৃহহারা হয়েছে?

**ত্রাণ ও কল্যাণ (ত্রাণ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) বীরভূম জেলায় দেওয়া হয়েছে দশ হাজার নগদ টাকা এবং ৪০ টন গম, ৩০০ ধুতি, ১২০০ জামা-প্যান্ট, ২০০০ খানা চাদর, ১,২০০ পলিথিন ত্রিপল।

মুর্শিদাবাদে খরচ হয়েছে ৩০ হাজার নগদ টাকা। এ ছাড়াও বিলি করা হয়েছে ১২৫ টন গম, ১০ টন চাল, ৬২০ খানা শাড়ি, ১৬ শাট চাদর, ৫০০ খানা লুঙ্গি, ১,২৫০ কেজি গুঁড়া দুধ, ৩,১৫০ খানা পলিথিন ত্রিপল, ২১ কুইন্টাল চিড়া ৫-১/২ কুইন্টাল গুড়।

(খ) বীরভূমে প্রায় দু হাজার এবং মুর্শিদাবাদে ৭-১/২ হাজার লোক বন্যার সময় গৃহহারা হয়েছিলেন, যেহেতু তাঁদের বাড়ি বন্যায় ক্ষতিগ্রস্ত হয়।

**হুগলির বাঁশবেড়িয়া গ্যাঞ্জেস জুট মিল**

৯৩। (অনুমোদিত প্রশ্ন নং ৫৪৪।) **শ্রী সরল দেব :** শ্রম বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, হুগলির বাঁশবেড়িয়া গ্যাঞ্জেস জুট মিলের মালিক শ্রমমন্ত্রীর নির্দেশ অমান্য করিয়া সম্প্রতি ১৯-সিফ্ট চালু করিয়াছেন; এবং

(খ) সত্য হইলে—

(১) কবে হইতে ঐ সিফ্ট চালু হইয়াছে,

(২) ঐ সিফ্ট চালু করার ব্যাপারে কোনও সরকারি নির্দেশ ছিল কি না, ও

(৩) নির্দেশ থাকিলে তাহা কি?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) না।

(খ) (১), (২) ও (৩) প্রশ্ন ওঠে না।

### হাতীপুকুর ও শেঠপুকুরে বন সৃজন পরিকল্পনা

৯৪। (অনুমোদিত প্রশ্ন নং '৫৪৫।) **শ্রী সরল দেব :** বন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, চব্বিশপরগনা জেলার অন্তর্গত বারাসাত হাতীপুকুরে ও শেঠপুকুরে বন সৃষ্টির কোনও পরিকল্পনা রাজ্য সরকারের আছে কি?

**বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** না।

### বিদ্যালয় অনুমোদন

৯৫। (অনুমোদিত প্রশ্ন নং ৫৪৮।) **শ্রী সরল দেব :** শিক্ষা (প্রাথমিক, মাধ্যমিক ও গ্রন্থাগার) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, রাজ্য কেন্দ্রীয় অনুমোদন কমিটি যে সমস্ত স্কুলকে অনুমোদনের সুপারিশ করিয়াছেন তাহার মধ্যে কয়েকটি স্কুলের এখনও পর্যন্ত অনুমোদন না পাওয়ার কারণ কি?

**শিক্ষা (প্রাথমিক, মাধ্যমিক ও গ্রন্থাগার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** জেলাভিত্তিক স্কুল অনুমোদন দেওয়ার ব্যাপারে রাজ্য সরকার কর্তৃক নির্ধারিত বিভিন্ন জেলার জন্য নির্দিষ্ট সংখ্যা পূরণ হয়ে যাওয়ার ফলে রাজ্য কেন্দ্রীয় অনুমোদন কমিটির প্রেরিত স্কুলগুলোর মধ্যে কয়েকটিকে মধ্যশিক্ষা পর্ষদের নিকট অনুমোদনের জন্য সুপারিশ করা হয় নি। এ ছাড়া পর্ষদ কয়েকটি স্কুলের অনুমোদন সংক্রান্ত বিষয়টি বিবেচনাধীন রেখেছে।

### জেলাভিত্তিক স্কুল অনুমোদন কমিটি

৯৬। (অনুমোদিত প্রশ্ন নং ৫৫০।) **শ্রী সরল দেব :** শিক্ষা (প্রাথমিক, মাধ্যমিক ও গ্রন্থাগার) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রপূর্বক জানাইবেন কি—

(ক) জেলাভিত্তিক স্কুল অনুমোদন দেওয়ার যে কমিটি গঠিত হইয়াছে, তা কোনও কোনও শিক্ষক সংগঠনের প্রতিনিধিদের নিয়ে গঠিত; এবং

(খ) অন্য যে সমস্ত সংগঠন প্রতিনিধিত্বের সুযোগ পান নি তাঁদের উক্ত কমিটিতে নেওয়ার কথা সরকার বিবেচনা করছেন কি?

**শিক্ষা (প্রাথমিক, মাধ্যমিক ও গ্রন্থাগার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) জেলাভিত্তিক স্কুল অনুমোদন দেওয়ার কমিটিতে শিক্ষক সংগঠনের প্রতিনিধি হিসাবে কাহাকেও অন্তর্ভুক্ত করা হয় নি।

(খ) প্রশ্ন ওঠে না।

### বন্ধ কলকারখানা ও ক্ষতিগ্রস্ত শ্রমিক

৯৭। (অনুমোদিত প্রশ্ন নং ৫৫১।) **শ্রী সরল দেব :** শ্রমবিভাগের মন্ত্রী মহাশয়

অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বামফ্রন্ট সরকার প্রতিষ্ঠা হওয়ার পর হইতে এ পর্যন্ত কতগুলি কলকারখানা বন্ধ হইয়াছে; এবং

(খ) ইহার ফলে কতজন শ্রমিক ক্ষতিগ্রস্ত হইয়াছে?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) ২১এ জুন, ১৯৭৭ হইতে ৩১এ আগস্ট ১৯৭৯ পর্যন্ত ২১১টি কারখানা বন্ধ হইয়াছে। উহাদের মধ্যে ৬৮টি কারখানা স্থায়ীভাবে বন্ধ হইয়াছে।

(খ) মোট ১২,২২৮ জন শ্রমিক। এই সংখ্যার মধ্যে স্থায়ীভাবে বন্ধ ৬৮টি কারখানার শ্রমিকের সংখ্যা ১,৪০২ জন।

**ব্রিটানিয়া ইঞ্জিনিয়ারিং কোম্পানি**

৯৮। (অনুমোদিত প্রশ্ন নং ৫৫৪।) **শ্রী সরল দেব ঃ** বন্ধ ও দুর্বল শিল্প বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ব্রিটানিয়া ইঞ্জিনিয়ারিং কোম্পানির লোকসান কত; এবং

(খ) উক্ত লোকসান বন্ধের জন্য রাজ্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন?

**বন্ধ ও দুর্বল শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) অধিগ্রহণের পর ব্রিটানিয়া ইঞ্জিনিয়ারিং কোম্পানি লিঃ (টিটাগড় ইউনিট) ১৯৭৬ সালের সেপ্টেম্বর মাসের শেষের দিকে চালু করা হয়। সেই সময় হইতে ১৯৭৯ সালের আগস্ট মাস পর্যন্ত কোম্পানিটির লোকসানের হিসাব নিম্নরূপ ঃ

| | | লক্ষ টাকা |
|---|---|---|
| ১৯৭৬ | .. | ৯.৫৯ |
| ১৯৭৭ | .. | ৪১.৮৮ |
| ১৯৭৮ | .. | ৬২.৬৮ |
| ১৯৭৯ (আগস্ট পর্যন্ত) | .. | ৮০.৬৪ |
| মোট | .. | ১৯৪.৭৯ |

(খ) এই লোকসানের প্রধানতম কারণ হইল উৎপাদনের জন্য ব্যবহৃত পর্যাপ্ত পরিমাণ কাঁচামাল ও উপাদানের অভাবে উৎপাদনক্ষমতা, বেশি থাকা সত্ত্বেও নিম্নমাত্রায় উৎপাদন, কাঁচামাল উপাদান ক্রয়ের জন্য যে পরিমাণ ওয়ার্কিং ক্যাপিটাল প্রয়োজন তাহা এখনও পর্যন্ত এই কোম্পানিটিকে যোগানের ব্যবস্থা করা সম্ভব হয় নাই। স্টেট ব্যাঙ্ক ও অন্যান্য উৎস হইতে উপযুক্ত পরিমাণ ওয়ার্কিং ক্যাপিটাল পাইয়া এই কোম্পানিটি যাহাতে ইহার উৎপাদনমাত্রা বাড়াইতে সক্ষম হয় সেইমতো একটি পরিকল্পনা এখন সরকারের বিবেচনাধীন আছে। আশা করা যায় এই নূতন ব্যবস্থা অবলম্বন করা হইলে এই বৎসরের ডিসেম্বর মাস নাগাদ কোম্পানিটির বর্তমান অবস্থার উন্নতি হইবে।

ইহা ছাড়াও রাজ্যের বর্তমান বিদ্যুৎ সঙ্কটও এই লোকসানের জন্য কিয়দংশ দায়ী। ডিজেল জেনারেটর বসাইয়া এই বাবদ লোকসান বন্ধের চেষ্টা করা হইতেছে।

### কল্যাণী স্পিনিং মিল

**৯৯।** (অনুমোদিত প্রশ্ন নং ৫৫৫।) **শ্রীসরল দেব ঃ** সরকারি সংস্থা বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কল্যাণী স্পিনিং মিলের বাৎসরিক লোকসান কত; এবং

(খ) উক্ত লোকসান বন্ধ করার কোনও পরিকল্পনা রাজ্য সরকারের আছে কি?

**সরকারি সংস্থা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) ১৯৭৪-৭৫ হইতে ১৯৭৮-৭৯ পর্যন্ত আর্থিক বৎসরে (১লা এপ্রিল হইতে ৩১এ মার্চ) গড়পড়তা নীট আর্থিক লোকসানের পরিমাণ নিম্নে দেওয়া হইল ঃ

| | লক্ষ টাকা | |
|---|---|---|
| ১৯৭৪-৭৫ | .. ১,৪৭,২৭,০৩৬ | |
| ১৯৭৫-৭৬ | .. ২,৫০,৯৬,১২৩ | |
| ১৯৭৬-৭৭ | .. ২,০২,৫৩,৪১৩ | |
| ১৯৭৭-৭৮ | .. ২,৩২,৯৩,৫২৩ | |
| ১৯৭৮-৭৯ | ২,১০,০০,০০০ | (আনুমানিক) |

### কল্যাণী স্পিনিং মিলে উদ্বৃত্ত শ্রমিক

**১০০।** (অনুমোদিত প্রশ্ন নং ৫৫৬।) **শ্রী সরল দেব ঃ** রাষ্ট্রীয় সংস্থা বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কল্যাণী স্পিনিং মিলসে কত উদ্বৃত্ত শ্রমিক আছে;

(খ) তাহাদের জন্য প্রতিমাসে কত টাকা মজুরি বাবদ খরচ হয়; এবং

(গ) উক্ত উদ্বৃত্ত শ্রমিকদের কল্যাণী ১ নম্বর হইতে কল্যাণী ২ নম্বর অর্থাৎ অশোকনগরে স্থানান্তরিত করার কোনও পরিকল্পনা [illegible] সরকারের আছে কি?

**রাষ্ট্রীয় সংস্থা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) কল্যাণী স্পিনিং মিলে ৩৪০ জনের মতো শ্রমিক উদ্বৃত্ত আছে।

(খ) প্রতি মাসে মজুরি [illegible] টাকা খরচ হয়।

(গ) না।

### কুলপী ও মন্দির বাজার ব্লকে পশুচিকিৎসা কেন্দ্র

**১০১।** (অনুমোদিত প্রশ্ন নং ৫৬৯।) **শ্রী কৃষ্ণধন হালদার ঃ** পশুপালন ও পশুচিকিৎসা

**বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—**

**(ক) কুলপী ও মন্দিরবাজার সমষ্টি উন্নয়ন ব্লক এলাকায় পশুচিকিৎসা কেন্দ্রের সংখ্যা কত;**

**(খ) উক্ত চিকিৎসা কেন্দ্রগুলি কোনও কোনও গ্রামে অবস্থিত এবং সপ্তাহে কোনও কোনও বার খোলা থাকে; এবং**

**(গ) উক্ত ব্লকগুলিতে নূতন কোনও পশুচিকিৎসা কেন্দ্র স্থাপনের পরিকল্পনা বর্তমান সরকারের আছে কি?**

**পশুপালন ও পশুচিকিৎসা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) ব্লক দুটিতে একটি করিয়া পশু চিকিৎসালয় (ডিসপেন্সারী) আছে। ইহা ছাড়া কুলপী ব্লকে একটি এবং মন্দিরবাজার ব্লকে দুটি পশুচিকিৎসা সহায়ক কেন্দ্র আছে।

(খ) কুলপী ব্লক ডিসপেন্সারীটি কুলপী গ্রামে এবং মন্দিরবাজার ব্লক ডিসপেন্সারীটি লক্ষ্মীকান্তপুর গ্রামে অবস্থিত।

কুলপী পশুচিকিৎসা ডিসপেন্সারীটির অধীনস্থ পশুচিকিৎসা সহায়ক কেন্দ্রটি বেলপুকুর গ্রামে এবং মন্দিরবাজার পশুচিকিৎসা ডিসপেন্সারীর অধীন সহায়ক কেন্দ্র দুটি রাধানগর এবং গাজীপুর গ্রামে অবস্থিত।

উক্ত পশুচিকিৎসা কেন্দ্রগুলি ছুটির দিন ও রবিবার ব্যতীত সপ্তাহের অন্যান্য দিন খোলা থাকে।

(গ) এইরূপ কোনও পরিকল্পনা বর্তমানে নাই।

**নলহাটি স্বাস্থ্যকেন্দ্রের রূপান্তর**

**১০২।** (অনুমোদিত প্রশ্ন নং ৫৮১।) **শ্রী ভবানীপ্রসাদ চ্যাটার্জি :** স্বাস্থ্য এবং পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) রামপুরহাট মহকুমার নলহাটি প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রটিকে পূর্ণাঙ্গ হাসপাতালে পরিণত করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি; এবং

(খ) থাকিলে, কবে নাগাত কার্যকর করা হইবে?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) বর্তমানে নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

**মুর্শিদাবাদ জেলায় বিলিকৃত মিনিকীটস**

**১০৩।** (অনুমোদিত প্রশ্ন নং ৬১২।) **শ্রী তিমিরবরণ ভাদুড়ী :** কৃষি বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, এই বৎসর বন্যায় মুর্শিদাবাদ জেলায় যেসব মিনিকীটস দেওয়া

ইন্ডাস্ট্রিস কর্পোরেশন হইতে দেওয়া হইয়াছিল তাহাতে প্রচুর পরিমাণে ধূলা, মাটি ছিল এমন কি জারমিনেশনও হয় নাই;

(খ) সত্য হইলে, ইহার পরিমাণ ও মূল্য কত; এবং

(গ) ইহার বিরুদ্ধে শাস্তিমূলক ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে কি না?

**কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) এ সম্বন্ধে কিছু কিছু অভিযোগ পাওয়া গিয়েছিল যে সব জায়গায় এইরূপ অভিযোগ পাওয়া গিয়েছিল বেশির ভাগ জায়গায় মিনিকীটের বীজ বদল করে ভাল বীজ সরবরাহ করা হয়েছে।

(খ) যেহেতু বীজ বদল করে দেওয়া হয়েছিল, এ প্রশ্ন ওঠে না।

(গ) বন্যার পরিপ্রেক্ষিতে রাজ্যের বিভিন্ন জেলা থেকে এবং অন্যান্য রাজ্য থেকে অত্যন্ত জরুরি ভিত্তিতে এই বীজ যোগাড় করা হয়। তার ফলে বীজের মান সর্বক্ষেত্রে আমাদের আশানুরূপ ছিল না। ঐ পরিস্থিতিতে কৃষি পুনরুজ্জীবনের স্বার্থে যেখানে যতটুকু বীজ পাওয়া গিয়েছিল যোগাড় করা হয়েছিল। যেহেতু এখনও পর্যন্ত কোনও কর্মচারীর ব্যক্তিগত গাফিলতি বা খারাপ উদ্দেশ্য দেখতে পাওয়া যায় নাই। সেজন্য শাস্তিমূলক ব্যবস্থার কোনও প্রশ্ন ওঠে না।

### ভেষজ শিল্পের উন্নতিকল্পে ব্যবস্থা গ্রহণ

১০৪। (অনুমোদিত প্রশ্ন নং ৬১৯।) **শ্রী তিমিরবরণ ভাদুড়ী ঃ** বাণিজ্য ও শিল্প বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ভেষজ শিল্পের উন্নতিকল্পে পশ্চিমবঙ্গ সরকার কোনও পরিকল্পনা গ্রহণ করিয়াছেন কি; এবং

(খ) উত্তর হ্যাঁ হইলে তাহা কি?

**বাণিজ্য ও শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) ও (খ) হ্যাঁ, এই বিভাগের অধীনস্থ সংস্থা ওয়েস্ট বেঙ্গল ফার্মাসিউটিক্যাল অ্যান্ড ফাইটো কেমিক্যাল ডেভেলপমেন্ট করপোরেশন লিমিটেড পশ্চিমবঙ্গের ভেষজ শিল্পের উন্নতির জন্য নিম্নলিখিত প্রকল্পগুলি গ্রহণ করিয়াছে ঃ

(১) স্যালিসাইলিক অ্যাসিড ৮-হাইড্রক্সি কুইনোলিন, মেটা-ক্লোরোএনিলিন প্রভৃতি আটটি ড্রাগ ইন্টারমিডিয়েটস প্রস্তুত করিবার জন্য একটি কমপ্লেক্স স্থাপন। ইহার জন্য ঐ সংস্থা ভারত সরকারের নিকট হইতে লেটার অব ইনটেন্টস পাইয়াছে।

(২) যৌথ উদ্যোগে "ইনফিউশন ইন্ডিয়া লিমিটেড" নামে বেহালাতে একটি ট্রান্সফিউশন দ্রব্য প্রস্তুতের প্রকল্পের জন্য প্রয়োজনীয় জমি সংগৃহীত হইয়াছে এবং অন্যান্য প্রয়োজনীয় ব্যবস্থাদি অনেক অগ্রসর হইয়াছে।

(৩) যাদবপুর বিশ্ববিদ্যালয়ের রসায়ন বিভাগের সহযোগিতায় একটি পরীক্ষাগার স্থাপন করা হইয়াছে। বর্তমানে ঐ পরীক্ষাগারে কয়েকটি ড্রাগ-ইন্টারমিডিয়েটস হইতে ঔষধ প্রস্তুতের প্রক্রিয়া নিরুপণের কাজ চলিতেছে।

(৪) উক্ত করপোরেশনের জলপাইগুড়ি এবং দার্জিলিংস্থিত খামারে কয়েক প্রকার ভেষজ উদ্ভিদের চাষ করার কাজ হাতে নেওয়া হইয়াছে। করপোরেশনের তেলিয়াপাড়াস্থিত খামারে সিট্রোনেলা ঘাসের চাষ হইতেছে এবং ইহা হইতে কিছু পরিমাণ উদ্বায়ী তেল (এসেনশিয়াল অয়েল) ইত্যাদি ইতিমধ্যে উৎপন্ন হইয়াছে।

ইহা ছাড়াও ঐ কর্পোরেশনের পরিচালনায় পশ্চিমবঙ্গে একটি অ্যান্টিবায়োটিক ফার্মেন্টেশন প্ল্যান্ট স্থাপনের প্রস্তাব ভারত সরকারের বিবেচনার জন্য প্রেরিত হইয়াছে।

**বারাসাত হাসপাতালে রোগীদের ঔষধ ও পথ্য সরবরাহ সম্পর্কে অভিযোগ**

**১০৫।** (অনুমোদিত প্রশ্ন নং ৬৩৫।) **শ্রী সরল দেব :** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জনাইবেন কি—

(ক) বারাসাত হাসপাতালে রোগীদের জন্য নিম্নমানের ঔষধ সরবরাহ এবং সরকারি ঘোষণা অনুযায়ী খাদ্য দেওয়া হয় না, এইরূপ কোনও অভিযোগ সরকারের নিকট আছে কি: এবং

(খ) উত্তর হ্যাঁ হইলে, এ সম্বন্ধে সরকার কি ব্যবস্থা অবলম্বন করিয়াছেন?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) বারাসাত হাসপাতালে রোগীদের জন্য খাদ্য সরবরাহের ব্যাপারে একটি অভিযোগ পাওয়া গিয়েছে, কিন্তু নিম্নমানের ঔষধ সরবরাহ সম্বন্ধে কোনও অভিযোগ পাওয়া যায় নি।

(খ) খাদ্য সরবরাহের ব্যাপারে যে অভিযোগটি পাওয়া গিয়েছে, তা ২৪-পরগনা জেলার মুখ্য চিকিৎসাধিকারিক (সি এম ও এইচ)-এর নিকট তদন্তের নির্দেশসহ দেওয়া হয়েছে। তদন্তের রিপোর্ট এখনও পাওয়া যায় নি।

**হিন্দ মোটর কারখানা**

**১০৬।** (অনুমোদিত প্রশ্ন নং ৬৪৬।) **শ্রী সরল দেব :** শ্রম বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) হিন্দ মোটর কারখানা বন্ধ হওয়ার ফলে কতজন শ্রমিক ক্ষতিগ্রস্ত (অ্যাফেকটেড); এবং

(খ) ঐ কারখানা খোলার জন্য রাজ্য সরকারের পক্ষ হইতে কোনও উদ্যোগ গ্রহণ করা হইতেছে কি?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) ১৪,০০০ জন।

(খ) এক ত্রিপাক্ষিক চুক্তি অনুযায়ী গত ৫ই সেপ্টেম্বর, ১৯৭৯ হইতে হিন্দ মোটর কারখানা পুনরায় চালু হইয়াছে।

**ডঃ আম্বেদকরের মূর্তি স্থাপন**

**১০৭।** (অনুমোদিত প্রশ্ন নং ৬৭৩।) **ডাঃ বিনোদবিহারী মাজি :** পূর্ত বিভাগের মন্ত্রী

**মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—**

(ক) প্রখ্যাত নেতা ডঃ আম্বেদকরের মূর্তি সংস্থাপনের কোনও পরিকল্পনা সরকারের আছে কি; এবং

(খ) থাকিলে,—

(১) এ বিষয়ে কবে সিদ্ধান্ত গ্রহণ করা হয়েছে,

(২) মূর্তিটি কোথায় এবং কবে নাগাদ সংস্থাপিত হবে,

(৩) মূর্তিটি কে নির্মাণ করবেন, ও

(৪) মূর্তি নির্মাণের কাজটি বর্তমানে কি অবস্থায় আছে?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) হ্যাঁ।

(খ) (১) এপ্রিল, ১৯৭৯।

(২) কলিকাতায়। তবে সঠিক তারিখ বর্তমানে বলা সম্ভবপর নহে।

(৩) শ্রী কার্তিকচন্দ্র পাল, কৃষ্ণনগর, নদীয়া।

(৪) মডেল নির্মিত হইতেছে।

## হুগলির পোলবা ব্লকে সিডস ফার্ম গঠন

**১০৮।** (অনুমোদিত প্রশ্ন নং ৬৮০।) **শ্রী ব্রজগোপাল নিয়োগী :** কৃষি বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, হুগলি জেলার পোলবা ব্লকে সিডস ফার্ম গঠনের জন্য জমি নেওয়া হয়েছে,

(খ) সত্য হলে কবে এই জমি নেওয়া হয়েছে; এবং

(গ) উক্ত ব্লক সিডস ফার্ম চালু হতে কতদিন সময় লাগবে?

**কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) হ্যাঁ, ইহা সত্য পোলবা ব্লক সিডস ফার্ম গঠনের জন্য সরকার কর্তৃক জমি নেওয়া হয়েছে।

(খ) এই জমি নেওয়া হয়েছিল ২৪এ মে, ১৯৬৫ তারিখে।

(গ) জমি অধিগ্রহণের অব্যবহিত পরেই মহামান্য হাইকোর্টের আদেশ বলে ইনজাংশন জারি হয়েছিল। পরে ঐ ইনজাংশন উঠে যায়। অতঃপর কৃষি ইঞ্জিনিয়ারিং শাখার উপর ঐ ফার্মের ঘরবাড়ি, বেড়া ও সেচের ব্যবস্থা ইত্যাদি তৈয়ারির দায়িত্ব অর্পণ করা হয়। প্ল্যান এস্টিমেট ইত্যাদি তৈরির পর ঐ শাখা ঘরবাড়ি ইত্যাদি তৈরির কাজ আরম্ভ করেন; কিন্তু এখনও সমস্ত কাজ শেষ না হওয়ায় কৃষি অধিকারের নিকট হস্তান্তর হয় নি, হস্তান্তর হওয়ার সঙ্গে সঙ্গেই ফার্ম চালু করা যাবে।

**রাষ্ট্রায়ত্ত ব্যাঙ্ক হইতে ভাগচাষীদের জন্য ঋণ প্রদান**

**১০৯।** (অনুমোদিত প্রশ্ন নং ৬৮৩।) **শ্রী ব্রজগোপাল নিয়োগী :** ভূমি সদ্ব্যবহার ও সংস্কার এবং ভূমি ও ভূমিরাজস্ব বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমান বছরের ৩১এ আগস্ট, ১৯৭৯ পর্যন্ত পশ্চিমবঙ্গের কোনও জেলায় (১) কতজন ভাগচাষীকে (২) মোট কত টাকা রাষ্ট্রায়ত্ত ব্যাঙ্ক হইতে ঋণ দেওয়া হইয়াছে; এবং

(খ) এই ঋণ দেওয়ার ব্যাপারে নিরক্ষর ভাগচাষীদের সাহায্য করার জন্য পঞ্চায়েত সমিতি এবং/বা ব্লকের কোনও সরকারি কর্মচারির উপর বিশেষ দায়িত্ব দেওয়ার ব্যাপারে সরকার কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন বা করিতেছেন?

**ভূমি সদ্ব্যবহার ও সংস্কার এবং ভূমি ও ভূমিরাজস্ব বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) (১) পশ্চিমবঙ্গের বিভিন্ন জেলায় মোট ৫৪,০০৮ জন ভাগচাষী ও পাট্টাদারের ঋণের দরখাস্ত ব্যাঙ্কে পাঠানো হইয়াছে। ঐ সম্পর্কে একটি জিলাওয়ারী তালিকা নিম্নে দেওয়া হইল।

(২) মোট কত টাকা রাষ্ট্রায়ত্ত ব্যাঙ্ক ঋণ দেওয়া হইয়াছে তাহার সঠিক হিসাব এখনও ব্যাঙ্কগুলির কাছ হইতে পাওয়া যায় নাই।

(খ) এই ঋণ নেওয়া সম্পর্কে নিরক্ষর ভাগচাষীদের সাহায্য দানের ব্যাপারে সরকার বি ডি ও/পঞ্চায়েত সভাপতি ও প্রধানদের জড়িত করিয়াছেন। মাননীয় ভূমিরাজস্ব মন্ত্রী এ বিষয়ে সকল পঞ্চায়েত সভাপতির নিকট ব্যক্তিগত চিঠিও দিয়েছেন।

কাজটি এতই জটিল যে, কোনও বিশেষ সরকারি কর্মচারীর উপর দায়িত্ব দেওয়া বড় কথা নয়। সকলের মিলিত প্রচেষ্টা ছাড়া প্রকল্পের সার্থক রূপায়ণ সম্ভব নয়।

Statement referred to in reply to clause (ka) (1) of the question No.109 (Admitted question No.683)

| জেলার নাম | যেসব ভাগচাষী ও পাট্টাদারগণের ঋণের দরখাস্ত ব্যাঙ্কে পাঠানো হইয়াছে তাহাদের সংখ্যা |
|---|---|
| (১) ২৪-পরগনা .. .. .. | ২,৫০০ |
| (২) হাওড়া .. .. .. | .. |
| (৩) মুর্শিদাবাদ .. .. .. | ৭,৬৪০ |
| (৪) নদীয়া .. .. .. | ৫,০৪৮ |
| (৫) বর্ধমান .. .. .. | ৮,০০০ |
| (৬) হুগলি .. .. .. | ৯২০ |
| (৭) বীরভূম .. .. .. | ৫,৫৪৫ |

| | | | | | |
|---|---|---|---|---|---|
| (৮) | বাঁকুড়া | .. | .. | .. | ৩,৪৮৪ |
| (৯) | পুরুলিয়া | .. | .. | .. | ১,৮৯২ |
| (১০) | মেদিনীপুর | .. | .. | .. | ২,০৮৩ |
| (১১) | দার্জিলিং | .. | .. | .. | ৫৪৮ |
| (১২) | কোচবিহার | .. | .. | .. | ৭,০১৪ |
| (১৩) | পশ্চিম দিনাজপুর | .. | .. | .. | ৪,৪৫০ |
| (১৪) | মালদা | .. | .. | .. | ৪,৮৮৪ |
| (১৫) | জলপাইগুড়ি | .. | .. | .. | .. |
| | | | মোট | .. | ৫৪,০০৮ |

**মুর্শিদাবাদ জেলার বেনিয়াগ্রাম এফ আর ই হাসপাতাল সংস্কার**

**১১০।** (অনুমোদিত প্রশ্ন নং৭০১।) **শ্রী আবুল হাসনাত খান ও শ্রী বীরেন্দ্রনারায়ণ রায় :** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলার ফারাক্কা ব্লকের অন্তর্গত ভগ্নপ্রায় বেনিয়াগ্রাম এফ আর ই হাসপাতালটি মেরামতের ব্যবস্থা সরকার গ্রহণ করিয়াছে কিনা; এবং

(খ) গ্রহণ করিয়া থাকিলে কবে নাগাদ কাজ শেষ হইবে?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**ডায়মন্ডহারবার ট্যুরিস্ট লজের আয়-ব্যয়ের হিসাব**

**১১১।** (অনুমোদিত প্রশ্ন নং ৭১৭।) **শ্রী কৃষ্ণধন হালদার :** পর্যটন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭৭ সালের মার্চ থেকে জুলাই, ১৯৭৯ পর্যন্ত ডায়মন্ডহারবার মহকুমার ট্যুরিস্ট লজগুলিতে (১) আয় এবং (২) ব্যয়ের পরিমাণ কত; এবং

(খ) ডায়মন্ডহারবারে অবস্থিত 'সাগরিকা' লজে কতজন কর্মী নিযুক্ত আছেন?

**পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) ডায়মন্ডহারবার মহকুমায় অবস্থিত 'সাগরিকা' এবং বকখালি 'ট্যুরিস্ট লজের ১৯৭৭ সালের মার্চ থেকে জুলাই, ১৯৭৯ পর্যন্ত আয় এবং ব্যয় নিম্নে দেওয়া হইল :

(১) আয়—১১,৯৬,৬৬৫.০০ টাকা

(২) ব্যয়—১০,০৫,৪০৬.০০ টাকা

(খ) বর্তমানে 'সাগরিকা' লজে ৩২ জন কর্মী নিযুক্ত আছেন।

**ডায়মন্ডহারবার মহকুমা হাসপাতালে ঔষধ সরবরাহ**

**১১২।** (অনুমোদিত প্রশ্ন নং ৭২০।) **শ্রী কৃষ্ণধন হালদার ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ডায়মন্ডহারবার মহকুমা হাসপাতালের জন্য মাসিক কত টাকার ঔষধ সরবরাহ করা হয়;

(খ) উক্ত হাসপাতালে গত এক বৎসরের কোনও ঔষধ চুরির ঘটনা ঘটেছে কিনা; এবং

(গ) উত্তর 'হ্যাঁ' হলে এ সম্পর্কে কোনও তদন্ত হয়েছে কি না?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) গড়ে ২০ হইতে ২২ হাজার টাকার মতো।

(খ) খবর নাই।

(গ) প্রশ্ন ওঠে না।

**কাঁথি থানার ধান্দালীবাড় গ্রামে রেকর্ডভুক্ত বর্গাদার**

**১১৩।** (অনুমোদিত প্রশ্ন নং ৭২৯।) **শ্রী নানুরাম রায় ঃ** ভূমি সদ্ব্যবহার ও সংস্কার এবং ভূমি ও ভূমিরাজস্ব বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) সাম্প্রতিককালে কাঁথি থানার ৩নং ব্লকের ১নং অঞ্চল পঞ্চায়েতের অধীন ধান্দালীবাড় গ্রামে ১২ জন রেকর্ডভুক্ত বর্গাদারকে উচ্ছেদ করা হয়েছে—এই মর্মে সরকারের নিকট কোনও তথ্য আছে কি; এবং

(খ) থাকলে সরকার এ বিষয়ে কি ব্যবস্থা নিয়েছেন?

**ভূমি সদ্ব্যবহার ও সংস্কার এবং ভূমিরাজস্ব বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) এ রকম কোনও খবর সরকারের গোচরে এখনও আসে নি।

(খ) প্রশ্ন ওঠে না।

**পুরুলিয়া জেলার ঝালদা স্বাস্থ্যকেন্দ্র**

**১১৪।** (অনুমোদিত প্রশ্ন নং ৭৪৬।) **শ্রী সত্যরঞ্জন মাহাতো ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পুরুলিয়া জেলায় ঝালদা স্বাস্থ্যকেন্দ্রে বর্তমানে ক'টি বেড আছে; এবং

(খ) উক্ত হাসপাতালকে রুর‍্যাল হাসপাতালে পরিণত করার কোনও পরিকল্পনা আছে কি?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) পনেরটি।

(খ) বর্তমানে নেই।

**ঝালদা থানার কোঠশীলা প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রে বৈদ্যুতীকরণ**

**১১৫।** (অনুমোদিত প্রশ্ন নং ৭৫০।) **শ্রী সত্যরঞ্জন মাহাত ঃ** বিদ্যুৎ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পুরুলিয়া জেলার ঝালদা থানার কোঠশীলা প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রে বৈদ্যুতীকরণের কোনও পরিকল্পনা সরকারের বিবেচনাধীন আছে কি; এবং

(খ) থাকিলে, কবে নাগাদ উক্ত পরিকল্পনার কাজ আরম্ভ হইবে বলিয়া আশা করা যায়?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) হ্যাঁ।

(খ) বর্তমান চাষের মরশুমের পর মাঠে কাজ শুরু হবে।

**জলপাইগুড়ি জেলার ডুয়ার্স ও তরাই বনাঞ্চলে গাছ চুরির ঘটনা**

**১১৬।** (অনুমোদিত প্রশ্ন নং ৭৫১।) **শ্রী সেখ ইমাজুদ্দিন ঃ** বন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) জলপাইগুড়ি জেলার ডুয়ার্স ও তরাই বনাঞ্চল থেকে ব্যাপক হারে গাছ কেটে চুরির কোনও অভিযোগ সরকার পেয়েছেন কি; এবং

(খ) (ক) প্রশ্নের উত্তর হ্যাঁ হলে—

(১) ১৯৭৮ সালে কত টাকার বনসম্পদ এইভাবে চুরি হয়েছে, ও

(২) সরকার এই বিষয়ে কি সতর্কতামূলক ব্যবস্থা গ্রহণ করেছেন?

**বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) না।

(খ) (১) ও (২) প্রশ্ন ওঠে না।

**বর্গাদার নথিভুক্ত থাকায় অকৃষক মালিকগণের জমি বিক্রয়ে অসুবিধা**

**১১৭।** (অনুমোদিত প্রশ্ন নং ৭৫৮।) **শ্রী মনোরঞ্জন রায় ঃ** ভূমি সদ্ব্যবহার ও সংস্কার এবং ভূমি ও ভূমিরাজস্ব বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) জমিতে বর্গাদার নথিভুক্ত থাকায় বহু ক্ষেত্রে নিম্ন আয়বিশিষ্ট ছোট ছোট জমির অকৃষক মালিকগণ প্রয়োজনের সময় জমি বিক্রয় করতে অসুবিধার সম্মুখীন হচ্ছেন—এইরূপ কোনও তথ্য রাজ্য সরকারের কাছে আছে কি; এবং

(খ) থাকলে সরকার এজন্য কি ব্যবস্থা গ্রহণ করছেন?

**ভূমি সদ্ব্যবহার ও সংস্কার এবং ভূমি ও ভূমিরাজস্ব বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) রাজ্য সরকারের কাছে এইরূপ কোনও তথ্য নাই।

(খ) প্রশ্ন ওঠে না।

**ওয়েস্ট বেঙ্গল ইন্ডাস্ট্রিয়াল ডেভেলপমেন্ট কর্পোরেশন কর্তৃক শিল্প স্থাপন**

**১১৮।** (অনুমোদিত প্রশ্ন নং ৭৬০।) **শ্রী নীহারকুমার বসু :** বাণিজ্য ও শিল্প বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, ওয়েস্ট বেঙ্গল ইন্ডাস্ট্রিয়াল ডেভেলপমেন্ট কর্পোরেশন বিভিন্ন জেলায় কোনও কোনও নূতন শিল্প গড়ার পরিকল্পনা নিয়েছে; এবং

(খ) সত্য হ'লে—

(১) কবে নাগাদ এই পরিকল্পনাগুলির কাজ আরম্ভ হবে,

(২) এই পরিকল্পনাগুলিতে অর্থ বিনিয়োগের পরিমাণ কত, ও

(৩) সম্ভাব্য কর্মসংস্থান কত?

**বাণিজ্য ও শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) ওয়েস্ট বেঙ্গল ইন্ডাস্ট্রিয়াল ডেভেলপমেন্ট কর্পোরেশন রাজ্য পর্যায়ে বিভিন্ন সংস্থার সহিত যোগাযোগ রাখিয়া বিভিন্ন জেলায় বিশেষ বিশেষ শিল্প প্রকল্প রূপায়ণের একটি কর্মসূচি বিবেচনা করিতেছেন। শিল্প প্রকল্পগুলির রূপরেখা প্রস্তুত হইতেছে।

(খ) (১), (২) এবং (৩) শিল্প প্রকল্পগুলি নির্দিষ্ট হইবার ও চূড়ান্ত রূপ পাইবার পর এই তথ্যগুলি দেওয়া সম্ভব হইবে।

**কাঁথি স্টেডিয়ামের জন্য সরকারের দেয় টাকা**

**১১৯।** (অনুমোদিত প্রশ্ন নং ৭৮১।) **শ্রী বলাইলাল দাস মহাপাত্র :** শিক্ষা (ক্রীড়া) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার অন্তর্গত কাঁথি শহরে নির্মীয়মাণ স্টেডিয়ামটির জন্য এ পর্যন্ত (১) রাজ্য সরকার, (২) রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকার কত টাকা সাহায্য করিয়াছেন;

(খ) উক্ত স্টেডিয়ামটির নির্মাণে মোট কত টাকা ব্যয় হইবে এবং কিভাবে এই টাকার যোগান হইবে; এবং

(গ) উক্ত স্টেডিয়ামটির জমি ইত্যাদি কন্টাই স্পোর্টস অ্যাশোসিয়েশনকে হস্তান্তরিত করার জন্য ~~সরকার~~ কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন বা করিতেছেন?

**শিক্ষা (ক্রীড়া) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) (১) রাজ্য সরকার এ পর্যন্ত এক লক্ষ টাকা অনুদান দিয়েছেন।

(২) রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকার পঞ্চাশ হাজার টাকা সাহায্য করেছেন।

(খ) উক্ত স্টেডিয়ামটির অনুমিত ব্যয় ১৯৭৬ সালের হিসাবের ভিত্তিতে দুই লক্ষ তিরাশি হাজার টাকা। এই পর্যন্ত প্রদত্ত সরকারি অনুদান ছাড়া বাকি টাকা উদ্যোক্তারা স্থানীয় জনসাধারণের কাছ থেকে দান হিসাবে সংগ্রহ করবেন।

(গ) উক্ত স্টেডিয়ামটির জমি হস্তান্তরিত করার বিষয়টি সরকারের বিবেচনাধীন আছে।

**সালবনী ফডার ফার্মের অস্থায়ী কর্মীদের স্থায়ীকরণ**

**১২০।** (অনুমোদিত প্রশ্ন নং ৭৮৭।) **শ্রী সুন্দর হাজরা ঃ পশুপালন ও পশুচিকিৎসা** বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, মেদিনীপুর জেলার সালবনী ফডার ফার্মে প্রায় ২৪১ জন মাস্টার রোল ওয়ার্কার দীর্ঘ দশ বৎসর যাবত অস্থায়ী হিসাবে কাজ করিতেছে; এবং

(খ) সত্য হইলে, উক্ত মাস্টার রোল ওয়ার্কারদের স্থায়ীকরণের কোনও পরিকল্পনা সরকারের আছে কি?

**পশুপালন ও পশুচিকিৎসা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) মেদিনীপুর জেলার সালবনী ফডার ফার্মে বর্তমানে ২৪০ জন মাস্টার রোল ওয়ার্কার তিন বছরের অধিককাল কাজ করিতেছেন। এই সমস্ত মাস্টার রোল ওয়ার্কারদের কত সংখ্যক কোনও সময় থেকে কাজে নিযুক্ত আছেন তার বিবরণ হ'ল ঃ

| | কতজন | | | কতদিন কাজ করেছে |
|---|---|---|---|---|
| | ১২৭ | .. | .. | জানুয়ারি ১৯৭০ |
| | ৯ | .. | .. | ফেব্রয়ারি ১৯৭০ |
| | ৬৪ | .. | .. | মার্চ ১৯৭০ |
| | ৩৭ | .. | .. | এপ্রিল ১৯৭০ |
| | ১ | .. | .. | জুন ১৯৭০ |
| | ১ | .. | .. | ফেব্রয়ারি ১৯৭১ |
| | ১ | .. | .. | জুন ১৯৭১ |
| মোট | ২৪০ | | | |

(খ) উক্ত পদগুলির নিয়মিতকরণের বিষয় সরকারের বিবেচনাধীন রয়েছে।

**পাবলিক প্রসিকিউটর ও গভর্নমেন্ট প্লিডার নিয়োগনীতি**

**১২১।** (অনুমোদিত প্রশ্ন নং৭৯৫।) **শ্রী সেখ ইমাজুদ্দিন ঃ** বিচার বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পাবলিক প্রসিকিউটর এবং গভর্নমেন্ট প্লিডার নিয়োগের ভিত্তি এবং নিয়ম কি কি;

(খ) বর্তমান সরকার ক্ষমতায় আসার পর মোট কতজন পাবলিক প্রসিকিউটার এবং গভর্নমেন্ট প্লিডার নিয়োগ করা হয়েছে; এবং

(গ) তাদের নাম ও ঠিকানা কি কি?

**বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) ক্রিমিন্যাল প্রোসিডিউর কোড-এর ২৪নং ধারা মতে পাবলিক প্রসিকিউটার নিয়োগ করা হয়।

লিগ্যাল রিমেমব্রানসারের ম্যানুয়েল বই-এর ৬১ নং রুল মতে গভর্নমেন্ট প্লিডার নিয়োগ করা হয়।

উক্ত ধারা এবং রুলের একটি কপি সংযোজিত পত্রে দেওয়া হইল।

(খ) বর্তমান সরকার ক্ষমতায় আসার পর মোট ১১জন পাবলিক প্রসিকিউটার এবং দশজন গভর্নমেন্ট প্লিডার নিয়োগ করা হইয়াছে।

(গ) তাহাদের নাম ও ঠিকানা নিম্নে দেওয়া হইলঃ

**পাবলিক প্রসিকিউটার**

১। বীরভূম জেলা ঃ কাজী আব্দুল রাকিব, অ্যাডভোকেট, বার অ্যাশোসিয়েশন, ক্রিমিন্যাল কোর্ট, বীরভূম।

২। বর্ধমান জেলা ঃ শ্রী সুনীলকুমার ভট্টাচার্য, অ্যাডভোকেট, বার অ্যাশোসিয়েশন, ক্রিমিন্যাল কোর্ট, বর্ধমান।

৩। বাঁকুড়া জেলা ঃ শ্রী ক্ষেত্রনাথ গোস্বামী, অ্যাডভোকেট, বার অ্যাশোসিয়েশন, ক্রিমিন্যাল কোর্ট, বাঁকুড়া।

৪। কোচবিহার জেলা ঃ শ্রী মনোজেন্দ্র চক্রবর্ত্তী, অ্যাডভোকেট, বার অ্যাশোসিয়েশন, ক্রিমিন্যাল কোর্ট, কোচবিহার

৫। পশ্চিম দিনাজপুর জেলা ঃ শ্রী অমরেন্দ্রনারায়ণ চট্টোপাধ্যায়, অ্যাডভোকেট, বার অ্যাশোসিয়েশন, ক্রিমিন্যাল কোর্ট, পশ্চিমদিনাজপুর।

৬। হুগলি জেলা ঃ শ্রী অবনী সিংহ রায়, অ্যাডভোকেট, বার অ্যাশোসিয়েশন, ক্রিমিন্যাল কোর্ট, হুগলি।

৭। হাওড়া জেলা ঃ শ্রী চিন্ময় চৌধুরি, অ্যাডভোকেট, বার অ্যাশোসিয়েশন, ক্রিমিন্যাল কোর্ট, হাওড়া।

৮। মালদহ জেলা ঃ শ্রী বিমলকৃষ্ণ স্যান্যাল, অ্যাডভোকেট, বার অ্যাশোসিয়েশন, ক্রিমিন্যাল কোর্ট, মালদহ।

৯। মুর্শিদাবাদ জেলা ঃ শ্রী দিলীপ দত্ত, অ্যাডভোকেট, বার অ্যাশোসিয়েশন, ক্রিমিন্যাল কোর্ট, মুর্শিদাবাদ।

১০। নদীয়া জেলা ঃ শ্রী উমাপদ ভট্টাচার্য, অ্যাডভোকেট, বার অ্যাশোসিয়েশন, ক্রিমিন্যাল কোর্ট, নদীয়া।

১১। ২৪-পরগনা জেলা ঃ শ্রী অসিতরঞ্জন গাঙ্গুলী, অ্যাডভোকেট, বার অ্যাশোসিয়েশন, ক্রিমিন্যাল কোর্ট, ২৪-পরগনা।

**গভর্নমেন্ট প্লিডারদের নাম ও ঠিকানা**

শ্রী গাঙ্গুলী পদত্যাগ করায় শ্রী দিলীপ গুহ, অ্যাডিশন্যাল পাবলিক প্রসিকিউটার নিজে

কাজ ছাড়াও ২ আগস্ট, ১৯৭৮ হইতে পাবলিক প্রসিকিউটারের কাজও চালাইয়া যাইতেছেন।

১। বীরভূম জেলা ঃ শ্রী রাধিকাপ্রসাদ মুখার্জি, অ্যাডভোকেট, বার অ্যাশোসিয়েশন, সিভিল কোর্ট, বীরভূম।

২। বর্ধমান জেলা ঃ শ্রী সুধীরকুমার কোনার, অ্যাডভোকেট, বার অ্যাশোসিয়েশন, সিভিল কোর্ট, বর্ধমান।

৩। কোচবিহার জেলা ঃ শ্রী মনোজেন্দ্র চক্রবর্তী, অ্যাডভোকেট, বার অ্যাশোসিয়েশন, সিভিল কোর্ট, কোচবিহার।

৪। পশ্চিম দিনাজপুর জেলা ঃ শ্রী কিশোরীমোহন সরকার, অ্যাডভোকেট, বার অ্যাশোসিয়েশন, সিভিল কোর্ট, পশ্চিম দিনাজপুর।

৫। হুগলি জেলা ঃ শ্রীসত্যেন ব্যানার্জি, অ্যাডভোকেট, বার অ্যাশোসিয়েশন, সিভিল কোর্ট, হুগলি।

৬। হাওড়া জেলা ঃ শ্রীঅজিত দাস, অ্যাডভোকেট, বার অ্যাশোসিয়েশন, সিভিল কোর্ট, হাওড়া।

৭। মেদিনীপুর জেলা ঃ শ্রী রমেশচন্দ্র পতি, অ্যাডভোকেট, বার অ্যাশোসিয়েশন, সিভিল কোর্ট, মেদিনীপুর।

৮। মুর্শিদাবাদ জেলা ঃ শ্রী দেবেন্দ্রনাথ দত্ত, অ্যাডভোকেট, বার অ্যাশোসিয়েশন, সিভিল কোর্ট, মুর্শিদাবাদ।

৯। নদীয়া জেলা ঃ শ্রী উমাপদ ভট্টাচার্য, অ্যাডভোকেট, বার অ্যাশোসিয়েশন, সিভিল কোর্ট, নদীয়া।

১০। ২৪-পরগনা জেলা ঃ শ্রী পৃথ্বীশ বাগচী, অ্যাডভোকেট, বার অ্যাশোসিয়েশন, সিভিল কোর্ট, আলিপুর ২৪-পরগনা।

Statement referred to in reply to clause (ka) of the question No.121
(Admitted question No. 795)

### Cr. P.C.

**24. Public Prosecutors.**—(1) For every Court, the Government or the State Government shall after consultation with the High court, appoint a public prosecutor for conducting, in such Court, any prosecution, appeal or other proceeding on behalf of the Central or State Government, as the case may be.

(2) For every district the state Government shall appoint a public prosecutor and may also appoint one more Additional Public Prosecutors for the district.

(3) The District Magistrate shall, in consultation with the Sessions Judge, prepare a panel of names of persons who are, in his opinion, fit to be appointed as the Public Prosecutor or Additional Public Prosecutor for the district.

(4) No person shall be appointed by the State Government as the Public Prosecutor or Additional Public Prosecutor for the district unless his name appears on the panel of names prepared by the District Magistrate under sub-section (3).

(5) A person shall only be eligible to be appointed as a Public Prosecutor or an Additional Public Prosecutor under sub-section (1) or sub-section (2), if he has been in practice as an advocate for not less than seven years.

(6) The Central Government or the State Government may appoint for the purpose of any case or class of cases, an advocate who has been in practice for not less than ten years, as a Special Public Prosecutor.

**L.R.'s Manual**

**61. Appointment of Government Pleaders.**—(1) Whenever the Office of the Government Pleader becomes permanently vacant, the Collector, in consultation with the District Judge, shall inform the Legal Remembrancer whether suitable candidates are available locality or whether applications of candidates from outside the district should also be called for.

(2) If the Legal Remembrancer decides that no suitable candidate is available localy he may, on consultation with the Collector, recommend to the Minister-in-charge of the Judicial Department to fill the vacancy by transfering any other Government Pleader who is willing to accept the post.

(3) If the vacancy is not filled by transfer, the Collector shall be asked by the Legal Remembrancer to advertise the vacancy, either generally or locally.

(4) When the vacancy is advertised generally, all applications shall be submitted to the Collector of the district in which the applicant usually practices, who shall forward them to the Collector of the district where the vacancy occurs, with his recommendations after consultation with the District Judge as to the fitness of the application for the post.

Applications from candidates practising on the Original Side of the High Court shall be submitted to the Advocate-General, West Bengal,

and those from candidates practising on the Appellate Side of the High Court or the Small Cause Court or the Police Court, Calcutta, shall be submitted to the Government Pleader, High Court, the Chief Judge, Small Cause Court and the Chief Presidency Magistrate, Calcutta, respectively. All such applications shall be forwarded to the Collector of the district where the vacancy occurs with the recommendations of the respective officers.

(5) All applications in respect of such advertisement shall be received by the Collector, who shall forward them through the Commissioner to the Legal Remembrancer, together with the recommendations of himself and the District Judge.

(6) After the Legal Remembrancer has considered all the applications he shall submit the file with his recommendations as ex-officio Secretary to the Minister-in-charge of the Judicial Department for necessary orders regarding appointment of Government Pleaders in the districts.

(7) All appointments shall be for a period of not exceeding three years, and may be renewed for further periods if the incumbents are found fit and efficient.

(8) Incumbents will receive their letters of appointment from the Legal Remembrancer and ex-officio Secretary to the Government of West Bengal in the Judicial Department.

(9) No person shall be deemed to be qualified for appointment as Government Pleader until he has practised for five years as a Pleader, Advocate or Barrister.

### পুরুলিয়া জেলায় ভি এফ এ-এর শূন্য পদ

১২২। (অনুমোদিত প্রশ্ন নং ৮১৩।) **শ্রী সুরেন্দ্রনাথ মাজী :** পশুপালন ও পশুচিকিৎসা বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পুরুলিয়া জেলায় ভেটারিনারি ফিল্ড অ্যাসিস্ট্যান্ট-এর কতগুলি পদ শূন্য আছে; এবং

(খ) উক্ত পদগুলি পূরণের জন্য কোনও আবেদন পত্র গ্রহণ করা হইয়াছে কি?

**পশুপালন ও পশুচিকিৎসা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) পাঁচটি পদ শূন্য আছে।

(খ) হ্যাঁ।

## Calling Attention to Matters of Urgent Public Importance

**মিঃ স্পিকার :** আমি নিম্নলিখিত বিষয়ের উপর দৃষ্টি আকর্ষণী নোটিশ পেয়েছি যথা :

১। গত ৭.৮.৭৯ থেকে ৯.৮.৭৯ তারিখ পর্যন্ত সুন্দরবন অঞ্চলে ঘূর্ণিঝড় ও বন্যা—শ্রীগুনধর মাইতি।

2. Installation of flood forecasting and rain gauge stations—Shri Gopal Basu.

3. Findings of Basu Commission against Ex-Irrigation Minister—Shri Gopal Basu

4. Pending telephone bills of Ex-Irrgation Minister—Shri Kshiti Bhusan Roy Barman.

5. Recent flood at Cooch Behar—Shri Kshiti Ranjan Mondal.

আমি শ্রী গোপাল বসু মহাশয়ের Findings of Basu Commission against Ex-Irrigation Minister. বিষয়ের উপর আনীত নোটিশ মনোনীত করছি। মন্ত্রী মহাশয় যদি সম্ভব হয় ঐ বিষয়ের উপর একটি বিবৃতি দিতে পারেন। তিনি আজকে যখন হোক বিবৃতি দিতে পারেন।

**শ্রী প্রভাস রায় :** ২টার পর দেব।

**মিঃ স্পিকার :** কুচবিহারে ফ্লাড ও গুণধর মাইতির সুন্দরবন এর বিষয়টি আপনি ৩৪৬-এ বিবৃতি দিতে পারেন।

**জনস্বার্থে গুরুত্বপূর্ণ জরুরি বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ ও বিবৃতি প্রদান**

গত ৬ই সেপ্টেম্বর, ১৯৭৯ তারিখে শ্রীমতী ছায়া ঘোষ এম এল এর উপর কিছু দুষ্কৃতকারীর আক্রমণ-এর ঘটনা সম্পর্কে স্বরাষ্ট্র (পুলিশি) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়কে বিবৃতি দিতে অনুরোধ করছি।

**Shri Jyoti basu :** Sir, it has been reported that on 10.9.79 at about 11.45 A.M. Shrimati Chhaya Ghosh, M.L.A., informed the S.D.P.O., Lalbag, over telephone from Berhampore Party Office of the Forward Block, while she was going to Berhampore from Lalbag town in a rickshaw, she was confronted by a group of unknown persons near Curzeon Bridge who allegedly wanted to know as to why she was trying to put them into trouble. The M.L.A. is reported to have told them that she would talk to them later. It has also been reported that the M.L.A. mentioned to the S.D.P.O. that while she was talking to these unknown persons, one Shrimanto Mondal and his nephew Arjun Mondal were standing at a nearby place with weapons. On receipt of this telephone, S.D.P.O. hurridly came to the Murshidabad P.S. and started making enquiry. The rickshaw in which the M.L.A. was travelling could not be located. Shri Srimanto Mondal and Arjun Mondal could not also be traced. On the same day at 22.25 hours, Shrimati Chhaya Ghosh Cent written complaint to the O.C. Berhampore P.S.

alleging attack on her by a group of persons near Curzeon Bridge reportedly by persons by persons belonging to Congress(I) and other antisocial elements. In her complaint, she also mentioned about attack on one of her supporters, namely Shri Biswanath Ghosh by one Shri Anuplal Rai alleging assault on him by Shri Biswanath Rai (Ghosh). Police has started investigation into all these cases of complaints Police has been instructed to ensure that representatives of the people do not face difficulty while carring on their organisational work.

## Mention Cases

**শ্রী নীরোদ রায়চৌধুরি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটা বিশেষ ঘটনা উপস্থিত করছি যেটা ইদানিংকালে অত্যন্ত মর্মান্তিক ঘটনা। আপনি জানেন যে কলকাতা এবং বেলঘরিয়ায় যে সরস্বতী প্রেস আছে সেখানে ১২ শো কর্মচারী কাজ করেন। ২৮১ দিন এই কারখানায় লক আউট চলছে, শ্রমিকরা অত্যন্ত খারাপ অবস্থার মধ্যে আছে। শ্রমিক কর্মচারিরা ইতিমধ্যে তাদের বাড়ি-ঘর স্থাবর, অস্থাবর সম্পত্তি বিক্রি করতে শুরু করেছে। ৩ জন ইতিমধ্যে না খেয়ে মারা গেছে, ২/৩ জন সুইসাইড করেছে। যারা সুইসাইড করেছে তাদের নাম করছি। সেখ আশরফ আলী মেশিন ম্যান, গ্রাম বাগনান, হাওড়া, তিনি সুইসাইড করেছেন। রমেশ দাস, গ্রাম কল্যাণ গড়, হাবড়া, হেলপার, মেশিন, তিনি না খেয়ে মারা গেছেন। রাধেশ্যাম সূত্রধর বেলঘরিয়া স্কোয়াটার, কাঠের মিস্ত্রি, তিনিও না খেয়ে মারা গেছেন। এই অবস্থা চলছে। বামফ্রন্ট সরকারের পক্ষ থেকে ঘোষণা করা হয়েছিল যে ঐ প্রেসকে অধিগ্রহণ করা হবে। শিল্প এবং বাণিজ্য মন্ত্রী বারে বারে প্রতিশ্রুতি দিয়েছেন, কিন্তু আজ পর্যন্ত ঐ প্রেস অধিগ্রহণ করেননি। এই ১২ শো শ্রমিক কর্মচারীর সঙ্গে আরও কয়েক হাজার লোক যুক্ত আছে, তাদের প্রাণ রক্ষার জন্য অনতিবিলম্বে এই সরস্বতী প্রেসকে অধিগ্রহণ করা হোক এই সম্পর্কে আমি আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রী এবং বামফ্রন্ট সরকারের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী মোহা বাচ্চা মুন্সী :** মাননীয় স্পিকার সাহেব, আপনার মাধ্যমে আমি জানাতে চাই যে আমাদের পশ্চিম দিনাজপুর জেলায় আগে তুঁত চাষ ছিল না, কিন্তু বামফ্রন্ট সরকারের একটা ঘোষণা অনুসারে সেখানে ৩ শো পরিবার তুঁত চাষ শুরু করে। এদের সরকার থেকে কিছু সাবসিডি দেওয়ার কথা ছিল। আমাদের ওদিকে অনাবৃষ্টি হয়েছে, সেই অনাবৃষ্টির ফলে চতুর্দিকে কৃষকদের ভেতর একটা অভাব সৃষ্টি হয়েছে। দ্বিতীয় কথা হচ্ছে এই সাবসিডি না দেওয়ার ফলে তারা ঘর নির্মাণ করতে পারছে না এবং তুঁত চাষের জন্য মেরামত করে যে বাগান ঠিক করবে সেটাও করতে পারছে না। এখানে তুঁত চাষের জন্য ভাল ডাঙ্গা জমি আছে। তাদের গুটি পোকা বিক্রি করার জন্য মালদহের মধুঘাটিতে একটা কেন্দ্র আছে। সেখানে তারা গাড়িতে করে গুটি পোকা বিক্রি করার জন্য নিয়ে গেলে তারা সেগুলি কেনে না, তারা বলে ঐগুলি খারাপ হয়ে গেছে। সেজন্য তারা বাধ্য হয়ে কম দামে ১০/১২ টাকা দামে বিক্রি করে। এই অবস্থা যদি চলতে থাকে তাহলে তুঁত চাষ নষ্ট হয়ে যাবে। সেজন্য মন্ত্রী সাহেবের কাছে অনুরোধ করব তুঁত চাষীদের উপকার করার জন্য তারা যাতে সাবসিডি পায় তার ব্যবস্থা করা দরকার এবং তাদের গুটি পোকা বিক্রি করার কেন্দ্র ইসলামপুরে করা

**দরকার**। তা না হলে তুঁত চাষীদের বিশেষ অসুবিধা হবে।

**শ্রী সুনীল সাঁতরা** : মাননীয় স্পিকার মহাশয়, দামোদর এলাকায় যারা বালি তুলছে তারা সরকারের রয়্যালটি ফাঁকি দিচ্ছে। কলকাতা থেকে কয়েক শত ট্রাক প্রতিদিন ওখানে যায় এবং সি এম ডি এ এবং পাতাল রেলের সঙ্গে যোগসাজসে ওরা ওখান থেকে একশ সি এফ টি বালির দাম যেটা ১০৫ টাকা, যখন তারা পাতাল রেলকে সাপ্লাই করছে তখন ১৭৫ টাকা নেয় অর্থাৎ প্রতি ট্রাকে ৩৫০ থেকে ৪০০ সি এফ টি বালি আসে এবং ৬৫০ টাকা থেকে ৭০০ টাকা দামে পাতাল রেলকে সাপ্লাই দেয়। পাতাল রেলের মতো গুরুত্বপূর্ণ এই রকম কাজে বিশেষত দামোদর বালিতে নোনা ভাব বেশি থাকার জন্য ঐ বালিতে এইরকম গুরুত্বপূর্ণ কাজ হওয়া ঠিক নয়। সেইজন্য মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। উনি নিশ্চয় এর ব্যবস্থা গ্রহণ করবেন।

**শ্রী মহাদেব মুখার্জি** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি বিশেষ গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করতে চাই। অ্যাসেম্বলি হাউসে যে লাইব্রেরি আছে তাতে একটাও আপ টু ডেট অ্যামেন্ডমেন্ট সহ কোনও আইন বই নেই। মানধাতা আমলের আইন বইগুলি সেখানে আছে। সেইজন্য আমাদের খুবই অসুবিধা হচ্ছে। আমি আপনার কাছে আবেদন করছি যে, আপ টু ডেট আইন বই এবং গভর্নমেন্ট পাবলিকেশনগুলি যদি এখানে প্রিন্ট করা হয় অথবা কিনে এনে এখানে লাইব্রেরিতে রাখা হয় সেইজন্য আপনি ব্যবস্থা গ্রহণ করবেন।

**মিঃ স্পিকার** : এই হাউসের কোনও ব্যাপার বলতে হলে প্রথমে স্পিকারকে বলবেন, হাউসে বলবেন না, এটাই রীতি। যদি স্পিকারের কাছে রেমিডি না পান তবে হাউসে বলবেন।

**শ্রী সতীশচন্দ্র বিশ্বাস** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি জরুরি বিষয়ের প্রতি সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। ভাগচাষীদের বিরুদ্ধে জোতদার এবং পুলিশের এক অংশ চক্রান্ত বা জুলুম করছে। আমরা জানি দীর্ঘকাল কৃষক আন্দোলনের ফলে বামমন্ত্রীদের নেতৃত্বে—যদিও কংগ্রেসের আমলে নানা সময়ে নানা রকম চাষীদের জন্য আইন পাশ করেছেন আন্দোলনের চাপে, কার্যত, প্রশাসন, রাষ্ট্র ব্যবস্থা এগুলি সমস্তই কৃষকদের বঞ্চিত করেছে, আমাদের বামফ্রন্ট সরকারের আসার পর বর্গাদারদের স্বার্থে যে আইন পাশ হল সেই বর্গাদারদের বিরুদ্ধে জোতদাররা সশস্ত্র আক্রমণ বা উচ্ছেদ করবার চেষ্টা করছে। চাষীরা প্রতিরোধ করা সত্ত্বেও এখন দেখা যাচ্ছে পুলিশ থানা, জে এল আর ও অফিস, সি আই, সেটেলমেন্ট অফিসার কানুনগো এরা সম্মিলিত ভাবে এই বর্গাদারদের স্বার্থকে জোতদারের পক্ষ নিয়ে বানচাল করবার চক্রান্ত চালাচ্ছে। হাঁসখালি থানার গত বছর দেখা গেল বর্গাদারদের দরখাস্ত রেকর্ড করার জন্য এক বছর পড়ে থাকছে। অফিসার বলছেন যে অফিসারদের অভাবে রেকর্ড করা সম্ভব হচ্ছে না। এইভাবে বর্গা রেকর্ড দেরি করা হচ্ছে। তারপরে বর্গাদারদের জমির ফসল জোর করে জোতদাররা পুলিশের সহযোগিতায় নিয়ে লুঠ পাট করছে। অবিলম্বে যাতে পুলিশি তুমুল জোতদারদের সহযোগিতা বন্ধ হয় মাননীয় মন্ত্রী মহাশয় নিশ্চয় তা চেষ্টা করবেন।

[1-20—1-30 P.M.]

**শ্রী গুনধর চৌধুরি :** মাননীয় স্পিকার মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। বাঁকুড়া জেলার বিষ্ণুপুরে নিখিল বঙ্গ শিক্ষণ মহাবিদ্যালয়ের অধীনে শারীর শিক্ষা বিভাগ খোলা হয়েছে এবং এর জন্য টাকাও বরাদ্দ করা আছে। কিন্তু দুঃখের সঙ্গে জানাচ্ছি সেখানকার ছাত্রদের স্টাইপেন্ড, শিক্ষক এবং কর্মচারিদের বেতনের টাকা বর্তমান বছরে দেওয়া হয়নি এবং গত বছরেরও একাংশ টাকা বাকি আছে। এর ফলে সেখানে এক অচল অবস্থার সৃষ্টি হয়েছে এবং ছাত্ররা ধর্মঘট করেছে। তারা এই ব্যাপার নিয়ে মুখ্যমন্ত্রীর কাছে টেলিগ্রামও পাঠিয়েছে। তবে শোনা যাচ্ছে একজন ডি ডি পি আই, যাঁর দায়িত্বে এটা আছে তিনি নাকি কাগজপত্র সব হারিয়ে ফেলেছেন। এই ডি ডি পি আই সরকারের নীতিকে বানচাল করছেন, সরকারকে জনসাধারণের সামনে হেয় করছেন। কাজেই আমার বক্তব্য হচ্ছে যখন ছাত্ররা খেতে পাচ্ছে না, শিক্ষকরা তাঁদের বেতন পাচ্ছেন না তখন ওই মহাবিদ্যালয়ে সরকারের বরাদ্দ টাকা দেওয়া হোক এবং এই দায়িত্বজ্ঞানহীন ডি ডি আই—কে সরানো হোক।

**শ্রী নারায়ণ মুখার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয় আমি যে বিষয়টি উল্লেখ করে সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি সেটা হল বসিরহাটে প্রায় ১০ হাজার তন্তুজীবী বেকার হয়ে আছে, তাদের কোনও কাজকর্ম নেই। এর কারণ হচ্ছে, ক্রমাগত সুতোর দাম বাড়ার ফলে তন্তুজীবীদের অসুবিধা হচ্ছিল এটা ঠিক, কিন্তু গত দুসপ্তাহ ধরে বাজারে কোনও সুতো পাওয়া যাচ্ছে না। অবশ্য এটা সমস্ত পশ্চিমবাংলার সমস্যা। বসিরহাটের এই তন্তুজীবীরা গজ ব্যান্ডেজের কাপড় তৈরি করে এবং তারা সারা ভারতবর্ষের চাহিদা মেটায়। সুতো না পাওয়ার ফলে এবং সুতোর দাম বাড়ার ফলে তন্তুজীবীদের কাছে নানা রকম সংকট সৃষ্টি হচ্ছে, কাজেই আমি সংশ্লিষ্ট আকর্ষণ করে বলছি এই হাজার হাজার তন্তুজীবী যাতে সুতো পেতে পারে তার ব্যবস্থা করুন।

**শ্রী বিজয় বাউড়ি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আইনও বিচার বিভাগের মন্ত্রী মহাশয়ের একটা গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। আমি জেনেছি আগামী ২২ তারিখ কাশীপুরে নূতন একটা সাব-রেজিস্ট্রি অফিসের উদ্বোধন হচ্ছে এবং রঘুনাথপুরের সাব-রেজিস্ট্রারকে নির্দেশ দেওয়া হয়েছে তিনি সপ্তাহে ৩দিন রঘুনাথপুরে কাজ চালাবেন এবং বাকি ৩ দিন কাশীপুরে গিয়ে কাজ চালাবেন। আমরা চাই কাশীপুরে অফিস হোক এর ফলে বেকার ছেলেদের চাকুরি হবে। কিন্তু আমার বক্তব্য হচ্ছে রঘুনাথপুর একটা ইমপর্ট্যান্ট জায়গা, ৪টি থানার দুর দূরান্ত থেকে মানুষ এখানে আসে। কিন্তু সপ্তাহে ৩দিন যদি রঘুনাথপুরের অফিস বন্ধ থাকে তাহলে বাধ্য হয়ে কাশীপুরে যেতে হবে। আমরা জানি কাশীপুরে যাবার জন্য যানবাহনের ব্যবস্থা নেই এবং নিরাপত্তার অভাবও রয়েছে। এই ব্যাপারে রঘুনাথপুরের বার অ্যাশোসিয়েশন আইনমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করেছে, ডিড রাইটার্স অ্যাশোসিয়েশনের পক্ষ থেকেও একটা মেমোরেন্ডাম দেওয়া হয়েছে এবং জনসাধারণের পক্ষ থেকেও মেমোরেন্ডাম এবং মাস পিটিশন দেওয়া হয়েছে। আমি ডিড রাইটার্স অ্যাশোসিয়েশন এবং জনসাধারণের মেমোরেন্ডাম মন্ত্রী মহাশয়কে দিচ্ছি। আমার বক্তব্য হচ্ছে রঘুনাথপুরে ৬ দিন সাব-রেজিস্ট্রার কাজ করুন এবং কাশীপুরে ১ জন নূতন সাব-রেজিস্ট্রার নিয়োগ করা হোক।

**শ্রী সন্তোষকুমার দাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, হাওড়া জেলার পাঁচলা ব্লকে রুরাল ইলেকট্রিফিকেশান করতে ২৪ লক্ষ টাকা মঞ্জুর হয়েছে। কিন্তু সেই কাজকে বানচাল করে দেবার জন্য সুপরিকল্পিতভাবে প্রশাসনিক বিভাগ চেষ্টা করছে বলে—আমাদের মনে হয়েছে। কারণ এখানে যে সমস্ত কাজ আরম্ভ হয়েছে সেখানে কনট্রাক্টাররা কাজ করছেন, বলছে সরকার থেকে যে সমস্ত জিনিসপত্র প্রয়োজন তা ঠিকমতো পাওয়া যাচ্ছে না তারা দু'একটা পোল পুঁতে দিয়েছে তারপর সেখানে আর যায়নি। সেখানে প্রশাসনের বিভিন্ন জায়গায় এলে তাঁরা বলেন যে রুর‍্যাল ইলেকট্রিফিকেশন যে টাকা স্যাংশন করেছে সেটা সেন্ট্রাল গভর্নমেন্টের টাকা, কেন্দ্রীয় সরকার টাকা দিয়েছে, কিন্তু আপনাদের সরকার কোনও টাকা পয়সা দেয়নি, সুতরাং এই কাজ এই রকমভাবেই চলবে। এই কাজে যদি দেরি হয় তাহলে আমাদের করার কিছু নেই আপনারা জ্যোতি বাবুকে বলতে পারেন। এইরূপ কথার জন্য আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী তথা বিদ্যুৎমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। তিনি যেন এই ব্যাপারে পূর্ণ তদন্ত করে সুব্যবস্থা নেন যাতে ঐ পাঁচলা ব্লকে ঠিকমতো বিদ্যুতের কাজ সম্পন্ন হয়।

**শ্রী ননী কর :** মাননীয় স্পিকার, স্যার, আমি একটা গুরুতর বিষয়ের প্রতি আপনার দৃষ্টিতে আনতে চাই। সেটা হচ্ছে, এই যে বারাসাত মহকুমার বিভিন্ন জায়গায় আমাদের মুসলিম জোতদার তারা এখানে একটা সংঘর্ষের চেষ্টা করছেন এবং তারা কয়েকদিন আগে কামারপুকুরে সেখানকার কিছু কৃষকদের ঘরবাড়ি ভেঙ্গেছে আমি নামগুলি আপনার কাছে বলে রাখি, খালেক মন্ডল, সোরাব আলি মোল্লা, সোরাব আলি মোল্লার ভাইয়ের ছেলে ইয়াজাজি মন্ডল, আতিয়ার মন্ডল, এদের সব বাড়ি ভেঙ্গেছে ওখানকার গাজীরা। এখানে গাজীদের বিপদ হচ্ছে যে তারা কখনো মুসলিম লীগ হয়, কখনো তাঁরা কংগ্রেস(আই) হয়। এই বিষয়টা আপনার দৃষ্টিতে আনছি। এই কারণে যে আমাদের এখানে মুসলিম লীগ-এর যে সদস্য তিনি মাঝে মাঝে ঐ পানশিলা ইত্যাদির কথা তুলে ঐ হাকিম সরদারের বাড়ি পুড়েছে, মুসলমান ব্যাপার এই সব বলার চেষ্টা করেন এবং তাতে আজকে উনি অবশ্য অনুপস্থিত আমাদের কংগ্রেস(আই), জনতা, তারা আবার এই সমস্তকে খুব মদত দেন, কিন্তু আমার কথা আপনার কাছে এবং আপনার মাধ্যমে সরকারের কাছে যে জোতদার সে হিন্দু কি মুসলমান সে কথা নয়, কিম্বা কৃষক সে আজকে হিন্দু কি মুসলমান সে কথা নয়, আজকে মুসলমান জোতদাররা যদি মুসলমান কৃষকদের উপর অত্যাচার করে, তাদের বিরুদ্ধে যদি কৃষকরা লড়াই করে তখন প্রশ্ন আসবে সাম্প্রদায়িক, আর যখন তখন এইসব জোতদাররা করতে যাচ্ছে, মুসলিম লীগের সদস্যরা এসে বক্তৃতা করবেন এবং তার যদি ব্যবস্থা না নেওয়া যায় তাহলে পরে সামনে যে নির্বাচন তাতে খুব কঠিন ব্যাপার হবে। সেই কারণে আপনার মাধ্যমে আমি স্বরাষ্ট্র মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি যাতে বারাসাত মহাকুমার দিকে নজর দেন, হাবড়া থানা, কামারপুর ও পানশিলা থানা, এই সব জয়াগায় কি ঘটছে তার দিকে যেন একটু তিনি নজর দেবার ব্যবস্থা করেন।

## LAYING OF REPORTS

**The Annual Administration Reports of the North Bengal State Transport Corporation for 1976-77 and 1977-78**

**Shri Sambhu Charan Ghosh** : With your permission, Sir, I beg to lay the Annual Administration Report of the North Bengal State Transport Corporation for the years 1976-77 and 1977-78.

**The Report of the Sarma Sarkar Commission of Inqury (Third Interim Report)**

**Shri Jyoti Basu** : Sir, I beg to lay before the House, as required under the provision of section 3(i) of the Commission of Inquiry Act, 1952, the Third Interim Report of the Sarma Commission of Inquiry set up to enquire into the misuse of authority of power by public servants committed during the period from the 20th March, 1970 to the 31st May, 1975, together with a Memorandum of action taken thereon.

[1-30—1-40 P.M.]

**The First Interim Report of the Emergency Excesses Inquiry Commission, West Bengal.**

**Shri Jyoti Basu** : Mr. Speaker, Sir, I beg to lay before the House as required under section 3(4) of the Commission of Inquiry Act, 1952 the First Interim Report of the Emergency Excesses Authority, West Bengal set up to inquire about the complaints of excesses committed during the period of Emergency together with the state Government's Memorandum of action taken thereon.

**The Second and Third Interim Reports of the Emergency Excesses Inquiry Authority, West Bengal.**

**Shri Jyoti Basu** : Mr. Speaker, Sir, I beg to lay before the House as required under section 3(4) of the commission Inquiry Act, 1952 the Second Third Interim Reports of the Emergency Excesses Authority, West Bengal Set up a inquire about the complaints of excesses committed during the period of Emergency together with the State Government's Memorandum of action taken thereon.

**Rulling of Mr. Speaker on questions of privillages**

**Mr. Speaker** : I have received a notice of a question involving a breach of privilege from Shri Amalendra Roy against the Amrita Bazar Patrika complaining that while reporting certain proceedings of the House during question hour on the 5th & 6th September, 1979 in its issue dated the 6th and 7th September, 1979, the Newspaper deliberately suppressed his name and further that though a question stood in his name and the name of Shri Jayanta Kumar Biswas, the newspaper reported that the Minister told "Shri Atish Chandra Sinha and Jayanta

Biswas.."etc. It was, the member alleges, not a correct and a faithful report of the proceedings of the House and thereby an attempt was made to mislead the public. The member has also cited other instances where, he alleges, there was deliberate suppression of facts and wilful misreportings of the proceedings of the House. The newspaper, the member complains, created false impression about the proceedings of the House and therefore it amounted to breach of privilage of the House.

In Lok Sabha similar questions arose on a number of occasions.

In May, 1966 a question of privilege was raised against a newspaper on the ground that the newspapers, the India Express,while reporting the debate of the House mentioned the names of all the members who had participated but it completly excluded the name of Shri H.N. Mukherjee, a member. The Editor of the Newspaper pleaded that was not a false report or a report which created a deliberately false impression about the proceedings of the House. But he expressed his sincere regret for what he called "incomplete report" because of the ommission of a reference to what Shri H.N. Mukherjee has said.

A similar case arose in December, 1974. Shri Jyotirmay Basu gave notice of a question of privilege against a Calcutta daily newspaper, the Jugantar, complaining that while reporting the proceedings of the House, the newspaper deliberately suppressed his name.

The matter was taken up with the Editor of the Jugantar. The Editor stated that it was not a deliberate omission. He, however, expressed his deep regret and tendered "sincerest apology" for the omission.

In the present case before coming to a definite conclusion it is necessary to hear the Editor. That will, however, take some time. But as the session of the House will very soon be over, the notice of Shri Roy will, under rule 312 of the Rules of Proceedure and Conduct of the Business in the West Bengal Legislative Assembly, lapse with the prorogation of the House.

I am, therefore, referring the matter to the Committee of privileges under rule 230 of the Rules for examination and investigation. The report may be submitted within three months.

Similar questions of privileges have been referred to the privileges committee precisely on the ground that before coming to a definite conclusion it is necessary to hear the Editor. But that cannot be heard within the time allotted to us. So I am referring the matters to the privileges committee to hear the matters. The point of privilege raised by Shri Santashri Chattopadhyay so far as it refers to the editorial

comment by the Ananda Bazar Patrika is also referred to the committee of privileges.

These two are referred to the Committtee of privileges. So far as the notice which I received from Shri Sandip Das is concerned I have held that no privilege is involved. I shall read out my ruling.

I have received a notice of privilege from Shri Sandip Das, M.L.A. alleging that the Minister-in-charge of Education (Primary, Secondary & Library) Department in course of reply to a starred question No.475 on the 10th September, 1979, made certain incorrect Statements relating to the suspension of the Headmistress, Narkeldanga Girls High School. The Member has submitted photostat copies of the documents to show the alleged incorrectness of the statements of the Minister.

It has already been held that if any statement is made on the floor of the House by a member or a Minister which another member believes to be untrue, incomplete or incorrect, it does not constitute a breach of privilege. The statement may not be correct but there is nothing to show that the Minister wilfully, deliberately and knowingly wanted to mislead the House by making this statement. This satement might have been made on the basis of the materials the Minister had in his possession.

However, I am sending the matter to the Minister for ascertaining the factual position in regard to the allegations made.

## Statement under Rule 346

**শ্রী প্রভাসচন্দ্র রায় :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, অনেকগুলি কলিং অ্যাটেনশনের বিভিন্ন মাননীয় সদস্যদের কাছ থেকে এসেছে সেইজন্য আমি পর পর সেগুলি বলে যাচ্ছি। প্রথমত সেন্ট্রাল ফ্ল্যাড ফোরকাস্টিং সম্পর্কে আমরা কি ব্যবস্থা করেছি সে বিষয়ে মাননীয় সদস্য গোপাল বোস মহাশয় জানতে চেয়েছেন, আমি সে বিষয়ে বলছি। গত বৎসর ১৯৭৮ সালে যে বন্যা হয়ে গেল সেই ১৯৭৮ সালের বন্যায় আপনারা জানেন, মেদিনীপুর, হুগলি, হাওড়া, বর্ধমান, মুর্শিদাবাদ, জলপাইগুড়ি, মালদহ প্রভৃতি জেলাতে প্রচন্ড বন্যা হয়েছে কিন্তু উত্তরবঙ্গে এবং মালদহে আগে থেকে—১৯৬৮ সালে বন্যা হবার পর কতকগুলি ফ্লাড ওয়ার্নিং সিস্টেম সেখানে আছে। আমরা সেই সিস্টেমকে এবারে আরও স্ট্রং করেছি বিশেষ করে উত্তরবঙ্গের কথা বলছি। নতুন করে কয়েকটি আবার সেখানে করা হয়েছে। ঝিকিরা বলে একটা জায়গা আছে সেখানে একটা করা হয়েছে বলাইবাজারে—দ্বারকেশ্বর নদীতে ওখানে একটা করা হয়েছে এবং বড়ডাঙ্গা বলে একটা জায়গা আছে সেখানে করা হয়েছে। এগুলি এই বৎসর করা হয়েছে। এ ছাড়া উত্তরবঙ্গে ১৯৬৮ সালে যখন বন্যা হয় তখন থেকে অনেকগুলি ছিল তার সংখ্যা হবে গোটা ২০। এগুলির সব আমি ডিটেলস পড়ছি না। এবারে বিশেষ করে মেদিনীপুর, হুগলি, হাওড়া, বর্ধমানে ১৯৭৮ সালে যে বন্যা হয়ে গেল সেই বন্যায় আপনারা

জানেন লক্ষ লক্ষ মানুষ হঠাৎ বানের মধ্যে পড়লেন। আমরা আগে থেকে তাদের কোনও খবর দিতে পারি নি যে বন্যা আসছে আপনারা তার থেকে সতর্ক হোন।

[1-40—1-50 P.M.]

যে বন্যা আসছে আপনারা সতর্ক হোন। সেইজন্য আমরা নূতন ফ্লাড ফোরকাস্টিং স্টেশন করেছি। কয়েকটি পূর্বে ছিল আমরা নূতন করে কয়েকটি করেছি। পূর্বে যেগুলি ছিল সেটা হচ্ছে বরাকরে ভিলাইয়ে দামোদর মাইথনে ছিল এবং হেলরিংয়ে ছিল, কোনারে ছিল, তেনুঘাটে ছিল, ধানবাদে ছিল, পাঞ্চেতে ছিল, আসানসোলে ছিল। কিন্তু গতবারে আমরা দেখলাম তার দ্বারা যেভাবে আগে থেকে সংকেত দেওয়া উচিত ছিল তা দিতে পারে নি এবং বন্যার সময় মানুষ আগে থেকে সতর্ক হতে পারে নি। ঐ ফ্লাড ফোরকাস্টিং স্টেশনে যে মেশিনারি ছিল তার পাওয়ার এবং রেঞ্জ খুব কম ছিল। তাই অনেকগুলি অতিরিক্ত রেঞ্জওয়ালা ৪০০ কিলোমিটার, রেঞ্জ থেকে শুরু করে ২০০, ২৫০ কিলোমিটার রেঞ্জওয়ালা ফ্লাড ফোরকাস্টিং স্টেশন এবারে আমরা কয়েকটি করেছি। সেই নামগুলি আমি বলছি। দুর্গাপুর হরিণখোলা এবং কলকাতার সল্ট লেকে রাইটার্স বিল্ডিংয়ে আমরা বসিয়েছি। তালতনি বলে একটা জায়গা আছে সেখানে করা হয়েছে, সাঁওতাল পরগনার মোহরাতে আমরা একটি বসিয়েছি দুমকাতে বসিয়েছি এবং ম্যাসেঞ্জারে আমরা বসিয়েছি সিউড়িতে বসিয়েছি কংসাবতী বলে যে ড্যাম আছে সেখানে আমরা বসিয়েছি। গতবারে ভীষণ বন্যা হয়েছিল সেকথা আপনারা জানেন এবং আরসাতেও আমরা বসিয়েছি মোহনপুরে বসিয়েছি এবং সিমুলায়াতে আমরা বসিয়েছি। আমি যে কয়েকটিবার কথা বললাম এগুলি অত্যন্ত পাওয়ারফুল ফ্লাড ফোরকাস্টিং সেন্টার। আমরা সল্টলেকে এবং রাইটার্স বিল্ডিংয়ে যে মেশিন বসিয়েছি তা থেকে আমরা তেনুঘাটে ঐ ছোটনাগপুর পাহাড়ে বা সাঁওতাল পরগনার পাহাড়ে বৃষ্টি কত পরিমাণ হচ্ছে কোনও পর্যায়ে বৃষ্টি পড়তে শুরু হয়েছে এই সংবাদ আমরা রাইটার্স বিল্ডিংয়ে এবং লেকের মেশিন থেকে খবর নিতে পারব। সুতরাং গত ১৯৭৭ সালের বন্যার যে অভিজ্ঞতা সেই অভিজ্ঞতা থেকে অন্তত আমাদের বিভিন্ন জেলার মানুষকে বন্যার হাত থেকে বাঁচাতে পারব অন্তত সতর্ক করে দেবার জন্য এই হাই পাওয়ার ফ্লাড ফোরকাস্টিং সেন্টার আমরা করেছি এবং আরও করার ইচ্ছা আছে। কিন্তু এখনও পর্যন্ত কিনে উঠতে পারি নি। এগুলি অত্যন্ত কস্টলি মেশিন আপনারা জানেন। তবুও আমরা আশা করি আরও করতে পারব। আগামী বছর যতগুলি করতে চাই তা সব করতে পারব। এখানে একটি কথা বলে রাখতে চাই গত ১লা জুলাই তারিখের আগে শ্রী জগজীবন রাম ডিফেন্স মিনিস্টার ছিলেন। তাঁকে আমরা বলেছিলাম যে হাই পাওয়ার ফ্লাড ফোরকাস্টিং মেশিন যে ডিফেন্স ডিপার্টমেন্টে আছে তা থেকে আমাদের কিছু দিতে হবে যাতে ছোটনাগপুর এলাকা থেকে এবং দুমকা প্রভৃতি সাঁওতাল পরগনার পাহাড় থেকে এবং ঐ সব অঞ্চল থেকে আমরা সংবাদ পেতে পারি। এই জন্য আমি ঐ সমস্ত হাই পাওয়ার ফ্লাড ফোরকাস্টিং মেশিন চেয়েছিলাম। তিনি আমাদের দেবেন বলেছিলাম। কিন্তু সেই গভর্নমেন্ট চলে যাবার পর আমরা সেগুলি পাইনি। বর্তমানে যে গভর্নমেন্ট আছে সুব্রামনিয়াম সাহেব তাঁকেও আমরা লিখেছিলাম। তিনি আমাদের উত্তর দিয়ে জানিয়েছেন যে গভর্নমেন্ট কোনও হাই পাওয়ার ফ্লাড ফোরকাস্টিং মেশিন দিতে পারবে না। তিনি বলেছেন আপনারা যদি কেনেন তাহলে আমরা দিতে পারি। আমরা ওখানে

এই সব মেশিনের যে সব অপারেটার আছেন তাঁদেরও চেয়েছিলাম। তিনি জানিয়েছেন ডিফেন্স ডিপার্টমেন্ট থেকে অপারেটার দিতে পারবেন না। এই হচ্ছে এ সম্বন্ধে সংবাদ। আমরা রেন গাগ সিস্টেম কতকগুলি করেছি ১৬টি নূতন করে করেছি যাতে বৃষ্টি কত পরিমাণ হচ্ছে ঘন্টায় কত পরিমাণ বৃষ্টি হচ্ছে এবং বিশেষ করে গত ১৯৭৮ সালে যে রেন গাগ সিস্টেম তার আগে থেকে ছিল সেগুলি খুব এফেকটিভ ছিল না এবং খুব পারফেক্ট ছিল না। সেই জন্য আমরা এইবারে মোট ১৬টি রেন গজ স্টেশন বিভিন্ন জায়গায় করেছি যাতে মানুষকে সতর্ক করে দিতে পারি। নর্থ বেঙ্গল ফ্লাড সম্পর্কে এখানে কলিং অ্যাটেনশন নোটিশ দেওয়া হয়েছে, সেই সম্পর্কে আমার কাছে একটা বিরাট স্টেটমেন্ট রয়েছে—বোধ হয়, সবটা না পড়লেও চলে, আমি এটা সার্কুলেট করে দেব, শেষের দিকটা শুধু পড়ে শোনাচ্ছি। আপনারা জানেন কয়েকদিন আগে মানসাই নদীতে হঠাৎ বন্যা নামে, পাহাড়ে বৃষ্টি হওয়ার ফলে। মানসাই নদীর যেখানে মানসাই ব্রিজ আছে তার একটু দক্ষিণে পাঁচটি স্পার করার কথা ছিল। আমরা তিনটে করেছিলাম। ইতিমধ্যে বর্ষা এসে পড়ায় আমরা কমপ্লিট করেতে পারিনি। সেই তিনটে স্পারের এক একটি স্পারের দৈর্ঘ্য হবে ৫০০ ফুট পর্যন্ত, কারণ সেইগুলো নদীর মাঝখান পর্যন্ত চলে গেছে। এই রকম ভাঙ্গন দ্রুত গতিতে হচ্ছিল, যার ফলে পাকা রাস্তা দুবার সারাতে হয়েছিল। এবারে আবার সরাবার অবস্থা এসেছে দেখে আমরা তাড়াতাড়ি নদীর ভাঙ্গন রক্ষা করবার জন্য সেখানে পাঁচটি স্পার তৈরি করবার ব্যবস্থা করি। প্রত্যেকটি ৫০০ ফুট এবং নদীর গভীর পর্যন্ত সেইগুলো গেছে। কারণ আগেকার কংগ্রেস সরকার সেইগুলো মেরামত না করার ফলে দুবার পাকা রাস্তাকে সারাতে হয়েছে। কিন্তু এখন যে তিনটি করেছি তার দ্বারা ভাঙ্গন রোধ হয়েছে। আর দুটো করতে পারলে নদীর ভাঙ্গন একেবারে রোধ করা যাবে। শুধু তাই নয়, কোয়ার্টার মাইল নদীকে আমরা বেঁধে দিতে পারব। কিন্তু এবারে বন্যা কয়েকদিন আগে মানসা নদীতে এসে পড়ল, তার ফলে মানসা নদীর কাছে যে পাকা রাস্তা ছিল, সেই পাকা রাস্তা ভাঙ্গেনি হয়ত, কিন্তু আগেকার যে রাস্তা ভেঙ্গে গিয়েছিল, সেই রাস্তা আরও কিছুটা ভেঙ্গে চলে গেছে। কিন্তু আমাদের ইরিগেশন ডিপার্টমেন্টের অফিসার, কর্মচারিরা সেইগুলো রিপেয়ার ইতিমধ্যে করে ফেলেছে। সুন্দরবনের বন্যা সম্পর্কে মাননীয় সদস্য গুণধর মাইতি মহাশয় একটি কলিং অ্যাটেনশন মোশন দিয়েছেন, আমি তার উত্তর পড়ে দিচ্ছি। গত ৭/৮/৯ই আগস্ট, ১৯৭৯ তারিখে ঘন্টায় ১০০ কিলোমিটার বেগে ২৪ পরগনা, মেদিনীপুর এর উপকূলবর্তী অঞ্চলের উপর দিয়ে ঘূর্ণী ঝড় বয়ে যায়, ফলে ব্যাপক জলস্ফীতি ঘটে। এই জলস্ফীতির ফলে সুন্দরবন অঞ্চলে প্রায় ১৩০টির উপর নদীর বাঁধ ভেঙ্গে যায় এবং মোট ৬০০ স্কোয়ার কিলোমিটার মতো জায়গায় নদীর বাঁধ ভেঙ্গে যায়। মেদিনীপুরে প্রায় ৩০ কিলোমিটার বাঁধ ভেঙ্গে যায়। বিভিন্ন জায়গায় আমি নিজে চিফ ইঞ্জিনিয়ারকে সঙ্গে করে নিয়ে গিয়েছি, সিভিল এস.ডি ও ইরিগেশন ডিপার্টমেন্ট চিফ ইঞ্জিনিয়ার, সুপারেনটেন্ডিং ইঞ্জিনিয়ার এবং আমি এবং অঞ্চল পঞ্চায়েতের প্রধান, পুলিশ অফিসার প্রভৃতি কে নিয়ে দ্রুত গতিতে এইগুলো মেরামত করার জন্য—যুদ্ধকালীন পরিস্থিতিতে যেমন মানুষ কাজ করে, তেমনি ভাবে আমাদের ডিপার্টমেন্টের কর্মচারী এবং এস.ডি.ও. বি.ডি.ও এবং পুলিশ বিভাগের সাহায্যে এবং পঞ্চায়েতের সাহায্যে এই ৬০০ স্কোয়ার কিলোমিটার এলাকা যা সুন্দরবনে ভেঙ্গে গিয়েছিল এবং মেদিনীপুরে যে ৩০ স্কোয়ার কিলোমিটার ভেঙ্গে গিয়েছিল, সবগুলো আমরা মেরামত কমপ্লিট করেছি সাত আট দিনের মধ্যে। যে সমস্ত ব্রিজ ভেঙ্গে গিয়েছিল, সেইগুলোও

আমরা মেরামত করেছি এই ৭/১০ দিনের মধ্যে।

[1-50—2-00 P.M.]

গনিখান চৌধুরি সম্বন্ধে এখানে প্রশ্ন এসেছে যে, তাঁর বিরুদ্ধে বসু কমিশনে কোনও কেস আছে কি না। আপনারা সংবাদপত্রে পড়েছেন, আমিও পড়েছি, আমরা জানি গনিখান চৌধুরি, যিনি আমাদের প্রাক্তন সেচ এবং বিদ্যুৎ মন্ত্রী, তাঁর সম্পর্কে পাওয়ার বিভাগ থেকে কিছু এসেছে কি না আমি সঠিক জানি না, কিন্তু সেচ বিভাগ থেকে তাঁর বিরুদ্ধে বসু কমিশনে কেস গিয়েছে। তবে যেহেতু সেটা সাব-জুডিস ম্যাটার সেহেতু আমার পক্ষে সেবিষয়ে এর বেশি বলা উচিত হবে না। তাই আমি বিস্তারিতভাবে কিছু বলতে চাইছি না।

দ্বিতীয় হচ্ছে ঐ গনীখান চৌধুরি মহাশয়ের টেলিফোন চার্জ বাকি আছে কিনা, তিনি বাকি রেখেছেন কিনা, এসম্পর্কে জানবার জন্য একটা কল অ্যাটেনশন মোশন এখানে দেওয়া হয়েছিল। তার উত্তরে আমি এখানে নিম্ন লিখিত বক্তব্যটি পড়ে দিচ্ছি।

As per his own statement a sum of Rs. 758/- out of a total telephone bill of Rs.14,025.60 p. was payable by Shri A.B.A.Gani Khan Chowdhury to Govt. on account of personal telephone calls from Government telephone No. 44-0503 installed at his residence at 50/A, Shakespeare Sarani, Calcutta-16 for the period from the February, 1976 to May, 1977. Shri Khan Chowdhury was requested to remit the sum to Government in the I & W Deptt. Registered letter No.1750-IE dt. 5.7.77 which was duly received by him on 15.7.77. As no payment was made by Shri Khan Chowdhury and Since in May, 1958 another telephone bill amounting to Rs. 3123. 90 p. including the trunk call charges (Inland, International, Canada & Bangladesh) of Rs. 2661/- in respect of the telephone No.44-0503 for the period from February '77 to April, 1977 was received by Government. Shri Khan Chowdhury was again requested in this Dept. Registered letter No.1056(2)-IE dt. 15.5.78 to make immediate payment of the aforesaid long outstanding personal trunk call dues of Rs. 758/- together with the amount payable by him on account of personal trunk call, if any, out of the second bill from Rs. 3123.90 mentioned above. Shri Khan Chowdhury was also furnished copies of the trunk call bills for verification and necessary challan form with that letter dt. 15.5.78 which was duly received by him for depositing the amount to the Reserve Bank of India under the appropriate receipt head indicated therein.

2. Since no payment what so ever was made by Shri Khan Chowdhury on this account, he was again reminded to make this payment to government without delay in this Department Registered letter No. 1873(2)-IE dated 28.7.79 which was also duly received by him. Unfortunately, no payment on any of these accounts has yet been made

by Shri Khan Chowdhury.

3. Meanwhile another telephone bill amounting to a total of Rs.5038.40 has since been received from the P.&T. Department which includes trunk call charges for Rs.3572.60 made from the aforesaid residential telephone No. 44-0503 of Shri A.B.A. Gani Khan Chowdhury during the period from 1.5.77 to 18.7.77. These bills are now under examination of this Department and a reference is going to be made to Shri Khan Chowdhury to ascertain which of these trunk calls should go to his personal amount for payment of the sum to Government.

**শ্রী কৃপাসিন্ধু সাহা :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয় যে বিবৃতি দিলেন সেটা সার্কুলেট করে দেবার যদি ব্যবস্থা করে দেন তাহলে খুব ভাল হয় কেননা এত বড় বিবৃতি এবং কোথায় কত টাকা বাকি আছে সেটা আমরা বুঝতে পারছি না।

**মিঃ ডেপুটি স্পিকার :** এটা সার্কুলেট করে দেওয়ার ব্যবস্থা করা হবে।

**শ্রী ননী কর :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি একটি জরুরি বিষয় আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়কে জানাতে চাই। এই ব্যাপারে কয়েকদিন আগে আমি মেনশন করেছিলাম। কেয়ার-টেকার গভর্নমেন্ট অফ ইন্ডিয়া এখানকার আর.আই.সিকে তুলে দিতে চাচ্ছে যেখানে প্রায় ৩ হাজার শ্রমিক কাজ করে। এই ব্যাপরে সমস্ত ইউনিয়ন মিলে কনভেনশন করলাম এবং দিল্লিতে চিঠি লিখলাম দেখা করবার জন্য। এই ব্যাপারে দিল্লি থেকে কনফার্ম করল যে দেখা করতে কিন্তু আবার বলছে, যে না দেখা করতে পারবেন না। সুতরাং এই রকম একটা অবস্থা চলতে পারে না। এ ব্যাপারে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় হস্তক্ষেপ করুন এবং পুনর্বাসন মন্ত্রী মহাশয়ও আছেন তিনি এ সম্বন্ধে যদি কিছু বলেন তাহলে ভাল হয়।

**শ্রী রাধিকারঞ্জন ব্যানার্জি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের সরকার পক্ষ থেকে আমি সমস্ত আর.আই.সি ইউনিয়নকে সঙ্গে নিয়ে যাতে কেন্দ্রীয় রিহাবিলিটেশন মিনিস্টারের সঙ্গে দেখা করতে পারি তারজন্য চিঠি লিখলাম। উনি জানালেন আপনারা ২২ তারিখে আসুন। সেই টেলেক্স আমার কাছে আছে।

Meeting proposed by State Rehabilitation Minister with Union Rehabilitation Minister to discuss problems of handloom units of Rehabilitation Industries Corporation Ltd. Calcutta, confirmed on 22nd September, 1979 in Room 103 C Wing Nirman Bhavan, New Delhi, at 4 p.m.

আজকে খবর পেলাম—কাল এসেছে, Under unavoidable circumstances the meeting fixed at 4-00 p.m. on 22nd September with the Rehabilitation Minister, West Bengal, and representatives of RIC Union in the office of the Union Minister, works and Housing has been postponed. Fresh date will be given soon. Regret inconvenience caused to your Ministry (stop).

আমি সেটা সমস্ত ইউনিয়নকে জানিয়েছি এবং এ ব্যাপারে আমি আবার চেষ্টা করছি।

মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় ইতিমধ্যেই যোগাযোগ করেছেন এবং তাঁদের সঙ্গে কথা হয়েছে। উনি এ ব্যাপারে যা করার করবেন। আমিও তাঁদের সঙ্গে যোগাযোগ করে যাওয়ার চেষ্টা করব।

## PRIVILEGE MOTION

**শ্রী নির্মলকুমার বোস** : মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি একটি নোটিশ দিয়েছি মাননীয় সদস্য কাশীকান্ত মৈত্র মহাশয়ের বিরুদ্ধে। তিনি এই সভার অধিকার ভঙ্গ বা ব্রিচ অফ প্রিভিলেজ করেছেন। এই সভার অবমাননা তিনি করেছেন। আমার অভিযোগ তাঁর বিরুদ্ধে নয়। আমি বলছি এটা অধিকার রক্ষা কমিটির কাছে প্রেরণ করা হোক। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গতকাল কাশীকান্ত মৈত্র মহাশয় তিনি ভিতরে প্রবেশ করছেন না, বাইরে বসে আছেন—সাংবাদিকদের কাছে যেসব মন্তব্য করেছেন তার মধ্যে আমাদের এই সভার অধ্যক্ষ সম্পর্কে খুব ইঙ্গিতপূর্ণ মন্তব্য করেছেন এবং এই মন্তব্য দুটি কাগজে দেখেছি—যদিও সব কাগজ আমি দেখিনি, আছে কিনা জানি না—আনন্দবাজার এবং স্টেটসম্যান পত্রিকা দেখেছি। আনন্দবাজার পত্রিকার ৪ পাতায় রয়েছে—আমি সেই জায়গাটা পড়ছি "লবিতে বিরোধী সদস্যদের অবস্থানকালে জনতা পরিষদীয় দলের নেতা কাশীকান্ত মৈত্র সাংবাদিকদের বলেন, এটা খুবই দুঃখের কথা যে পশ্চিমবঙ্গ বিধানসভায় বিরোধী সদস্যরা অন্তত স্পিকারের কাছে যে মর্যাদা এতদিন পেয়ে এসেছেন, এবার সেই মর্যাদা তাঁরা পাচ্ছে না।"

[2-00—2-10 P.M.]

স্পষ্ট ভাষায় তিনি অধ্যক্ষ সম্পর্কে ইঙ্গিত বা অ্যাস্পারশান করেছেন যে তাঁর কাছ থেকে বিরোধী সদস্যরা এতদিন ধরে যে মর্যাদা পেয়ে আসছেন সেই মর্যাদা তাঁরা পাচ্ছেনা। আরও আছে—এর পরের কথা লেখা রয়েছে যে সভার মর্যাদা অক্ষুন্ন রাখার জন্য স্পিকারের কিছু অতিরিক্ত ক্ষমতা আছে, সময় বিশেষে তাঁকে সেই ক্ষমতা প্রয়োগ করতে হয়। বর্তমান ক্ষেত্রে স্পিকার তা করেন নি। তা ছাড়া আপত্তিজনক উক্তি ইত্যাদি আরও কিছু কথা আছে, আমি তার ভিতর যাচ্ছি না। এই প্রসঙ্গে স্টেটসম্যান পত্রিকার ৯ এর পাতায় রয়েছে সেটা হচ্ছে এই যে "Mr. Moitra alleged...The Speaker should have taken an initiative to ensure the participation of Opposition members in the proceedings of the House. Our regret is that the entire Opposition has been treated as superfluous and redundant". মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এইসব কথা কাশীকান্তবাবু বলেছেন বলে কাগজে বেরিয়েছে এবং কাগজ বহু মানুষ পড়েন। সেটা ঘটনার দিক থেকে সত্য নয় এবং সভার মর্যাদার দিক থেকে অসম্মান জনক। ঘটনার দিক থেকে সত্য নয় এই কারণে যে আমরা বিধানসভায় লক্ষ্য করেছি যে অধ্যক্ষ মহাশয় এবং তাঁর অনুপস্থিতিতে আপনি যখন সভার কার্য পরিচালনা করেন তখন আপনারা বিরোধী সদস্যদের মর্যাদা রক্ষা করেন, তাঁদের অধিকার রক্ষা করেন এবং সেইভাবে আপনাদের সভার কার্য পরিচালনা করতে হয়। আপনারা তাঁদের দিকে একটু বেশি নজর দেন, সঙ্গত কারণেই সেটা করেন। সংসদীয় পদ্ধতিতে বিধানসভার অধ্যক্ষ এবং উপাধ্যক্ষের কাজ হচ্ছে বিরোধীপক্ষকে বেশি করে দেখা, তাতে অনেক সময় সরকার পক্ষের ক্ষোভ হলেও, তাঁরা সঙ্গত ভাবে করেন। আমরা দেখেছি সময় এবং সুযোগ সুবিধা তাঁরা বেশি পান, যেটা তাঁরা পেয়ে আসছেন। দ্বিতীয়ত এই যে সব ঘটনার উল্লেখ করা হয়েছে তাতে আমরা কি দেখেছি?

ঘটনাটা যেদিন ঘটল সেদিন অধ্যক্ষের আসন থেকে অধ্যক্ষ মহাশয় এ সম্বন্ধে অত্যন্ত স্পষ্ট বক্তব্য রাখলেন এবং তিনি বিরোধী সদস্যদের—তাঁরা বেরিয়ে গেছেন—উদ্দেশ্যে বলেছেন—আমার মন্তব্যের পর আমি আশা করব আপনারা সবাই আসবেন এবং সভায় যোগ দেবেন। যোগ দিলেন না। যে কথা নিয়ে আপত্তি উঠেছে সেটা তিনি সভার কার্য বিবরণী থেকে বাদ দিয়েছেন, অর্থাৎ এক্সপাঞ্জ করেছেন। সেটা তাঁর একটা ডেফিনিটলি পজিটিভ কাজ. এটাকে তিনি নিশ্চয় মনে করেছেন যে সংগত হয়নি। এতেই বিরোধী দলের সন্তুষ্ট হওয়া উচিত ছিল এবং বিরোধী দলের পক্ষেই কাজটা করা হয়েছে।

তৃতীয়ত তার পরেও এই কক্ষে যখন ও পক্ষের একজন সদস্য বললেন যে ফাঁকা মাঠ, বিরোধী দল নেই, তখন অধ্যক্ষ তাঁর আসন থেকে বললেন যে আমি চাই তাঁরা আসুন, তাঁদের কাছে আবেদন করছি আসুন। এর বেশি তিনি কি করবেন? তিনি বিবরণী থেকে একটা অংশ বাদ দিয়েছেন, এক্সপাঞ্জ করেছেন, তিনি বারে বারে আবেদন করেছেন তিনি কি বাইরে গিয়ে তাঁদের পায়ে ধরে নিয়ে আসবেন? তিনি তাঁদের পার্টিসিপেশন ইন দি প্রসিডিংস করতে প্রয়োগ করেন নি এটা ঠিক নয়। সুতরাং যে কথাগুলো বলা হয়েছে—অসত্য কথা। আমার দ্বিতীয় কথা, কোনও সদস্যের সম্পর্কে অসম্মানজনক উক্তি করা চলে না—অধ্যক্ষ, উপাধ্যক্ষের সম্বন্ধে তো আরও চলে না তার কারণ তাঁরা যখন আসনে বসেন তাঁরা তখন এ পক্ষ ও পক্ষ নন, এবং তাঁদের সাধারণভাবে বক্তৃতা করবার সুযোগ নেই, অধিকার নেই, তাঁদের পক্ষে ডিফেন্ড করার সুযোগ নেই। তাঁরা সব কিছুর উর্ধ্বে থাকেন, তাঁদের সম্মান লোকসভা থেকে আরম্ভ করে সর্বত্র আইনসভায় রক্ষা হয় এবং অধ্যক্ষের অনুপস্থিতিতে উপাধ্যক্ষ সমস্ত বিধানসভার প্রতিনিধিত্ব করেন। সংবিধানে বিশেষ ব্যবস্থা আছে, অধ্যক্ষ, উপাধ্যক্ষের আচরণ নিয়ে আলোচনা ভেতরে বা বাইরে করা যায় না। তাঁদের সম্বন্ধে কিছু করতে হলে—রাজ্য বিধানসভার অধ্যক্ষের সম্বন্ধে কিছু করতে হলে—সংবিধানের ১৭৯ ধারার ব্যবস্থা মানতে হয়। ১৭৯ ধারার 'গ' উপধারায় পরিষ্কার নির্দেশ করা আছে কি করতে হবে। এ পথে তাঁরা যেতে পারছেন না, যাচ্ছেন না অথচ বাইরে সাংবাদিকদের কাছে মন্তব্য করেছেন, কাগজে বেরোচ্ছে। আমি আপনার কাছে পড়ছি মেজ পার্লামেন্টারি প্র্যাকটিস। এর শেষ সংস্করণের ১৫২ পাতায় পরিষ্কার বলা আছে—Reflection on the character of the Speaker and accusation of partiality in the discharge of his duties. কাশীবাবু তাঁর মন্তব্যে রিফ্লেকশন করেছেন এবং পারসিয়ালিটির অভিযোগ করেছেন। সুতরাং এটা ব্রিচ অফ প্রিভিলেজ এবং কনটেম্পট অফ দি হাউস হয়েছে। আমাদের ভারতবর্ষের যে বই আছে কাউল অ্যান্ড সাকদের-তার ২৪১ পাতা থেকে পড়ছি সে বইয়ের নাম হচ্ছে Kaul and shakders Practice and Produce in Parliament. Reflection on the character and im-partiality of the Speaker in the discharge of his duties. এটা পরিষ্কারভাবে অধিকার ভঙ্গের ব্যাপার। এই সম্পর্কে অনেক কেস হয়েছে এবং অনেক রুলিং ও আছে যার নজির দেওয়া যায়। তাই আপনার কাছে আবেদন করব আমি আমার নথিপত্র দিয়ে নোটিশ দিয়েছি এবং তাতে দেখিয়েছি কাশীবাবু সভার অবমাননা করেছেন এবং অধ্যক্ষের প্রতিও অবমাননা করেছেন। সংবাদ পত্রের মাধ্যমে জনসাধারণের কাছে এই খবর পৌছে দিয়ে তিনি আপনার এবং বিধানসভার অবমাননা করেছেন।

**শ্রী অশোক বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, অধিকারগত ব্যাপারে আমি একটু আমার বক্তব্য উপস্থিত করতে চাই সেটা হল গতকাল লবিতে বিধানসভার সদস্য কাশীবাবু যে বিবৃতি দিয়েছেন সংবাদ পত্রের মাধ্যমে এবং তা বিভিন্ন সংবাদ পত্রে প্রকাশিত হয়েছে তাতে মাননীয় অধ্যক্ষের প্রতি অবমাননা জনক করা হয়েছে এবং এর ফলে আমি মনে করি যে এই সভার মর্যাদা ক্ষুন্ন হয়েছে। কাশীবাবু যা বলেছেন স্টেটসম্যান পত্রিকায় যা প্রকাশিত হয়েছে তা হল The Speaker should have taken an initiative to ensure the participation of opposition members in the proceedings of the House. আমি এই কথা বলতে চাই কাশী বাবু বলেছেন অংশ গ্রহণ সম্পর্কে যে স্পিকার যথাযথ উদ্যোগ গ্রহণ করেননি। অর্থাৎ বিরোধী দল যাতে অংশ গ্রহণ করতে পারেন তার জন্য যে উদ্যোগ গ্রহণ করা উচিত ছিল মাননীয় অধ্যক্ষ মহাশয় সে ব্যবস্থা গ্রহণ করেননি। অধ্যক্ষ মহাশয় কিভাবে সভা পরিচালনা করবেন সে সম্পর্কে কটাক্ষ পাত করা হয়েছে ও সভার পরিচালনা সম্পর্কে কটাক্ষপাত করেন। কিন্তু এ সম্পর্কে আপনার রুলিং এ পরিষ্কার উল্লেখ আছে। দ্বিতীয়ত আনন্দবাজার পত্রিকায় কাশী বাবুর বিবৃতি বলে কিছু কথা প্রকাশ হয়েছে। (এই সময় শ্রীমতী রেনু লীনা সুব্বা মহাত্মা গান্ধীর একটি ছবি সহ প্রবেশ করেন ও মহাত্মা গান্ধী জিন্দাবাদ ধ্বনি দিতে থাকেন)

(নয়েজ)

এইভাবে সভার অমর্যাদা করা হচ্ছে। আমি মনে করি আপনি এ বিষয়ে হস্তক্ষেপ করবেন না। তিনি যেভাবে অশালীন আচরণ করছেন ..........

(গোলমাল)

(কতিপয় মাননীয় সদস্য এই সময় কিছু বলিবার চেষ্টা করেন।

শ্রীমতী সুব্বা বিধানসভার কক্ষ হইতে চলিয়া যান।)

**শ্রী সরল দেব ঃ** আমি জানতে চাই বিধানসভার ফ্লোরের ফটো তোলা যায় কি না?

**শ্রী দীপক সেনগুপ্ত ঃ** পয়েন্ট অফ অর্ডার স্যার, একটু আগে যখন শ্রীমতী সুব্বা ঘরে ঢুকলেন তখন তাঁর সঙ্গে ফটোগ্রাফার নিয়ে এসেছিলেন।

[2-10—2-20 P.M.]

এবং যে মুহূর্তে তিনি দরজা খুলে বেরিয়ে গেলেন সেই মুহূর্তে এই ঘরের ছবি নেওয়া হয়েছে। এই যে স্নাব নেওয়া হয়েছে—এটা হতে পারে না। আপনি এই মুহূর্তে যে ফটোগ্রাফারকে ডেকে এনে তাঁর সেই ফটোর রিল সিজ করুন। আপনার কাছে অনুরোধ করব আপনার হাউসের যে স্টাফ রয়েছেন—মার্শাল রয়েছেন সমস্ত ক্যামেরা তাদের সিজ করুন। এইভাবে তাঁরা সীমার বাহিরে চলে যাচ্ছেন সেটা হতে পারে না, এবং আমরাও তা বরদাস্ত করতে রাজি নই। আগেই ক্যামেরা সিজ করা উচিত। তাঁর ছবি যদি তিনি জমা দিয়ে দুঃখ প্রকাশ করেন তাহলে তাঁকে ছেড়ে দেওয়া যাবে, না হলে তাঁদের যদি এইভাবে সুযোগ দেওয়া হয় তাহলে তাঁরা ক্ষমতার অপব্যবহার করবেন।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** ভেতরের ছবি নিলে সেটা পাবলিশ করা যায় না। কি ঘটনা হয়েছে আমি এনকোয়ারি করে রিসেসের পর হাউসকে জানাব। তবে আমি এটা বলতে পারি যে হাউসের ফটো পাবলিশ হতে পারে না।

**শ্রী অশোক বসু ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আনন্দবাজারে যে সংবাদ বেরিয়েছে তার একটা অংশে এই কথা বলা হয়েছে বিধানসভায় বিরোধী সদস্যরা স্পিকারের কাছ থেকে এতদিন যে মর্যাদা পেয়ে আসছিলেন এখন আর সে মর্যাদা পাচ্ছেন না—অর্থাৎ স্পিকার যে নিরপেক্ষ আচরণ করছেন সেই অভিযোগ এখানে করা হয়েছে। এই ধরনের কটাক্ষ কোনও সদস্য করতে পারেন না। কারণ এই সম্পর্কে কাউল অ্যান্ড সাকদের বইতে পরিষ্কার লেখা আছে Reflection on the character and impartiality of the Speaker in the discharge of his duty. সুতরাং এটা কেউ করতে পারেন না। এবং এটা তাঁর ক্যারেক্টার এবং ইমপারশিয়ালিটির উপর একটা অ্যাসপারশন বলে মনে করি। ঐ সংবাদ পত্রে আর এক জায়গায় আছে যে কাশীবাবু জানান যেহেতু বিরোধী সদস্যরা খাতায় সই করে লবিতে অবস্থান করছেন, সেইহেতু তাঁদের বিধানসভা বর্জনকে টেকনিকালি বর্জন বলে গণ্য করা যায় না। এই মন্তব্য স্পিকার সভায় করেছেন। কিন্তু খাতায় সই করলেই বর্জনের চরিত্র বদল হয় না। কারণ বিধানসভার সদস্যদের ভাতা পাওয়ার জন্য দৈনিক খাতায় সই করার কোনও দরকার নেই। অর্থাৎ স্পিকারের যে রুলিং সেই রুলিংকে চ্যালেঞ্জ করা হয়েছে। আমি এই কথা বলতে চাই স্পিকার যে রুলিং দিয়েছেন তা সম্পূর্ণ ভাবে সঠিক। আমাদের সংবিধানের রুল ১৯০(৪) আছে—তাতে বলা হয়েছে If for a period of 60 days a member of the Legislature of a State is without permission of the House absent from all meetings thereof the House may declare his seat vacant. অর্থাৎ ৬০ দিন যদি কোনও সদস্য অনুপস্থিত থাকেন তাহলে তার সিট ভেকেন্ট বলে ঘোষণা করতে পারা যায়। এ ক্ষেত্রে উপস্থিত সিট ভেকেন্ট হয়েছে কিনা এ সম্পর্কে একটা গ্যারান্টির বিষয়। এই সম্পর্কে আরও পরিষ্কার করে বলা হয়েছে কাউল অ্যান্ড সাকদের এর বই এর ৩২৩ পাতায় In order to record attendance of members an attendance register is maitained for members to sign against their names is taken of hearing attended the sitting of the House on particular day অর্থাৎ attendance 24 খাতায় হাউসের সিট ভেকেন্ট বলে ধরা হবে। স্পিকার মহাশয় যে রুলিং দিয়েছেন তাতে তিনি মনে করেন না যে তাঁরা বয়কট করে আছেন, তাঁরা উপস্থিত আছেন বলে ধরে নেওয়া যায়। কিন্তু এই রুলিং সম্বন্ধে কাশীবাবু কটাক্ষ পাত করেছেন। এই প্রসঙ্গে একটা কথা বলতে চাই সরকার পক্ষ কিছু করছেন তা নিন্দনীয় বলে তিনি মনে করেছেন। কিন্তু জ্যোতি বাবু সম্পর্কে, মুখ্যমন্ত্রী সম্পর্কে যে অশালীন উক্তি সুনীতি বাবু করেছিলেন তাকে নিন্দা করা দূরে থাকুক, তিনি এমনভাবে বিবৃতি দিয়েছেন যাতে এই ধারণার সৃষ্টি হয় যে ঐ সুনীতি চট্টরাজ যা বলেছেন সেটা সভায় বলা যেতে পারে, সেটা অপরাধ নয়। এইভাবে জাস্টিফাই করার চেষ্টা করেছেন সুনীতি চট্টরাজের বক্তব্যকে। রায় এবং ভদ্র মহিলা, যিনি বিধানসভার সদস্যা, তিনি অপ্রকৃতিস্থ অবস্থায় প্রতিদিন এই হাউসে এসেছেন এবং শুধু তাই নয়, রায় যে ঘটনা ঘটিয়ে ছিলেন, স্পিকারের চেয়ারের উপর একটা পেস্টার লাগিয়ে দিয়েছিলেন, যা ইতিপূর্বে হাউসে ঘটেছে কিনা আমাদের জানা নেই, এই সম্পর্কে কাশীবাবু

একটাও নিন্দা কথা উচ্চারণ করেননি। অন্যদিকে সংবাদপত্র ঐ ভদ্র মহিলার আচরণ এবং রায়ের প্রতিটি কথা বলেছেন, কিন্তু তিনি যে আচরণ করেছেন এবং অপ্রকৃতিস্থ অবস্থায় এসেছেন সে সম্পর্কে কিছু উল্লেখ করেননি। আমি মনে করি যে এই সম্পর্কে সংবাদপত্র নিশ্চিতভাবে দৃষ্টি দেবেন। কারণ সভার মর্যাদা রক্ষা করার ব্যাপারে তাঁদেরও একটা ভূমিকা আছে বলে আমি মনে করি। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অমলেন্দ্র রায় :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, অধ্যাপক নির্মল বসু মহাশয় যে অধিকার গত প্রশ্ন এখানে উত্থাপন করেছেন আমি সেটা সমর্থন করতে চাচ্ছি। সমর্থন করার কারণ হিসাবে আমি কয়েকটি কথা বলব এবং এই সঙ্গে এটাও বলে রাখতে চাই আপনার কাছে যে এর বাইরে একটা পয়েন্ট অব অর্ডার তুলতে চাই। সেটা একসঙ্গে হতে পারে আপনি যদি অনুমতি করেন, না হলে পরে সেটা বলব। যে প্রিভিলেজ মোশন এখানে আনা হয়েছে তাতে এটা স্পষ্ট করেছেন অধ্যাপক বসু মহাশয় যে কাশী বাবু যা করেছেন পরিষদীয় রাজনীতিতে সেটা করা যায় না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার হয়ত স্মরণ আছে যে মূল ঘটনা যেদিন ঘটেছিল তার পরেই প্রথম অবকাশে আমি বিষয়টি এখানে উত্থাপন করি পয়েন্ট অব অর্ডারের আকারে এবং সেখানে আমি অধ্যক্ষ মহাশয়ের কাছে এই বক্তব্যই রেখেছিলাম যে আমাদের নিয়মাবলিতে যা কিছু করার ক্ষমতা অধ্যক্ষ মহাশয়কে দেওয়া হয়েছে তিনি সংশ্লিষ্ট ঘটনায় সেই ক্ষমতা প্রয়োগ করেছেন এবং যেটা ম্যাকসিমাম আছে সেই ম্যাকসিমাম ক্ষমতা তিনি প্রয়োগ করেছেন। বিধান মতাবেক আর কোনও কিছু তাঁর পক্ষে করার ছিল না। জানি না কেন আমার এই পয়েন্ট অব অর্ডার সমস্ত সংবাদপত্রে টোটালি ব্ল্যাকআউট হয়েছিল। স্পিকার সেদনি রুলিং দিয়েছিলেন যে আমি যা করেছি নিয়ম মতাবেক যা কিছু করা আমার পক্ষে সম্ভব আমি করেছি, আমার আর কিছু করার নেই। তারপর থেকে এই কয়েকদিন ধরে ঐ বাইরে তথাকথিত বয়কটে অংশ গ্রহণ করছেন। এই পর্যন্ত ঐ পয়েন্টের জবাব তাঁরা দিতে পারেননি যে কোথায় স্পিকারের পাওয়ার আছে দেখিয়ে দিন এবং তারপরে বলুন যে সেই পাওয়ারের প্রয়োগ না করে আমাদের প্রতি অবিচার করা হয়েছে। সেটা এতদিন দেখানো যায়নি। আজকে সংবাদপত্রের মারফত জানতে পারলাম যে কাশী বাবু বলেছেন ইনহেরেন্ট রেসিডিউয়ারী পাওয়ার আছে স্পিকারের অ্যান্ড দ্যাট ইজ এ ডিবেটেবল পয়েন্ট। সেটা আমরা জানি যে ইনহেরেন্ট রেসিডিউয়ারী পাওয়ার আছে, কিন্তু সেই ইনহেরেন্ট রেসিডিউয়ারী পাওয়ার প্রয়োগ করেছেন কি করেননি—প্রয়োগ যদি না করে থাকেন তাহলে কেন করেননি দ্যাট ইজ এ ম্যাটার অব ডিবেট। বাইরে সংবাদপত্রে বিবৃতি দিয়ে জনসভা ডেকে সেখানে বক্তব্য উপস্থাপন করা, আমি মনে করি না যে পার্লামেন্টারি ডেমোক্রাটিক ফরম অব গভর্নমেন্ট ক্যান অপারেট ইন দিস পিকিউলিয়ার ওয়ে।

[2-20—2-30 P.M.]

হাউসে তাহলে তাঁদের সেই বক্তব্য পেশ করা উচিত ছিল এবং স্পিকার মহাশয়কে সুযোগ দেওয়া উচিত ছিল যে, আমরা মনে করি আপনার সেই পাওয়ার আছে কিন্তু আপনি সেই পাওয়ার প্রয়োগ করেননি, আমাদের আপনি প্রোটেকশন দেননি। আমরা চাই আপনি সেই ক্ষমতা প্রয়োগ করুন। বিধানসভার ভেতরেই এর মীমাংসা হবে। ওঁরা নাকি আপহোল্ড করবেন পার্লামেন্টারি ডেমোক্রাটিক ফর্ম অব গভর্নমেন্ট। মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়,

আমরা তো মার্কসিস্ট, লেনিনিস্ট—আমাদের পার্লামেন্টারি ফর্ম অব গভর্নমেন্ট—এর তত্ত্বগত, কৌশলগত যে ধারণা সেটা দুনিয়ার সকলেই জানে। স্যার, বিরোধীপক্ষ বলেন আমরা নাকি রেক করছি কনস্টিটিউশনকে। বুঝলাম আমরা রেকার্স অব দি কনস্টিটিউশন। কিন্তু আপনারা কি এখানে পার্লামেন্টারি ডেমোক্রেটিক ফর্ম গভর্নমেন্ট অপারেট করাতে পারবেন? আপনারা যে রুল করেছেন অ্যাকর্ডিং টু দ্যাট রুল আপনারা কাজ করছেন। আমি সেসব কথা অবশ্য পরে বলব। কিন্তু আপাতত নির্মলবাবু যে প্রশ্ন তুলেছেন সেটা খুবই গুরুত্বপূর্ণ। এই ব্যাপারে আপনার দায়িত্ব আরও বেশি কারণ এখনই আপনাকে আমাদের বক্তব্য শুনে সিদ্ধান্ত নিতে হবে প্রাইমা ফেসি কোনও কেস আছে কিনা। আপনি যদি দেখেন যে প্রাইমা ফেসি কেস আছে তাহলে আপনাকে এখনই এই প্রশ্ন প্রিভিলেজ কমিটির কাছে পাঠাতে হবে। এই ব্যাপারে আজকেই আপনাকে সিদ্ধান্ত নিতে হবে এবং ইফ ইউ আর স্যাটিসফায়েড দেয়ার ইজ প্রাইমা ফেসি কেস তাহলে এর বিচার হাউস করবে না, আপনি বিচার করবেন না, এর বিচারের দায়িত্ব হল প্রিভিলেজ কমিটির এবং আজকেই আপনাকে এটা প্রিভিলেজ কমিটির কাছে পাঠিয়ে দিতে হবে। আমি মনে করি প্রাইমা ফেসি কেসে এস্টাবলিশড হয়েছে, আমি আশা করি আজকেই আপনি আপনার সিদ্ধান্ত ঘোষণা করবেন।

**শ্রী তরুন সেনগুপ্ত :** স্যার, লবিতে ৩ জন ফটোগ্রাফার ঘুরে বেড়াচ্ছে এবং তাদের নাম জিজ্ঞাসা করায় একজন বললে আমার নাম এস কে দে বিশ্বাস এবং আর দুজন চলে গেল। আপনি এই ব্যাপারে আপনার সিকিউরিটি স্টাফদের মাধ্যমে অনুসন্ধান করান।

**মিঃ ডেপুটি স্পিকার :** প্লিজ সিট ডাউন আই উইল হ্যাভ অ্যান ইনকুইয়ারি থ্রু মাই অফিস। মাননীয় সদস্য নির্মল বাবু যে প্রিভিলেজ মোশন মুভ করেছেন, এবং অশোকবাবু যা বলেছেন, এই ব্যাপারে আমাকে আজকেই রুলিং দিতে হবে। কারণ আন্ডার রুল থ্রী হানড্রেড টুয়েলভ। "On the prorogation of the House, all pending notices, other than notices of intention to move for leave to introduce a Bill, shall lapse and fresh notice shall be given for the next session, আজকে যদি আমি রুলিং না দেই, ন্যাচারেলি এটা ল্যাপস করে যাবে। আমি মনে করি যে ঘটনা ঘটেছে এবং যে মোশন নির্মলবাবু দিয়েছেন, তাতে আমার মনে হচ্ছে যে প্রাইমা ফেসি কেস আছে এবং এ সম্বন্ধে প্রপার ইনকুইয়ারি করবার জন্য—আমাকে নিউজপেপার এডিটর এবং আরও অনেককে ডাকতে হবে। যাই হোক আমি মনে করি প্রাইমা ফেসি কেস আছে এবং আমি এটা প্রিভিলেজ কমিটিতে রেফার করছি।

**শ্রী অমলেন্দ্র রায় :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি একটা পয়েন্ট অব অর্ডার তুলছি। এটা পয়েন্ট অব অর্ডারও হচ্ছে আবার রুলসের ভিতরেও যাবে। আমি আপনাকে এখানে আমাদের রুলসের ৩৫৮(১) (২) এর নিয়মাবলিতে যে বিধান আছে সেদিকে আপনার দৃষ্টি আকর্ষণ করতে চাই। ৩৫৮(১)এ বলা আছে, The chamber of the House shall be used for any purpose other than the sittings of the Legislature or any business of the Legislature. আর (২)নং এ বলা আছে, (2) Any other portion of the Legislative building or any Building within the precincts of the House shall not be used for any purpose other than business con-

nected with the legislature except with the permission of the Speaker. এবং এটা যে শুধু আমাদের বিধানসভার এই বিধি নথিভুক্ত আছে তাই নয়, মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি নিশ্চয়ই জানেন লোকসভাতেও এই নজীর আছে এবং সেখানে পরিষ্কার করে এই বিষয় বলা আছে A member is not to resort to hunger strike, Dharna or any demonstration etc. in the precincts of parliament House and the Parliament House Estate (Lok Sabha debate 28-4-1965 c.c. 11572-76; 12-5-1972, c 296-98; 31-7-1972 c.c. 21-4-8. এবং এই সঙ্গে সঙ্গে লোকসভার ক্ষেত্রে যে নজীর আছে এই নজীরগুলি এখানে উত্থাপন করতে চাই। এটা এখানে আমার পূর্ববর্তী বন্ধুরা উল্লেখ করেছেন যেটা আমরা এখানে অনুসরণ করে থাকি, কাউল—সাকদের এর বই থেকে এখানে কোর্ট করেছেন, এখানে কনডাক্ট অব মেম্বারসদের সম্বন্ধে বিস্তারিত বিবরণ দেওয়া আছে এবং এগুলি লোকসভার নজীর হিসাবে সারা ভারতবর্ষের বিভিন্ন বিধানসভায় অনুসৃত হয়ে থাকে, সেখানে বলা হয়েছে Besides in keeping with parliamentary conventions and etiqotte, members are forbidden. to say 'Jai Hind' or Bande Mataram' or anything of the kind in the House, to raise slogans in the House; to display flags or emblems on their seats in the House; to produce exhibits during debate or make demonstration in the House. আমি কয়েকটি পড়ছি, লোকসভার নজীর কনডাক্ট অব মেম্বারস সম্পর্কে। আমাদের এখানে কয়েকদিন ধরে যেসব ঘটনা ঘটে গেল তার থেকে এটা স্পষ্টই প্রমাণিত হয়েছে—যদিও জনতা আসেনি, জনতা (এস) আসেনি, কংগ্রেস আসেনি, কংগ্রেস(ই) আসেনি, তাদের শিখন্ডি আর দু'জন তাঁরা এই বিধানসভায় কি করেছেন তা আমরা দেখেছি, বিধানসভার বাইরে তাঁরা কি করছেন তা আমরা স্বচক্ষে দেখেছি, এটা কি আমরা জানতে চাই। এইগুলি কি সব সংসদীয় রীতিনীতি, সংসদীয় নিয়ম কানুন, সংসদীয় শিষ্টাচার? এর দোহাই দিয়ে কি কিছু করবেন না? কারণ এটা তো আমরা করিনি, আপনারাই এই সিস্টেম তৈরি করেছেন এবং আপনারাই কনস্টিটিউশনে এই সব ব্যবস্থা করে রেখেছেন, Is this a way to uphold your own constitution. কাশীবাবুকে প্রশ্ন করি, বাইরে যে সমস্ত সদস্য আছেন যাঁরা পদে পদে লোকসভা ও বিধানসভার নজীর তোলেন তাঁরা লোকসভা ও বিধানসভায় সর্বত্র যে নজীর আছে যেগুলি আপনারা করতে পারেন না সেইগুলি করে আপনারা কি নজীর স্থাপন করছেন দেশের সামনে?

[2-30—2-40 P.M.]

মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আমার একথা বলার অধিকার নেই যে এগুলি নিয়ম বহির্ভূত বা আমার একথা বলার অধিকারও নেই যে এটা শিষ্টাচারের বাইরে করা হয়েছে। আমি শুধু এটা আপনার দৃষ্টিতে আনতে পারি এবং সেই হিসাবে আপনার দৃষ্টিতে এটা আমি এনেছি, এখন এটা আপনি দেখবেন হাউস দেখবে যে, যদি এরকম ব্রিচ অফ রুলস হয় তাহলে আমরা কি করতে পারি; এখানে বলা আছে যে এব্যাপারে স্পিকার বা ডেপুটি স্পিকার তাঁদের ডিসপ্লেজার এক্সপ্রেস করতে পারেন এবং দ্বিতীয়টা হচ্ছে গভর্নমেন্ট পার্টির তরফ থেকে সেন্সার মোশন আনা যেতে পারে। কিন্তু আমরা এই সমস্ত কি এনেছি? আমি মনে করি এটা ব্রিচ অফ রুল হয়েছে এবং সেটা তারা নিজেরা বোঝার চেষ্টা করুন। আমি

আশা করি যে আপনি ওখান থেকে বলবেন যে এটা ব্রিচ অফ রুলস হয়েছে এবং সেই নজীর তাঁরাই স্থাপন করেছেন।

**মিঃ ডেপুটি স্পিকার :** আপনি অনেক পয়েন্ট অফ অর্ডার রেজ করেছেন। আপনাকে একটা জিনিস আমি পড়ে শোনাচ্ছি এবং সেটা হচ্ছে When a member desired to raise a point of order about a matter which is not in the list of business he must give at once a notice to the Speaker specifying clearly the actual point to be raised. যাইহোক আপনি নোটিশ না দেওয়া সত্ত্বেও আপনার পয়েন্ট অফ অর্ডার অ্যালাউ করছি। আপনি রুল ৩৫৮ রেফার করেছেন। এতে আছে The chamber of the House shall not be used for any purpose other than the sittings of the Legislature or any business of the Legislature. আপনাদের একটু আগেই স্পিকার মহাশয় বলেছেন তাঁরা খাতায় সই করছেন এবং এটা আমি মনে করতে পারি না যে তাঁরা এখানে প্রোটেস্ট হিসাবে বসে আছেন বা হাংগার স্ট্রাইক করছেন বা স্টে ইন স্ট্রাইক করছেন। তিনি আরও বলেছেন আমি দেখছি হাউস আরম্ভ হলে তাঁরা এখানে আসছেন, খাতায় সই করছেন, হাউস অ্যাডজর্ণ হলে আবার চলে যাচ্ছেন। তাঁদের যেমন হাউসের ভেতরে বসার অধিকার আছে ঠিক তেমনি হাউসের বাইরেও বসার অধিকার আছে। কাজেই আমি ধরে নিচ্ছি তাঁরা ডিবেটে পার্টিসিপেট করছেন না ঠিকই কিন্তু বয়কট করেননি। তাঁদের ওখানে বসা অন্যায় নয়—হাউস অ্যাডজর্ণ হবার পর তাঁরা বাড়ি চলে যাচ্ছেন। কিন্তু যদি দেখা যেত হাউস অ্যাডজর্ণ হবার পরও তাঁরা ওখানে রয়েছেন, তাহলে জিনিসটা অন্যভাবে চিন্তা করা যেত। তবে একটা কথা হচ্ছে তাঁরা যখন পিপলস রিপ্রেজেনটেটিভ তখন তাঁদের হাউসের ডেকোরাম মেনে চলা উচিত। পার্লামেন্টারি প্রসিডিওরে এই জিনিস নেই যে তাঁরা হাউসের মধ্যে স্লোগান দেবেন বা কোনও জিনিস ডিসপ্লে করবেন। তবে তা সত্ত্বেও তাঁরা যখন এসব কাজ করছেন এটা অত্যন্ত দুঃখের কথা। যাইহোক আমি এই ব্যাপারে আর কথা বাড়াতে চাই না।

## Legislation

## The Netaji Nagar College (Taking over of Management) (Amendment) Bill, 1979.

**Shri Sambhu Charan Ghosh :** Sir, I beg to introduce the Netaji Nagar College (Taking over of Management) (Amendment) Bill, 1979 (Secretary then read the Title of the Bill)

**Shri Sambhu Charan Ghosh :** Sir, I beg to move that Netaji Nagar College (Taking over of Management) (Amendment) Bill, 1979 be taken into consideration.

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন, নেতাজী নগর মহাবিদ্যালয় পরিচালনভার গ্রহণ আইন, ১৯৭৮ সালের ১৫ই ফেব্রয়ারি অধিগ্রহণ করা হয় এবং সেই সময় ওই কলেজের প্রশাসন এবং পঠন-পাঠন সম্পর্কে অনিয়ম-বিশৃঙ্খলা ছিল। সেই সম্পর্কে সে সময়ে আলোচনা করেছিলাম। এই মহাবিদ্যালয় যখন অধিগ্রহণ করা হয় তখন আমরা লক্ষ্য

করেছিলাম কলেজ এবং বিশ্ববিদ্যালয় শিক্ষক সমিতি দীর্ঘদিন ধরে এই মহাবিদ্যালয়ের অধিগ্রহণের আন্দোলন করেছেন এবং সেই সমস্ত বিষয়ে আলোচনা করে ওই মহাবিদ্যালয় অধিগ্রহণ করা হয়। অধিগ্রহণ করার পরেতে প্রায় দু বছর অতিক্রান্ত হতে চলল, কিন্তু এখন পর্যন্ত পুঞ্জিভূত বিশৃঙ্খলা এবং অনিয়ম সবগুলো দূরীকরণ সম্ভবপর হয় নি। অপরদিকে মহাবিদ্যালয়ের উন্নয়নকল্পে কিছু কিছু কর্মসূচি গ্রহণ করা হয়েছে। যে সমস্ত অনিয়ম এবং বিশৃঙ্খলা ছিল, সেগুলো দূরীকরণের চেষ্টা করা হয়েছে। যেমন কতগুলো উদাহরণ দেওয়া যেতে পারে। ওই মহাবিদ্যালয়ে, ইতিমধ্যে আমরা দেখেছি, বিনা অনুমোদিত, বাংলা, অংক, রাষ্ট্রবিজ্ঞানে অনার্স পড়ানো হত। কিন্তু বর্তমান প্রশাসক ওই বিষয়গুলিতে অনার্স পড়াবার ক্ষেত্রে রেগুলারাইস করার ব্যবস্থা গ্রহণ করেছেন এবং মহাবিদ্যালয়ের উন্নয়নকল্পে জলের ব্যবস্থা করা হয়েছে। এই রকম কতকগুলো ব্যবস্থা গ্রহণ করা হয়েছে। কিন্তু এখনও পুরানো বহু অনিয়ম রয়েছে, প্রশাসন এবং প্রচালন ব্যবস্থায় অতীতের কার্যকলাপ থেকে। সেইজন্য আমি বিলের মধ্যে মুভ করতে চাই, দু বছরের পরিবর্তে ওই নিয়ন্ত্রণাধীন আরও দু বছর অর্থাৎ মোট চার বছরের জন্য এটা গ্রহণ করা হোক।

The motion of Shri Sambhu Charan Ghosh that the Netaji Nagar College (Taking over of Management) (Amendment) Bill, 1979, be taken into consideration, was then put and agreed to.

**Clauses 1 and 2 and the preamble**

The question that clauses 1 and 2 and the preamble do stand part of the Bill, was then put and agreed to.

**Shri Sambhu Charan Ghosh** : Sir, I beg to move that the Netaji Nagar College (Taking over of Management) (Amendment) Bill, 1979, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

**The Calcutta University Bill, 1979 as reported by the Select Committee**

**Shri Sambhu Charan Ghosh** : Sir, I beg to move that the Calcutta University Bill, 1979, as reported by the Select Committee, be taken into consideration.

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি রুলস অফ প্রসিডিওর-এর দিকে। আপনি দেখুন কি আছে। বলা হচ্ছে, ৭৮(১)৯এ—That the Bill as reported by the Select Committee of the House be taken into consideration provided that any member may object to the report being so taken into consideration if a copy of the report has not been made available for the use of members for 5 days before the day on which the motion is made such objection shall prevail...

[2-40—2-50 P.M.]

আমরা ৫ দিন আগে এই বিলটা পাই নি। তাই স্যার, আপনার দৃষ্টি আকর্ষণ করে বলছি, এটা কনসিডার করা যেতে পারে না, এই মোশন মুভ করা যেতে পারে না।

**শ্রী শম্ভুচরণ ঘোষ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য মহাশয় যে প্রশ্ন উত্থাপন করলেন তাতে আমি বলব, উনি নিশ্চয় অবগত আছেন যে এই বিলটা হাউসের বিশেষ করে বিরোধীদলের মাননীয় সদস্যদের কাছে গত শনিবারই পৌঁছে দেওয়া হয়েছে এবং সেই হিসাবে ৫ দিন হয়েছে। সুতরাং তিনি যে প্রশ্ন উত্থাপন করেছেন আমার মনে হয় তারমধ্যে কোনও যৌক্তিকতা নেই।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** আজকে ১৯ তারিখ—যদি শনিবারও দেওয়া হয়ে থাকে তাহলেও ৫ দিন ২০ তারিখে হচ্ছে।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** আপনি গোটাটা পড়লেন না, গোটাটা যদি পড়তেন তাহলে পরিষ্কার হয়ে যেত। সেখানে আছে, Unless the Speaker allows the report to be taken into Consideration সেটা তো স্পিকারের রাইট।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** স্যার, আমাদের এই অধিকারটা কি খর্ব করতে চাইছেন? যদি করেন তাহলে আমাদের কিছু বলবার নেই।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** খর্ব করার কোনও প্রশ্নই নেই।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** ৫ দিন হয়নি, আপনি হিসাব করে দেখুন।

**শ্রী দীনেশ মজুমদার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয় মাননীয় সদস্য চেয়ারের সম্বন্ধে যে রকম অ্যাসপারশন করলেন আমি মনে করি সেই রকম অ্যাসপারশন করা উচিত নয়। স্যার, আপনি জানেন এই বিলটা সিলেক্ট কমিটিতে গিয়েছিল। আমার তো জানা নেই এর আগে এত বেশি সংখ্যায় বিল সিলেক্ট কমিটিতে পাঠানো হয়েছে কিনা। বামফ্রন্ট সরকারের দৃষ্টিভঙ্গি হচ্ছে গণতান্ত্রিক বিলগুলিকে গ্রহণ করা উচিত এবং সেই দৃষ্টিভঙ্গি অনুযায়ী আমরা অনেকগুলি বিল সিলেক্ট কমিটিতে পাঠিয়েছি, ভবিষ্যতেও পাঠাব। সিলেক্ট কমিটিতে সমস্ত পার্টিগুলি এবং ইন্ডিপেনডেন্ট যাঁরা তাঁদের প্রতিনিধিরা ছিলেন এবং সেখানে দীর্ঘ আলোচনা হয়েছে। সিলেক্ট কমিটিতে আলোচনা সুযোগ বাড়াবার জন্য মাননীয় মন্ত্রী মহাশয় অনুমতিও নিয়ে নিয়েছিলেন এই বলে যে আরও সময় বাড়ানো হোক। সেখানে সমস্ত প্রসিডিওর ফলো করা হয়েছে এবং তারপর এই আলোচনা হচ্ছে। কাজেই আমি বলব, এই ধরনের অ্যাসপারশন করা উচিত নয়। সঠিকভাবেই আজকে এই বিল এই সভায় আলোচিত হচ্ছে।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** আমি যেটা জানতে চাই সেটা হচ্ছে ৫ দিন তো হল না তাহলে কি এটা কি কনসিডার্ড হবে? আপনি যদি বলেন হবে তাহলে আমার কিছু বলার নেই। এটা তো অধিকারগত প্রশ্ন, এটা তোলার অধিকার আমাদের আছে। এখানে অ্যাসপারশনের প্রশ্ন কোথায়? এখানে তো আমাদের দাবিও ছিল, কথাও ছিল যে ৪ দিন আলোচনা হবে—এতবড় ইমপর্টেন্ট বিল এটা মাত্র আলোচনার জন্য একদিন দিলেন এবং এইরকম একটা অগণতান্ত্রিক উপায়ে দিলেন।

**শ্রী নির্মল বসু ঃ** মাননীয় সদস্য দেবপ্রসাদ বাবুর আপত্তিটা কোথায়—এটা রিয়েল, না, টেকনিক্যাল? রিয়েল যদি হয় তাহলে বলব, এই বিল দীর্ঘদিন ধরে আলোচিত হচ্ছে, বিবেচিত হচ্ছে। এটা বিধানসভায় আলোচিত হয়েছে, সিলেক্ট কমিটিতে গিয়েছে, সিলেক্ট কমিটি সকলের মতামত চেয়েছেন এবং মাননীয় সদস্য দেবপ্রসাদ সরকার, তাঁর দলভুক্ত বিভিন্ন বক্তার অভিমত পেশ করেছেন। সমস্ত বিবেচনা করার পর সিলেক্ট কমিটি রিপোর্ট দিয়েছেন। সুতরাং রিয়েল অবজেকশন যদি হয় তাহলে বলব, সময় তাঁরা পেয়েছেন বিবেচনা করার জন্য। আর যদি টেকনিক্যাল ব্যাপার হয় তাহলে বলব, যে ধারা উনি পড়লেন সেখানে অমলবাবু দেখিয়ে দিয়েছেন। স্যার, এ তো ভারি মজার কথা যে উনি প্রথম অংশটা পড়লেন কিন্তু পরের অংশটা পড়লেন না। এটা হাউসকে মিসলিড করা হল। সেখানে পরিষ্কারভাবে বলা আছে, ৫দিন সময় দেওয়া হবে, তারপর আছে আনলেস দি স্পিকার অ্যালাউ—একই সেনটেন্সের মধ্যে আছে—সেখানে মাননীয় স্পিকার মহাশয়ের অধিকার আছে বিলকে কনসিডারেশন নেবার। Speaker in his wisdom has taken it its consideration. সুতরাং টেকনিক্যাল আপত্তিও এই ব্যাপার ওঠে না।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** এটা শুধু টেকনিক্যাল নয়, টেকনিক্যাল ছাড়াও রিয়েল ব্যাপার আছে। আমরা সিলেক্ট কমিটিতে ছিলাম না এবং বিজনেস অ্যাডভাইসারি কমিটিতেও প্রথমে দেওয়া হয়নি, হঠাৎ চেঞ্জ করে ১৯ তারিখে দেওয়া হয়। কালকে সারাদিন ধরে তাড়াহুড়া করে আমি কতকগুলি মাত্র অ্যামেন্ডমেন্ট দিতে পেরেছি, অনেক অ্যামেন্ডমেন্ট দিতে পারিনি। সিলেক্ট কমিটিতে ১৩/১৪ বার আপনারা বসতে পারেন, ধরে ধরে আলোচনা করতে পারেন কিন্তু আমাদের যদি সমস্ত বিলটা খুঁটিয়ে দেখতে হয়—ইন বিট্যুইন লাইনস যদি যেতে হয় তাহলে আমি বলব, আমাদের রিয়েল ডিফিকালটি আছে, প্র্যাকটিকাল ডিফিকালটি আছে। সেইজন্যই তো প্রভিসন আছে যে অন্ততঃ ৫ দিন সময় দিতে হবে যাতে সবাই দেখতে পারেন। সিলেক্ট কমিটিতে সবাই যায় না—উনি বললেন সবাই গিয়েছে কিন্তু আমরা ছিলাম না, আমাদের প্রতিনিধিদের এতে রাখা হয়নি।

**শ্রী দীনেশ মজুমদার ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আমি কিছু ইনফরমেশন দেবার জন্য বলছি। মাননীয় সদস্য দেবপ্রসাদবাবুর জানা উচিত যে বিজনেস অ্যাডভাইসারি কমিটির রেকমেন্ডেশন ছাড়া কোনও কিছুই এই বিধানসভায় আসে না। প্রথমে বিজনেস অ্যাডভাইসারি কমিটিতে সেটা যায় এবং সেখানে বিজনেস অ্যাজেন্ডা ঠিক হয় তার পর এই সভায় সেটা আনা হয়। দ্বিতীয়ত উনি যেটা বললেন যে উনি সিলেক্ট কমিটিতে ছিলেন না। উনি কেন এ প্রশ্ন তুললেন তা জানি না। ওঁরা সবাই মিলে বসে কিছু নাম ঠিক করে দিয়েছেন এবং সেইভাবেই সিলেক্ট কমিটি তৈরি হয়েছিল। একেবারে সবাই মিলে সিলেক্ট কমিটিতে যাবেন এতো হতে পারে না। এই দু দিন আগেও দুটি বিল ক্যালকাটা মিউনিসিপ্যাল কর্পোরেশন বিল এবং বেঙ্গল মিউনিসিপ্যাল বিল সিলেক্ট কমিটিতে গিয়েছে। এবং ওঁরা সবাই মিলে বসেই সিলেক্ট কমিটির সভ্যদের নাম ঠিক করেছেন এবং সেই নামগুলিই গৃহীত হয়েছে। তাতে দেবপ্রসাদবাবুর নাম নাও থাকতে পারে। সেখানে আমরা কি করতে পারি? আর একটা টেকনিক্যাল প্রশ্ন তুলেছেন। যদি বিরোধী দলের সমস্ত সদস্যরা এখানে থাকতেন তাহলে সময় বেশি লাগত এবং আপনি নিশ্চয় সেইভাবে বিবেচনা করতেন। আমি এই কথা

বলতে পারি উনি যতক্ষণ সময় নিতে চান আমরা দেব। মন্ত্রী মহাশয়ের সময় বাদে এবং আমাদের যে দু তিন বক্তা আছেন তাদের বাদে বেশিরভাগ সময় উনি যদি নিতে চান আমরা দেব। এই বিল আজকে আলোচনা হবেই এবং মাননীয় উপাধ্যক্ষ মহাশয় আপনি এই বিলের আলোচনা শুরু করুন।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি এ বিষয়ে আপনার রুলিং চাইছি।

**মিঃ ডেপুটি স্পিকার :** আমি মনে করি শনিবার বিলটি সারকুলেট হয়েছে এবং আজকে বুধবার। সাফিসিয়েন্ট টাইম পাওয়া গিয়েছে এই বিল স্টাডি করবার। এবং এও আমি মনে করি এই বিল রাইটলি এই হাউসে প্লেসড হয়েছে।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বিলটি আমাদের কলকাতার অফিসে শনিবার পাঠানো হয়েছে। কিন্তু আমরা শনিবার আমাদের কনস্টিটিউয়েন্সিতে চলে যাই। তাহলে কখন আমরা পড়ব?

**মিঃ ডেপুটি স্পিকার :** No more discussion on this issue.

**শ্রী শম্ভুচরণ ঘোষ :** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আমি জানি না বিরোধী দলের সদস্য হিসাবে যাঁরা এখানে আছেন কেন তাঁরা বিলটি আলোচনার আগে বিলটি উত্থাপনের ক্ষেত্রে বিরোধিতা করছেন। বিলটি সিলেক্ট কমিটিতে যাবার পর সেখানে যেভাবে আলোচনা হয়েছে এবং যেভাবে নূতন বক্তব্য সংযোজন করা হয়েছে তাতে আপত্তি করার খুব বেশি একটা কিছু থাকবে না। এটা অজুহাত দেখিয়ে বিলটি উত্থাপনের ক্ষেত্রেই উনি আপত্তি করছেন। স্যার, আপনি জানেন ৩রা এপ্রিল সরকারিভাবে বিলটি উত্থাপন করা হয় বিস্তারিতভাবে আলোচনার জন্য। এবং বিলটি আরও ভালভাবে সংশোধিত আকারে এবং পরিমার্জিত করার উদ্দেশ্যে সিলেক্ট কমিটিতে পাঠানো হয়। ১৮ জন মাননীয় সদস্য বিরোধী পক্ষের এবং সরকারি পক্ষের এই সিলেক্ট কমিটিতে ছিলেন। এবং এই সিলেক্ট কমিটি ২ দিন ৫ দিন ৬ দিন বৈঠক করে আলোচনা করে বিলটি গ্রহণ করেছেন এমন নয়।

[2-50—3-00 P.M.]

মোট আমরা ১০টি অধিবেশনে বিস্তারিতভাবে ধারাবাহিকভাবে আলোচনা করেছি। তার ফলে বিলটাকে একটা পূর্ণাঙ্গ রূপে দেবার চেষ্টা করেছি। আমরা শুধুমাত্র সিলেক্ট কমিটির সদস্যদের মতামত গ্রহণ করেছি তাই নয়, এই বিলটার উপর জনমত সংগ্রহের জন্য সংবাদপত্রে দূরদর্শনে এবং রেডিওর মাধ্যমে মতামত চাওয়ার জন্য জনসাধারণের কাছে আবেদন করা হয়। তার ফলে আমরা দেখেছি ৫৮টি প্রতিষ্ঠান এবং ব্যক্তিবিশেষ তাঁদের মতামত পাঠিয়েছিলেন। এই ৫৮টি প্রতিষ্ঠান এবং ব্যক্তিবিশেষের মধ্যে ডবলিউ, বি.সি.ইউ. টি.এর মতো শিক্ষাপ্রতিষ্ঠান তাদের গঠনমূলক বক্তব্য পাঠিয়েছেন। প্রাক্তন উপাচার্য ডাঃ সত্যেন সেন, প্রাক্তন শিক্ষামন্ত্রী জ্যোতি ভট্টাচার্য তাঁরাও তাঁদের বক্তব্য পাঠিয়েছেন। যখন বিলটা আমরা সিলেক্ট কমিটিতে আলোচনা করি তখন এই যে বিভিন্ন প্রতিষ্ঠান এবং ব্যক্তিবিশেষ যাঁরা মতামত পাঠিয়েছেন সেগুলো আমরা ভালভাবে বিচার করি এবং সেইগুলোকে অনুধাবন করার চেষ্টা করি। তা

ছাড়া এই বিলটা যখন সিলেক্ট কমিটিতে আলোচনা হয় তখন ভারতবর্ষের অন্যান্য বিশ্ববিদ্যালয়ে যে সমস্ত আইন আছে সেইগুলো আমরা পর্যালোচনা করি। তা ছাড়া গনি কমিটির সুপারিশ, গজেন্দ্র গদকর কমিটির রিপোর্ট, কোঠারি কমিশনের রিপোর্ট এবং ইউ.জি.সি'র ডেভেলপমেন্ট অফ ইউনিভার্সিটি সম্পর্কে যে নূতন রিপোর্ট পেশ করেছেন সেইগুলোও কিন্তু আমরা বিচার করি। আমরা এই বিলটাকে সিলেক্ট কমিটিতে যখন নূতন রূপ দেবার চেষ্টা করি তখন সমস্ত জিনিসগুলো আমরা বিবেচনা করে সিদ্ধান্ত গ্রহণ করেছি। বিভিন্ন মহল প্রশ্ন তুলেছেন যে হঠাৎ ১৯৬৬ সালের কলকাতা বিশ্ববিদ্যালয়ের আইনকে রদ করে আমরা নূতন একটা পূর্ণাঙ্গ বিল আনার প্রয়োজনীয়তা অনুভব করলাম কেন। অনেকে সন্দেহ প্রকাশ করেছেন যে এর পিছনে কোনও রাজনৈতিক অভিসন্ধি অথবা বিশ্ববিদ্যালয়ের স্বাধিকার খর্ব করে সেখানে সরকারি নিয়ন্ত্রণ বাড়াবার চেষ্টা এর পিছনে আছে কিনা। আমরা অত্যন্ত স্পষ্টভাবে এই কথা আগেও বলেছি এবং আজকেও হাউসের সামনে বলতে চাই কলকাতার মতো ঐতিহ্য সম্পন্ন, কলকাতার মতো মহান আদর্শ মন্ডিত বিশ্ববিদ্যালয়কে বর্তমানে যে অবস্থায় দেখলাম সেই অবস্থা দূরীকরণের জন্য এবং নূতন ভাবে কলকাতা বিশ্ববিদ্যালয়ের মর্যাদাকে প্রতিষ্ঠার উদ্দেশ্যে নূতন বিল আনার প্রয়োজনীয়তার তাগিদ আমরা অনুভব করেছিলাম। আমরা দেখেছি কলকাতা বিশ্ববিদ্যালয় বর্তমানে যে অবস্থায় পর্যবসিত হয়েছে, শুধুমাত্র পরীক্ষা গ্রহণের কেন্দ্র হিসাবে এটাকে এখন মনে করার চেষ্টা হচ্ছে। অর্থাৎ সারা বছরে এই কলকাতা বিশ্ববিদ্যালয়ে আমরা দেখছি বড় বড় পরীক্ষা প্রায় ১৫০টি পরীক্ষা গ্রহণ করতে হয়। ফলে সিনডিকেটকে এই পরীক্ষা গ্রহণ এবং তার ফল প্রকাশ এই সমস্ত কাজে ব্যস্ত থাকতে হয়। যার জন্য আমরা দেখেছি কলকাতা বিশ্ববিদ্যালয়ের নেতৃত্বে উচ্চ শিক্ষার সম্প্রসারণ, তার মান উন্নয়নের যে ব্যবস্থা আমরা আশা করেছিলাম সেটা সম্ভবপর হচ্ছে না। বর্তমান বিলে আমরা সেইজন্য সিন্ডিকেটের ক্ষমতাকে বিকেন্দ্রীকরণের চেষ্টা করেছি। সিন্ডিকেট শুধুমাত্র উচ্চ শিক্ষার ক্ষেত্রে নীতি নির্ধারণ করবার চেষ্টা করবেন, শুধুমাত্র পরীক্ষার মধ্যে নিবদ্ধ থাকবেন না। পরীক্ষা গ্রহণ বা তার ফল প্রকাশের দায়িত্ব আমরা কতখানি বিকেন্দ্রীকরণ করতে পারি। তার চেষ্টা বিলের মধ্যে প্রতিফলিত হয়েছে। এই বিলের মধ্যে আমরা ফ্যাকালটি কাউন্সিল ফর পোস্ট গ্র্যাজুয়েট স্টাডিস অ্যান্ড ফ্যাকালটি আন্ডার গ্র্যাজুয়েট স্টাডিস দুটি পৃথকভাবে আমরা সংগঠন হিসাবে দাঁড় করাবার চেষ্টা করেছি। ফ্যাকালটি কাউন্সিল ফর পোস্ট গ্র্যাজুয়েট স্টাডিস—এদের উপর দায়িত্ব দেওয়া হয়েছে বিশ্ববিদ্যালয়ের পোস্ট গ্রাজুয়েটের ক্ষেত্রে পরীক্ষা গ্রহণ, পঠন পাঠন, শিক্ষাসূচি ঠিকমতো নিয়ন্ত্রণ করা। সমস্ত দায়িত্ব তাদের উপর থাকবে। সিন্ডিকেটের সুপারিশ অনুযায়ী, সিন্ডিকেটের সহযোগিতায় পরীক্ষার ব্যবস্থা তাঁরা নিয়ন্ত্রণ করবেন। অনুরূপভাবে কাউন্সিল ফর আন্ডার গ্র্যাজুয়েট স্টাডিস এদের দায়িত্ব দেওয়া হয়েছে যে আন্ডার গ্র্যাজুয়েট লেবেলে—বি.এ. বি.এস.সি বি.কম. এই পরীক্ষাগুলো পরিচালনা পরিচালনার করার ক্ষেত্রে কাউন্সিল ফর আন্ডার গ্র্যাজুয়েট স্টাডিস সমস্ত দায়িত্ব গ্রহণ করবে। সিন্ডিকেটের ওপর যে দায়িত্ব ছিল সমস্ত পরীক্ষাগুলির ব্যবস্থা করা, পরিচালনা করা, সেটাকে ভাগ করে, ফ্যাকালটি করে কাউন্সিল ফর পোস্ট গ্র্যাজুয়েট স্টাডিস দিয়ে এম.এ., এম.এস-সি. এম.কম. পরীক্ষা নিয়ন্ত্রণ করা হবে এবং কাউন্সিল ফর আন্ডার গ্র্যাজুয়েট স্টাডিস দিয়ে আন্ডারগ্র্যাজুয়েট ক্ষেত্রের পরীক্ষা গুলিকে নিয়ন্ত্রণ করার ব্যবস্থা করা হচ্ছে।

দ্বিতীয় হচ্ছে যে, আমরা দেখেছি সমস্ত ক্ষমতা সিন্ডিকেটের ওপর থাকার ফলে

সাধারণভাবে আন্ডার গ্র্যাজুয়েট লেভেলের কলেজগুলি অত্যন্ত শোচনীয় অবস্থায় পরিণত হচ্ছে। কলেজের সাধারণ ডেভেলপমেন্ট, কলেজের সাধারণভাবে শিক্ষার মানের অনেক অবনতি ঘটছিল। সেই জন্য এগুলির কি করে উন্নতি করা যায়, সেকথা আমাদের ভেবে দেখতে হয়েছে। সাধারণভাবে কলেজগুলির লাইব্রেরি, লেবোরেটরি ইত্যাদি সমস্ত বিষয়গুলি এমন একটা অবস্থায় উপনীত হয়েছে যে, সেখানে আজকে কাজ করা সম্ভব হচ্ছে না। তা ছাড়া শিক্ষা ক্ষেত্রে সেগুলিকে যথাযথভাবে ইন্সপেকশন না করার জন্য সেগুলির মান অনেক নেমে গেছে। বর্তমান বিল সম্বন্ধে আমরা সিলেক্ট কমিটিতে যে সিদ্ধান্ত করেছি তাতে সেখানে আমরা পুরোপুরিভাবে ভাইস-চ্যান্সেলরকে এবং প্রোভাইসচ্যান্সেলরকে এই সমস্ত ক্ষেত্রের দায়িত্ব বন্টন করে দিয়েছি। এত দিন ধরে এই সমস্ত ব্যাপারে ভাইস-চ্যান্সেলরের ওপরেই সমস্ত দায়িত্ব ছিল। আন্ডার গ্র্যাজুয়েট এডুকেশন এবং পোস্ট গ্র্যাজুয়েট এডুকেশনের ক্ষেত্রে সমস্ত বিষয়ে শেষ কথা বলতেন ভাইস-চ্যান্সেলর। কিন্তু এই বিলে আপনারা লক্ষ্য করবেন যে, ভাইস-চ্যান্সেলরের ওপর পোস্ট গ্র্যাজুয়েট এডুকেশন অর্থাৎ স্নাতোকত্তর পর্যায়ের শিক্ষা ব্যবস্থার দায় দায়িত্ব দেওয়া হয়েছে। তিনি শুধু এই পর্যায়ের দায়িত্বে থাকবেন। আর আন্ডার গ্র্যাজুয়েট এডুকেশন, অর্থাৎ স্নাতক পর্যায়ের যে শিক্ষা সেই কলেজ এডুকেশনের সমস্ত দায়িত্ব প্রো-ভাইসচ্যান্সেলর ফর অ্যাকাডেমিক অ্যাফেয়ার্স-এর ওপর থাকবে। অর্থাৎ প্রো-ভাইস-চ্যান্সেলর ফর অ্যাকাডেমিক অ্যাফেয়ার্স আন্ডার গ্র্যাজুয়েট এডুকেশনের যে তিনটি বিভাগ আছে সেই তিনটি বিভাগের কাউন্সিল আন্ডার গ্র্যাজুয়েট স্টাডিস এর চেয়ারম্যান হিসাবে থাকবেন। কলেজ গুলির উন্নয়ন যাতে হতে পারে, কলেজগুলির পরিচালন ব্যবস্থায় যাতে উন্নতি হতে পারে, কলেজগুলির শিক্ষার মান যাতে উন্নত হতে পারে সেই জন্য প্রো-ভাইস চ্যান্সেলরের ওপর পুরোপুরি আন্ডার গ্র্যাজুয়েট কলেজ এডুকেশনের দায় দায়িত্ব দেওয়া হয়েছে এবং তার সঙ্গে রিসার্চের দায়িত্ব আছে। আর ভাইস-চ্যান্সেলর, তিনি সাধারণভাবে আন্ডার গ্র্যাজুয়েট এডুকেশন সম্পর্কে বিভিন্ন মিটিংএ নিশ্চয়ই আসতে পারবেন। কিন্তু মূলত তাঁর দায়-দায়িত্ব হচ্ছে ইউনিভার্সিটির পোস্ট-গ্র্যাজুয়েট এডুকেশনের। এর দ্বারা আমরা বিশ্ববিদ্যালয়ের উন্নয়ন করতে পারব, ডেভেলপমেন্ট করতে পারব এবং সেই সব দায়িত্বে তিনি থাকবেন। আমরা এত দিন ধরে যে অবস্থা দেখেছি যে, বিভিন্ন ক্ষমতাগুলিকে বিকেন্দ্রীকরণ না করার ফলে, ভাগ না করে দেওয়ার ফলে সমস্ত অবস্থায় সমস্ত ব্যবস্থার মধ্যে একটা অনিয়ম সেখানে প্রতিষ্ঠিত হয়েছিল। যার হাত থেকে আজও আমরা রক্ষা পাইনি। নতুনভাবে কাউন্সিল হয়েছে এবং কাউন্সিল অনেকগুলি ভাল কাজ করেছে। দুর্নীতি দূর করেছে। এনকোয়ারী কমিশন করে বহু দিনের পুঞ্জীভূত জঞ্জাল সরাবার চেষ্টা করেছে। কাউন্সিল অনেকগুলি নতুন সিদ্ধান্ত গ্রহণ করেছে। কিন্তু এখনো পর্যন্ত বিশ্ববিদ্যালয়ের পরীক্ষাগুলির ফল সময় মতো প্রকাশ করা সম্ভব হচ্ছে না। তার কারণ যে প্রচলিত ব্যবস্থা আছে সেই প্রচলিত ব্যবস্থার মধ্যে সেখানে যেসমস্ত প্রতিবন্ধকতা ছিল তার হাত থেকে মুক্ত হওয়া সম্ভব হয়নি। আমরা এই বিলের মধ্যে সেই ব্যবস্থা করেছি, যাতে ইউনিভার্সিটির বিভিন্ন বডি ঠিকভাবে কাজ করে। পরীক্ষা গ্রহণ, ফল প্রকাশ যাতে তারা যথা সময়ে করতে পারে তার জন্য ক্ষমতা বিকেন্দ্রীকরণের ব্যবস্থা করা হয়েছে। সেই ভাবেই এই বিলের মধ্যে ব্যবস্থা রাখা হয়েছে।

তৃতীয় কথা হচ্ছে, আমরা কি উদ্দেশ্যে এই বিল এনেছি? আমাদের শিক্ষা ক্ষেত্রে যে

সমস্ত অনিয়ম ছিল, যে সমস্ত অচলাবস্থা ছিল সেগুলিকে দূর করার প্রয়োজনীয়তা আমরা অনুভব করেছিলাম। সেই জন্যই ইউনিভার্সিটি বডিগুলিকে আমরা নতুনভাবে রূপ চাইছি এবং বিশ্ববিদ্যালয়ের উন্নতির জন্য সেখানে যাদের যাবার দরকার তাদের নিয়ে যেতে চাইছি। ইতিপূর্বে আমরা কি দেখেছি? আমরা দেখেছি বিশ্ববিদ্যালয়ের শিক্ষা সম্প্রসারণে আগ্রহী যাঁরা ছিলেন না তাঁদেরও বিশ্ববিদালয়ের বডিতে সেনেটে রাখা হ'ত। আমরা দেখেছি অল ইউনিভার্সিটি প্রফেসর, সমস্ত প্রফেসররা এক্সঅফিসিও মেম্বার হতেন।

[3-00—3-10 P.M.]

আমরা আগে সিনেটে কি দেখেছি? অল দি ইউনিভার্সিটি প্রফেসরস সিনেটে এক্স-অফিসিও মেম্বার হয়ে যেতেন, যতজন আছেন ৮০/৮২ সকলেই এবং দেখা যেত অনেকেই নিশ্চয়ই কিছু সদস্য আগ্রহ প্রকাশ করতেন যেহেতু তাঁরা প্রফেসর বিশ্ববিদ্যালয়ের সেইহেতু তাঁরা সকলেই সদস্য সিনেটের। অথচ শিক্ষা তথা উচ্চ শিক্ষা বিস্তারেব ক্ষেত্রে সামাজিক সম্পর্ক যেভাবে নিরুপিত হওয়া উচিত সেই সম্পর্কে চিন্তা এবং সেই সম্পর্কে সিদ্ধান্ত গ্রহণের প্রয়াস—এগুলি না থাকার ফলে দেখা গেছে বিশ্ববিদ্যালয়-র ক্ষেত্রে আমরা নতুন কোনও ব্যবস্থা গ্রহণ করতে পারিনি। গত সপ্তাহে আমি অন্ধ্র বিশ্ববিদ্যালয়ে গিয়েছিলাম। সেই বিশ্ববিদ্যালয়-র রাষ্ট্র বিজ্ঞানের যিনি প্রধান সেই প্রধানের সাথে আলোচনা করেছিলাম। তারা-সমাজ ব্যবস্থার যত পরিবর্তন হচ্ছে তার সাথে সামঞ্জস্য রেখে নতুন বিষয়ে সংযোজন করার চেষ্টা করছেন। তিনি আমাকে বললেন সেখানে তারা ডায়ালেকটিক্যাল মেটেরিয়ালিজম—একটা সম্পূর্ণভাবে পৃথক পেপার স্নাতকোত্তর পর্যায়ে এম.এ.তে ইনট্রোডিউস করেছেন। আমরা এই সব কথা বলতে গেলে এখানে বলা হবে যে আমরা রাজনীতির আমদানি করছি। কেন আমরা কি বলতে পারি না সমাজ ব্যবস্থার পরিবর্তনের সাথে সাথে নতুন চিন্তা-ধারা নিয়ে আসা উচিত এবং সেখানে সমাজের স্বার্থে শিক্ষার একটা সম্পর্ক স্থাপন তত্বগতভাবে নতুন যে সমস্ত বক্তব্য আছে সেইগুলি আমরা কি আলোচনা করতে পারি না? আমরা কি বলতে পারি না—গান্ধীজি থেকে যদি শুরু করা যায়—তাঁর দর্শন সম্পর্কে সম্পূর্ণভাবে নতুন পেপার যেমনভাবে আলোচনা করা যেতে পারে সেইভাবে আলোচনা করা যায় কার্ল মার্কস-এর ডায়ালেকটিক্যাল মেটেরিয়ালিজমের যে দর্শনের দিকটা আছে সেটার সম্পর্কে আজকে আলোচনা করা এবং তার পরীক্ষা-নিরীক্ষার প্রয়োজন আছে, নেতাজী সুভাষচন্দ্রের রাষ্ট্রীয় চিন্তা সম্পর্কে বহু গবেষণা হয়েছে সুতরাং সেই সম্পর্কে একটা পৃথক পেপার রাখা যায় কিনা সেটা নিয়ে আমরা কি আলোচনা করতে পারি না? স্বামী বিবেকানন্দের সমাজ চিন্তা সম্পর্কে সামগ্রিকভাবে একটা পেপার ইনট্রোডিউস করতে পারি কিনা, এম.এ.র কারিকুলামে রাখতে পারি কিনা—এ বিষয়ে আলোচনা করার দরকার আছে। কিন্তু এগুলি করবেন কারা? এতদিন ধরে আমরা দেখেছি যারা আসতেন তাঁদের মধ্যে একটা নতুন চিন্তা—যে সমাজ ব্যবস্থার পরিবর্তন হচ্ছে সেই নতুন চিন্তার সাথে বিশ্ববিদ্যালয়ের উচ্চ শিক্ষাকে কেমনভাবে সংযোগ করা যায়—সেটা দেখতে পাওয়া যায় নি। সেই সমস্ত চিন্তাভাবনা নেই। আমরা সেইজন্য এই দিকটা সামনে রেখে বডির মধ্যে নতুন কিছু কিছু প্রতিনিধির কথা গ্রহণ করেছি। আমরা দেখেছি, কোনও কোনও বিশ্ববিদ্যালয়ে যেমন বোম্বে বিশ্ববিদ্যালয়ে সেখানে সিনেটেতে তারা ইউনিয়ন প্রতিনিধি রাখার ব্যবস্থা করেছেন। আমরা কলিকাতা বিশ্ববিদ্যালয়েতে এই নতুন আইনের মাধ্যমে শুধুমাত্র

ট্রেড ইউনিয়ন প্রতিনিধি নয় আমরা কৃষাণ প্রতিনিধি রাখতে চেয়েছি। অনেকে প্রশ্ন তুলবেন উচ্চ শিক্ষার সঙ্গে কৃষাণ প্রতিনিধি রাখার কি সম্পর্কে আছে? কিন্তু গ্রাম ভিত্তিক পশ্চিমবাংলায় এবং উচ্চ শিক্ষা এই দুটোকে আমরা পৃথকভাবে দেখি না। আমরা মনে করি সর্বস্তরে শিক্ষার সঙ্গে সামঞ্জস্য রাখার প্রয়োজন আছে। বিশেষ করে কেন্দ্রীয় সরকার দেখিয়েছে যে, বিশ্ববিদ্যালয়গুলিকে ওরা মঞ্চ হিসাবে বেছে নিয়েছে। গ্রামের নিরক্ষর মানুষগুলিকে অক্ষরজ্ঞান সম্পন্ন করে তোলার ক্ষেত্রে বিশ্ববিদ্যালয়ের ভূমিকার কথা সেখানে স্বীকার করে নিয়েছেন। বাস্তব অভিজ্ঞতার মধ্যে সেই কৃষক প্রতিনিধি বিশ্ববিদ্যালয়কে সাহায্য করতে পারেন এবং সেই দৃষ্টিকোণ দিয়ে আমরা দেখছি। গোটা ভারতবর্ষের কোনও বিশ্ববিদ্যালয়ে কৃষক প্রতিনিধির স্থান নেই। বোম্বে বিশ্ববিদ্যালয়ে এবং কেরল বিশ্ববিদ্যালয়ে ট্রেড ইউনিয়ন প্রতিনিধি স্থান আছে। কিন্তু আমি মনে করি—আজকে যদি সমাজের সাথে শিক্ষাকে সামগ্রিকভাবে—উচ্চ, প্রাথমিক নয়—গোটা শিক্ষা ব্যবস্থার সাথে যদি একটি সম্পর্ক স্থাপন করতে হয়, যদি একটা সুযোগ রক্ষা করতে হয় যদি শিক্ষাকে আরও বাস্তবমুখি ও জীবনমুখি করে তুলতে হয় তাহলে আমি বিশ্বাস করি সেখানে শ্রমিক প্রতিনিধি রাখা এবং কৃষাণ প্রতিনিধি রাখার প্রয়োজনীয়তা আছে এবং সেই হিসাবে আমরা শ্রমিক প্রতিনিধির ২ জনের কথা বলেছি, কৃষাণ প্রতিনিধির ২ জনের কথা বলেছি, প্রাথমিক শিক্ষকদের জন্য ২ জন প্রতিনিধির কথা বলেছি এবং মাধ্যমিক শিক্ষকদের জন্য ৩ জনের কথা বলেছি। এতদিন ধরে বিশ্ববিদ্যালয়ের উচ্চ শিক্ষা সব থেকে যেন বিচ্ছিন্ন ছিল, যেন একটা অভিজাত সম্প্রদায়ের বৈঠকখানা—আমরা সেই যে কনসেপ্ট সেই যে ধারণা এটার আমরা পরিবর্তন চাই। এটা অভিজাত বা বুদ্ধিজীবীদের বৈঠকখানা নয়, ড্রয়িংরুম নয়। এর সাথে মাধ্যমিক এবং প্রাথমিক শিক্ষা ব্যবস্থার সংযোগ এবং সর্বপরি গ্রামের সাধারণ মানুষের সাথে তার একটা নিবিড় সম্পর্ক স্থাপন করতে চাই। বিশেষ করে অ্যাডাল্ট এডুকেশনের ক্ষেত্রে তার ভূমিকা যখন আজকে স্বীকার করে নেওয়া হয়েছে এবং সেই হিসাবে আমরা এ ক্ষেত্রে নতুন এই সিনেটের মধ্যে আমরাই এই প্রথম কথা বলছি। এতদিন ধরে আমরা যা আলোচনা করে এসেছি তাকে রূপ দিচ্ছি অর্থাৎ এখানে ছাত্রদের প্রতিনিধি দেওয়া হচ্ছে। আমরা স্বীকার করছি—আজকে বিশ্ববিদ্যালয়ে ছাত্রদের মধ্যে থেকে ৯ জন এবং স্নাতক পর্যায়ে বিভিন্ন ছাত্রদের মধ্যে থেকে ৬ জন এই ১৫ জন ছাত্র প্রতিনিধি থেকে যাচ্ছে। আমরা স্বীকার করে নিচ্ছি যে একটা শিক্ষা ব্যবস্থা পরিচালনার ক্ষেত্রে শুধুমাত্র শিক্ষক এবং ছাত্রদের প্রতিনিধিই যথেষ্ট নয়। শিক্ষাকর্মী যাঁরা সমস্ত বিশ্ববিদ্যালয় পরিচালনা ব্যবস্থার সঙ্গে জড়িত; তার কার্যের মূল্যায়ন করেন, তাদের অভিজ্ঞতা বিশ্ববিদ্যালয়ের পরিচালনার ক্ষেত্রে একান্তভাবে প্রয়োজন। সেই জন্য সেই শিক্ষাকর্মীদের স্থান আমরা এই বিলের মধ্যে দিয়েছি। ৫ জন শিক্ষাকর্মী, বিশ্ববিদ্যালয়ের ৩ জন এবং স্নাতক বিভাগের শিক্ষাকর্মীদের মধ্যে ২ জন এই ৫ জন হবেন। এ ছাড়া আমরা কতকগুলি নূতন বিষয় এই বিলের মধ্যে সংযোজন করেছি। মাননীয় সদস্যগণ যখন আলোচনা করবেন তখন তাঁরা এর উপর বলবেন, আমি আমার জবাবি ভাষণে সেগুলি আরও পরিষ্কার করার চেষ্টা করব। আমাদের কলকাতা বিশ্ববিদ্যালয়ে এতদিন ধরে অ্যাকাডেমিক কাউন্সিলে কলকাতা বিশ্ববিদ্যালয়ের উন্নয়ন নিরুপণ করত। ইউ.জি.সি গনি কমিটি বসিয়েছেন, সেই গনি কমিটি বলেছেন অ্যাকাডেমিক কাউন্সিলের কোনও প্রয়োজন নাই। আমরা সেই গনি কমিটির সুপারিশকে মেনে অ্যাকাডেমিক কাউন্সিলের বিরোধসাধন করেছি তা নয়, অ্যাকাডেমিক কাউন্সিলের যে সমস্ত ক্ষমতা দেওয়া

ছিল সেই ক্ষমতাগুলো আমরা ফ্যাকাল্টি কাউন্সিলের মধ্যে দিচ্ছি। সেনেট এবং সিন্ডিকেটের মধ্যে ক্ষমতাগুলি ভাগ করে দিচ্ছি। অযথা বিলম্বের জন্য এইগুলির কোনও প্রয়োজন নাই। অ্যাকাডেমিক কাউন্সিলে পোস্ট গ্র্যাজুয়েট স্টাডিস, কাউন্সিল ফর আন্ডার গ্র্যাজুয়েট স্টাডিস এবং তার বোর্ডগুলি ঠিকমতো কাজ করছে কি না, নূতন যে ধারায় নূতন নূতন বিষয়ে সম্পর্কে চিন্তা করে না। সেইজন্য অ্যাকাডেমিক কাউন্সিলের কোনও প্রয়োজন না পড়ায় আমরা অ্যাকাডেমিক কাউন্সিল বিলের শেষ করছি। আপনারা জানেন যে এর মধ্যে কলকাতা বিশ্ববিদ্যালয় শুধু নয়, ত্রিপুরা রাজ্যে কতকগুলি মহাবিদ্যালয় এর সাথে অ্যাফলিয়েটেড আছে। ত্রিপুরা রাজ্যের শিক্ষা ব্যবস্থা এক ধাপ এগিয়ে গিয়েছে। উচ্চতর ব্যবস্থা হিসাবে সেখানে সম্প্রতি নূতন ভাবে পি.জি. সেন্টার তুলেছে, সেটাও কলকাতা বিশ্ববিদ্যালয়ের সাথে অ্যাফলিয়েটেড। সে সমস্ত বডিস শুধু আমরা ঘোষণা করেছি তার মধ্যে দিয়ে আমরা সেখানে ত্রিপুরা কাউন্সিলকে নূতন ভাবে সংযোজন করছি। বিভিন্ন মহলে আমরা দেখছি যে একটা বিষয়ে সবচেয়ে বেশি গুরুত্ব আরোপ করা হয়েছে তা হল উপাচার্য নিয়োগ পদ্ধতি। আপনি জানেন যে উপাচার্য নিয়োগের পদ্ধতির ব্যাপারে আমরা সমস্ত বিশ্ববিদ্যালয়ের কার্য পর্যালোচনা করেছি, বিভিন্ন বিশ্ববিদ্যালয়ে আমরা দেখেছি যে সেক্ষেত্রে একটা কমিটির উপাচার্য নিয়োগের কথা বলেছেন. যে কমিটিতে সিনেটের সিন্ডিকেটের একজন এবং ইউ.জি.সি'র একজন প্রতিনিধি থাকবেন। আমরা যখন সমস্ত শিক্ষা ব্যবস্থাটা একটা বিশেষ দৃষ্টিকোণ দিয়ে প্রতিষ্ঠিত করতে চাই তখন সে ক্ষেত্রে গণতান্ত্রিক পথে উপাচার্য নিযুক্ত হতে পারেন তার ব্যবস্থা আমরা রাখছি। সাধারণত বিশ্ববিদ্যালয়ে কোনও সিন্ডিকেট বডি তাকে অনেক বেশি গণতন্ত্রীকরণ করছি। সিনেটের মধ্যে শিক্ষক প্রতিনিধি, ছাত্র প্রতিনিধি আমরা রাখছি তা নয়, এর মধ্যে শ্রমিক, কৃষক প্রাথমিক শিক্ষক, মাধ্যমিক শিক্ষক সবার প্রতিনিধি রাখছি, এরমধ্যে যাতে উপাচার্য নিযুক্ত হতে পারেন তার ব্যবস্থা রাখবার চেষ্টা করছি। আমরা বলছি সিনেট ৩ জনার একটা প্যানেল করবেন, যাঁরা সংখ্যালঘু আছেন তাঁদের মত যাতে প্রতিষ্ঠিত হতে পারে তার জন্য প্রেফারিয়েনশিয়াল ভোটে প্যানেল তৈরির কথা বলেছি। এই ৩ জনের প্যানেলের মধ্যে থেকে ১ জন উপাচার্য নিযুক্ত হবেন।

[3-10—4-00 P.M.]

আমার মনে হয় এটা অত্যন্ত গণতান্ত্রিক ব্যবস্থা—উপাচার্য নিয়োগের যে ব্যবস্থা আমরা চিন্তা করছি। সিন্ডিকেটের মধ্য থেকে এরূপ ব্যবস্থা করলে সেখানে গণতান্ত্রিক হত না কারণ সেখানে সমস্ত শ্রেনীর প্রতিনিধিত্ব নেই। কিন্তু সেনেটে সমস্ত শ্রেনীর প্রতিনিধিত্ব স্বীকার করা হয়েছে ও তার ব্যবস্থা রাখা হয়েছে। সেখানে যদি সংখ্যায় কম কোনও সংখ্যক সদস্য থাকেন তাহলে সেখানে প্রেফারেন্সিয়াল ভোটের মাধ্যমে ৩ জনের একটা প্যানেল করবার কথা আমরা বলেছি। আচার্য সেখানে শিক্ষা মন্ত্রীর সঙ্গে আলোচনা করে একজন উপাচার্য নিযুক্ত করবেন। বিশ্ববিদ্যালয়ের সাধারণ ভাবে উন্নয়ন যাতে হতে পারে সেইজন্য বিশ্ববিদ্যালয়ের মেনটেনেন্স গ্রান্ট হিসাবে সাধারণ ভাবে একটা প্রভিসন কলিকাতা বিশ্ববিদ্যালয় আইনে ছিল অর্থাৎ বার্ষিক অনুদান হিসাবে সরকার ৬০ লক্ষ টাকা দেবেন। কিন্তু ডেভেলপমেন্ট হিসাবে সরকার আরও অনেক টাকা দিতে পারেন। গত বৎসর ১৯৭৭-৭৮ সালে ৬০ লক্ষ টাকা মেনটেন্সে গ্রান্ট হিসাবে আইনে যা বলা আছে তা সত্ত্বেও সরকারের পক্ষ থেকে আমরা প্রায়

২ কোটি টাকার মতো দিয়েছি। আমরা ডেভেলপমেন্ট গ্র্যান্ট হিসাবে উন্নয়ন খাতে অনেক টাকা দিয়েছি। আমরা চাই কলকাতা বিশ্ববিদ্যালয়ে নূতন সম্প্রসারণ ঘটাবার জন্য সরকারের কাছে যখন আনবেন সরকার সমস্ত বিবেচনা করে নিশ্চয় সহযোগিতা করবেন। যেখানে ৬০ লক্ষ টাকা ছিল সেখানে বৃদ্ধি করে ৭৫ লক্ষ টাকা করা হয়েছে—অর্থাৎ ৭৫ লক্ষ টাকার কর্ম সরকারের পক্ষ থেকে মেনটেন্স গ্র্যান্ট হিসাবে কখনই দেওয়া হবে না। এটা কমাবার সম্ভাবনা কখনই থাকবেন না। বিলের মাধ্যমে এ প্রভিসন আমরা রেখেছি। সবচেয়ে বড় সমালোচনার যেটা চেষ্টা হচ্ছে তা হল কলকাতা বিশ্ববিদ্যালয়ের মতো একটা প্রাচীন ঐতিহ্য মন্ডিত বিশ্ববিদ্যালয়কে আমরা রাজনীতিগতভাবে নিয়ন্ত্রণ এবং পরিচালনা করতে চাইছি। কথাটা সর্বতোভাবে অসত্য। আমাদের সরকারের পক্ষ থেকে কোনও সময় এইরূপ অভিপ্রায় নেই যে একটা বিশ্ববিদ্যালয়কে আমরা রাজনীতিগতভাবে নিয়ন্ত্রণ করব। আমরা এটা চিন্তাই করতে পারি না। কারণ তার কোনও প্রয়োজন নেই। সেক্ষেত্রে আমরা পরিষ্কার ভাবে নির্বাচিত প্রতিনিধিদের উপর খুব বেশি গুরুত্ব আরোপ করেছি। ১৯৬৬ সালে কলিকাতা বিশ্ববিদ্যালয় আইন অনুসারে যে সিনেট ছিল এবং সেখানে যে সদস্য সংখ্যা ছিল তা হল ১৮০ এবং এই সদস্যদের মধ্যে নির্বাচিত সদস্য সংখ্যা ছিল ৪৯ এমনকি ৫০ও নয়। এই বিলের মধ্যে সেই সদস্য সংখ্যা আমরা কমিয়ে এনেছি এবং নির্বাচিত সদস্য সংখ্যা ১১৮ করেছি—অর্থাৎ সরকার কুক্ষিগত করবেন, সরকার বিশ্ববিদ্যালয়কে রাজনীতিগতভাবে পরিচালনা করবেন এটা ঠিক নয়। যেখানে আমরা এক্স-অফিসিও এবং নমিনেটেড সদস্য সংখ্যা বেশি করতে পারতাম তা না করে আমরা সেখানে বেশির ভাগ সদস্যকে নির্বাচনের মাধ্যমে আনছি। ১৯৬৬ সালের আইনে আমরা দেখেছি যে ১৮০ জনের মধ্যে খুব কম সংখ্যক সদস্যই নির্বাচিত হয়ে আসতেন, বাকিরা ছিলেন এক্সঅফিসিও নমিনেটেড মেম্বার। আমি মাননীয় সদস্যদের অবগতির জন্য জানাই যে এই বিলের আলোচনাকালে আমি যে সমস্ত পয়েন্ট বা বক্তব্য রেখেছি তা আলোচনা করবার সময় তারা যদি নূতন কোনও বক্তব্য রাখে তাহলে সরকার পক্ষ নিশ্চয়ই তা পরিষ্কার করবার চেষ্টা করবেন। এই কথা বলে এই বিলের উপর মাননীয় সদস্যদের মতামত আহ্বান করছি। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[4-00—4-10 P.M.]

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, লবিতে বিরোধী সদস্যরা যেখানে অবস্থান করছেন সেখানে দেখা যাচ্ছে তাঁদের চেয়ে বহিরাগতরা খুব বেশি পরিমাণে অবস্থান করছেন। বিরোধী সদস্যরা সেখানে বসে থাকতে পারেন কিন্তু ব্যাপক ভাবে বাইরের লোকেরা অবস্থান করছেন ও থাকছেন এটাতে তাঁদের আইনগত অধিকার আছে কি না তা জানতে চাই? কোনও রাজনৈতিক দল দলগতভাবে এখানে সত্যাগ্রহ করতে পারেন কি না সেদিকে আপনার দৃষ্টি আকর্ষণ করছি।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আমি দেখব।

There is motion for circulation of the Bill by Shri Balai Lal Das Mahapatra, Shri Shaikh Imajuddin, Shri Janmejoy Ojha and Shri Nanuram Roy. The members are not present in the House. So, the motion is not moved.

**শ্রী প্রবোধচন্দ্র পুরকায়েত :** অন এ পয়েন্ট অফ ইনফরমেশন, স্যার, রিসেসের সময় লবিতে একটা বিষয় শুনলাম যে ডেপুটি স্পিকারের বিরুদ্ধে অনাস্থা প্রস্তাবের একটা মোশন এসেছে। সেটা কি ঘটনা তা আমি জানতে চাই।

**মিঃ ডেপুটি স্পিকার :** আমি এখনও পর্যন্ত কিছু জানি না।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে উচ্চ শিক্ষা দপ্তরের মন্ত্রী প্রাচীন সর্বশ্রেষ্ঠ ঐতিহ্যমন্ডিত শিক্ষা প্রতিষ্ঠান কলকাতা বিশ্ববিদ্যালয় সম্বন্ধে সিলেক্ট কমিটির রিপোর্ট এখানে পেশ করেছেন এই হাউসের বিবেচনার জন্য। আমরা জানি এই শিক্ষা প্রতিষ্ঠানের সঙ্গে অগনিত শিক্ষাবিদ প্রাতঃস্মরণীয় মনীষীদের সঙ্গে জড়িত। সেই ঐতিহ্য মন্ডিত ঐতিহাসিক শিক্ষা প্রতিষ্ঠানের ভাগ্য আজ নির্ধারিত হবে এমন একটা হাউসে যে হাউস পূর্ণাঙ্গ নয়। এরূপ একটা হাউস যা জনজীবন তথা জাতীয় জীবনের সঙ্গে জড়িত এবং এরূপ একটা গুরুত্বপূর্ণ বিল যেটা সারা দেশের গণতন্ত্র প্রিয় মানুষের কাছে আজকে অবাঞ্ছিত অপ্রত্যাশিত। কিন্তু তা হলেও এটা কঠিন এবং কঠোর সত্য। একথা ঠিক যে কোনও সরকারের ন্যূনতম গণতান্ত্রিক মর্যাদাবোধ থাকলে তাঁরা এই রকম একটা গুরুত্বপূর্ণ বিল এই রকম একটা হাউসে পাশ করাবার চেষ্টা করতেন না। কিন্তু বামফ্রন্ট সরকারের আমলে সংসদীয় আমলে সংসদীয় গণতন্ত্রের ইতিহাসে এই রকম একটা অগণতান্ত্রিক পদক্ষেপের নজীর পশ্চিমবঙ্গের মানুষকে প্রত্যক্ষ করতে হল, এটা অত্যন্ত দুর্ভাগ্যজনক। আপনারা সবাই স্বীকার করবেন যে ব্রিটিশ সাম্রাজ্যবাদের যুগে এই কলকাতা বিশ্ববিদ্যালয়ের স্বাধিকার এবং গণতন্ত্রের উপর এই রকম ভয়ংকর দিনগুলিতে যখন আক্রমণ নেমে এসেছিল তখন আমাদের দেশের জাতীয় স্বাধীনতা আন্দোলনের নেতৃবৃন্দ চোখের মণির মতো করে এই শিক্ষা প্রতিষ্ঠানের অটোনমিকে অক্ষুন্ন এবং অটুট রাখার ঐতিহ্যময় সংগ্রাম করে গেছেন। সেই ভয়ংকর দিনগুলিতেও কলকাতা বিশ্ববিদ্যালয়ের অটোনমিকে হরণ করা যায় নি, এমনকি স্বাধীনোত্তর যুগেও আমরা দেখেছি যে এই কলকাতা বিশ্ববিদ্যালয়ের অটোনমিকে হরণ করবার জন্য বারংবার কংগ্রেস সরকারের পক্ষ থেকে আক্রমণ হয়েছে কিন্তু স্বাধীনোত্তর যুগেও আমাদের দেশের শুভবুদ্ধি সম্পন্ন মানুষের আন্দোলন, জাগ্রত গণ-আন্দোলনের যুগে কলকাতা বিশ্ববিদ্যালয়ের উপর এই হস্তক্ষেপ অনেকখানি প্রতিরোধ করা গিয়েছিল। শুধু তাই নয়, এই শিক্ষা প্রতিষ্ঠানের স্বাধিকার রক্ষার সংগ্রামে, সেই আন্দোলনে আজকে বামফ্রন্ট সরকারের নেতৃবৃন্দ যাঁরা আছেন, স্বয়ং মাননীয় মন্ত্রী শম্ভু ঘোষ সহ সকলেই তাঁরা সেদিন শরিক ছিলেন এবং যথার্থভাবে সেদিন এই শিক্ষা প্রতিষ্ঠানের স্বাধিকার হরণের বিরুদ্ধে তাঁরা প্রতিবাদ করেছিলেন, তাঁরা আন্দোলনে অংশ গ্রহণ করেছিলেন। হয়ত আজকে শম্ভু বাবুদের, বামফ্রন্টের নেতাদের অতীতের সেই সমস্ত কথা বিস্মরণ হয়ে যেতে পারে, কিন্তু বিস্মরণ হয়ে গেলেও আজকে এই বিলের উপর আলোচনা করতে গিয়ে প্রয়োজন বশে ক্ষেত্র বিশেষে কিছু কিছু অতীতের কথা তাঁদের স্মরণ করিয়ে দেওয়ার চেষ্টা করব অবশ্য শম্ভু বাবুরা ভূত দেখেছি বলে যদি ভয় পেয়ে না যান। শম্ভুবাবু তাঁর প্রারম্ভিক ভাষণে বলেছেন যে এই ইউনিভার্সিটি বিল তাঁরা নতুনভাবে রচনা করেছেন।

[4-10—4-20 P.M.]

এর মধ্য দিয়ে বিশ্ববিদ্যালয়ের প্রশাসনের ক্ষেত্রে আরও গণতান্ত্রিক ব্যবস্থা তাঁরা এনেছেন।

গণতন্ত্রীকরণ করেছেন তাঁরা ঠিকই কিন্তু গণতন্ত্র কতটা এনেছেন, সেকথা আমি পরে বলব। একথা সর্বজন স্বীকৃত এবং সেটা শুধু কলকাতা বিশ্ববিদ্যালয়ের ক্ষেত্রেই নয়, সর্বক্ষেত্রেই এটা স্বীকৃত যে বামফ্রন্ট সরকার স্বৈরতন্ত্রের বিরুদ্ধে গণতন্ত্রের কথা বলছেন। আমরা জানি গণতন্ত্র রক্ষা কবচ অর্থাৎ মিনিমাম গ্যারান্টি ফর ডেমোক্রেসি শিক্ষার ক্ষেত্রে অটোনমিকে রাখা। এই পদক্ষেপ গ্রহণ করলে আমরা বুঝতে পারতাম। কিন্তু বামফ্রন্ট সরকার যে গণতন্ত্রে স্লোগান দিচ্ছেন এটা নিছক নির্বাচনে জয়লাভ করার ব্যাপারে। তাদের এই গণতন্ত্রের স্লোগানের কোনও তাৎপর্য আছে কি না সেটা মানুষ তাঁদের কাজকর্ম দেখলে বুঝতে পারবে, তাঁরা শিক্ষার স্বাধিকার শিক্ষার ক্ষেত্রে গণতন্ত্রের সম্প্রসারণ না করে কণ্ঠরোধ করছেন। কলকাতা বিশ্ববিদ্যালয়ের মতো একটা শিক্ষা প্রতিষ্ঠানকে বারবার আঘাত করে তার পুরানো ঐতিহ্য নষ্ট করা হয়েছে। আজকেও যেটুকু অবশিষ্ট ছিল, দেখছি এই বিল পাশ হলে সেটুকুও চলে যাবে, একথা আমি বলতে বাধ্য হচ্ছি। আমি যে সমস্ত অভিযোগ এনেছি তাকে সাবটেনশিয়েট করার মতো অনেক প্রমাণ আছে এই বিলের ধারার মধ্যে। আমি সামান্য যেটুকু বুঝেছি সেটা আমি বলব। শম্ভুবাবু তাঁর বক্তৃতার মুখবন্ধে বলেছেন—আমরা এই বিলটা সিলেক্ট কমিটিতে পাঠিয়েছি, বিভিন্ন সংস্থা এই ব্যাপারে তাঁদের মতামত দিয়েছেন, অর্থাৎ ৫৮টি সংগঠন তাঁদের মতামত দিয়েছেন। তাই আমার প্রশ্ন হচ্ছে মতামত যে তাঁরা দিয়েছেন, তার প্রতি কতটুকু মর্যাদা আপনারা দিয়েছেন? সিলেক্ট কমিটিতে সরকার পক্ষের সদস্যই বেশি, কাজেই তাঁদের প্রধান্যই বেশি হবে। মন্ত্রী মহাশয় নিজেই বলেছেন সিনেটকে সবচেয়ে বেশি ক্ষমতা তিনি দিয়েছেন, তা যদি হয় তাহলে সিনেটের ক্ষমতাই সবচেয়ে বেশি হওয়া উচিত ছিল। নির্বাচিত সংস্থার হাতে গণতন্ত্রের যে গ্যারান্টি তাকে যদি রক্ষা করতে হয় তাহলে গণতান্ত্রিক পদ্ধতিতে নির্বাচিত এই যে সর্ব বৃহত প্রতিনিধিত্বমূলক সংস্থা তার উপর সর্বোচ্চ ক্ষমতা দেওয়া এটা গণতন্ত্রের ভিত্তিতে শ্রেয়। কিন্তু অত্যন্ত দুঃখের কথা এই সিনেটের ক্ষমতা তাঁরা সম্প্রসারিত করেননি, সিনেটের ক্ষমতা তাঁরা খর্ব করেছেন। মাননীয় মন্ত্রী মহাশয় তিনি নিজেই বলেছিলেন এই সিনেটের ক্ষমতা, যে সিনেটের সব চেয়ে ক্ষমতা সম্পন্ন হওয়া উচিত। অতীতে তিনি যখন বিরোধী বেঞ্চে ছিলেন তখন কিন্তু তিনি এই কথাই বলেছিলেন, বামফ্রন্টের অনেক নেতাই একথা বলেছিলেন এবং আমি প্রমাণ ছাড়া আপনাদের কাছে কথা বলব না। আমি দলিল তুলেই বলছি যে ক্যালকাটা ইউনিভার্সিটি বিল, ১৯৬৪ এর মিনিটস অব ডিসেন্ট পেজ ১৩, প্যারাগ্রাফ ৪, সেখানে কি বলেছেন? সেখানে নোট অব ডিসেন্টে স্বাক্ষর দেওয়া ছিল। মাননীয় সদস্য নির্মলবাবু আছেন, মাননীয় মন্ত্রী শম্ভুবাবু আছেন, নিখিল বাবু উপস্থিত নেই, নিখিল দাস, মাননীয় সদস্য, তাঁর স্বাক্ষর আছে। সিনেট সম্পর্কে তাঁরা বলেছিলেন—সেখানে কী বলেছিলেন? বলেছিলেন কিন্তু বর্তমান বিলে যেভাবে সিনেটকে সকল ক্ষমতা হইতে বঞ্চিত করি, যে ইহাকে নিছক একটি বিতর্ক সভায় পরিণত করা হইয়াছে আমরা তাহার প্রতিবাদ করি। সিনেট নীতি নির্ধারণ করিবে, সিনেটের নির্ধারিত নীতির অনুসরণে সিন্ডিকেট এককভাবে পরিচালনার কাজ সম্পন্ন করিবে এবং শিক্ষার বিষয়ে অ্যাকাডেমিক কাউন্সিল চূড়ান্ত সিদ্ধান্ত গ্রহণ করিবে। ইহাই হইল অনুসরণের নীতি। কিন্তু আপনাদের বিলে যথাযথভাবে অনুসরণ করা হয় নাই। নীতি নির্ধারণের ক্ষেত্রে সিনেটকে সর্বোচ্চ ক্ষমতা দেওয়া হয় নাই। সিন্ডিকেটকে নিছক পরিচালন কার্য ছাড়াও অনেক বেশি ক্ষমতা দেওয়া হইয়াছে। নীতি নির্ধারণ, এমন কি শিক্ষামূলক বিষয়েও অধিকতর ক্ষমতা সিন্ডিকেটের হস্তে অর্পণ করা

হইয়াছে। আমরা মনে করি মডেল্স অ্যাক্ট কমিটির সুপারিশমতো সিনেট সর্বোচ্চ নীতি নির্ধারণ কমিটি বা সুপ্রীম পলিসি মেকিং বডি রূপে ক্ষমতা দেওয়া উচিত এই ছিল সেদিন মাননীয় শিক্ষামন্ত্রীর অভিমত। অথচ আজকে আমরা কি দেখলাম? আজকে আমরা দেখলাম যে সিনেট গণতান্ত্রিকভাবে নির্বাচিত সর্ব বৃহত প্রতিনিধিত্বগুলির যে সংস্থা সেই সিনেটের ক্ষমতা খর্ব করা হল। সেখানে তাঁরা আজকে সিনেটের কি ক্ষমতা দিয়েছেন? ক্ষমতা দিয়েছেন কিছু কলেজ অ্যাফিলিয়েশন, ডিগ্রি, ডিপ্লোমা দেওয়া, এই রকম কিছু টেকনিক্যাল ক্ষমতা দিয়েছেন। এমন কি সিন্ডিকেট যদি আইন মোতাবেক কাজ না করে এখান থেকে যদি কোনও প্রশ্ন উঠে, তাহলে সিনেটের কিছু করার নেই, সেখানে তার মীমাংসা করবে রাজ্যপাল। এই জিনিস এই বিলের মধ্যে রয়েছে। ফলে সিনেটকে তিনি যে অবস্থায় দেখেছিলেন তার থেকে তা আরও খারাপ হয়েছে।

[4-20—4-30 P.M.]

দ্বিতীয় প্রশ্ন হচ্ছে এই সিনেটের কমপোজিশন সম্পর্কে। মাননীয় শিক্ষামন্ত্রী বলেছেন গজেন্দ্র গদকর কমিটির রিপোর্ট, গনি কমিটির রিপোর্টের রেফারেন্স টেনে যে এখানে ছাত্র এবং অশিক্ষক কর্মচারিদের প্রতিনিধিত্বের ব্যবস্থা করেছেন, ভাল কাজ করেছেন। কিন্তু এই ছাত্র প্রতিনিধিত্বের যে ব্যবস্থা করেছেন তার একটু নমুনা বলি। ওঁরা বলছেন, গণতান্ত্রিকভাবে করেছেন। কিন্তু বোঝা দরকার, গণতন্ত্রের আড়ালে কতবড় অগণতান্ত্রিক কাজ করেছেন। বিশ্ববিদ্যালয় ইউনিয়ন থেকে ৯ জন ছাত্র প্রতিনিধি থাকবে। আর আন্ডার গ্র্যাজুয়েট কলেজগুলি থেকে থাকবে ৬ জন প্রতিনিধি। এটা সবাই স্বীকার করবেন, বিশ্ববিদ্যালয়ের ছাত্র সংখ্যা থেকে আন্ডার গ্র্যাজুয়েট কলেজগুলোর ছাত্র সংখ্যা অনুপাতে কত বেশি। আমাদের অল্প গণতান্ত্রিক বুদ্ধি টুদ্ধি যা আছে, তাতে মনে করি যাদের ছাত্র সংখ্যা বেশি তাদের প্রতিনিধি বেশি হওয়া দরকার। কিন্তু হঠাৎ দেখলাম ব্যাপারটা উল্টো হয়ে গেল। বিশ্ববিদ্যালয়ের ৯ জন, আর কলেজগুলির জন্য মাত্র ৬ জন। ভেবে চিন্তে রহস্যটা পাওয়া গিয়েছে, সেটা কী? বিশ্ববিদ্যালয়ে একটা ইউনিয়ন তো এক্সক্লুসিভলি, এটা দখল করে সরকারি দল। ফলে এর উপর কর্তৃক বা এটা অনেকখানি গ্রিপে আছে। ফলে ওখানে ৯ জন করে দাও। সারা বাংলাতে যে অ্যাফিলিয়েটেড কলেজগুলো আছে, সেগুলো তো সব গ্রিপের মধ্যে নেই। না দিলে হবে না, সুতরাং কমিয়ে টমিয়ে ৬ করে দাও। গণতন্ত্রের মুখোশের আড়ালে কতবড় অগণতান্ত্রিক ব্যবস্থা—এই সমস্ত দিকগুলি আপনারা দেখবেন। অশিক্ষক কর্মচারিদের ক্ষেত্রে সেখানে বিশ্ববিদ্যালয়ের কর্মচারিদের তিনজন প্রতিনিধি থাকবেন। তাছাড়া, সুপারভাইসারি স্টাফ সেখান থেকে আর একজন থাকবেন, তাহলে ৪ জন থাকছেন। আর কলেজগুলি থেকে প্রতিনিধি থাকবেন দু'জন। কারণ ওই একই। দেখুন এইগুলো নাকি সব গণতান্ত্রিক? আপনারাই বিচার করবেন। এই জিনিস এই বিলে আছে। এছাড়া, আর একটা মস্তবড় জিনিস, খুব জরুরি জিনিস এই বিলের মধ্যে আছে, যেটা সকলের দৃষ্টিতে আনা দরকার। আগে একটা একাডেমিক কাউন্সিল ছিল। এখন ইউনিভার্সিটি অথরিটির যে লিস্ট দিয়েছেন তাতে এই অ্যাকাডেমিক কাউন্সিল মন্ত্রী মহাশয় তুলে দিয়েছেন, গনি কমিটির দোহাই দিয়ে। এটা একটা মারাত্মক ব্যাপার। কেন সেটা বলছি। অ্যাকাডেমিক কাউন্সিল কি ছিল? আপনি জানেন, বিশ্ববিদ্যালয় স্তরে কি পোস্ট গ্র্যাজুয়েট, কি আন্ডার গ্র্যাজুয়েট—সর্বক্ষেত্রে যদি শিক্ষার মধ্যে

একটা সমন্বয় সাধন করতে হয়, যদি একটা পূর্ণাঙ্গ, সামগ্রিক, সুসামঞ্জস্য শিক্ষা নীতি, শিক্ষা সম্পর্কীয় পরিকল্পনা গ্রহণ করতে হয় তাহলে সেটা দেখভাল করবার জন্য একটা সংস্থা থাকা দরকার। একদিকে যেমন বিভিন্ন ব্রাঞ্চের জন্য আছে, আন্ডার গ্র্যাজুয়েট কাউন্সিল থাকবে, পোস্ট-গ্রাজুয়েট কাউন্সিল থাকবে, ফ্যাকাল্টিগুলো থাকবে, আবার এইগুলোর মধ্যে কো-অর্ডিনেট করবার জন্য, দেখভাল করবার জন্য, একটা সংস্থা দরকার।

তা না হলে শিক্ষা আরও আংশিক, আরও বিচ্ছিন্নধর্মী আরও একপেশে বা আরও কমপার্টমেন্টালাইজ হয়ে যাবে। সেখানে শিক্ষার মূলে কুঠারাঘাত করা হবে। ওঁরা গজেন্দ্র গদকর কমিটির কথা বলেন, মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয় নিশ্চয় অবগত আছেন যে এই গজেন্দর গদকর কমিটি এ সম্পর্কে কি বলেছেন—এই অ্যাকাডেমিক কাউন্সিল সম্পর্কে। আমি রেলেভেন্ট অংশটা আপনাদের সামনে পড়ে শোনাচ্ছি।

Academic Council is considered as the principal academic body of the university with power to co-ordinate, and exercise general supervision over the academic policies of the university. The Academic Council should have the power of policy making or proposing ordinances and framing regulations and rules, the power to bring about inter-faculty coordination and give broad direction for ensuing Academic Council interest to the university.

দেখুন, কি বলেছেন গজেন্দ্র গদকর কমিটি। সেখানে তারা পরিষ্কার বলছেন সমন্বয় সাধনের জন্য সেখানে ফ্যাকাল্টিগুলির মধ্যে—পোস্ট গ্র্যাজুয়েট, আন্ডার গ্র্যাজুয়েট-এর মধ্যে কোঅর্ডিনেশনের জন্য এটা দরকার। শিক্ষা সম্পর্কিত বিষয়ে নীতি নির্ধারণের ক্ষেত্রে, এই অ্যাকাডেমিক কাউন্সিল, তার সর্বোচ্চ নীতি নির্ধারক সংস্থা হওয়া দরকার। এই জিনিস সেখানে রয়েছে আশা করি এটা আপনারা কেউ অস্বীকার করবেন না। মাননীয় মন্ত্রী মহাশয় তাঁর ঐ ইউনিভার্সিটি অথরিটিসের ক্ষেত্রে ঐ আন্ডারগ্র্যাজুয়েট কাউন্সিল, পোস্ট গ্র্যাজুয়েট কাউন্সিল প্রতি গুরুত্ব আরোপ করেছেন ভাল কথা কিন্তু প্রশ্ন হচ্ছে, ধরুন এই আন্ডার-গ্র্যাজুয়েট কোর্স, পোষ্ট গ্র্যাজুয়েট কোর্স এগুলি তো ওয়াটার টাইট কমপার্টমেন্ট নয়। আজকে আন্ডারগ্র্যাজুয়েট কোর্স থেকে পোস্ট গ্র্যাজুয়েট কোর্সে যেতে হবে। পোস্ট গ্র্যাজুয়েট কোর্সে যাবার সোপান হচ্ছে আন্ডার গ্র্যাজুয়েট কোর্স। ফলে আন্ডার গ্র্যাজুয়েট কোর্সের সঙ্গে পোস্ট গ্র্যাজুয়েট কোর্সের কোঅর্ডিনেশান দরকার। এটা অ্যাশেনশিয়াল সমন্বয় সাধনের জন্য এবং তা করবার জন্য একটা বডি থাকা দরকার, একটা সংস্থা থাকা দরকার। তাই যথার্থ কারণেই গদকর কমিটি এই অ্যাকাডেমিক কাউন্সিলকে রাখার জন্য এইভাবে বলে ছিল। শিক্ষা সম্পর্কিত বিষয় সর্বোচ্চ নীতি নির্ধারক সংস্থা এই অ্যাকাডেমিক কাউন্সিল হবে তারা বলেছিলেন। তারপর নোট অব ডিসেন্ট সেখানে তাঁরা নিজেরাই স্বীকার করেছে যে অ্যাকাডেমিক কাউন্সিল এর এই শিক্ষা সম্পর্কিত বিষয় সর্বোচ্চ নীতি নির্ধারক সংস্থা হিসাবে হওয়া দরকার। একথা তাঁরা স্বীকার করে গিয়েছেন কিন্তু আজকে এই অ্যাকাডেমিক কাউন্সিলের ডেথনেল তাঁরা ঘোষণা করলেন, তিনি তার মৃত্যু ঘন্টা বাজালেন। এটা করলেন শিক্ষার কোনও স্বার্থে? আজকে একথা ক্যাটিগরিকালি বলতে চাই যে অ্যাকাডেমিক কাউন্সিল তুলে দেবার ফলে দুটি সর্বনাশ ঘটে গেল। এর প্রথম পরিণতি হল, ভারতবর্ষের শিক্ষা হবে আরও আংশিক, আরও

বিচ্ছিন্নধর্মী, আরও কমপার্টমেন্টালাইজ, একপেশে, সমন্বয় বিহীন এবং শিক্ষার ক্ষেত্রে আরও বিশৃঙ্খলা আসবে, আরও নৈরাজ্য নিয়ে আসবে। অ্যাকাডেমিক কাউন্সিল যেটা ছিল একটা নির্বাচিত প্রতিনিধিমন্ডলী তাকে তুলে দিয়ে শিক্ষার ক্ষেত্রে মূল নীতিগুলি নির্ধারন দায়দায়িত্ব বর্তাবে এই বিল পাশ করার 'পর কতকগুলি ঐ পদাধিকার বলে যারা আসবেন বা কিছু আমলা তাঁদের হাতে যাঁরা শিক্ষার গণতন্ত্রীকরণের কথা বলেছেন।

[4-30—4-40 P.M.]

কিন্তু শিক্ষা ক্ষেত্রে আরও আমলাতান্ত্রিক ব্যবস্থার প্রশ্রয় আপনারা দিয়েছেন। ফলে আরও মারাত্মক অবস্থার সৃষ্টি হয়েছে এই অ্যাকাডেমিক কাউন্সিল তুলে দেবার ক্ষেত্রে।

**Mr. Zainal Abedin :** Mr. Deputy Speaker, Sir I rise on a point of order.

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আগে বক্তৃতাটা শেষ হোক তারপর আপনার পয়েন্ট অব অর্ডার শুনব। I will allow you.

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই বিলের মধ্যে তারা কিভাবে গণতন্ত্রকে হরণ করবার চেষ্টা করেছেন তার আরও কতকগুলি নমুনা আপনার সামনে তুলে ধরছি। স্যার, ওঁরা ভাইস চ্যান্সেলারের যে অ্যাপয়েন্টমেন্ট সেটা অবশ্য ড্রাফট বিলের পর খানিকটা চেঞ্জ হয়েছে। কিন্তু প্রো-ভাইস চ্যান্সেলারের ক্ষেত্রে আমরা দেখতে পাচ্ছি সহ উপাচার্য নিয়োগের ক্ষেত্রে কিভাবে নিয়োগ করা হবে— অত্যন্ত অগণতান্ত্রিকভাবে ব্যবস্থা করা হয়েছে, মিনিস্টারের পরামর্শক্রমে প্রো-ভাইস চ্যান্সেলার অ্যাপয়েন্টেড হবে। এটা কি গণতন্ত্রের নীতি? এই নীতির বিরুদ্ধে মাননীয় মন্ত্রী মহাশয় নিজে একদিন নোট অব ডিসেন্ট দিয়ে বিরোধিতা করেছিলেন। আজকে রেজিস্ট্রার অ্যাপয়েন্টমেন্টের ক্ষেত্রে এই জিনিস হচ্ছে। এখানে ওঁরা আবার গণতন্ত্রের কথা বলছেন। উনি বলেছেন সিনেটের মধ্যে সর্বস্তরের মানুষের প্রতিনিধিত্বের ব্যবস্থা করেছেন। ভাল কথা। তিনি বলছেন বিভিন্ন ট্রেড ইউনিয়ন সংস্থা থেকে কৃষক সংগঠন, শিক্ষক সংগঠন থেকে প্রতিনিধিত্বের ব্যবস্থা করেছেন। সত্যই মনে হয় একটা গণতান্ত্রিক ব্যবস্থা হয়েছে। কিন্তু কী গণতন্ত্রের নমুনা? কিন্তু এই প্রতিনিধি যে বিভিন্ন সংস্থা থেকে আসবে এই সব সংগঠন থেকে But they will be nominated by the State Government. স্টেট গভর্নমেন্ট নমিনেট করবেন। এই হচ্ছে গণতন্ত্রের আড়ালে চূড়ান্ত অগণতান্ত্রিক পদ্ধতি। সত্যই যদি গণতন্ত্রকে মর্যাদা দিতেন তাহলে কী করা উচিত ছিল? করা উচিত ছিল সমস্ত শ্রেণীর ট্রেড ইউনিয়ন সংগঠন থেকে প্রতিনিধি পাঠাতে পারবে সেন্ট্রাল ট্রেড ইউনিয়ন অর্গানাইজেশন, বিজনেস অর্গানাইজেশন, প্রাইমারি টিচারস অর্গানাইজেশন, সেকেন্ডারি টিচারস অর্গানাইজেশন—এই সব থেকে এক জন প্রতিনিধি পাঠাতে পারবে। কিন্তু কেন তিনি নমিনেশনের ব্যবস্থা করেছেন। এই হচ্ছে গণতন্ত্রের নমুনা। গণতন্ত্রের প্রতি মর্যাদা বোধ থাকলে এই রকম নিশ্চয় করতেন না। একথা কেউ অস্বীকার করবেন না যে নমিনেশন প্রথা নিশ্চয় গণতন্ত্রের রীতি নীতিতে প্রযোজ্য নয়। এটা সবাই স্বীকার করবেন। অতীতে নানা রকমভাবে গণতন্ত্রের মর্যাদা দেওয়া হয়নি। ইউনিভার্সিটির মাথায় যিনি বসেছিলেন তিনি ছিলেন রাজ্যপাল। আপনারা আজকে কার ঐতিহ্য বহন করছেন? আজও আপনারা সেই

রাজ্যপালকেই চ্যান্সেলার পদে রেখে দিয়েছেন।

কই দেখলাম না তো সেই চ্যান্সেলর? সেখানে নির্বাচিত প্রতিনিধি হিসাবে একজন চ্যান্সেলরে আসুক। গণতন্ত্রের প্রতি মর্যাদা দেখাবার যদি যথার্থই ইচ্ছা থাকত তাহলে এই পলিসি আপনারা গ্রহণ করতেন কিন্তু তা করেন নি। দ্বিতীয় কথা এম.এল.এদের প্রতিনিধিত্বের কথা বলেছেন। আমরা মনে করি যে এর মধ্যে এম.এল.এদের প্রতিনিধিত্বের কোনও প্রয়োজন নাই। আমরা নীতিগত ভাবে মনে করি প্রতিনিধিত্ব করবার জন্য বিভিন্ন সংস্থা রয়েছে তেমনি এম.এল.এদের মন্ত্রীদের আবার কেন এখানে প্রতিনিধিত্ব থাকবে? যদিও রাখলেন এম.এল.এদের প্রতিনিধিত্বের ব্যবস্থা সেখানে প্রোপরশন রিপ্রেজেন্টেশনের ব্যবস্থা রাখবেন না কেন? ৫ জন এম.এল.এ থাকবেন ইলেকটেড, ইলেকটেড মানে কি? স্বাভাবিকভাবে যাঁরা সরকারে থাকবেন, যাঁরা সংখ্যা গরিষ্ঠ থাকবেন তাঁদেরই ৫ জন এম.এল.এ থাকবেন। তাহলে শম্ভুবাবু এই যে হিসেব নিকেশ দিলেন তারমধ্যে অনেক কারচুপি রয়ে গেছে। বহু নমিনেটেড মেম্বার রয়েছে। চ্যান্সেলর নমিনেশন দিচ্ছেন, ভাইস চ্যান্সেলর নমিনেটস দিচ্ছেন। ঐ যে ফ্যাকাল্টি কাউন্সিল করেছেন তার মধ্যে ভাইস চ্যান্সেলরের নমিনেটেড মেম্বার রয়েছে ম্যাকসিমাম। তাহলে কাউন্সিলের চেহারা কি হবে? কাউন্সিল হবে সরকার পক্ষের ইয়েসম্যান। ফলে এ কি রকম গণতন্ত্র, গণতন্ত্রের আড়ালে অগণতান্ত্রিক পদক্ষেপ—এইগুলো বিচার বিবেচনার বিষয়। আমার আরেকটা কথা এই যে ফ্যাকাল্টি কথাটা ব্যবহার করা হয়েছে এর মধ্যে একটা বিভ্রান্তির সৃষ্টি করার চেষ্টা করা হয়েছে। পোস্ট গ্র্যাজুয়েট কাউন্সিল তার আগে একটা ফ্যাকাল্টি শব্দ ব্যবহার করা হয়েছে। অথচ অ্যাকচুয়ালী ওল্ড এ্যাক্টে ফ্যাকালটি বলতে কি ছিল? ফ্যাকালটি বলতে ছিল ওখানে রিপ্রেজেন্টেশন। এ্যাকাডেমিক কাউন্সিলের ওয়ান থার্ড রিপ্রেজেন্টেশন, আন্ডার গ্র্যাজুয়েট কাউন্সিলের ওয়ান থার্ড রিপ্রেজেন্টেশন, পোস্ট গ্র্যাজুয়েট কাউন্সিলের ওয়ান থার্ড রিপ্রেজেন্টেশন। ফলে এই ফ্যাকাল্টিগুলোর একটা সমন্বয়ধর্মী চরিত্র ছিল। আপনার আজকে শুধু পোস্ট গ্র্যাজুয়েট কাউন্সিল, তার আগে একটা অ্যাডজেকটিভ—ফ্যাকাল্টি যোগ করে এই ফ্যাকাল্টি সম্পর্কে বিভ্রান্তি করার চেষ্টা করেছেন। একইভাবে ডীন শব্দটি ঐভাবেই করেছেন। ডীন তো ফ্যাকাল্টি থেকে আসে, তাহলে ফ্যাকাল্টির যেখানে অবলুপ্তি হল সেখানে ডীনের প্রয়োজন কী? মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি যেকথা বলছিলাম আজকে মাননীয় শিক্ষামন্ত্রী যে বিল এনেছেন—আরও বহু জিনিস আছে যেমন ইউনিভার্সিটি এক্সপেন্ডিচার কন্ট্রোল অ্যাক্ট বলে একটা আইন ছিল কিছুদিন আগে সেটা সিশেসনের ব্যবস্থা করা হয়েছে। এটা হয়েছে ১৯৭৬ সালে কংগ্রেস আমলে। প্রত্যেকটি জিনিসের মধ্যে একটা চাতুর্য আছে। আপাতদৃষ্টিতে গণতন্ত্রের ভড়ং কিন্তু গণতন্ত্রের আড়ালে কি ভাবে এই পদক্ষেপগুলো রাখা হয়েছে দেখুন। আমি এই বিলের ৪৫ ধারার প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। একদিকে সিশেসন অফ অ্যাফিলিয়েশন ইউনিভার্সিটি এক্সপেন্ডিচার কন্ট্রোল বিল আনছেন, আমরা এটার অ্যাপলিকেশন বন্ধ করে দেব।

[4-40—4-50 P.M.]

এখানে এই বিল পাশ করানো হচ্ছে এবং এটা করার ফলে তাদের যে গাফিলতি ছিল, সেটা এই বিলের ৪৫ নং ক্লজের অন্তর্ভুক্ত হয়ে গেছে। সেখানে ইউনিভার্সিটি এক্সপেন্ডিচারের ওপর কন্ট্রোল-এর কনডাকশন আরও পাকাপোক্ত করার ব্যবস্থা করা হচ্ছে।

তাহলে জনসাধারণকে এইভাবে বিভ্রান্ত করার অর্থ কি? এই জিনিস হচ্ছে। গণতন্ত্রের নামে আপনারা এই জিনিস করছেন। শুধু তাই নয় কিভাবে স্বাধিকারকে হরণ করছেন দেখুন। ৪৮ নং ধারায় ক্লজ ৪৮(১)(সি); সেখানে বলছে The State Government shall have the right into all affairs of the university and of such college or institution including examination and other work conducted or done by the university or such college or institution. দেখুন এখানে টিচিং কথাটা যুক্ত ছিল, কিন্তু যখন সিলেক্ট কমিটিতে কিছু মতামত আসল তখন সাটল ফর্মে টিচিং কথাটা তুলে দেওয়া হ'ল। টিচিং সংক্রান্ত, অর্থাৎ শিক্ষা সংক্রান্ত বিষয়ে যেন সরকার হস্তক্ষেপ করছে না, এটাই বোঝাতে চাওয়া হ'ল। But what is the meaning of this provision into all affairs of the university and of such college or institution including examination and other work conducted ? তাহলে কি টিচিং কথাটা তুলে দিয়ে তাঁরা শিক্ষার ওপর থেকে হাত তুলে নিলেন? তাই যদি হয় তাহলে এই যে সমস্ত মারাত্মক ধারা অক্টোপাসের মতো চতুর্দিক থেকে বাহু বিস্তার করে সরকারি হস্তক্ষেপকে সাহায্য করছে, এর কি হবে? আজকে বিভিন্ন জায়গায়, এমন পুঁজিবাদী সাম্রাজ্যবাদী দেশগুলির বুর্জোয়া শাসন ব্যবস্থার মধ্যেও যেটুকু গণতান্ত্রিক নর্ম বা ডেমক্রেটিক নর্ম আছে তাতেও এরকম হস্তক্ষেপ তারা করে না। গ্রেট বৃটেনের মতো রাষ্ট্রেও শিক্ষা সংক্রান্ত বিষয়ের ওপর সেখানকার সরকার এরকমভাবে হস্তক্ষেপ করে না। আমরা দেখছি আজকে আমাদের রাজ্য সরকার সমস্ত নজীরকে হারিয়ে দিয়ে শিক্ষার ওপর হস্তক্ষেপ করছে। আজকে শিক্ষার ওপর এই যে সরকারি হস্তক্ষেপ এর পরিণতি কি? আমরা জানি শিক্ষা ব্যবস্থা একটা দেশকে, একটা সমাজকে এগিয়ে নিয়ে যায়। কিন্তু এখানে যে জিনিস হতে চলেছে তাতে এর পরিণতি অত্যন্ত মারাত্মক। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন একটা দেশের শিক্ষা ব্যবস্থা বা শিক্ষা নীতি সেই দেশের সমাজমন-কে গড়ে তোলার ক্ষেত্রে একটা পাওয়ারফুল ইনস্ট্রুমেন্ট। কিন্তু আজকে এই অস্ত্রটিকে যাঁরা ক্ষমতায় আছেন তাঁরা তাঁদের শাসন এবং শোষণের স্বার্থে ব্যবহার করছেন। শুধু মিলিটারি বা পুলিশ দিয়ে নয়, একটা দেশের সমাজমনকে, তার নৈতিক মেরুদন্ডকে ভেঙ্গে দেবার জন্য শাসক শ্রেণী এই জিনিস করছে এবং এর দ্বারা তাঁরা তাঁদের শোষণের উদ্দেশ্যকে চরিতার্থ করার চেষ্টা করছে। সংকট জর্জরিত পুঁজিবাদী ব্যবস্থায় পুঁজিবাদ ক্রমে একটা শিক্ষা ব্যবস্থাকে করায়ত্ব করার চেষ্টা করছে, শিক্ষা ব্যবস্থাকে ঢেলে সাজিয়ে তারা সমাজমনকে মেরে ফেলার চেষ্টা করছে। মানুষের মনুষ্যত্বকে এবং তাঁদের নৈতিকতাকে আপনারা মেরে ফেলার চেষ্টা করছেন। বামফ্রন্ট সরকার আজ কি করছেন? আমরা দেখতে পাচ্ছি, তাঁরা একের পর এক সর্বক্ষেত্রে নিজেদের লোক ঢোকাচ্ছেন যদিও তারা মুখে গণতন্ত্রের কথা বলছেন। গণতন্ত্রের প্রতি মর্যাদা-বোধ থাকলে তাদের মনোনীত ব্যক্তিদের কাউন্সিলের মধ্যে দিতেন না এবং শিক্ষা ক্ষেত্রের মূল নীতিগুলি ও ভাষানীতির ক্ষেত্রে এই সমস্ত জন-বিরোধী কাজ গ্রহণ করতে পারতেন না। জনসাধারণের মতামত তোয়াক্কা না করে এই সমস্ত জিনিস করছেন। এই সমস্ত দিক বিবেচনা করে আমি মনে করি আপনাদের এই যে ইউনিভার্সিটি বিল—আজ পর্যন্ত যেটুকু এই কলিকাতা বিশ্ববিদ্যালয়ের অটোনমি তার স্বাধিকার যেটুকু ধিকি-ধিকি করে চলছে—এই বিল হবার মধ্য দিয়ে এই ধিকি-ধিকিটা থেমে যাবে। শিক্ষা-অনুরাগী শুভবুদ্ধি সম্পন্ন গণতন্ত্র প্রিয় মানুষের সাথে কণ্ঠে কণ্ঠ মিলিয়ে তাই আমি এই

বিলের তীব্র প্রতিবাদ জানাচ্ছি এবং এই বলে আমার বক্তব্য শেষ করছি।

**Dr. Zainal Abedin :** Mr. Speaker, Sir previously while I rose on a point of order Mr. Deputy Speaker was in the Chair and as such now I find it necessary to change my point—from point of order to point of privilege, and I invite your attention to rule 229 of the Rules of procedure of the House. Sir, possibly you have learnt, you have come to know from your secretary, Secretary of the Legislative Assembly, that under Article 179(c) and under Rule 201(1) and 201(2)..

(গোলমাল)

**শ্রী নির্মলকুমার বোস :** অন এ পয়েন্ট অফ অর্ডার স্যার, উনি কিছুতেই এটা আনতে পারেন না। এটা সংবিধান বিরোধী, রুলস বিরোধী।

(গোলমাল)

**Mr. Speaker :** Mr. Abedin, the House is now in progress with a Bill and so you cannot raise a point of privilege now.

**Dr. Zainal Abedin :** No, Sir, it will be of immediate precedence—it is a matter of privilege. While a matter has arisen during the sitting of the House it will have immediate precedence.

(Noise)

**Mr. Speaker :** You cannot raise this as a privilege. You are to give a notice under rule 201 and then I will consider the same and if I allow only then you can raise this. That is the law. You cannot raise this in the House now.

(Noise)

[4-50—5-00 P.M.]

**শ্রী নির্মল কুমার বোস :** উনি বলতে পারেন না, উনি সম্পূর্ণ বিধিবহির্ভূত আচরণ করছেন, আপনি ওঁকে বসিয়ে দিন। এ মোশন আসতে পারে না।

(গোলমাল)

**Dr. Zainal Abedin :** Sir, I will draw your attention to rule 201.

**Mr. Speaker :** Notice under rule 201 has to be given within the time in the office I will then determine the date and only then you can speak.

**Dr. Zainal Abedin :** Sir, I draw your attention to proceedings of 1959...(noise and Interruptions).

**Mr. Speaker :** You cannot raise it now under rule 201. you will

have to give a notice in the Offiice. I will then examine the notice.

...(noise)...

**Dr. Zainal Abedin :** Sir, this is gross violation of the practice ...(noise and interruptions)...

**শ্রী অমিয় ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী শ্রী শম্ভুচরণ ঘোষ, উচ্চশিক্ষা দপ্তরের মন্ত্রী মহাশয় আজ যে বিল উপস্থিত করেছেন সেই বিলের সমর্থনে আমি ২/৪টি কথা উপস্থাপনা করতে চাই। আপনার মাধ্যমে এই সভার সদস্যদের সামনে এবং সমগ্র দেশের মানুষের সামনে একথা আমি বলতে চাই যে কলকাতা বিশ্ববিদ্যালয় গত কয়েক বছর ধরে যেভাবে পরিচালিত হচ্ছিল এবং তার সর্বাঙ্গে যেভাবে বিশৃঙ্খলা দেখা দিয়েছিল সেগুলি দূর করতে তিনি একটা নূতন বিশ্ববিদ্যালয় আইন করেছেন এবং মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন নিয়ত পরিবর্তনশীল সমাজে আজকে নূতনভাবে এটার প্রয়োজন দেখা দিয়েছে, এবং ..(ডঃ জয়নাল আবেদিন এ সময়ে বলিবার জন্য উঠিয়া দাঁড়ান)

**মিঃ স্পিকার ঃ** আপনি নোটিশ দিয়েছেন, আমি নোটিশ দেখব, ফোর্টিন ডেজ, আমার পাওয়ার আছে।

(গোলমাল)

**শ্রী অমিয় ব্যানার্জি ঃ** সেই পরিবর্তন সমগ্র দেশের মানুষ চাইছে। এই যে সকলে একমত হয়েছেন যে শিক্ষা প্রতিষ্ঠানগুলি এবং বিশ্ববিদ্যালয়গুলি আজ সমগ্র জনসাধারণ থেকে, চারপাশের গণপরিবেশ থেকে, সম্পূর্ণ বিচ্ছিন্ন ভাবে থাকতে পারে না এবং বাঁচতে পারে না। তাই আজ সমগ্র দেশের মানুষ, শিক্ষাবিদরা, শিক্ষা বিভাগ এই কথা বিশ্বাস করেন যে আপামর জনসাধারণ ও গ্রামের মানুষের সঙ্গে শিক্ষিত জনসাধারণ এবং শিক্ষাপ্রতিষ্ঠানের সহযোগিতায় একটি সুন্দর প্রতিষ্ঠান গড়ে ওঠা দরকার। সেইজন্য এই বিশ্ববিদ্যালয় বিল আজ উপস্থিত হয়েছে। আমরা এ কথা জানি যে পূর্বের বিশ্ববিদ্যালয় আইনে যে সমস্ত ব্যবস্থা ছিল তাকে গণতান্ত্রিক বলা যায় না। আজ এই বিলে আমরা নূতন কতকগুলি ব্যবস্থা করেছি। আপনি দেখুন সেনেট এবং সিন্ডিকেটের যে পরিমাণ মনোনীত সদস্য ছিল তার থেকে অনেক বেশি পরিমাণে নির্বাচিত সদস্য দেওয়া হয়েছে এই প্রথম।

(গোলমাল)

**শ্রী কিরণময় নন্দ ঃ** I wish to know whether you are the speaker of the House or of the CPI(M) party.

**মিঃ স্পিকার ঃ** You go on Mr. Banerjee.

**শ্রী অমিয় ব্যানার্জি ঃ** আজকে যাঁরা চিৎকার, চেচাঁমেচি করছেন, অন্য কিছু বলার নেই, শুধুমাত্র বাধা দেওয়া যাদের কাজ, তাঁরা এতদিন ধরে তাঁদের স্বার্থে শিক্ষাকর্মীদের প্রতিনিধিত্বের কথা বলেছেন কিন্তু কিছু করতে পারেন নি, শুধুমাত্র আসর জমাবার জন্য বলেছেন। আমরা এই বিলের মাধ্যমে এটার প্রথম চেষ্টা করছি। আজকে লেফট ফ্রন্ট গভর্নমেন্টের উপস্থিতি এই কথা প্রমাণ করে যে জনচেতনার যে বিকাশ ঘটেছে সমস্ত পশ্চিমবঙ্গে—সমগ্র দেশের মানুষের

রাজনৈতিক চেতনার এবং সমাজ চেতনার মধ্যে একটা গুরুতর পরিবর্তন ঘটেছে—সেই পরিবর্তনের প্রতিফলন স্বরূপ এই বিলের মধ্যে, আইনের মধ্যে, আমরা এমন সমস্ত সংস্থার প্রতিনিধিত্বের ব্যবস্থা রেখেছি যারা এতদিন ছিল অবজ্ঞাত, অবহেলিত আমরা এমন সব মানুষের প্রতিনিধিত্বের ব্যবস্থা করেছি যারা এতদিন ছিল অবহেলিত।

(নয়েজ অ্যান্ড ইন্টারাপশন)

**মিঃ স্পিকার ঃ** এতে প্রিভিলেজর কিছু নেই। প্রিভিলেজ আসে না।

**শ্রী অমিয়কুমার ব্যানার্জি ঃ** স্যার, আমরা শ্রমিক শ্রেনীর প্রতিনিধিত্বের কথা বলেছি, আমরা এখানে কৃষকদের প্রতিনিধিত্বের কথা বলেছি। এতে আমাদের বিরোধীপক্ষের অনেকের নাক কুঞ্চিত হবে—কিন্তু আমি তাঁদের মনে করিয়ে দিই রবীন্দ্রনাথের কথা—কিষাণের জীবনের শরিক যে জন, কর্মে কথায় সত্য আত্মীয়তা করেছে অর্জন, যে আছে মাটির কাছাকাছি, এতদিন তারি লাগি কান পাতিয়াছি।—এই কথা বলেছিলেন রবীন্দ্রনাথ। তিনি শুধু কবিদের উদ্দেশ্যে এই কথা বলেননি—বলেছিলেন সমস্ত শিক্ষিত মানুষের জন্য। উত্তরকালে যারা দেশের সমস্ত পরিকল্পনার দায়দায়িত্ব গ্রহণ করবে। এই কথা জনসাধারণের উদ্দেশ্যে সমস্ত জনসাধারণের উদ্দেশ্যে এই কথা বলেছিলেন তাই আমরা এই বিলে কৃষক শ্রমিকের প্রতিনিধিত্ব রেখেছি। আমরা বিলে প্রাথমিক ও মাধ্যমিক শিক্ষকদের প্রতিনিধিত্বের ব্যবস্থা করেছি। বিশ্ববিদ্যালয় কাঠামোর মধ্যে প্রাথমিক শিক্ষক বা মাধ্যমিক শিক্ষক যারা ঘরের বাহিরে অবহেলিত বা অবজ্ঞাত ছিলেন তাঁদের আমরা সাদর আমন্ত্রণ জানিয়েছি। আমরা প্রাথমিক শিক্ষক ও মাধ্যমিক শিক্ষকদের প্রতিনিধিদের বিশ্ববিদালয়ের এক মঞ্চে উপস্থিত করেছি। তাতে সামগ্রিক শিক্ষা ব্যবস্থার মধ্যে সংযোগ হয় এবং ঐক্যবদ্ধ দৃষ্টিভঙ্গি নিয়ে আমরা অগ্রসর হতে পারি। তাই এই ব্যবস্থা আমরা বিলের মধ্যে রেখেছি। তাঁরা বলেন নি যে শ্রমিকদের, কৃষকদের প্রতিনিধি এনে ভাল করেছেন। তাঁরা এখানে আপত্তি করেছেন।

(নয়েজ এন্ড ইন্টারাপশন)

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** You cannot exercise your function, you cannot do so under the garb of parliamentary democracy. (এই সময় শ্রী কিরণময় নন্দ একটি কাগজ সেক্রেটারির হাতে দেন)

**Mr. Speaker :** Office has received the notice. I will look into it according to law. No speech at this stage.

**শ্রী অমিয় ব্যানার্জি ঃ** কিন্তু যে মূল নীতি ঘোষণা করা হয়েছে তাতে সাধারণের ইচ্ছা প্রতিফলিত হয়েছে। তাঁরা কিন্তু এই সমস্ত কিছুই করতে পারেন নি। তাঁরা কেবলমাত্র সমালোচনা করেছেন। তাঁদের এই সমালোচনার উত্তরে আমি পরিষ্কার বলতে চাই যে হ্যাঁ, এই কথা আমরা ভেবেছিলাম যে শ্রমিক শ্রেণীকে সংগঠিত করে তাদের প্রতিনিধি কি করে নির্বাচিত করা যায়, কৃষক যারা আছেন তাদের কি করে নির্বাচিত করা যায় এই সমস্ত কথা আমরা চিন্তা করেছি এবং সেই কারণেই এই বিল-এর মধ্যে সেই শ্রেণীর প্রতিনিধি, সেই কৃষক শ্রেনীর প্রতিনিধি আমরা নির্বাচিত করেছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনাকে

এই কথা বলতে চাই যে এই প্রথম আমরা বিলের মধ্যে কৃষক শ্রেণীর প্রতিনিধি এবং প্রাথমিক শিক্ষকদের প্রতিনিধি, মাধ্যমিক শিক্ষকদের প্রতিনিধিদের আমন্ত্রণ জানিয়েছি। এই যে মূল কথা এই মূল কথাটা ওদের বুঝতে হবে। আমাদের বামপন্থী সরকার ক্ষমতায় এসেছেন—তাঁদের আওতায় এই বিল এসেছে এবং আমাদের এই দৃষ্টিভঙ্গি তার মধ্যে দিয়ে প্রতিফলিত হয়েছে। ওঁরা এই দৃষ্টিভঙ্গিকে আহ্বান জানাতে পারছেন না—পরিবর্তনকে ওঁরা স্বাগত জানাতে পারছেন না। তাঁরা মুখে বিপ্লবের কথা বলেন কিন্তু প্রতিক্রিয়াশীলতার আস্তাকুঁড়ে ওঁদের জন্ম হয়েছে এবং সেই খানেই ওঁদের পরিসমাপ্তি। এই সম্পর্কে কোনও সন্দেহ নেই। মাননীয় অধ্যক্ষ মহাশয় সমালোচনা কবা হয়েছে কিন্তু সেই সমালোচনা এই বিলের মধ্যে বিকেন্দ্রীকরণ করার ব্যবস্থা হয়েছিল সে কথা বলা হয়নি। সমালোচনা করা হয়েছে যে অ্যাকাডেমি কাউন্সিলকে উঠিয়ে দেওয়া হয়েছে। আমরা গনি কমিটির নাম করে অ্যাকাডেমি কাউন্সিল উঠিয়েছি। খুব ধীরভাবে বিচার বিবেচনা করা দরকার। বন্ধু দেবপ্রসাদ বাবু বলেছেন যে গনি কমিটির নাম করে অ্যাকাডেমি কাউন্সিলকে উঠেয়ে দিয়েছেন। উনি কিন্তু বলেছেন গজেন্দ্র কমিটির নাম করে তারা যেতে চাচ্ছেন। তাহলে ব্যাপারটা একই দাঁড়াল। আসলে যে সমস্ত কমিটি বা কমিশন হয়েছে তারা বিভিন্ন সময়ে যে সমস্ত রেকমেন্ডশন করেছে সেই রেকমন্ডেশন সম্পর্কে আমরা বিচার বিবেচনা করেছি। সব কমিটি বা কমিশনের রেকমন্ডেশন গ্রহণ করা সম্ভব নয়। এখানে দেখুন গজেন্দ্র কমিটি বলেছেন অ্যাকাডেমিক কাউন্সিল না থাকলে শিক্ষা গোল্লায় যাবে। আর গনি কমিটি তার পরেই বলছেন যে অ্যাকাডেমি কাউন্সিল অমনিবাস বডি তা থাকাই ভাল এবং তাকে শীঘ্রই উঠিয়ে দেওয়া উচিত। কাজেই এক একটা কমিটি এক এক রকম কথা বলেছেন। এর মধ্যে আমরা বোঝবার চেষ্টা করেছি এবং আমার মাটির সঙ্গে যার যোগ আছে, আমাদের দেশের শিক্ষা ব্যবস্থার সঙ্গে যাদের যোগ আছে সেটা যে কমিটি রেকমন্ডেশন হোক না কেন সেটা দেখে গ্রহণ করতে হবে।

(গোলমাল)

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** You will have to give us an opportunity to move the resolution as per rule. Thank you.

(এই সময়ে সর্বশ্রী ডাঃ জয়নাল আবেদিন, শ্রী সুনীতি চট্টরাজ, শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র এবং শ্রী কিরণময় নন্দ সভাকক্ষ ত্যাগ করিয়া চলিয়া যান।)

[5-00—5-10 P.M.]

গনি কমিটির যে মূল দৃষ্টিভঙ্গি তা আমরা গ্রহণ করেছি সে দৃষ্টিভঙ্গি হচ্ছে পরিচালনা ব্যবস্থার মধ্যে বিকেন্দ্রীকরণ করবার চেষ্টা করা। সেখানে তারা রিজিওনাল কাউন্সিলের কথা বলেছিলেন—আমরা সেখানে কতকগুলি পদক্ষেপের মাধ্যমে সেই ব্যবস্থা করেছি। সেই পদক্ষেপ হচ্ছে পোস্ট গ্র্যাজুয়েট এর ফ্যাকাল্টি কাউন্সিলকে ক্ষমতা দিয়েছি পোস্ট গ্রাজুয়েটের ব্যাপারগুলি দেখবার জন্য। ৩ টা ফ্যাকাল্টি কাউন্সিলের মাধ্যমে আমরা আন্ডার গ্র্যাজুয়েট সংক্রান্ত সমস্ত শিক্ষার বিষয় চিন্তা করার জন্য পরীক্ষা পরিচালনার জন্য তার উন্নতির জন্য যা কিছু করনীয় তা বিচার বিবেচনা করবেন। কিন্তু তার সঙ্গে সঙ্গে তিনি যে সমালোচনা করেছেন তার

উত্তরে বলব এর মধ্যে কোনও ইনট্রিগ্রেশন থাকবে দ্বিখন্ডিত হবে না এটা সমস্তটাই তাঁর ব্রেন ওয়েভ, কারণ যে ফ্যাকাল্টি কাউন্সিল আমরা গঠন করেছি সেখানে আন্ডার গ্র্যাজুয়েট টিচার্সদের রিপ্রেজেন্টেটিভ থাকবে, পোস্ট গ্র্যাজুয়েট টিচারদের রিপ্রেজেন্টেটিভ থাকবে। অতএব সেখানে আমাদের যথেষ্ট অগ্রগতি সম্ভব হবে। কাজেই খন্ডিত যে হবে এই চিন্তাটাই—খন্ডিত চেতনার বহিঃপ্রকাশ ছাড়া আর কিছু নয়। কাজেই তাঁর এই সমালোচনা গ্রহণ যোগ্য নয়। তিনি সঙ্গে সঙ্গে বলেছেন—ছাত্রদের প্রতিনিধি সম্বন্ধে কথা বলেছেন যে তাদের নিয়ে নানা রকম পলিটিক্স হচ্ছে। কি পলিটিক্স হচ্ছে না—পোস্ট গ্রাজুয়েটের ছাত্র সংখ্যা যেখানে কম সেখানে তাদের প্রতিনিধি ৯ জন—আর আন্ডার গ্র্যাজুয়েটদের ছাত্র সংখ্যা যেখানে অনেক বেশি তাদের প্রতিনিধি হচ্ছে ৬ জন। এর কারণ হচ্ছে পোস্ট গ্র্যাজুয়েট যে ইউনিয়ন—সে ইউনিয়নের উপর শাসক দলের আধিপত্য আছে এই কথা চিন্তা করে এই কাজ হয়েছে। ওঁর ইনফরমেশনের জন্য এই কথা বলব—সম্প্রতি পোস্ট গ্র্যাজুয়েটের যে ইলেকশন হল সেই ইলেকশন সংগঠিত হবার দেড়-দু'মাস আগে সিলেক্ট কমিটির রিপোর্ট তৈরি হয়েছে। আমরা এত ভবিষ্যৎ বক্তা নয় যে ২ মাস পরে যে ইলেকশন হবে তার ভিত্তিতে চিন্তা করে এটা করব। সুতরাং তাঁর এই দৃষ্টিভঙ্গি অমূলক। আসলে তিনি যেটা বুঝতে পাচ্ছেন না সেটা যে পোস্ট গ্রাজুয়েটের সঙ্গে সিন্ডিকেটের যে প্রত্যক্ষ যোগাযোগ তার জন্য সেখানে তাদের প্রতিনিধিত্ব বেশি আছে। আন্ডার গ্র্যাজুয়েট ছেলেদের সমস্যা বেশি—তাদের সবচেয়ে বেশি প্রত্যক্ষ সংযোগ হচ্ছে গভর্নিং বডির সঙ্গে। আমরা পরিষ্কার ভাবে ঘোষণা করতে চাই, আমরা কলেজের গভর্নিং বডিতে সেই সমস্ত ছাত্রদের প্রতিনিধি নিতে চাই। কাজেই ভোটের কর্মী সংগ্রহ করবার জন্য যে দৃষ্টিভঙ্গি সেই দৃষ্টিভঙ্গির দ্বারা আমরা পরিচালিত হচ্ছি না। আমরা চাই শিক্ষা ব্যবস্থার সঙ্গে যারা ওতপ্রত ভাবে জড়িত শুধুমাত্র এলিটিস্ট—আউটলুকদের বিষয় চিন্তা করে অর্থাৎ যারা এম এ ডিগ্রি নিয়েছেন—সেই শিক্ষিত সম্প্রদায়ের বাইরে জনসাধারণ যাতে শিক্ষিত না হতে পারেন বা বুদ্ধিহীন তারা যাতে উপলব্ধি না করতে পারেন যে তারা দৈনন্দিন জীবনে নানারকম ভাবে ভেস্টেড ইনটারেস্টে এর হাতে এক্সপ্লয়টেড হচ্ছেন তাদের কথা চিন্তা করেই আমরা এই বিল এনেছি। শুধুমাত্র লেখাপড়া না জানার জন্য আমরা বিশ্ববিদ্যালয়ের কর্মজীবন থেকে বিচ্ছিন্ন এটা যেন কেউ চিন্তা না করেন। এখন যেটা হচ্ছে তা হল ভাল ভাল কিছু লোক ভাল ভাল কথা বলে তাদের জীবনের সঙ্গে কোনও সংযোগ তারা রক্ষা করতে দেয় না। সুতরাং তাদের প্রতিনিধি যদি এখানে আসেন তাহলে তাঁরা তাদের কথা সেখানে বলতে পারেন এবং তাদের উন্নতির জন্য যে কাজ সে কাজ বিশ্ববিদ্যালয়কে করতে হবে। আজ এই দৃষ্টিভঙ্গির মধ্যে আমরা আনতে চাইছি যে কৃষকের প্রতিনিধি যাঁরা আছেন তাঁরা তাঁদের কথা সেখানে বলতে পারবেন, বলতে পারবেন যে এইসব উচ্চ শিক্ষার সঙ্গে সঙ্গে আমার যে নিরক্ষরতা তা দূর করবার যে কাজ সেই কাজ বিশ্ববিদ্যালয়কে নিতে হবে। আমরা জানি যে কেন্দ্রীয় সরকার নিরক্ষরতা দূরীকরণের যে পরিকল্পনা করেছেন সেখানে বিশ্ববিদ্যালয় এবং কলেজগুলিকে বিশেষ স্থান দিয়েছেন এবং সেগুলিকে যদি কার্যকর করতে হয় তা হলে এগুলি শুধুমাত্র আইল্যান্ডের মতো থাকলে হবে না, আশেপাশের গ্রামগুলির যে জনসাধারণ তাঁদের সঙ্গে আত্মীক সংযোগ সেই সংযোগ অনেক বেশি হওয়া দরকার, তারজন্য তাঁদের প্রতিনিধিত্বের এখানে ব্যবস্থা করা হয়েছে। কাজেই এই দৃষ্টিভঙ্গি থেকে এটাই বোঝা যায় যে শুধুমাত্র আমরা যে ডেমোক্র্যাটাইজেশনের দিকে এগিয়েছি তা নয়, তার সঙ্গে ডিসেন্ট্রালাইজেশন

থ্রু পোস্ট গ্র্যাজুয়েট ফ্যাকাল্টি কাউন্সিল এবং আন্ডার গ্র্যাজুয়েট কাউন্সিল করেছি এবং তার সঙ্গে আরও ত্রিপুরা কাউন্সিলের ব্যবস্থা করেছি। কেন করেছি, আমরা আমাদের অভিজ্ঞতা গত ২ বছর ধরে কাউন্সিলে থেকে লাভ করেছি যে ত্রিপুরায় এখন পর্যন্ত বিশ্ববিদ্যালয় হয়নি, যতক্ষণ পর্যন্ত না হচ্ছে ততক্ষণ পর্যন্ত সেখানকার কলেজগুলি কলকাতা বিশ্ববিদ্যালয়ের সঙ্গে অ্যাফিলিয়েটেড, সেখানকার বহু রকমের সমস্যা আছে, কাজেই আমরা একটা ত্রিপুরা কাউন্সিল করে এতে ইউনিভার্সিটি বডি করেছি যাতে করে ত্রিপুরায় যে সমস্ত কলেজগুলি আছে, তার যে ছাত্র, শিক্ষক এবং তাদের যেসব সমস্যা আছে তাঁরা বেশি করে সেগুলি অনুভব করতে পারবেন এবং সেগুলির উপর হস্তক্ষেপ করে তার দ্রুত সমাধান করতে পারবেন যে সমাধান দেশের পক্ষে কল্যাণকর হবে। তারজন্যই আমরা বিকেন্দ্রীকরণের চেষ্টা করেছি। এই স্টেপগুলি যেমন বিকেন্দ্রীকরণের জনা নিয়েছি তেমনি ডেমোক্র্যাটাইজেশনের স্টেপও নিয়েছি। সেখানে উনি বলেছেন যে পি.জি.'র যাঁরা শিক্ষা কর্মী তাঁদের রিপ্রেজেন্টেটিভ ৩ জন, অফিসারদের ১ জন এবং আন্ডার গ্রাজুয়েট শিক্ষা কর্মীদের ২ জন। আমি আগেই বলেছি সেই কারণ একই, আন্ডার গ্রাজুয়েট শিক্ষা কর্মী যাঁরা তাঁরা সেখানকার কলেজ গভর্নিং বডিতে রিপ্রেজেন্টেশন পাবেন, সেখানে সংখ্যা তাঁদের অনেক বেশি, প্রত্যক্ষ সংযোগও বেশি, এইজন্য এই রিপ্রেন্টেশনে তারতম্য আছে। আরও একটা সমালোচনা হয়েছে, সেই বিষয়ে দু'একটা কথা বলব। ওঁরা বলেছেন ভি.সি.'র অ্যাপয়েন্টমেন্ট নিয়ে, প্রো-ভি.সি.'র অ্যাপয়েন্টমেন্ট এর ব্যাপারে ব্যুরোক্রাসির সূচনা হয়েছে, রুলিং পার্টির বিভিন্ন কন্ট্রোল সাংঘাতিকভাবে থেকে যাচ্ছে। আসলে কিন্তু এই বিল প্রচার হওয়ার পর বিভিন্ন প্রতিষ্ঠান এবং বিভিন্ন ব্যক্তি যে সমস্ত মতামত পাঠিয়েছেন সেই সমস্ত মতামতগুলি পুঙ্খানুপুঙ্খরূপে বিচার করে এবং তার আলোচনা করে যেখানে সম্ভব জনসাধারণের বিভিন্ন অংশের মতামতকে এই বিলের মধ্যে প্রতিফলিত করবার জন্য আমরা উদার চিত্তে বহু সাজেশানকে গ্রহণ করেছি। তার প্রমাণ মিলবে বিলের সঙ্গে এই অ্যাক্টের এখানে যেভাবে উপস্থাপিত হয়েছে তার বহুতর প্রভেদ আছে। ভি.সি'র অ্যাপয়েন্টমেন্ট সম্পর্কে অরিজিনাল বিলে যে প্রস্তাব ছিল সেই প্রস্তাবে নানা রকম সমালোচনা হয়েছিল, সেই সমালোচনার প্রধান ধারা ছিল এর মাধ্যমে মন্ত্রী তাঁর ইচ্ছামতো ভাইস-চ্যান্সেলর অ্যাপয়েন্ট করে দেবেন। সমস্ত বিচার বিবেচনা করে প্রস্তাব ছিল অনেকের যে সিন্ডিকেট একটা প্যানেল দেবে, সেই প্যানেলের মাধ্যমে চ্যান্সেলর অ্যাপয়েন্ট করবেন মন্ত্রীর সঙ্গে পরামর্শ করে। আমরা বিচার বিবেচনা করে দেখেছি সিন্ডিকেট হচ্ছে সবচেয়ে বেশি গণতান্ত্রিক সংস্থা, কাজেই সিন্ডিকেট কেন, সিনেট যেটা গণতান্ত্রিক সংস্থা সেই সিনেটের হাতে সেই প্যানেল করবার অধিকার দিয়েছি যেখানে প্রেফারেন্সিয়াল ভোটে সেই প্যানেল হবে। প্রেফারেন্সিয়াল ভোটে হবে এইজন্য যে প্রেফারেন্সিয়াল ভোটের মাধ্যমে যেমন সংখ্যা গরিষ্ঠ মতামত প্রতিফলিত হবে, তেমনি সংখ্যা লঘিষ্ঠের মতামতও প্রতিফলিত হবে, তারপর চ্যান্সেলর মন্ত্রীর সঙ্গে পরামর্শ করে এই অ্যাপয়েন্টমেন্ট দেবেন। এখানে একটা মূল নীতি আমরা পরিষ্কারভাবে বলতে চাই, এই ব্যাপারে আমাদের কোনও দ্বিধা, কুণ্ঠা, লজ্জা নেই, সেটা হচ্ছে আজকের এই সামাজিক পরিবেশ বিশ্ববিদ্যালয় পরিচালনা করতে প্রতি পদে পদে রাজ্য সরকারকে যেভাবে এগিয়ে যেতে হয়, তার প্রমাণ আমরা অনেকেই জানি, শিক্ষা মন্ত্রী মহাশয় জানেন এবং অনেক মাননীয় সদস্য জানেন, বসু মল্লিক পরিবার প্রায় ৫ কোটি টাকার সম্পত্তি কলকাতা বিশ্ববিদ্যালয়কে দান করে গেছেন, কিন্তু তা বহুজনে হস্তগত করে

বসে আছে, তা উদ্ধার করবার জন্য মামলা পরিচালনা করবার জন্য যে অর্থের প্রয়োজন সেই অর্থ কলকাতা বিশ্ববিদ্যালয়ের নেই, তাঁরা রাজ্য সরকারের দ্বারস্থ হয়েছেন। আজকে দেখা যাচ্ছে পরীক্ষা পরিচালনা করবার জন্য প্রতি পদে পদে পুলিশের সাহায্য প্রার্থনার দরকার হয়, পরীক্ষা পরিচালনা করবার জন্য বিভিন্ন জায়গায় অ্যাকোমোডেশন সংগ্রহ করতে রাজ্য সরকারের দ্বারস্থ হতে হয়। কাজেই আজকে এই গণতান্ত্রিক পরিবেশে এইভাবে ভেবে কোনও লাভ নেই যে সরকার ভাবছে, সরকার এবং শিক্ষা প্রতিষ্ঠানের কর্তৃপক্ষের মধ্যে বন্ধুত্বমূলক সহযোগিতা কিভাবে রক্ষিত হবে সেটা আজকে ভাবতে হবে। আজকে শিক্ষা ক্ষেত্রে যে স্বাধিকার সেই স্বাধিকার রক্ষিত হবে, অন্যদিকে সরকারের ওভারঅল সুপারভিশনের যে অধিকার সেই অধিকারও রক্ষিত হবে।

[5-10—5-20 P.M.]

কারণ এটা অস্বীকার করা যাবে না এই যে লক্ষ লক্ষ কোটি কোটি টাকা সরকার কলকাতা বিশ্ববিদ্যালয় এবং অন্যান্য শিক্ষাপ্রতিষ্ঠানকে দিচ্ছেন সেটা ঠিকভাবে কাজে লাগানো হচ্ছে কিনা সেটা দেখা উচিত এবং সে অধিকার সরকারের থাকা উচিত কারণ এটা ট্যাক্স-পেয়ার্স মানি। ট্যাক্স পেয়ারদের কাছে তাদের অ্যানসারাবিলিটি আছে, লেজিসলেচারের কাছে অ্যানসারেবিলিটি আছে এবং সেজন্য এটা করা দরকার। আমি আপনাকে আগেই বলেছি যে সিনেট হচ্ছে সবচেয়ে বড় রিপ্রেজেন্টেটিভ বডি এবং তারা প্যানেল অফ ভি.সি তৈরি করবেন এবং তার মধ্যে দিয়ে ভি.সি অ্যাপয়েন্টেড হবে বাই দি চ্যান্সেলর ইন কনসালটেশন উইথ দি এডুকেশন মিনিস্টার (হায়ার এডুকেশন)। কিন্তু ওঁরা বলেছেন প্রো-ভাইস-চ্যান্সেলারের অ্যাপয়েন্টমেন্টর ক্ষেত্রে সবচেয়ে বেশি ফাঁক রয়েছে, এখানে ব্যুরোক্রেসির পরিচয় পাওয়া যাচ্ছে ওঁরা বলেছেন প্রো-ভাইসচ্যান্সেলর অ্যাপয়েন্টেড বাই দি চ্যান্সেলর ইন কনসালটেশন দি মিনিস্টার কিন্তু আসলে তা নয়। বর্তমান বিলে ব্যবস্থা করা হয়েছে প্রো-ভাইস-চ্যান্সেলর অ্যাপয়েন্টেড বাই দি চ্যান্সেলর বোথ ইন কনসালটেশন উইথ দি মিনিস্টার অ্যান্ড অলসো ইন কনসালটেশন উইথ দি ভাইস চ্যান্সেলর অফ দি ক্যালকাটা ইউনিভার্সিটি। এই প্রিন্সিপাল সাউন্ড বলে আমি মনে করি। ভাইস চ্যান্সেলর ইজ দি চিফ একজিকিউটিভ অ্যান্ড দি হেড অফ দি ইউনিভার্সিটি। তাঁর অধীনে যে দুজন ইমপর্ট্যান্ট অফিসার কাজ করবেন অর্থাৎ যে দুজন প্রো-ভাইস চ্যান্সেলর কাজ করবেন তাঁদের অ্যাপয়েন্টমেন্টের ক্ষেত্রে তাঁর মতামত নেওয়া অত্যন্ত যুক্তি সংগত বলে আমি মনে করি। দেবপ্রসাদ বাবু আমার এই কথাটি চিন্তা করলে এর সারবত্তা মেনে নিতে পারেন। দেবপ্রসাদ বাবু বলেছেন শিক্ষার স্বাধিকার বিপন্ন এবং তিনি যে উদাত্ত আহ্বান জানিয়েছেন তাতে মনে হচ্ছে ভারতবর্ষে এখনও বিদেশি শাসন রয়েছে। তিনি দেশের মানুষকে কল দিচ্ছেন অর্থাৎ বিদেশি শাসনের হাত থেকে বাঁচার জন্য তিনি দেশের মানুষকে কল দিচ্ছেন—উত্তিষ্ঠিতও, জাগ্রতও। যারা জনসাধারণের ভোটে নির্বাচিত হয়ে এখানে এসেছেন তাঁদের বক্তব্য আছে ঠিকই কিন্তু তাই বলে এইভাবে স্বাধিকারের প্রশ্ন তুললে হবে না। আমি মনে করি অ্যাকডেমিক ব্যাপারে পাঠন কি হবে সিলেবাস কি হবে, পরীক্ষার খাতা কিভাবে দেখা হবে, রেজাল্ট কিভাবে বার হবে সে সম্বন্ধে বিশ্ববিদ্যালয়ের কর্তৃপক্ষের স্বাধিকার এবং কর্তৃত্ব থাকবে এবং সেখানে সরকারের হস্তক্ষেপের প্রশ্ন ওঠেনা। সরকারকে দেখতে যেন ফান্ড মিস ইউজ না হয়, প্রপার্টি মিস ইউজ না হয় এবং সেটা

দেখার জন্যই সরকারকে জনসাধারণ ভোট দিয়ে পাঠিয়েছেন। কাজেই এক্ষত্রে আমাদের উদাসীন হয়ে বসে থাকলে চলবে না। এক্সপেন্ডিচার কন্ট্রোল অ্যাক্ট রিপিল করা হয়েছে বাই আর্টিকল ৪৫ অর্থাৎ তিনি বলছেন যে চালাকি করে ভন্ডামি করে এটা আনা হয়েছে এক্সপেন্ডিচার কন্ট্রোল অ্যাক্টে এ কথা ছিল যে সামান্য একটা অ্যাপয়েন্টমেন্ট দেবার জন্য বা ১০ টাকা মাইনে বৃদ্ধি করার জন্য সরকারের দ্বারস্থ হতে হল কিন্তু আমরা আমাদের নির্বাচনী ইস্তাহারে বলেছিলাম এই এক্সপেন্ডিচার কন্ট্রোল অ্যাক্ট আমরা তুলে দেব এবং সেটা আমরা করেছি কয়েকদিন আগে। যে ৭৫ লক্ষ টাকা আমরা ইউনিভার্সিটিকে স্ট্যাটুটারি গ্র্যান্ট দেব তার উপরে তাঁরা বাজেট করবেন এবং সেই বাজেট তাঁরা রাজ্য সরকারের কাছে পাঠাবেন এবং রাজ্য সরকার তার জন্য দু'মাস সময় নেবে উত্তর দেবার জন্য। তবে যদি দেখা যায় যে এই দু'মাসের মধ্যে সরকার কোনও মতামত দেননি তাহলে বাজেট উইল বি ট্রিটেড অ্যাজ পাস্ট। কাজেই দেখা যাচ্ছে এক্সপেন্ডিচার কন্ট্রোল অ্যাক্ট রিপ্লেসড করা হয়নি বাই আর্টিকেল ৪৫। বরং আমরা একথা বলেছি, কিন্তু তার বাইরে যদি খরচ করতে চান, ৭৫ লক্ষ টাকা ইউনিভার্সিটির যে ইনকাম তার বাইরে যদি খরচ করতে চান তাহলে অবশ্যই স্টেট গভর্নমেন্টের অ্যাপ্রুভাল নিতে হবে। রাজ্য সরকারের আনলিমিটেড ফান্ড নেই যে বিভিন্ন প্রতিষ্ঠান যা ইচ্ছা তাই খরচ করবে এবং তার বোঝা রাজ্য সরকার বহন করবে এ জিনিস সম্ভব নয় এটা একটা বালকও অনুধাবন করতে পারে, আমরা নিশ্চয়ই পারি বলে বিশ্বাস করি। এই কয়েকটি কথা বলে তাঁর এই বিলকে সম্পূর্ণ সমর্থন করে আমি আজ একথাই ঘোষণা করব এই বিলে হয়ত অপোজিশনের সদস্যরা নানা রকম টেরোরিস্ট সাইকলজিতে ভুগছেন, নানা রকম ভূতে পেয়ে বসেছে, ভাবছেন এই বুঝি রুলিং পার্টির আধিপত্য এসে গেল। কিন্তু তা নয়, জন সমর্থন এই বিল পাবে বলে আশা করি। কারণ তাঁরা দেখবেন এই বিলের মাধ্যমে সর্বপ্রথম আমরা শিক্ষাকর্মী এবং ছাত্রদের প্রতিনিধিত্ব দিয়েছি, এই বিলের মাধ্যমে শ্রমিক শ্রেণী, কৃষকদের, প্রাথমিক শিক্ষক এবং মাধ্যমিক শিক্ষকদের ইউনিভার্সিটি পরিচালনার ব্যাপারে বক্তব্য রাখার সুযোগ দিয়েছি। এই সব নানা কারণে এই বিল জনসমর্থন পাবে এই বিশ্বাস রেখে এই বিলকে পরিপূর্ণভাবে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এসপ্লানেড ইস্টে ২৫ হাজারের উপর ছাত্র ডি.এস.ও.র নেতৃত্বে বামফ্রন্ট সরকারের ভ্রান্ত শিক্ষানীতির প্রতিবাদে তারা এই বিধানসভা অভিযানে এসেছে এবং তারা মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে একটা স্মারকলিপি পেশ করবে। তাই ডি.এস.ও.র নেতৃত্বে ২৫ হাজারের উপর ছাত্র বামফ্রন্ট সরকারের ভাষা ও শিক্ষানীতির প্রতিবাদে এখানে এসেছে।

[5-20—5-30 P.M.]

**শ্রী নির্মলকুমার বসু :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কলিকাতা বিশ্ববিদ্যালয় বিল, ১৯৭৯ সিলেক্ট কমিটির কাছ থেকে ফিরে বিধানসভার অনুমোদনের জন্য এসেছে। আমি এই রিপোর্ট সহ বিলকে সমর্থন করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এইবারের অধিবেশনে তো বটেই, সাধারণভাবে এটা অত্যন্ত গুরুত্বপূর্ণ বিধেয়ক। কলিকাতা বিশ্ববিদ্যালয় আমাদের শিক্ষা, সংস্কৃতির ক্ষেত্রে শুধু পশ্চিমবঙ্গে নয়, ভারতবর্ষের মধ্যে অগ্রগণ্য প্রতিষ্ঠান। প্রাচীনতম বিশ্ববিদ্যালয়গুলির মধ্যে এটি একটি এবং আমাদের সাংস্কৃতিক জীবনের সঙ্গে ওতপ্রোতভাবে জড়িয়ে আছে। এই

বিধেয়ক যা থাকবে সেটা আমাদের সমগ্র জাতিকে সম্পূর্ণ করবে, আমাদের ভবিষ্যত জাতি গঠনে এর গুরুত্ব বেশি। স্বাভাবিকভাবে যারা বিরোধী পক্ষ তাঁরা এই আলোচনায় অংশ গ্রহণ করবেন, উপস্থিত থাকবেন—এইটাই আমরা আশা করেছিলাম। তাই মাননীয় সদস্য শ্রী দেবপ্রসাদ সরকার যখন একথা বলেন তাঁদের অনুপস্থিততে এই বিধেয়ককে গ্রহণ করা ভাল হচ্ছে না, আমরা তাঁর সঙ্গে একমত। কিন্তু কেন তাঁরা উপস্থিত নেই? এই দায়িত্বটা কাদের? এই কদিন ধরে আমাদের মনে হচ্ছিল যে তাঁরা তো গান্ধীবাদি, কাজেই যা বলেন তা মানেন। এই কক্ষে তাঁরা বলে চলে গিয়েছেন যে যতক্ষণ না এখানে ক্ষমা প্রদর্শন করা হবে, ততক্ষণ তাঁরা ফিরবেন না। তা না ফিরলে এই বিলের উপর আলোচনা কি করে করবেন? কিন্তু দেখলাম যে তাঁদের গান্ধীবাদী সত্য ভাষণ নয়। তাঁরা ঢুকতে পারেন, ও সম্পর্কে ক্ষমা প্রদর্শন না করলেও ঢুকতে পারেন। কিন্তু এই বিলের আলোচনায় উৎসাহ নেই। কোনও গঠনমূলক আলোচনায় তাঁদের উৎসাহ নেই। অন্য একটা ব্যাপারে চিৎকার করবার জন্য তাঁরা এলেন, এই নিয়ম বহির্ভূতভাবে, সংবিধান বহির্ভূতভাবে, অশালীন আচরণ করতে তাঁরা ঢোকেন। কলকাতা বিশ্ববিদ্যালয় বিল আলোচনায় তাদের আগ্রহ নেই। যদি আগ্রহই না থাকে, কি করে করতে পারেন? আপনি জানেন যে, ঘোড়াকে জোর করে নদীর ধারে নিয়ে যাওয়া যায়, তাদের জল খাওয়ানো যায় না। যদি তাঁরা বিলের আলোচনা করতে না চান, কার সাধ্য তাঁদের দিয়ে আলোচনা করানো যায়? মাননীয় অধ্যক্ষ মহাশয়, দেবপ্রসাদবাবু বললেন, তাড়াহুড়া করে কেন করা হচ্ছে। অথচ আমরা দেখেছি, কেন কলকাতা বিশ্ববিদ্যালয়ের নির্বাচন আটকে আছে, কেন তাড়াতাড়ি আইন করা হচ্ছে না। এতদিন এইসব কথাই বললেন। সিলেক্ট কমিটি হয়ে সকলের মতামত নিয়ে যখন এই বিল এল, তখন বলছেন কেন এত তাড়াতাড়ি পাশ করা হচ্ছে। আজকে শেষ দিন, আজকে যদি পার হয়ে যেত, কালকে বিবৃতি দিতেন যে এঁরা নির্বাচন পিছিয়ে রাখতে চান, মনোনীত কাউন্সিল রাখতে চান, তাই বিল পাশ করলেন না। ও খেলায় তো যেতে আমরা রাজি নয়, তাই বিধেয়কটি আজকে পাশ করা হচ্ছে। কারণ, বামফ্রন্ট সরকার চান যে এই অনুযায়ী বিশ্ববিদ্যালয়ের নির্বাচন দ্রুত সম্পন্ন হোক, পরিপূর্ণ গণতান্ত্রিকভাবে বিশ্ববিদ্যালয়ের পরিচালনা হোক। মাননীয় অধ্যক্ষ মহাশয়, দেবপ্রসাদবাবু বিরোধী পক্ষের মাননীয় সদস্য, তিনি অনেকগুলো বক্তব্য রেখেছেন, যার কিছু জবাব দেওয়া দরকার। তাছাড়া, অন্য পক্ষের যারা আজকে উপস্থিত নেই, তাঁরা তাঁদের সিলেক্ট কমিটির রিপোর্টে, তাঁদের ভিন্নমত, নোট অফ ডিসেন্ট দিয়েছেন। প্রায় সব বিরোধী দলের সদস্যেরই নোট অফ ডিসেন্ট আছে এবং এটা বিধানসভার সদস্যদের কাছে বিতরণ করা হয়েছে। সেখানে তারা কতকগুলো গুরুত্বপূর্ণ বক্তব্য রেখেছেন। এই সম্পর্কে আলোচনার আগে আমি একটা নীতিগত এবং পদ্ধতিগত কথা, মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার কাছে তুলতে চাই। সিলেক্ট কমিটির আলোচনা গোপন, সে আলোচনায় কি হয়েছে সেটা বলবার ক্ষমতা কারও নেই। আমি সিলেক্ট কমিটির সদস্য থাকলেও নেই। কিন্তু সিলেক্ট কমিটির আলোচনায় যারা অংশ গ্রহণ করেন তাঁরা সেখানে যে ধারায় আপত্তি না করেন, যে বিষয়টি মেনে নিয়ে আসেন, সে বিষয়ে ভিন্নমত পরবর্তীকালে ছাপার আকারে তাদের দেবার অধিকার আছে কিনা, আজকে সে বিষয়ে সিদ্ধান্ত করতে হয় এবং সিলেক্ট কমিটিতে যে আলোচনা হয় তারও পুরো রেকর্ড রাখা দরকার। এটা কলকাতা বিশ্ববিদ্যালয় সিলেক্ট কমিটির ব্যাপার নয়, এই বিধানসভা সমস্ত সিলেক্ট কমিটির ক্ষেত্রে সেই নিয়মকে

অনুসরণ করা উচিত। সেখানে বসে আলোচনা মেনে নিয়ে আসব, কোনও প্রতিবাদ করব না, অ্যামেন্ডমেন্ট দেব না, কারণ যুক্তি তো নেই, পরে পাবলিসিটির জন্য, রাজনৈতিক প্রচারের জন্য, ছাপার আকারে কতকগুলো বুলি আওড়াবার জন্য—এটা চলে কিনা, বিধানসভা বা সংসদীয় রীতি অনুযায়ী, তা ভাবতে হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে সমালোচনাগুলি হয়েছে, সে সম্পর্কে অল্প কিছু বলব। মাননীয় উচ্চশিক্ষামন্ত্রী তিনি আজকে রিপোর্ট সহ এই বিলটা অনুমোদনের জন্য, পাশ করার জন্য রাখতে গিয়ে এই বিলের উল্লেখযোগ্য দিকগুলির কথা বলেছেন। আমার বন্ধু মাননীয় সদস্য অমিয় বন্দ্যোপাধ্যায়, এই সম্পর্কে বলেছেন, গণতন্ত্রীকরণের কথা, বিকেন্দ্রীকরণের কথা এবং অন্যান্য বিষয়। আমি সেদিকে যাব না। যে প্রশ্নটা তুলেছেন দেবপ্রসাদ বাবু এবং সিলেক্ট কমিটির বিভিন্ন মতের রিপোর্টগুলিতে, আমি তার সম্পর্কে দু-একটা কথা সংক্ষেপে বলার চেষ্টা করব। প্রথমে এই কথা গনি কমিটির উল্লেখ করে অনেকেই বলবার চেষ্টা করেছেন। গনি কমিটি সুপারিশ করেছিলেন, বিশ্ববিদ্যালয়ের আয়তন ছোট করা হোক, সেটা কেন এই বিলে আনা হয়নি। এই যুক্তিটা কেন অগ্রাহ্য করা হল? মাননীয় অধ্যক্ষ মহাশয়, একথা সরকার কখনও বলেন নি যে গনি কমিটির সুপারিশ এ থেকে জেড পর্যন্ত সবটা সরকার গ্রহণ করেছেন। গনি কমিটির কলকাতা বিশ্ববিদ্যালয়ের আয়তন কমানোর যে সুপারিশ করেছেন সেটা পশ্চিমবঙ্গের শিক্ষাবিদ মহল গ্রহণ করেন নি, কলকাতা বিশ্ববিদ্যালয় অধ্যাপক সমিতি গ্রহণ করেন নি, কলকাতা বিশ্ববিদ্যালয়ের পূর্বতন সিনেট তারাও গ্রহণ করেননি এবং এই বিষয়ে গুরুতর আপত্তিও আছে। কলকাতা বিশ্ববিদ্যালয়ের যে সমস্যা, এই সমস্যা কেবল আয়তনের নয়, কেবলমাত্র ছাত্রসংখ্যার নয়, সমস্যা অন্যত্র এবং সে সব কিছুর সমাধানের চেষ্টা এখানে রয়েছে—বিকেন্দ্রীকরণ ইত্যাদির দ্বারা। আজ অন্য দেশে আমরা কি দেখি? ক্যালিফোর্ণিয়া বিশ্ববিদ্যালয়ে সেখানে নানা ক্যামপাস করা হয়েছে। ক্যালিফোর্ণিয়াতে, বার্কলেতে সেখানে বিশ্ববিদ্যালয় ছোট করা হয়নি, টুকরো-টুকরো, খন্ড খন্ড করা হয়নি। পশ্চিমবঙ্গে একটা বিশ্ববিদ্যালয়ের জায়গায় ৬ টি, সাতটি, বিশ্বভারতী ধরলে আটটি বিশ্ববিদ্যালয় করে তার অভিজ্ঞতা খুব ভাল হয়নি। উত্তরবঙ্গ বিশ্ববিদ্যালয় থেকে, বর্ধমান বিশ্ববিদ্যালয় থেকে, ছাত্ররা ছুটে আসেন, কলকাতা বিশ্ববিদ্যালয়ে। কলকাতা, এখনও এত ত্রুটি-বিচ্যুতি সত্ত্বেও এমন একটা বিশ্ববিদ্যালয় যাকে অবলম্বন করে সমগ্র জাতি বেঁচে থাকতে চায়। তাই সমস্যাটা ওখানে নয়। আর তাছাড়া আয়তন তো এমনিতেই ছোট হচ্ছে। বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয় মেদিনীপুরে হওয়ার ব্যাপারে সরকার নীতিগত সিদ্ধান্ত গ্রহণ করেছেন। মেদিনীপুর চলে গেলে আয়তন কমবে। ত্রিপুরা বর্তমানে কলকাতা বিশ্ববিদ্যালয়ে আছে। ত্রিপুরার বামফ্রন্ট সরকার সিদ্ধান্ত গ্রহণ করেছেন যে তারা সেখানে নূতন বিশ্ববিদ্যালয় চান এবং করবেন। হয়ত সময় লাগবে। তাহলে আগামীদিনে সেটাও চলে যাবে। আয়তন এমনিতেই ছোট হবে। তাই তার চেয়ে বেশি করবার প্রয়োজন নেই খুব একটা। আমি দেখেছি, নোট অফ ডিসেন্ট মাননীয় বিরোধী দলের সদস্য অধ্যাপক হরিপদ ভারতী প্রস্তাব করেছেন বা বলেছেন বা সমালোচনা করেছেন, কেন গনি কমিটির সুপারিশ অনুযায়ী এর আয়তনকে ছোট করা হল না। কিন্তু তাঁর নিজের কলেজ, হাওড়া নরসিংহ দত্ত কলেজ, সেই কলেজের অধ্যাপকদের মত কি তিনি জানেন? পশ্চিমবঙ্গ কলেজ ও বিশ্ববিদ্যালয় শিক্ষক সমিতির মত কি তিনি জানেন? এই ব্যাপারে তাঁরা একমত হতে পারেন নি। তাঁর নিজের কলেজের অধ্যাপকদেরও মত নেই। তাই অন্যত্র যে সমস্যা এই সমস্যার সমাধান

করলে, এই ছাত্র সংখ্যা, এই আয়তনের অসুবিধা হবার কোনও কারণ নেই।

দ্বিতীয় যে প্রশ্ন উঠেছে দেবপ্রসাদবাবু বলেছেন এবং অন্যরাও বলেছেন যে এই বিধেয়কের মাধ্যমে সরকার বিশ্ববিদ্যালয়ের স্বাতন্ত্র হরণ করবার চেষ্টা করছেন, সরকারি নিয়ন্ত্রণ বাড়ছে। এই প্রসঙ্গটা কেবলমাত্র এই বিধেয়কটিকে উপলক্ষ্য করেই ওঠে নি, এই প্রসঙ্গটা আগেও বিভিন্ন ব্যাপারে উঠেছে। কয়েকদিন আগে যে কন্ট্রোল অব এক্সপেন্ডিচার বিল এসেছিল সেই বিলের প্রসঙ্গও এটা উঠেছিল। পুনরাবৃত্তি হলেও আমি আবার বলছি, বিশ্ববিদ্যালয়ের স্বাতন্ত্র সম্বন্ধে ধারণাটা আজকে তা বোঝায় না। এমন কি খাস ইংল্যান্ডেও আজকে বিশ্ববিদ্যালয়ের অটোনমি সম্পর্কে ধারণার পরিবর্তন হচ্ছে গণতন্ত্রীকরণের সঙ্গে সঙ্গে কথাটা অত্যন্ত স্পষ্ট যে শিক্ষার ক্ষেত্রে সেখানে কি পড়ানো হবে, কোর্স কি হবে ইত্যাদি বিষয়ে সরকারের কোনও হস্তক্ষেপ চলবে না, রাজনৈতিক হস্তক্ষেপ চলবে না, দলের হস্তক্ষেপ চলবে না। এখানে বিশ্ববিদ্যালয় যাদের হাতে—শিক্ষক বর্তমানে ধারণাটা পাল্টে গিয়ে শিক্ষক, ছাত্র, কর্মচারী এবং সমাজের প্রতিনিধি তাদের হাতে বিশ্ববিদ্যালয়কে দেওয়া হচ্ছে, তাঁরাই পরিচালনা করবেন, সে সব তাঁরাই স্থির করবেন, সরকারের এবিষয়ে কিছু বলার নেই। এ ব্যাপারে দ্বারভাঙ্গা বিল্ডিং পুরো স্বাধীন, রাইটার্স বিল্ডিং-এর এক্তিয়ার সেখানে চলবে না। কিন্তু টাকা পয়সার ব্যাপারে—যখন বর্তমানে বিশ্ববিদ্যালয় সমাজের কাছ থেকে আলাদভাবে টাকা পাচ্ছে না, পুরানো জমিদাররা নেই, চলে গিয়েছেন, শিল্পপতিরা টাকা দেন না বিশ্ববিদ্যালয়ের জন্য এবং যখন সরকারের উপরই বিশ্ববিদ্যালয়কে টাকার ব্যাপারে নির্ভর করতে হয়, সরকারকে ব্যয়ের সিংহভাগ বহন করতে হয় তখন সেই অর্থে ঠিকভাবে খরচ হচ্ছে কিনা সেটা তো সরকারকে দেখতেই হবে। বিশ্ববিদ্যালয় যদি খারাপভাবে পরিচালিত হয় তাহলে সমাজের স্বার্থে সেটা সরকারকে দেখাতেই হবে সমাজের প্রতিনিধি হিসাবে, জনগণের নির্বাচিত সরকার হিসাবে। এ আর আগের দিনের সরকার নয়, এখানে হস্তক্ষেপ সর্বত্র স্বীকৃত। আমি পরে দেখাব সরকারি হস্তক্ষেপ এই বিধেয়কের দ্বারা বাড়েনি বরং কমেছে। সেখানে বিশ্ববিদ্যালয়ের হাতে অন্যান্য নানান দিক থেকে ক্ষমতা বাড়িয়ে দেওয়া হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, গণতন্ত্রীকরণ, ডেমোক্রাটাইজেশন যেটা এই বিধেয়কের অন্যতম উদ্দেশ্য সেটাকে সাধন করা হয়েছে। সেখানে শিক্ষকদের প্রতিনিধিত্ব অনেক বেড়ে গিয়েছে। এক্স-অফিসিও সদস্য যাঁরা ছিলেন—বিশ্ববিদ্যালয়ের প্রফেসাররা, সেখানে তা কমিয়ে দেওয়া হয়েছে পদাধিকার বলে থাকাটা গণতন্ত্রীকরণ নয়। সেখানে ছাত্র, কর্মচারী, গ্রন্থাগারিক এঁদের যে প্রতিনিধিত্ব দেওয়া হয়েছে সে দিক থেকে এটা অত্যন্ত বেশি গণতন্ত্রীকরণ করা হয়েছে। এই প্রসঙ্গে কয়েকটি যে সমালোচনা করা হয়েছে সেই সমালোচনার একটা হচ্ছে, মনোনয়নের ব্যাপারে অনেক ক্ষেত্রে আমরা দেখেছি, ভিন্নমত একাধিক সদস্য বলেছেন, শ্রমিক কৃষক মাধ্যমিক শিক্ষক, প্রাথমিক শিক্ষক এঁদের নেবার ব্যাপারে আপত্তি নেই কিন্তু সরকার মনোনীত করবেন কেন? বিকল্পটা তাহলে কি? নির্বাচন। বিশ্বনাথবাবু প্রস্তাব করেছিলেন, শ্রমিকদের প্রতিনিধি নেবার অন্য কি নির্বাচন করা যায় না? কি করে যাবে? পশ্চিমবঙ্গে লক্ষ লক্ষ শ্রমিক তাঁদের জন্য বিশ্ববিদ্যালয়ের ব্যাপারে একটা নির্বাচনকেন্দ্র হবে? পশ্চিমবঙ্গে লক্ষ লক্ষ কৃষক, সমাজের শতকরা ৭০/৭৫ ভাগই কৃষক তাঁদের নিয়ে কি একটা নির্বাচন কেন্দ্র হবে? এটা কি সম্ভব? এত টাকা কি খরচ করা যাবে? এই প্রসঙ্গে আমি বলি, ট্রেড ইউনিয়নের প্রতিনিধিত্ব বিভিন্ন সরকারি কমিটিতে হয়,

তাঁরা বিদেশেও যান, সেখানে কি সমস্ত শ্রমিক নির্বাচন করে প্রতিনিধি ঠিক করে দেন? কথাটা হচ্ছে, সমাজের বিভিন্ন অংশকে যুক্ত করা হচ্ছে কিনা সেটা দেখা এখানে মনোনয়নটা গণতন্ত্র বিরোধী নয়। তারপর আর একটা কথা উঠেছে, অমিয়বাবু তার জবাবও দিয়েছেন, আমি অন্য আর একটি দিক থেকে সে প্রসঙ্গে কিছু বলি। বলা হয়েছে পোস্ট গ্র্যাজুয়েট থেকে আন্ডার গ্র্যাজুয়েট ছাত্র সংখ্যা অনেক বেশি। নিশ্চয়, আমি আন্ডার গ্র্যাজুয়েট কলেজের শিক্ষক, আন্ডার গ্র্যাজুয়েট কলেজের শিক্ষক, ছাত্ররা বেশি সংখ্যায় প্রতিনিধিত্ব পান এটা আমরা চাই। কিন্তু এখানে আর একটা দিক আমাদের বিবেচনা করতে হবে। প্রত্যেকটি কলেজে আজকে পরিচালক মন্ডলিতে ছাত্রদের নেবার ব্যবস্থা হচ্ছে। সেখানে স্পনসর্ড কলেজে তাদের নেওয়া হয়ে গিয়েছে, প্রাইভেট কলেজেও হচ্ছে। আন্ডার গ্র্যাজুয়েট কলেজের ছাত্ররা কলেজ পরিচালনায় অংশ নিচ্ছেন কিন্তু পোস্ট গ্র্যাজুয়েটের ছাত্রদের আলাদা করে পরিচালনায় অংশ নেবার কোনও জায়গায় নেই। তাই বিশ্ববিদ্যালয়ের পরিচালনার ব্যাপারে, সিনেট সিন্ডিকেটে পোস্ট গ্রাজুয়েটের ছাত্রদের একটু বেশি সংখ্যায় আসন দিতেই হবে। অশিক্ষক কর্মচারিদের বেলায় সেই একই ব্যাপার। সেখানে তাঁরা স্পনসর্ড কলেজের বেলায় স্থান পেয়েছেন, প্রাইভেট কলেজে হচ্ছে, কাজেই তাঁদের গভর্নিং বডিতে স্থান হয়েছে বা হচ্ছে কিন্তু বিশ্ববিদ্যালয়ের কর্মচারিদের তো আর কোথাও জায়গা নেই। এই অবস্থায় তাঁদের সংখ্যা বিশ্ববিদ্যালয়ে একটু বেশি হওয়া এটা সম্পূর্ণ গণতান্ত্রিক। বিশ্বনাথ বাবু তাঁর ভিন্নমতে একথাও বলেছেন যে কলেজ ও বিশ্ববিদ্যালয়ের শিক্ষকদের একমাত্র সংগঠন পশ্চিমবঙ্গ কলেজ ও বিশ্ববিদ্যালয় অধ্যাপক সমিতিকে এক্স-অফিসিও মেম্বারশিপ কেন দেওয়া হয়নি। আমি সেই সমিতির একজন সদস্য, আমি একথা বলি যে, যেমন সমস্ত কলেজ ও বিশ্ববিদ্যালয়ের শিক্ষকরা এই সমিতির সদস্য—প্রায় শতকরা ১০০ ভাগই সদস্য—তাঁরা কিন্তু নির্বাচকমন্ডলি হবেন, সুতরাং একজন দুবার কি করে প্রতিনিধিত্ব পায়, এই কারণেই কলেজ ও বিশ্ববিদ্যালয়ের শিক্ষকরা যখন সিনেটে পৃথক প্রতিনিধিত্ব পাচ্ছেন তখন তাঁদের সমিতিকে আলাদা করে এক্স-অফিসিও মেম্বারশিপ দেবার কোনও প্রয়োজন নেই।

[5-30—5-40 P.M.]

মাননীয় উপাধ্যক্ষ মহাশয় এখানে আমি ভিন্ন মতও দেখছি এবং অনেকে বলেছেন যে এই বিলে উপাচার্যের ক্ষমতা বাড়িয়ে দেওয়া হয়েছে। কিন্তু প্রকৃত কি তাই? একথা ঠিক যে বিশ্ববিদ্যালয় পরিচালনা করতে গেলে উপাচার্যের মর্যাদা রক্ষা করতে হবে। উপাচার্যকে তার প্রয়োজনে ক্ষমতা দিতে হবে। এ না দিলে কাজ কর্ম চলবে না। তাই বিশেষ ক্ষমতাও দিতে হবে। কিন্তু দেখতে হবে এই ক্ষমতার অপব্যবহার যেন না হয়। গণতান্ত্রিক ব্যবস্থায় তার নিয়ন্ত্রণ থাকে। আমি বলব ১৯৬৬ সালে যে আইন ছিল সেই আইনের চেয়েও এই বিধেয়কে উপাচার্যকে নিয়ন্ত্রণ করা হয়েছে। ক্লজ ৯ সাবক্লজ ৬ এই যে নয় ছয় বাংলায় যে একটা কথা আছে ১৯৫১ সালের এবং ১৯৬৬ সালের আইনে আমরা দেখেছি যে উপাচার্যকে যে ক্ষমতা দেওয়া হয়েছিল হঠাৎ জরুরি প্রয়োজন হলে তিনি ব্যবস্থা গ্রহণ করতে পারবেন এবং অধ্যাপক সত্যেন সেন যখন উপাচার্য ছিলেন তিনি নয়-ছয় করে কি অন্যায় কাজ করে গেছেন। এবারে এই বিধেয়কে সেটা নিয়ন্ত্রণ করা হয়েছে। বলা হয়েছে নিশ্চয় হঠাৎ কোনও জরুরি প্রয়োজন হতে পারে উপাচার্যকে ব্যবস্থা গ্রহণ করতে হবে। কিন্তু সেটাই শেষ নয়,

তারপর সিন্ডিকেট হোক বা অন্য কোনও বডি থেকে যার সঙ্গে সংশ্লিষ্ট এই কাজ সেখানে রিপোর্ট করতে হবে। এবং শুধু রিপোর্ট করা নয়, সরকারি পারমিশন অনুমোদনের জন্য সিন্ডিকেট বা অন্য কোনও সংশ্লিষ্ট কর্তৃপক্ষ যদি অনুমোদন না করে তাহলে ব্যাপারটি আচার্যের কাছে যাবে। এটা একটা মস্তবড় নিয়ন্ত্রণ। উপাচার্য ১০ বার ভাববেন যে আমি যে কাজ করছি সিন্ডিকেট যদি অনুমোদন না করে তাহলে সেনসার হয়ে যাবে এবং অনুমোদন না করে তার কিছু করবার' নেই। তার কোনও ভেটো পাওয়ার নেই সেটা চলে যাবে আচার্যের কাছে। এই জিনিস ১৯৬৬ সালের আইনে ছিল না। এ জিনিস ১৯৫১ সালের আইনে ছিল না। তাই উপাচার্যকে নিয়ন্ত্রিত ক্ষমতার অধিকারী আর হবে না। তাকে নিয়ন্ত্রণ করা হবে। বিশ্ববিদ্যালয় পরিচালনার একটা মস্তবড় দিক এই বিধেয়ক দেওয়া হয়েছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, অনেক ভিন্ন মত পোষণ করেন যে এই বিলের দ্বারা সংখ্যালঘুদের দ্বারা পরিচালিত শিক্ষা প্রতিষ্ঠান যে রয়েছে সে ভাষাগত হোক আর ধর্মীয় হোক তাদের ক্ষমতা তুলে নেওয়া হয়েছে। একথা ঠিক যে ১৯৬৬ সালের আইনের একটা ধারা ছিল যেটা এই বিধেয়কে তুলে নেওয়া হয়েছে। কিন্তু আমাদের ভারতের যে সংবিধান কনস্টিটিউশন অব ইন্ডিয়া যে আছে তাতে মৌলিক অধিকার যে রয়েছে ধর্মীয় সংখ্যালঘুদের ভাষাগত সংখ্যালঘুদের কিছু সুযোগ দেওয়া আছে। শিক্ষা ক্ষেত্রে এই অধিকার কেউ কেড়ে নিতে পারে না। যে আইন আমরা এই পশ্চিমবঙ্গ বিধানসভায় প্যাশ করি সেটা সংবিধান বিরোধী হতে পারে না। সংবিধান যে অধিকার দিয়েছে সেটা সব কিছু তার নিচে থেকে কাজ করতে হবে। তাই সংবিধানে যে অধিকার দিয়েছে সেই অধিকারও রইল সে অধিকার নষ্ট হচ্ছে না। কিন্তু আমরা অতীতে কি দেখেছি? এই অধিকারের আড়ালে বিভিন্ন জায়গায় ধর্মের নামে রিলিজিয়াস ডিনোমিনেশনের নামে এবং সেটা ধর্মীয় নয় অন্য ট্রাস্ট কর্তৃপক্ষ কলেজের উপর অত্যাচার করেছে। এবং পশ্চিমবাংলার বিভিন্ন কলেজে বঙ্গবাসী কলেজে, সুরেন্দ্রনাথ কলেজে এখনও অত্যাচার চলেছে। এই সব জিনিস বন্ধ করবার জন্য বর্তমান বিশ্ববিদ্যালয় আইন অনুযায়ী ব্যবস্থা গ্রহণ করার চেষ্টা করা হচ্ছে। কিছু সফল হয়েছে কিছু হয়নি। এই বিধেয়ক সেই দিক তাকিয়ে কিছু কিছু তুলে দেওয়া হয়েছে। ঐ যেসব ট্রাস্ট রয়েছে তারা যেন কলেজের উপর অন্যায়ভাবে কর্তৃত্ব করতে না পারে শিক্ষকের বিরুদ্ধে শিক্ষার বিরুদ্ধে খারাপ আচরণ না করতে পারে। হয়ত এই আইন যথেষ্ট নয়। কিছু ত্রুটি বিচ্যুতি আছে। ট্রাস্টের ব্যাপারে আরও কিছু নিয়ন্ত্রণের ব্যবস্থা করতে হবে। পরবর্তীকালে এই আইন সংশোধন করে হোক বা অন্য কোনওভাবে হোক সরকারকে সেটা করতে হবে। তার কারণ এই ট্রাস্টগুলিতে শিক্ষা সংহার নীতি চলছে তাকে বন্ধ করা দরকার। মাননীয় উপাধ্যক্ষ মহাশয় অ্যাকাডেমিক কাউন্সিলের কথা দেবপ্রসাদবাবু বলেছেন। অন্য অনেকে নোট অব ডিসেন্ট দিয়েছে। অমিয়বাবু সে সম্বন্ধে বক্তব্য রেখেছেন গনি কমিটিরি কথা বলা হয়েছে। আমরা তো পরিষ্কার বলে দিয়েছি যে গনি কমিটির সব কিছু মানবার দায় দায়িত্ব আমাদের নেই। বিরোধী পক্ষ থেকে গনি কমিটির কথা গজেন্দ্র গদকর কমিটির কথা বার বার বলেছেন। কিন্তু গনি কমিটি অত্যন্ত পরিষ্কারভাবে অ্যাকাডেমিক কাউন্সিল তাঁদের বক্তব্য রেখেছেন। অ্যাকাডেমিক কাউন্সিল সম্বন্ধে গনি কমিটি কি বলছে? The Academic Council is an unwidely assembly where useful discussions regarding curricula and other academic matters relating to individual discipline are difficult. The innovation proposed to be attempted

at a particular department may not receive adequate appreciation and support from such a body. Non-conformity with the established methods and procedures may even be frowned upon. On numerous occasions important academic matters are postponed for months since the Academic Council cannot meet often or does not find time to take up issues for consideration or because of opposition of persons not relatively concerned with them. শেষ কথাটা খুবই গুরুত্বপূর্ণ, কারণ এই কলকাতা বিশ্ববিদ্যালয়ের সঙ্গে আমার দীর্ঘকালের সম্পর্ক সেখানে সিনেট অ্যাকাডেমিক কাউন্সিলের কাজ দেখেছি। পলিটিক্যাল সায়েন্সে সিলেবাসের ব্যাপার, স্যান্সক্রিট ডিপার্টমেন্ট বা অ্যাপলায়েড কেমিস্ট্রি ডিপার্টমেন্টের অধ্যাপকদের মত নিয়ে করতে হবে। এ কি কখনও হয়? সেই কারণে এই অ্যাকাডেমিক কাউন্সিল সুপার-ফ্লুয়াস, রিডানডান্ট বডি, যার জন্য একে তুলে দেওয়া হয়েছে আর পরীক্ষা, শিক্ষাগত ব্যাপারে অ্যাকাডেমিক ম্যাটারসে অর্ডিনেন্স সংযোগ স্থাপন কে করবে? সিন্ডিকেট করবে, এতে সিন্ডিকেটের দায়িত্ব। সিন্ডিকেট কেবলমাত্র কার্য পরিচালক সমিতির একজিকিউটিভ কমিটি তা নয়, সমস্ত সংগঠনের মধ্যে কো-অর্ডিনেশন করবার দায়িত্ব সিন্ডিকেটের হাতে রয়েছে। এই কাজে অ্যাকাডেমিক কাউন্সিল করবে এতে কোনও অসুবিধা নেই। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এখানে একথাটা উঠেছে যে সিনেটের ক্ষমতা কেড়ে নেওয়া হয়েছে। সিনেট সুপ্রীম গভর্নিং বডি এই শব্দটা ব্যবহার করা হয়েছে ১৯৫১ সালের আইনে। এই আইন অনুযায়ী কাজ করতে গিয়ে সুপ্রীম গভর্নিং বডির কাজে প্রতিদিন জটিলতা সৃষ্টি হয়েছে। তাই গণতান্ত্রিক অভিমত এই দাবি করেছে, শিক্ষক সমাজ এই দাবি করেছে যে সিনেটকে সুপ্রীম গভর্নিং বডি রাখা চলবে না। তাই কংগ্রেস সরকারের আমলে রবীন্দ্রলাল সিনহা মহাশয় যখন শিক্ষামন্ত্রী ছিলেন তখন তিনি যে বিল এনেছিলেন সেই বিলে যখন এই সুপ্রীম গভর্নিং বডিটা তুলে দেওয়া হল, তখন দেখলাম শিক্ষক সমাজ স্বাগত জানাল, কর্মচারী সমাজ স্বাগত জানালেন কিন্তু বাধা দিলেন কারা তদানীন্তন বিশ্ববিদ্যালয়ের সবচেয়ে বড় প্রতিক্রিয়াশীল গোষ্ঠী বলে যারা পরিচিত, তারা গেল গেল বলে চিৎকার করতে আরম্ভ করল। কারণ সুপ্রীম গভর্নিং বডি হল যে কোনও ছোটখাট ব্যাপারে সিনেটের অনুমোদন দরকার কারণ এটা একজিকিউটিভ বডি, ২০০ লোকের একটা প্রতিষ্ঠান একজিকিউটিভ বডি হবে এটা হতে পারে না। এই যে আমাদের অ্যাসেম্বলি ২৯৪ জনের বডি এটা কি ইক্সজিকিউটিভ বডি হবে? তাই ১৯৬৬ সালের আইনে করা হয়েছে সিনেট ডেলিবারেটিভ বডি। আর সিন্ডিকেট একজিকিউটিভ বডি। দেবপ্রসাদ বাবু সেদিনের সিলেক্ট কমিটির কথা বললেন—শম্ভুবাবুর, আমার এবং আরও দু-একজন সদস্যের ভিন্ন মতের কথা বললেন। আমি বলেছি সিনেটের ক্ষমতা কমানো হয়েছে কিন্তু আমি কোথায় বলেছি যে সিনেটকে একজিকিউটিভ পাওয়ার দেওয়া হোক, তাঁর হাতে তো নোট ফ ডিসেন্ট রয়েছে দয়া করে একটু পড়ুন যে আমরা বলেছি একজিকিউটিভ পাওয়ার দেওয়া হোক। সিনেটের ডেরিবারেটিভ পাওয়ার নিয়ন্ত্রণ করা হয়েছিল সেটায় আমরা আপত্তি করেছি এবং এই বিলে সেটা ফিরিয়ে দেওয়া হয়েছে। সিনেটের ক্ষমতা আছে, সিনেট ব্যবস্থা করতে পারে অ্যাকাউন্টসের ব্যাপারে, অ্যানুয়েল রিপোর্টের ব্যাপারে, অন্যান্য অনেক ব্যাপারে, এই সমস্ত কাজগুলো করা হয়েছে। তাই সিনেটকে আমরা গণতান্ত্রিক প্রতিষ্ঠান করতে চাই, অনেক গণতান্ত্রিক শক্তি আজকে সিনেটে আসবে। উপাচার্য নিয়োগের ক্ষমতা, এটা কি ক্ষমতা বৃদ্ধি নয় সিনেটের? আগে ছিল সিন্ডিকেটের হাতে। প্রস্তাব

হয়েছিল ৩ জন মিলে রান করুন, আমরা প্রস্তাব দিয়েছি সিনেটে সবাই মিলে উপাচার্যের নাম প্রস্তাব করব, তার মধ্যে থেকে উপাচার্য নিযুক্ত হবেন, এটা কি সিনেটের ক্ষমতা বাড়ানো হল না? কিন্তু একজন বেয়ারা নিয়োগের ক্ষমতা সিনেটের হাতে দেওয়া যায় না। তাই সিনেট ক্ষমতা পাক, গণতান্ত্রিক দিক থেকে সিনেটের ক্ষমতা বৃদ্ধি হোক, কিন্তু একজিকিউটিভ পাওয়ার নয়, এই সব দিকে লক্ষ্য রাখতে হবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার বক্তব্য দীর্ঘ করতে চাই না, যেসব সমালোচনা বিরোধী পক্ষ থেকে এসেছে তার কয়েকটি কথা আমরা আলোচনা করলাম। এখানে আরও যে গণতন্ত্রীকরণ করা হয়েছে তার দু-একটি দৃষ্টান্ত দিচ্ছি। কলেজের মধ্যে যদি ভাগ করে দেওয়া হত প্রাইভেট কলেজ এবং গভর্নমেন্ট স্পনসর্ড কলেজ—এটা শিক্ষক সমাজ পছন্দ করেন নি এবং এই ব্যাপারে সমালোচনা ছিল। সরকার মেনে নিলেন তাঁদের কথা, দরকার নেই স্পনসর্ড রাখবার, সব প্রাইভেট হয়ে যাক। এটাও কি সরকারের ক্ষমতা কমিয়ে দেবার একটা দৃষ্টান্ত নয়? আমি বলি এই বিধেয়ক পরিপূর্ণ নয়, কোনও আইনই কখন পরিপূর্ণ হতে পারে না। এটা নিয়ে কাজ করতে গেলে সরকার যে দৃষ্টিভঙ্গি নিয়ে কাজ করছেন, বিশ্ববিদ্যালয় পরিচালনা গণতন্ত্রীকরণ করব সমাজের বিভিন্ন অংশ কেবলমাত্র শিক্ষা প্রতিষ্ঠানের যুক্ত ছাত্র, কর্মচারীই নয়, শ্রমিক কৃষক সবাইকে আনব এবং গণতন্ত্রীকরণ করব এটা একটা মস্ত জিনিস, একটা বৈপ্লবিক পরিবর্তন কলকাতা বিশ্ববিদ্যালয় পরিচালনার ক্ষেত্রে আসবে। বিকেন্দ্রীকরণ—আন্ডার গ্র্যাজুয়েট লেবেল এবং অন্যত্র এইগুলো করতে গিয়ে ট্রাস্ট কলেজের ট্রাস্ট কর্তৃপক্ষকে নিয়ন্ত্রণ করতে চাই। এই সব করতে গিয়ে যদি দেখা যায় যে অসুবিধা হচ্ছে তাহলে অর্ডিন্যান্স করতে পারি, কোনও অসুবিধা নেই। আমি শেষ কথা বলব, কলকাতা বিশ্ববিদ্যালয়ের যে সমস্যার সমাধান করতে হলে কেবলমাত্র আইন করলেই হবে না।

[5-40—5-50 P.M.]

সরকারকে আরও কিছু করতে হবে। কলকাতা বিশ্ববিদ্যালয় প্রচন্ড আর্থিক সংকটে ভুগছে। যদিও সরকারি অনুদান ৬০ লক্ষ-র জায়গায় ৭০ লক্ষ করা হচ্ছে। একথা ঠিক যে, মাননীয় মন্ত্রী বলেছেন ৬০ লক্ষ টাকা ছিল পুরনো আইনে, তার চেয়ে আমরা অনেক বেশি দিয়েছি। কিন্তু সেটা ৭০ লক্ষ টাকা করলে হবে না, আরও বেশি দিতে হবে। কারণ কলকাতা বিশ্ববিদ্যালয় আমাদের জননী সম গর্ব। সুতরাং কলকাতা বিশ্ববিদ্যালয় যাতে তাঁর উপযুক্ত মর্যাদা পায় সেদিকে আমাদের লক্ষ্য রাখতে হবে। আমরা জানি সারা পৃথিবীতে আমাদের বিশ্ববিদ্যালয়ের কলা এবং বিজ্ঞান বিভাগের সম্মান আছে, মর্যাদা আছে। কিন্তু দুঃখের বিষয় হচ্ছে আমাদের কলকাতা বিশ্ববিদ্যালয়ের কোনও ক্যামপাস নেই। সল্টলেকে কলকাতা সম্প্রসারিত হচ্ছে, সেখানে বেশি টাকা দিয়ে সরকারকে দায়িত্ব নিয়ে নতুন ক্যামপাস করে দিতে হবে। বিশ্ববিদ্যালয় সেই আর্থিক দায়িত্ব নিয়ে এটা করতে পারবে না। সুতরাং কলকাতা বিশ্ববিদ্যালয়কে তার মর্যাদা দিয়ে সেই জিনিস সরকারকে করে দিতে হবে। আমি আর একটি কথা বলে আমার বক্তব্য শেষ করব। কলকাতা বিশ্ববিদ্যালয় যদি মরে তাহলে কে মরবে? কলকাতা বিশ্ববিদ্যালয় যদি বাঁচে তাহলে কে বাঁচবে? এই কয়টি কথা বলে এই বিলকে সম্পূর্ণ সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কলিকাতা বিশ্ববিদ্যালয় বিলে কলিকাতা

বিশ্ববিদ্যালয়ের প্রাচীনত্ব এবং ঐতিহ্যকে রক্ষা করার ক্ষেত্রে কিছু প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করা হয়েছে। আমি মনে করি এর সেই প্রাচীন ঐতিহ্যকে ফিরিয়ে আনার ক্ষেত্রে এই বিল অনেকটা সাহায্য করবে। কলিকাতা বিশ্ববিদ্যালয় বিল আনার ক্ষেত্রে মাননীয় মন্ত্রী মহাশয় এবং সিলেক্ট কমিটির সদস্যরা প্রধানত গনি কমিটির রিপোর্ট এবং গজেন্দ্র গদকর কমিটির রিপোর্টের উপর নির্ভরশীল হয়েছেন এবং একথাও সত্য যে, তাঁরা সব ক্ষেত্রেই ঐ রিপোর্টগুলিকে হুবহু অনুসরণ করেছেন তা নয়, প্রয়োজনে অন্য ব্যবস্থাও গ্রহণ করেছেন এবং কলিকাতা বিশ্ববিদ্যালয়ের পক্ষে যা প্রয়োজনীয় নয় তা তাঁরা গ্রহণ করেননি। একথা স্বীকার্য যে মাননীয় মন্ত্রী মহোদয় অ্যাকাডেমিক ক্ষেত্রে এবং অ্যাডমিনিস্ট্রেটিভ ক্ষেত্রে বিকেন্দ্রীকরণের দৃষ্টিভঙ্গি গ্রহণ করেছেন, এর জন্য আমি তাঁকে স্বাগত জানাচ্ছি। প্রথমত তিনি যে ফ্যাকাল্টি কাউন্সিলগুলি গঠন করছেন সেগুলি নিশ্চয়ই বিশ্ববিদ্যালয় শিক্ষার ক্ষেত্রে বিশেষভাবে প্রগতিশীল ভূমিকা গ্রহণ করবে। এই বিলের মধ্যে আমরা প্রশাসনিক দিকেও বিকেন্দ্রীকরণের প্রচেষ্টা দেখছি। কিন্তু তা সত্ত্বেও একথা বলছি যে, কলকাতা বিশ্ববিদ্যালয়ের এখন যে বিরাট আয়তন সেই আয়তনকে ছোট করার প্রয়োজনীয়তা আছে, যা গনি কমিটির রিপোর্টেও উল্লেখ করা হয়েছে। কলকাতা বিশ্ববিদ্যালয়ে পরীক্ষার ব্যবস্থা করা যায় না, ফল প্রকাশের ব্যবস্থা করা যায় না। এ ছাড়াও অন্যান্য যে সমস্ত ত্রুটি-বিচ্যুতি আছে, সেই ত্রুটি-বিচ্যুতিগুলি যদি দূর করতে হয়, তা হলে আজকেই কলকাতা বিশ্ববিদ্যালয়ের আয়তনের ক্ষেত্রকে আরও ছোট করতে হবে, আরও সংকুচিত করতে হবে। একথা গনি কমিটির রিপোর্টের মধ্যে উল্লেখ করা আছে এবং সেটা স্যার, আপনি জানেন, শিক্ষামন্ত্রী মহোদয় জানেন এবং যে সমস্ত শিক্ষাবিদ এখানে আজকে বিতর্কে অংশগ্রহণ করেছেন তাঁরা সকলেই জানেন। কিন্তু তা সত্ত্বেও আমি গনি কমিটির রিপোর্টের এই অংশটুকু একটু পড়ছি। এর কারণ কলকাতা বিশ্ববিদ্যালয়ের যে ঐতিহ্য ছিল সেই ঐতিহ্য ফিরিয়ে আনতে হলে, একে ত্রুটি মুক্ত করতে হলে আজকে এই ব্যবস্থা গ্রহণ করার প্রয়োজনীয়তা আছে। আমরা এটা জানি যে সকলেই কলকাতা বিশ্ববিদ্যালয়ের ঐতিহ্যের আওতায় থেকে পড়তে চায়। প্রথম আপত্তি আসবে যে সমস্ত অঞ্চল বাইরে চলে যাবে সেই সমস্ত অঞ্চলের মানুষের কাছ থেকে, শিক্ষার্থীদের কাছ থেকে, শিক্ষকদের কাছ থেকে। সেই সমস্ত অঞ্চলের সকল শ্রেনীর মানুষেরই আপত্তি থাকবে। কারণ সকলেই কলকাতা বিশ্ববিদ্যালয়ের যে ঐতিহ্য আছে সেই ঐতিহ্যের ছত্র-ছায়ায় থাকতে চায়। কিন্তু তা সত্ত্বেও আজকে শিক্ষাগত মান এবং অন্যান্য দিক থেকে এর যে অবনতি ঘটেছে তার থেকে মুক্তি পেতে গেলে এর আয়তনকে ছোট করতেই হবে। গনি কমিটির রিপোর্টে সঠিক কারণেই বলা হয়েছিল যে, It is therefore suggested that the colleges in the districts of Nadia, Murshidabad and Northern parts of 24-Parganas to be affiliated to the Kalyani University, the colleges in the southern parts of 24-parganas to be handed over to Jadavpur University and the colleges west of Bhagirathi excluding those in the Howrah Municipal area, to the Burdwan University, the possibility of affiliating some colleges particularly those of Music and Fine Arts, to the Rabindra Bharati.

আমরা জানি কলিকাতা বিশ্ববিদ্যালয়ের ঐতিহ্য থেকে বেরিয়ে যেতে আমাদের মানসিকতার বাধা আছে। সেই মানসিকতার বাধা থাকলেও আজকে বাস্তব প্রয়োজনে সমস্ত পশ্চিমবঙ্গ

শিক্ষা ব্যবস্থায় বিশেষ করে উচ্চ শিক্ষার ক্ষেত্রে তার সক্রিয় মর্যাদা প্রতিষ্ঠা করতে গেলে এ ছাড়া গত্যন্তর নেই। কাজেই পরবর্তী পর্যায়ে আমাদের উচ্চ শিক্ষা দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় এ বিষয়ে চিন্তা করবেন—এই প্রস্তাব আমার থাকল। আজকে এই বিলকে স্বাগত জানানোর মতো অনেক কিছুই আছে। এই বিলটা নিশ্চয়ই অভিনবত্বের দাবি করতে পারে। আজকে বামফ্রন্ট সরকারের যে দৃষ্টিভঙ্গির সাথে সামঞ্জস্য রেখে সিনেটের যে কমপোজিশন হয়েছে তাতে কৃষাণ প্রতিনিধি, ট্রেড ইউনিয়ন প্রতিনিধি এবং মাধ্যমিক শিক্ষকের প্রতিনিধিত্ব থাকছে। আমি শ্রদ্ধেয় নির্মল মহাশয়ের সঙ্গে একমত যে ট্রেড ইউনিয়ন এবং কৃষাণ প্রতিনিধিত্বের ক্ষেত্রে শ্রদ্ধেয় নির্মল বসু মহাশয়ের সঙ্গে একমত যে ট্রেড ইউনিয়ন এবং কৃষাণ প্রতিনিধিত্বের ক্ষেত্রে নির্বাচনের ব্যবস্থা করা অসম্ভব ব্যাপার। কিন্তু প্রাথমিক এবং মাধ্যমিক শিক্ষকদের ক্ষেত্রে এটা হতে পারে। আমি এখানে দেখছি যে ২ জন প্রাথমিক শিক্ষক সিনেটে যাবে তাদের জন্য যদি পৃথক ইলেকটোরাল কলেজ করা যায় পশ্চিমবাংলাকে দুইভাগে ভাগ করে এবং মাধ্যমিক শিক্ষকদের যে ৩ জন নির্বাচিত হচ্ছেন তাদের ক্ষেত্রে যদি সেপারেট ইলেকটোরাল কলেজ করা যায় তাহলে কেন নির্বাচিত হতে পারে না? যখন বিধান পরিষদ ছিল সেখানে আমরা দেখেছি যারা স্নাতক তাদের ভোটে নির্বাচিত হয়ে বিধান পরিষদের সদস্য হতে পারতেন অথবা যে সমস্ত স্বায়ত্বশাসিত ব্যবস্থা ছিল তা থেকেও তাদের সদস্য নির্বাচিত হতে পারতেন। সেইদিনও ভোট করা সম্ভব হয়েছিল। সেইজন্য গণতান্ত্রিকতার দিকে থেকে নিশ্চয়ই প্রাথমিক এবং মাধ্যমিক শিক্ষকদের নির্বাচন হওয়া উচিত এবং নির্মল বসু মহাশয়ের সঙ্গে একমত যে ট্রেড ইউনিয়ন এবং কৃষাণ প্রতিনিধিদের ক্ষেত্রে সেখানে নির্বাচন সম্ভব নয়। আজকে গজেন্দ্র গদকর কমিটির সুপারিশ অনুযায়ী এখানে ছাত্র-প্রতিনিধিত্বের ব্যবস্থা করা হয়েছে। শিক্ষা ব্যবস্থার সঙ্গে আজকে শিক্ষক এবং ছাত্ররা অঙ্গাঙ্গীভাবে জড়িত। স্বভাবতই ছাত্র প্রতিনিধিত্বের ক্ষেত্রে বিশ্ববিদ্যালয়ে প্রতিনিধিত্বে যে ব্যবস্থা আপনি করলেন তাতে ছাত্র-সমাজ নিশ্চয়ই অভিনন্দন জানাবে কেননা ছাত্রদের বাদ দিয়ে শিক্ষা এবং প্রশাসনিক ব্যবস্থা চলতে পারে না। বামফ্রন্ট সরকার বিভিন্ন কলেজের ক্ষেত্রে তাদেরকে রেখেছেন কিন্তু ইউনিভার্সিটির ক্ষেত্রে এই যে ছাত্ররা যুক্ত হল তারজন্য অভিনন্দন জানাতে হবে এই বিলকে। তারপর যে প্রশ্ন দেবপ্রসাদ সরকার মহাশয় রেখেছেন—সিলেকশন অফ চ্যান্সেলর—এটা সিনেট থেকে নাম পাঠাতে হবে On the basis of preferential representation by means of single transferable vote. এটা ঠিক আছে কিন্তু সঙ্গতভাবেই এটা বিবেচনা করতে হবে যে, গণতান্ত্রিকতার বিধিব্যবস্থায় যতটুকু সম্ভব তার মর্যাদা মহিমান্বিত করবার চেষ্টা করব। সেইদিক থেকে আমি বুঝতে পারছি না প্রো-ভাইস চ্যান্সেলরের ক্ষেত্রে ব্যতিক্রম হল কেন? অনুরূপ ব্যবস্থা গ্রহণ করা হলনা কেন? আর একটা কথা হচ্ছে যে, সিন্ডিকেটে যেভাবে তার ফাংশানিক বডি সেই ফাংশানিক বডিকে যদি কার্যকর করতে হয় তাহলে আরও কমপ্যাক্ট বডি করা উচিত ছিল। ২৫/৩০ জন সদস্যদের নিয়ে কমপ্যাক্ট বডি করার দরকার ছিল সিন্ডিকেটে। এই প্রসঙ্গে আমি একটি কথা বলতে চাই-মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয় এ ব্যাপারে একটু দৃষ্টি দেবেন—আজকে বসু বিজ্ঞান মন্দির অথবা সাহা ইনস্টিটিউট অফ নিউক্লিয়ার ফিজিক্স প্রভৃতি যেসব প্রতিষ্ঠানগুলি আছে সেই সব প্রতিষ্ঠানগুলি আজকে গবেষণার ক্ষেত্রে উচ্চ শিক্ষার ক্ষেত্রে তাদের বিরাট ভূমিকা আছে। সেইজন্য মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমি আবেদন জানাব যে, বসু বিজ্ঞান মন্দির এবং সাহা ইনস্টিটিউট অফ নিউক্লিয়ার

ফিজিক্স প্রভৃতি প্রতিষ্ঠানগুলির পরিপূর্ণ অটোনমি দিতে হবে। কারণ বসু বিজ্ঞান মন্দির এবং সাহা ইনস্টিটিউট অফ নিউক্লিয়ার ফিজিক্স প্রভৃতি প্রতিষ্ঠান নিশ্চয়ই পশ্চিমবঙ্গ তথা ভারতবর্ষে বিজ্ঞান চর্চার ক্ষেত্রে আজকে বিরাট ভূমিকা গ্রহণ করেছে।

[5-50—6-00 P.M.]

আচার্য জগদীশচন্দ্র বসু, ডাঃ মেঘনাদ সাহা, প্রভৃতি যাঁরা আমাদের বিজ্ঞান চর্চার ক্ষেত্রে স্মরণীয় তাঁদের এই প্রতিষ্ঠান এবং সেই প্রতিষ্ঠানের ক্ষেত্রে উচ্চ গবেষণার ক্ষেত্রকে প্রসারিত করার ব্যাপারে এগুলির অটোনমি দেওয়ার ক্ষেত্রে চিন্তা করতে হবে। অটোনমি গুলির অন্য কতকগুলি বাস্তব যে সুযোগ সেই সুযোগগুলি এতে যেতে পারে, কারণ এগুলি যদি অটোনমাস হয় তাহলে বিভিন্ন প্রতিষ্ঠান থেকে যে অর্থসাহায্য করা হয়, যে টাকা দেওয়া হয় সেই টাকা তাঁরা পেতে পারেন অর্থ সাহায্য পেতে পারেন কি না? এর পরের যে প্রশ্ন আছে তা আমার চেয়ে ভাল বুঝবেন অধ্যাপক যাঁরা আছেন। শ্রদ্ধেয় অধ্যাপক মন্ডলি আলোচনায় অংশ গ্রহণ করেছিলেন, আমার বিশেষ শ্রদ্ধাভাজন অধ্যক্ষ অমিয় বন্দ্যোপাধ্যায় মহাশয় আলোচনা করলেন আমি আশা করেছিলাম তিনি একটি কথা বলবেন যে কথাটা আজকে শিক্ষকদের মধ্যে বিশেষ করে বিশ্ববিদ্যালয়ের শিক্ষকদের মধ্যে বিরাট ভাবে আলোচনা হচ্ছে। হেড অফ দি ডিপার্টমেন্ট বিশ্ববিদ্যালয়ে নির্বাচন করা হয়ে থাকে এবং তার হাতে যে কর্তৃত্ব থাকে এবং তাকে কেন্দ্র করে অন্যান্য শিক্ষকদের মধ্যে যেভাবে বিরোধ সৃষ্টি হয়, জটিলতা সৃষ্টি হয় সেই জটিলতা দূরীকরণের জন্য ব্যবস্থা গ্রহণ করা উচিত ছিল এবং সে ক্ষেত্রেও গনি কমিটির একটি জায়গায় বলা হচ্ছে এটি অবশ্য প্রণিধান যোগ্য, এখানে আলোচনা হচ্ছে। গনি কমিটির রিপোর্টে বলেছে, The Head of the department may be appointed for 2 years by the vice chancellor from among the professors and readers, ordinarily by rotation. The Committee is not in favour of appointing professor in the department as Head of the department automatically or as a matter of course. An individual should not be the Head of the Department for more than 2 consecutive terms. আমি সেই কথাই চাইছি এই গনি কমিটির রিপোর্টে বলা হয়েছিল এবং সে ক্ষেত্রে আমি আশা করব এই ভাবে যদি রোটেশন ভিত্তিতে হেড অফ দি ডিপার্টমেন্ট হয় এবং সে ক্ষেত্রে মাননীয় অধ্যক্ষ অমিয় বন্দ্যোপাধ্যায় জানালেন যে সেখানে কমিটিকে কর্তৃত্ব দেওয়া হচ্ছে, তা যদি হয় তাহলে কো-অর্ডিনেশন থাকবে প্রত্যেকের বক্তব্য থাকবে প্রশাসনে শিক্ষাগত সুযোগ থাকার ফলে ভাল পরিবেশ রচনা হবে এবং সেই কথাটা চিন্তা করতে হবে।

মাননীয় মন্ত্রী মহাশয়কে আরেকটা কথা বলে আমি আমার বক্তব্য শেষ করতে চাই যে সেকশন সেভেনে রিমুভালের কথা বলা হয়েছে, ভাইস চ্যান্সেলরের অতীতে রিমুভালের কোনও ব্যবস্থা ছিল না, এখন তাঁকে রিমুভালের কথা বলা হয়েছে, নিঃসন্দেহে এটা একটা ভাল জিনিস হয়েছে। কিন্তু সেকশন নাইন বাই সিক্সে—সেখানে তাঁকে যেভাবে এমার্জেন্সী পাওয়ার দেওয়া হয়েছে তাতে সেক্ষেত্রে যদি শর্তাধীন না হন এবং তার রিমুভালের ক্ষেত্রে ভাইস চ্যান্সেলরের রিমুভালের ক্ষেত্রে চ্যান্সেলরের হাতে দায়িত্ব দেওয়া হয়েছে। কিন্তু তার পদচ্যুতির ক্ষেত্রে সেনেট বা সিন্ডিকেটের কোনও কর্তৃত্ব থাকছে না। একবার যদি নির্বাচিত

হয়ে যান তাহলে তারপর তাঁকে পদচ্যুত চ্যান্সেলর করবেন, সেনেট সিন্ডিকেট করতে পারবেন না এবং সেজন্য সে ক্ষেত্রে আমার বক্তব্য হচ্ছে এই যে—আমরা যখন গণতান্ত্রিকতার কথা বলছি এবং আজকে এই বিলের মধ্যে শুধু গণতান্ত্রিকতার বিধি ব্যবস্থার কথা রয়েছে, পুরনো যে ব্যবস্থা সেই ব্যবস্থা ভাঙ্গার চেষ্টা করা হয়েছে এবং সেদিক থেকে যে গণতান্ত্রিকভাবে নির্বাচিত প্রতিনিধিদের হাতে রিমুভালের দায়িত্বটা থাকা উচিত ছিল, চ্যান্সেলরের হাতে নয় এবং আমাদের এই ব্যবস্থাটা মাননীয় শিক্ষা মন্ত্রী মহাশয় বিচার বিবেচনা করবেন। সাধারণভাবে কিছু কিছু সমালোচনা থাকলেও আমরা একথা বিশ্বাস করি যে ত্রুটিপূর্ণ ব্যবস্থাগুলি হঠাৎ কোনও পরিবর্তন করা যাবে না। এমনি করে একটি বিল এনে, প্রয়োজনীয় সংশোধনী এনে ক্রমশ করতে হবে। কলকাতা বিশ্ববিদ্যালয়ের যে ঐতিহ্য ছিল, কলকাতা বিশ্ববিদ্যালয়ের ছাত্ররা কর্ম জীবনে গিয়ে শিক্ষা, সংস্কৃতি, রাজনীতি সমস্ত বিষয়ে ভারতবর্ষের নেতৃত্ব দিয়েছে, আজকে ভারতবর্ষের নেতৃত্বের, পশ্চিমবঙ্গের নেতৃত্বের যে শূন্যতার কথা শুনি তার অন্যতম কারণ হচ্ছে শিক্ষা ব্যবস্থার ক্ষেত্রে যে একটা অধঃপতন একটা অবনতি ঘটে গিয়েছে তা অনেকাংশে দায়ী এবং স্বভাবতই পশ্চিমবঙ্গের শিক্ষা ব্যবস্থার ক্ষেত্রে যদি নবজাগরণ সৃষ্টি করতে হয়, কলকাতা বিশ্ববিদ্যালয়ের ভূমিকা অত্যন্ত বিশাল এবং বিরাট এবং সেদিক থেকে এই বিল নিশ্চয় অনেকটা অগ্রসর হয়েছে, অনেক ক্ষেত্রে অগ্রণীর ভূমিকা পালন করবে। সেদিক থেকে এই বিলকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অনিল মুখার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, শিক্ষা মন্ত্রী মহাশয় একটা বৈপ্লবিক বিল আমাদের সামনে এনেছেন। ভারতবর্ষে ও পশ্চিমবাংলার শিক্ষক জগতে কলিকাতা বিশ্ববিদ্যালয় একটা প্রাচীন ঐতিহ্যমন্ডিত বিশ্ববিদ্যালয়। এই বিশ্ববিদ্যালয়ের ইতিহাস সু প্রাচীন হলেও এর জন্ম বৃটিশ শাসনের সময়ে। উনবিংশ শতাব্দীতে একটা ঔপনিবেশিক চিন্তা ধারায় এই বিশ্ববিদ্যালয় হয়েছিল। বিংশ শতাব্দীতে এবং কংগ্রেস আমলেও সেই ঔপনিবেশিক দৃষ্টিভঙ্গি বিশ্ববিদ্যালয়ের ক্ষেত্রে ছিল। আপনারা জানেন সেই দৃষ্টিভঙ্গির পরিবর্তন করে একটা নূতন দৃষ্টিভঙ্গি বৈপ্লবিক চিন্তা এই প্রথম বামফ্রন্ট সরকার শিক্ষার ক্ষেত্রে প্রতিষ্ঠিত করলেন। এস ইউ সি বন্ধুদের বলি তাঁরা তো হরিপদ বাবু বা কংগ্রেসির চিন্তা ধারায় চলেন না। যদি চলেন তাহলে হাউসের কাছে বলুন আমাদের দৃষ্টিভঙ্গি ঔপনিবেশিক দৃষ্টিভঙ্গি—আমরা চাই শিল্পপতি ও ধনিক সম্প্রদায় এই চিন্তা ধারা ভারতবর্ষ ও পশ্চিমবাংলায় প্রচলিত হোক। হরিপদ বাবু যেভাবে অটোনমির চিন্তা করেছেন এবং যেভাবে নোট অফ ডিসেন্ট দিয়েছেন সেটা আগেকার চিন্তা ধারার নামান্তর মাত্র। তিনি বলেছেন এই বিলের মধ্য দিয়ে অটোনমি ধ্বংস হয়ে গেছে। বৃটিশ শিক্ষা ব্যবস্থার সঙ্গে তাঁর চিন্তা জড়িত বলে তিনি এরূপ বলতে পেরেছেন। এস. ইউ. সির সদস্যরা বলেন যে তাঁরা সাম্রাজ্যবাদি শিক্ষার বিরোধী কিন্তু তাঁরা এই বিলের মধ্যে যে বৈপ্লবিক দৃষ্টিভঙ্গি আনা হয়েছে সেটা তাঁরা দেখলেন না বা তার প্রশংসা না করে অন্য সুরে গাইলেন। তাঁরা কি কংগ্রেস ও জনতার সঙ্গে সুর মিলিয়ে অটোনমি সম্পর্কে বক্তব্য রাখলেন। উনবিংশ অথবা বিংশ শতাব্দীতে এমন কি কংগ্রেস আমলেও অটোনমির যে চিন্তা ধারা ছিল তার অনেক পরিবর্তন হয়েছে। আমরা অনেকেই জানি কলিকাতা বিশ্ববিদ্যালয়কে একদিন বলা হত স্যার, আশুতোষ was university and university was Sir Ashutosh. যদি সেই কনসেপ্টের পরিবর্তন মন্ত্রী মহাশয় করে থাকেন তাহলে কি তিনি দোষ করেছেন? কলকাতা বিশ্ববিদ্যালয় আমরা দেখছি সেখানে এক

ধরনের ডিকটেটরশিপ দীর্ঘ দিন ধরে চালু ছিল। আশুতোষ মুখার্জি চলে গেলেন—পরবর্তী কালে পি, এন, ব্যানার্জি তাঁর জামাই হলেন, সতীশ ঘোষ, অনিল ব্যানার্জি প্রমুখরা একটা কোটারি করে বিশ্ববিদ্যালয়ের প্রশাসন ব্যবস্থা চালাতেন। কংগ্রেস আমলেও তাদের মদত দেওয়া হত সেই অটোনমি হরিপদ বাবু এবং এস ইউ সি বন্ধুরা কি চান? আমরা সেই অটোনমির বিরোধী এবং মন্ত্রী মহাশয় সেই অটোনমির বিরুদ্ধে জেহাদ ঘোষণা করেছেন।

[6-00—6-10 P.M.]

এস ইউ সির বন্ধুরা এটা বুঝতে পারছেন না যে পি এন ব্যানার্জি থেকে আরম্ভ করে কয়েকজন হেড তারা সিনেট-সিন্ডিকেটকে পকেটে করে কুক্ষিগত করে রেখেছিলেন। সেই অটোনমির বিরুদ্ধে আমরা সংগ্রাম করেছিলাম। তাঁরা যে একটা কোটারি রুল করেছিলেন তার বিরুদ্ধে আমরা সংগ্রাম করেছিলাম। সেই অটোনমির যে কনসেন্ট সেই সময়ে ছিল আজকে সেই চিন্তা ধারার অনেক পরিবর্তন হয়েছে। কংগ্রেসের কয়েকটা লোক যারা বিশ্ববিদ্যালয়কে নিয়ন্ত্রণ করতো বর্তমান সরকার তার মূলে কুঠারাঘাত করেছেন। যখন বিশ্ববিদ্যালয় ভেঙ্গে কাউন্সিল করা হয়েছিল তখন বিরোধী পক্ষ থেকে বলা হয়েছিল গণতন্ত্র ধংস হয়ে গেল। সেই গণতন্ত্রের পূর্ণ বিকাশ আজ এই বিলের মধ্য দিয়ে করা হচ্ছে। এঁরা একই সময় দু রকম কথা বলেন। খবরের কাগজে এই সব কথা ছাপা হয়—দোষ তাদের দিই না কারণ তারা কংগ্রেসি চিন্তা ধারার মানুষ। ৭২ সালে যে সব ভেঙ্গে দেওয়া হয়েছিল ৭৭ সাল পর্যন্ত তার কোনও কিছু করা হয়নি, কোনও গণতন্ত্র তখন রক্ষিত হয়নি। সুতরাং স্বাভাবিক ভাবে এঁরা মনে করেন যে, বোধ হয় ৭২ সালের মতো কাউন্সিল ভেঙ্গে দিয়ে অ্যাডমিনিস্ট্রেটর বসিয়ে গণতন্ত্রের কণ্ঠ রোধ করা হবে। কিন্তু গত দিন এখানে সেকেন্ডারি বিল পাশ হয়েছে—আজকে কলকাতা বিশ্ববিদ্যালয় হচ্ছে—এই দুই জায়গায় যেখানে অ্যাডমিনিস্ট্রেটর ও কাউন্সিল ছিল তাকে ভেঙ্গে নূতন ভাবে গণতান্ত্রিক পদ্ধতিতে শিক্ষা জগতে রূপ পরিবর্তন করা হচ্ছে। এই বিলের মধ্যে আছে অশিক্ষক কর্মচারী, ট্রেড ইউনিয়ন, কৃষাণ সভার সভ্য, শিক্ষক, ছাত্র ইত্যাদি প্রত্যেকটি জোনের প্রতিনিধি তাঁদের নিয়ে গণতান্ত্রিক পদ্ধতিতে শিক্ষা জগতে একটা নূতন রূপ দেবার চেষ্টা করা হচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আর একটা কথা বলে আমি আমার বক্তব্য শেষ করতে চাই। এই বিলের মধ্যে সবচেয়ে যে গুরুত্বপূর্ণ ব্যবস্থা করা হয়েছে তা হল গণতান্ত্রিক পদ্ধতিতে এবং ক্ষমতার বিকেন্দ্রীকরণ। ত্রিপুরায় পর্যন্ত কাউন্সিল করার চেষ্টা করা হয়েছে এবং বিভিন্ন জায়গায় যেসব কাউন্সিল করা হয়েছে সেখানে ক্ষমতার বিকেন্দ্রীকরণ করা হয়েছে।

সর্বশেষে যে কথাটা বলতে চাই তা হল আজকে সমস্ত বিষয়ে রাষ্ট্রের দায়িত্ব। আজকে যদি পরীক্ষা ভণ্ডুল হয় তাহলে ওঁরা অ্যাসেম্বলিতে এসে বলবেন শিক্ষা ক্ষেত্রে নৈরাজ্য চলছে। আজকে যদি কোনও ক্লাস না হয় গোলমালের জন্য তাহলে সেখানে পুলিশ ডাকলে বলবেন শিক্ষায়তনে পুলিশ ঢুকেছে। সুতরাং সরকারকে সমস্ত বিষয়ে দোষারোপ করতে হবে অথচ সরকারের কোনও দায়িত্ব থাকবে না, সরকার শিক্ষা ক্ষেত্রে কোনও নিয়ন্ত্রণ করবেন না, এটা হতে পারে না। সরকার সমস্ত টাকা দেবেন, সেই টাকা ব্যক্তিগত কারণে খরচ হচ্ছে কিনা, সেই টাকা কারোর ট্যাক্সি ভাড়ায় যাচ্ছে কিনা, কারোর মোটরের পেট্রোল সেই টাকায় পড়ছে কিনা সেটা সরকার দেখবেন না, এই জিনিস হতে পারে না। মাননীয় অধ্যক্ষ মহাশয়,

আমি মাননীয় শিক্ষা মন্ত্রীকে তাঁর বৈপ্লবিক প্রচেষ্টার জন্য অভিনন্দন জানিয়ে, এই বিলকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, খুব সংক্ষেপে আমি বলব। আজকে কলকাতা বিশ্ববিদ্যালয় বিল ১৯৭৯ মাননীয় উচ্চ শিক্ষা দপ্তরের মন্ত্রী পেশ করেছেন সিলেক্ট কমিটির রিপোর্ট সহ, আমি তাকে সমর্থন করছি এবং সমর্থন করতে গিয়ে এই বিলের দৃষ্টিভঙ্গি সম্পর্কে দু'একটা কথা বলতে চাই। বিরোধী পক্ষ এই কথা বলতে চাইছেন যে এই বিল পাশ হওয়ার সঙ্গে সঙ্গে বিশ্ববিদ্যালয়ের অটোনমি শেষ হয়ে যাবে। কিছুদিন আগে কাগজে দেখেছিলাম এই বিলকে কেন্দ্র করে কিছু তথাকথিত শিক্ষিত লোক এর বিরুদ্ধে কথা বলতে শুরু করেছিলেন। স্বাভাবিকভাবে কলকাতা বিশ্ববিদ্যালয়কে কেন্দ্র করে যেসব গোষ্ঠী এতদিন ছিল তারা এই বিলের মধ্য দিয়ে উপলব্ধি করতে পারছেন যে তাঁরা যেভাবে শিক্ষা পরিচালনা করে আসছিলেন বামফ্রন্ট সরকারের আমলে সেটা চলেতে পারে না। এই বিল আমার পূর্ববর্তী বক্তার ধারা অনুযায়ী বিশ্লেষণ করে দেখিয়েছেন যে দৃষ্টিভঙ্গি কিভাবে পরিস্থিতির সঙ্গে মেলানোর চেষ্টা করা হয়েছে। আমি একথা বলব না যে কলকাতা বিশ্ববিদ্যালয় বিল একটা র‍্যাডিক্যাল কিছু তৈরি করা হয়েছে, কিন্তু একথা নিঃসন্দেহে বলতে হবে কলকাতা বিশ্ববিদ্যালয় যখন প্রতিষ্ঠিত হয়েছিল ১৮৮৫ সালে, তখন যে দৃষ্টিভঙ্গি ছিল, আমরা জানি স্যার আশুতোষের যে প্রচেষ্টা কলকাতা বিশ্ববিদ্যালয়কে কেন্দ্র করে সেই অটোনমি তখন আমাদের দেশে যেভাবে ইন্ডাস্ট্রিয়াল ক্যাপিট্যাল এসেছিল, তাকে পরিচালনা করতে গিয়ে যে শিক্ষা ব্যবস্থা সাম্রাজ্যবাদীরা গড়ে তুলেছিল, তার ফলে আমাদের দেশের স্বাধিকারের যে চিন্তা, স্বাধীনতার যে চিন্তা এসেছিল সেটা আমাদের দেশকে শিক্ষার অগ্রগতির ক্ষেত্রে অনেক দূর এগিয়ে নিয়ে গিয়েছিল।

[6-10 – 6-20 P.M.]

আমি দেখেছি সেই সময় হতেই লন্ডন বিশ্ববিদ্যালয়, ক্যাম্ব্রিজ বিশ্ববিদ্যালয়ের ধ্যান ধারণা আনা হয়েছে। কিন্তু স্বাধীনতার পর কলকাতা বিশ্ববিদ্যালয়ের ক্ষেত্রে যে চিন্তাধারা এল, তখন আমরা দেখলাম তদানীন্তন যাঁরা ছিলেন তাঁদের ধ্যান ধারণার মধ্যে, কলকাতা বিশ্ববিদ্যালয় আইনের মধ্যে এটা ধরা পড়েনি যে আমাদের দেশের জনসাধারণ কোনও গোষ্ঠী থেকে এসেছে। এর ফলে দেখছি শিক্ষাক্ষেত্রে নৈরাজ্য লেখাপড়া হয় না, মুষ্টিমেয় মানুষের মধ্যে এই শিক্ষা কুক্ষিগত হয়েছে। এই পরিস্থিতিতে আমরা নিশ্চয়ই লক্ষ্য করছি যে পশ্চিম বাংলার একটা গণতান্ত্রিক এবং ধর্ম নিরপেক্ষ চিন্তাধারা বিরাজ করছে এবং তার ফলে আমাদের এখানে যে বিশ্ববিদ্যালয় আছে, সেটা নতুনভাবে গড়ে উঠেছে এবং সেখানে নতুন চিন্তাধারার প্রতিফলন ঘটবে। এবং সেই উদ্দেশ্য নিয়েই বিল আনা হয়েছে। কিন্তু যাঁরা আনন্দিত হতে পারছেন না, তাঁদের অবশ্য আনন্দিত না হবার কারণ আমরা জানি। তবে পশ্চিম বাংলার মানুষের এই ব্যাপারে আনন্দিত হবার কারণ আছে এবং আজ তাঁরা আনন্দিত। এই কথা বলে বক্তব্য শেষ করছি।

**শ্রী শম্ভুচরণ ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়,আমি বিস্তারিত আলোচনার মধ্যে যাব না। এখানে কয়েকটা যে মূল প্রশ্ন উঠেছে সে সম্বন্ধে কয়েকটি কথা বলব। এখানে বারবার

বিশেষ করে বিরোধীদলের মাননীয় সদস্য দেবপ্রসাদবাবু স্বাধিকারের প্রশ্ন তুলে বারবার বোঝাবার চেষ্টা করেছেন যে এই বিলের মধ্যে দিয়ে বিশ্ববিদ্যালয়ের স্বাধিকার খর্ব করা হয়েছে। আমি মনে করি, স্বাধিকার সম্পর্কে যে সুস্পষ্ট ধারণা থাকা উচিত সেটার তাঁর অভাব আছে। স্বাধিকার বলতে আমরা যদি আইনগত দিক থেকে বিচার করি বা সংবিধানগত দিক থেকে বিচার করি তাহলে ভুল হবে। ইউ জি সির পক্ষ থেকে গভর্ন্যান্স অব ইউনিভার্সিটি অ্যান্ড কলেজেস এই ব্যাপারে একটি রিপোর্ট প্রকাশ করেন এবং ইউ জি সির সেই রিপোর্টে বলা হয়েছে The concept of university autonomy is often misunderstood. It is not a legal concept, not even a constitutional concept, ethical concept and academic concept. স্বাধিকার সম্পর্কে আরও বিস্তারিত ভাবে আলোচনা করে ইউ জি সি বলেছেন, বিশ্ববিদ্যালয়ের স্বাধিকার বলতে স্টেট উইদিন স্টেট অর্থাৎ একটা রাজ্যের অভ্যন্তরে আর একটা রাজ্য নয়। তাঁরা এ বিষয়ে আরও ব্যাখ্যা করে বলেছেন, In other words university autonomy does not men such that the universitáes are state within state and a law unto themselves. The concept of university autonomy however, means that it would be appropriate on the part of the democratic legislature not to interfere with the administration of university life—both academic and non-academic. অর্থাৎ বিশ্ববিদ্যালয়ের স্বাধিকারের ক্ষেত্রে বিধানসভা এমন কোনও বিধেয়ক প্রণয়ন করবে না বা আইন প্রণয়ন করবে না যার মধ্যে দিয়ে বিশ্ববিদ্যালয়ের শিক্ষার অধিকার খর্ব হতে পারে। তাঁরা কি এমন কোনও নজীর দেখাতে পারেন যে এই জিনিস হয়েছে বা তাঁরা এটাও দেখাতে পারবেন না যার মধ্যে দিয়ে বিশ্ববিদ্যালয়ের স্বাধিকার খর্ব করার চেষ্টা করা হয়েছে। তারপর তাঁরা বলেছেন, সিনেটকে আরও বেশি ক্ষমতা দেওয়া দরকার এবং আরও বেশি পরিচালনার ক্ষমতা দেওয়া দরকার। ইউ জি সি কমিটি এ ব্যাপারে বলেছেন, অনেকে সিনেটকে সুপ্রিম অথরিটি বলে মনে করেন কিন্তু সিনেট সুপ্রিম অথরিটি নয়। সিনেট একটা ডেলিবারেটিভ বডি, তারা মূল নীতি সম্পর্কে ব্যাখ্যা করবেন, আলোচনা করবেন একজিকিউটিভ কাউন্সিল অথবা সিন্ডিকেট হচ্ছে, সেটা পরিচালনা করবার মূল ক্ষেত্র। সেইজন্য আমরা সিনেটকে আগে থেকেই আরও অনেক বেশি ক্ষমতা দিয়েছি। কখনও কোনও বিশ্ববিদ্যালয় কাউন্সিলের উপর ক্ষমতা দেয়নি। উপাচার্য নিয়োগ সাধারণত সিন্ডিকেট অথবা একজিকিউটিভ কাউন্সিল তারা প্রতিনিধির মাধ্যমে অথবা সেখানে থেকে একজন প্রতিনিধি, ইউ জি সির একজন প্রতিনিধি, একইভাবে তারা একটা কমিটি করত তাঁরা উপাচার্য নিয়োগ করেন। এখানে এই বিলের মধ্যে আমরা সিনেটের উপর দায়িত্ব দিয়েছি। যেখানে সিনেটের সদস্যরা, যেখানে সমস্ত শ্রেণীর প্রতিনিধি আছে, ছাত্র, শিক্ষক, শিক্ষাকর্মী, যেখানে কৃষক, শ্রমিক প্রতিনিধি, যেখানে মাধ্যমিক প্রাথমিক শিক্ষকদের প্রতিনিধি, রেজিষ্টার্ড গ্র্যাজুয়েট, সকলে সেখানে তারা একটা প্যানেল তৈরি করবে তিনজনের এবং প্যানেল থেকে চ্যান্সেলার সদস্যদের সঙ্গে আলোচনা করে একজনকে প্রশাসক হিসাবে নিয়োগ করবেন। অর্থাৎ সিনেটের উপর এই যে ক্ষমতা ভারতবর্ষে কেন কোনও দেশের ইউনিভার্সিটিতে এই ধরনের ক্ষমতা, এতখানি গণতান্ত্রিক পন্থায় উপাচার্য নির্বাচনের ক্ষমতা কিন্তু কোথায়ও দেওয়া হয়নি, কলকাতা বিশ্ববিদ্যালয়ের বিলে আমরা সেই নজীর স্থাপন করতে সক্ষম হয়েছি যে সিনেটের উপর আমরা এই দায়িত্ব দিয়েছি। সিনেটকে এই দায়িত্ব

